**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা প্রথম থেকে অনেক কিছু দেখছিলাম। আমাদেরও একটা দায়িত্ব আছে। প্রথম থেকে সরকারপক্ষের সবাই চুপচাপ বসে আছেন। যখন এমন একটা অবিচুয়ারি পড়া হচ্ছিল, সেই সময়ে কিছু অঙ্গভঙ্গি করা হয়েছে, আমরা দেখেছি। সেটাকে উনি বলেছেন অসভ্যতা। কিন্তু কখনই পার্সোনিফাই করা হয়নি। কিন্তু সুনীতি চট্টরাজ যেটা করেছেন, যেভাবে অঙ্গভঙ্গি করে ভেঙচি কাটলেন, সেটা আমি আমার সংসদীয় জীবনে কখনও দেখিনি। মান্নান সাহেব অন্যভাবে যেটা বলতে চাইলেন, চেয়ার থেকে কোনও অবমাননা করা হয়নি। কিন্তু আপনি আপনার সদস্যদের যাকে কন্ট্রোল করতে পারলেন না, যে রকম আনরুলি টাইপ ব্যবহার করলেন, তাকে কন্ট্রোল করতে পারলেন না। তাকে কন্ট্রোল করতে পারলে হাউস শান্ত থাকবে। আমরা আপনাদের শান্ত থাকার জন্য আবেদন করছি। আমি আপনাদের কাছে আবেদন করছি ফারদার এই ধরনের ঘটনা যেন আর না ঘটে।

[11-10 — 11-20 a.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, আপনি খুব স্পেসিফিক্যালি বুঝিয়ে দেবেন মাদার টেরিজার সম্পর্কে যখন আমি অবিচুয়ারি রেফারেন্স পড়ছিলাম তখন যেভাবে আপনাদের পক্ষ থেকে হৈচৈ এবং ফেস্টুন, প্ল্যাকার্ড লাগানো হয়েছিল এবং ডিসটার্ব করা হচ্ছিল, তাতে কোন শব্দ ব্যবহার করা উচিত হত সেটা একটু বুঝিয়ে দেবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি রাইটলিই প্রশ্ন করেছেন, আমিও আপনার সম্মান দিয়ে নিশ্চয় সমস্ত উত্তর দেবার জন্য তৈরি হয়ে আছি। মাদার টেরিজা বা যে কোনও মৃত ব্যক্তির প্রতি শ্রদ্ধা জানাতে গিয়ে যদি সভার কোনও সদস্য খারাপ আচরণ করেন সেটা নিশ্চয় সমর্থন করা যায় না। কিন্তু গতকাল আমি যখন হাউসে আসি তখন দেখি আপনি পড়ছেন। অনেক সময়ে এই ঘটনা ঘটে যে আপনি কি পড়ছেন বুঝতে পারা যায় না। আজকেও আপনি যখন পড়ছিলেন আমি বুঝতে পারিনি, তারপরে বুঝতে পেরে আমি চেয়ারের দিকে ছুটে গেলাম। এইরকম পরিস্থিতি গতকালও ঘটেছিল। কিন্তু এই প্রসঙ্গে আমি বলতে চাই আজকে যারা মন্ত্রিসভার সদস্য হয়ে বসে আছেন তারাই এক সময়ে একজন মহিলা সদস্যার চেয়ারের নিচে আলতা ঢেলে দিয়েছিলেন। আজকে তারাই সেখানে আমাদের শালীনতা শেখাচ্ছেন। আজকে মাননীয় সদস্য বুঝতে পারেননি, যখনই আপনি হস্তক্ষেপ করেছেন তখনই চুপ করে গেছেন। আপনি হাউসে এসে লজ্জা করে না এবং অসভ্য যে কথাটা বললেন এটা নিশ্চয় উত্তেজনাবশত বলে থাকতে পারেন। আমার মনে হয় এই কথাটা এক্সপাঞ্জ করে নিলে ভাল হয়। আমরা অতীতেও কোনও মৃত ব্যক্তির প্রতি অশালীন আচরণ করিনি, আজ করব না। অনেকে বুঝতে না পারার জন্য ঘটনাটা ঘটেছে।

**মিঃ স্পিকার ঃ** তাহলে এটাই কি ধরে নেব যে মাদার টেরিজার অবিচুয়ারি রেফারেন্স যখন পড়ছিলাম, চিত্ত বসুর যখন অবিচুয়ারি রেফারেন্স পড়ছিলাম তখন ডিসটার্ব করাটা ঠিক হয়েছে?

(গোলমাল)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আজকে এই বর্তমান বিধানসভাতে সামগ্রিকভাবে অনেক সদস্য যেমন বিরোধী দল নেতা অতীশ সিনহা, সৌগত রায় এবং সাধন পান্ডে মহাশয় একটা দায়িত্বশীল ভূমিকা পালন করছেন, কেবল মুষ্টিমেয় কয়েকজন খারাপ আচরণ করেছেন। তারা সরকারের বিরুদ্ধে সমালোচনার পরিবর্তে যেভাবে সব শব্দ ব্যবহার করেছেন তা কোনওভাবেই গ্রহণযোগ্য নয়। এটা অত্যন্ত আপত্তিকর এবং বিধানসভার মর্যাদা ক্ষুণ্ণ করে। আপনার পক্ষে সব কথা শোনা সম্ভব নয়, আমরা শুনতে পাই। এসব কথা সংসদীয় গণতন্ত্রের পক্ষে অত্যন্ত অবমাননাকর। সুতরাং আপনি সেই দিক থেকে ব্যবস্থা নেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের মান, ডিগনিটি, ডেকোরাম রক্ষা করার দায়িত্ব সবার, এটা কোনও বিতর্কের ব্যাপার নয়। এক্ষেত্রে আপনি যখন অবিচুয়ারি রেফারেন্স পাঠ করছেন সেই সময়ে এমন কিছু কারুর পক্ষে উচ্চারণ করা উচিত নয় যাতে হাউসের মর্যাদা নষ্ট হয়। এখানে এই ব্যাপারে কোনও বিতর্ক নেই। কিন্তু এটা বলতে গিয়ে আমাদের যে রাইট সেটা যেন চলে না যায়, এই প্রসঙ্গে আমি সেটা উল্লেখ করে যেতে চাই। অনেক সময় অবিচুয়ারি রেফারেন্স যদি যথার্থ কোনও রেফারেন্সের নাম বাদ গিয়ে থাকে সেখানে হাউসের কোনও মাননীয় সদস্যদের সেই রেফারেন্স-এর বিষয়টা মাননীয় অধ্যক্ষর চেয়ারের প্রতি দৃষ্টি আকর্ষণ করা নিশ্চয় হাউসের মর্যাদাহানিকর নয়। অতীতে কংগ্রেস যখন ট্রেজারি বেঞ্চে ছিল এই রকম রেফারেন্স যখন বাদ যেত তার উল্লেখ করাও হয়েছে, তার স্বীকৃতি না দেওয়াতে অপজিশন থেকে নীরবতা পালন করা হয়েছে। বন্যার্ত যারা শিকার হয়েছে তার রেফারেন্স যা হাউসে উল্লেখ হয়নি, এই রকম ম্যালেরিয়াতে যারা মারা গিয়েছেন তাদের ব্যাপারটাও অবশ্যই বলা যায়। আমি এখানে অবশ্য বলব, যাদের সম্বন্ধে অরিচুয়ারি করা হচ্ছে তাদের প্রতি যেন অমর্যাদা না হয়। এই রাইটটা যেন মাননীয় সদস্যদের থাকে, এই সম্পর্কে আমি বললাম।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার ডেমোক্রেটিক রাইটস এর একটা প্রসিডিওর আছে। হাউসে অনেক সময় বিরোধীরা কিছু বলার জন্য দাঁড়িয়ে কথা বলেন। কিন্তু তার একটা ব্যাপার থাকে। যখন অবিচুয়ারি পড়ছে তখন রানিং কমেন্ট্রি হবে, পোস্টার দেখানো হবে, সমালোচনা হবে, এটাকে কি সভ্য সমাজে সভ্যতা বলা যাবে? এটা সভ্যতা নাকি

অসভ্যতা কোনটা?

(গোলমাল)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে যে আচরণ বিরোধী দলের সদস্যরা এখানে করছেন, অবিচুয়ারির সময় কালকে এখানে যেভাবে আচরণ করেছেন, এখানে হাউসের মর্যাদাহানিকর করেছেন, শৃঙ্খলাভঙ্গ করেছেন। আজকে এখানে একজন বিশিষ্ট সাংবাদিকের প্রতি শ্রদ্ধা জানিয়ে আপনি যখন শোক প্রস্তাব উল্লেখ করেছিলেন, তখন নানাভাবে অঙ্গভঙ্গি করে বিশেষ করে একজন মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ মহাশয় যে আচরণ করেছেন, সেটা শৃঙ্খলাভঙ্গ করার সামিল, আপনি তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিন, এতে হাউসের মর্যাদা রক্ষিত হতে পারে, তা নাহলে এইভাবে হাউস চলতে পারে না। তাই বলছি, তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সাধন পান্ডে ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের এই সেশন শুরু হওয়ার প্রথমে এই হাউসের টেম্পারেচারকে আপনি যে জায়গায় প্রথম দিন থেকে নিয়ে গেলেন, যেভাবে টেম্পারেচারকে বাড়িয়ে দিলেন, আমার মনে হয় এটা একটা ইন্টারেস্টিং সেশন হবে। আপনার কাছে একটা বক্তব্য, শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যেটা বলেছেন, স্যার অবিচুয়ারি যখন হচ্ছে তখন আমাদের মাননীয় সদস্যরা আরও যারা মারা গিয়েছেন নানান ব্যাপারে ম্যালেরিয়ায় যারা এফেকটেড, তাদের ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছেন। আপনি যখন লিস্ট তৈরি করেন তখন আমাদের সদস্যদের বা লিডার অব দি অপজিশন কিংবা বি এ কমিটিতে যারা আছেন তাদের সঙ্গে যদি আলোচনা করে নেন, যদি আলোচনা না করে নিজের ক্ষমতাটা প্রয়োগ করেন তাহলে আমাদেরও স্বাধীনতা আছে কিছু বলার। গতকালকে যে ঘটনা ঘটেছে তাকে এমনভাবে প্লে টু দি গ্যালারি করা হচ্ছে—গতকালের ঘটনাকে আজকে আবার রেইজ করলেন যেন মাদার টেরিজার প্রতি আমাদের কোনও সম্মান নেই। আপনি টেম্পারেচারকে এমন জায়গায় নিয়ে গেলেন তাতে আমরা শঙ্কিত। আপনি আরবিট্রেটার হন, আপনি জাস্টিস দিন, বোথ সাইডে, সেটা না করে প্রথম দিন থেকে এমন কিছু ভাষা প্রয়োগ করা হল সেটা কিন্তু দুঃখজনক ব্যাপার, এটা ঠিক নয়।

[11-20 — 11-30 a.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ পান্ডে, আমি তো স্পিকার হয়েছি দেশ স্বাধীন হওয়ার অনেক পরে। তার আগে আপনাদের লোকেরা সরকার চালাতেন। আমাদের হাউসের যে কনভেনশন আছে এবং যেভাবে অবিচুয়ারি লিস্ট তৈরি হয় সেই কনভেনশন পাল্টায়নি,

আশা করি এটা মনে রাখবেন। আর আপনি যে কথা বললেন, আপনাদের সঙ্গে আলোচনা করে হয় কিনা, এই পদ্ধতি আগেও ছিল না, আপনারাও করেননি। অবিচুয়ারি যখন পড়া হয় তখন সম্মান দিতে হয়। গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আপনার কিছু বক্তব্য থাকতে পারে, কিন্তু অবিচুয়ারি পড়ার পরে সেটা বলবেন। আপনারা অনেক সুযোগ পেতেন, আজকেও বলতে পারতেন। কিন্তু আপনারা সেটা মানলেন না। ঢোকার সঙ্গে সঙ্গেই আপনারা চিৎকার চেঁচামেচি আরম্ভ করলেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই পবিত্র বিধানসভায় প্রথম দিনে অবিচুয়ারিতে মাদার টেরিজা, এম পি, এম এল এ এবং আরও অন্যান্য বিশিষ্ট ব্যক্তি যারা পরলোক গমন করেছেন তাদের আত্মার শান্তি কামনা করে যখন আমরা শোক প্রস্তাব করি তখন কোনও রাজনৈতিক দলেরই বক্তব্য রাখা উচিত নয়। এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে তাদের প্রতি কোনও কটাক্ষ করা, কোনও সমালোচনা করা এটা অত্যন্ত নিন্দনীয় বলে আমি মনে করি।

(নয়েজ)

(মাননীয় সদস্য তাপস ব্যানার্জি কিছু বলতে থাকেন।)

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি প্লিজ টেক ইওর সিট। ডোন্ট ডু ইট। মিঃ সিনহা, উইল ইউ কন্ট্রোল ইওর মেম্বারস।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে ভেবেছিলাম এই আলোচনায় অংশগ্রহণ করার দরকার নেই, আপনি ঠিক মতো আলোচনা করছেন। আমি বিরোধী দলের মনোভাব দেখে কয়েকটি কথা বলতে বাধ্য হচ্ছি। ওরা ভালো করেই জানতেন গতকাল আমাদের হাউসে একটাই কর্মসূচি ছিল এবং সেটা হচ্ছে শোক প্রস্তাব। শোক প্রস্তাব শুরু হওয়ার সঙ্গে সঙ্গে সেখানে কার নাম আছে কি নাম আছে—আমাদের সবাইকে মৃতদের প্রতি শ্রদ্ধা জানাতে আমাদের শান্ত থাকা উচিত। কিন্তু শুরুতেই বিরোধী দলের সদস্যরা গোলমাল শুরু করে দিলেন, যখন মাদার টেরিজার শোক প্রস্তাব পাঠ করা হচ্ছে। আমি বিরোধী দলের নেতাকে আবেদন করছি, শোক প্রস্তাব শুরু হলে কোনও রকম বক্তৃতা বা চেঁচামেচি বা কোনও কিছু টাঙ্গানো হাউসে উচিত কিনা সেটা তিনি বললে ভালো করতেন। আমি অবাক হয়ে যাচ্ছি যে সৌগতবাবু বললেন মাদার টেরিজার জানলে করতাম না, চিত্ত বসুর বলে করেছি। আমি বলছি চিত্ত বসু হলেও কি তারা তা করতে পারতেন। দ্বিতীয়ত স্পিকার সাহেব যেটা বলেছেন সঠিকভাবেই বলেছেন। শোক প্রস্তাব পড়া হয়ে গেলে যদি কোনও নাম ভুলক্রমে বাদ হয়ে যায় হাউস হয়ে যাবার পর সেখানে বলা হয়। স্পিকার সাহেব সেটা অনুমোদন করিয়ে নিয়েছেন।

অতীতে এরকম হয়েছে, আমাদের মনে আছে। আজকে সেই ঘটনার আলোচনা করে স্পিকার সাহেব যে কথা বলেছেন, যে ভাষা ব্যবহার করেছেন, মাননীয় বিরোধী দলের নেতা, চিফ হুইপ সেই ঘটনার বিকল্প কোনও শব্দ আমাদের দিতে পারেননি। স্পিকার সাহেব নির্দিষ্ট ভাবে, ব্যক্তিগতভাবে নাম করেননি, কোনও দলের নাম করেননি। তিনি বলেছেন, এই ধরনের ব্যবহার অসভ্যতা। এই জিনিস আমরা শুনতে পারছি না। আমি মনে করি বিধানসভার পবিত্রতা থাকছে না। এই জিনিস হাউসে চলা উচিত না। আপনি এর প্রতিকার করুন।

**Mr. Speaker :** Starred Questions 1, 3, 6 and 7 are heldover.

## Starred Questions
## (to which oral Answers were given)

### 'অহীন্দ্র মঞ্চে' চলচ্চিত্র প্রদর্শন

*২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ কলকাতার 'অহীন্দ্র মঞ্চ' বর্তমানে চলচ্চিত্র প্রেক্ষাগৃহ হিসাবে ব্যবহৃত হচ্ছে কি না ;

(খ) হলে, তার কারণ কি ; এবং

(গ) উক্ত মঞ্চকে বাণিজ্যিকভাবে সফল ও জনপ্রিয় করে তুলতে প্রয়োজনীয় কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়ে থাকলে তা কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হাঁা।

(খ) মঞ্চটিকে বাণিজ্যিকভাবে সফল করার জন্য।

(গ) সফল ও জনপ্রিয় করতেই চলচ্চিত্র দেখানো হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রশ্নের উত্তরে বলেছেন যে সফল জনপ্রিয় করে তুলতেই এখানে চলচ্চিত্র দেখানো হচ্ছে। আমি জানতে চাই যে, অহীন্দ্র মঞ্চে চলচ্চিত্র কবে থেকে দেখানো শুরু হয়েছে, এ পর্যন্ত কতগুলো ছবি দেখানো হয়েছে, তার মধ্যে রাজ্য সরকারের প্রযোজিত ছবির সংখ্যা কত, যদি নাম সহকারে বলেন ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** চলচ্চিত্র দেখানো শুরু হয়েছে এ বছরের মে মাস থেকে পশ্চিমবাংলা চলচ্চিত্র নিগম এটা দেখাচ্ছে। ইতিমধ্যে ৮-১০টা ফিল্ম দেখানো হয়েছে আমি জানি তার মধ্যে রাজ্য সরকারের বই নেই। কয়েকটা বই দেখানো হয়েছে উনিশে এপ্রিল, কালরাত্রি, লাঠি এবং বেব বলে একটি ইংরাজি বই। অ্যানাকোন্ড দেখানো হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে অহীন্দ্র মঞ্চ ১৫-৫-৯৭ থেকে চলচ্চিত্র দেখানো শুরু হয়েছে। যতদূর আমার মনে পড়ছে, আগের বাজেট বই পড়েছিলাম। ৮২-৮৩ সালে এই মঞ্চটি নির্মিত হয়েছিল। এটা যখন নির্মিত হয়েছি তখন একই সাথে সাংস্কৃতিক অনুষ্ঠান এবং চলচ্চিত্র দেখানোর কথা ছিল। তাহলে কয়ে বছর পরে সাংস্কৃতিক অনুষ্ঠান বন্ধ করে কেবলমাত্র চলচ্চিত্র দেখানোর পরিপ্রেক্ষিতটা দয়া করে বলুন।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আগেই একটা কথা বলেছি যে একটা মঞ্চ চালা গেলে বাণিজ্যিক দিক থেকে সফল হতে হবে। যেমন রবীন্দ্র সদন, গিরীশ মঞ্চ, মধুসূ মঞ্চ। দুই মাস, তিন মাস আগে বুকিং হয়ে থাকে এবং বাণিজ্যিকভাবে সরকার সেখ থেকে খানিকটা আয় করতে পারেন। অহীন্দ্র মঞ্চে প্রথম থেকেই গোলমাল ছিল অনে কারণে। লোকেশনের গন্ডগোল ছিল, সেখানে শৃঙ্খলার সমস্যা ছিল। যেকোনও কারণে হোক মাসে অর্ধেক দিন বা ১৫ বা ২০ দিন ব্যবহার করা হত। কিছুতেই এটাকে দাঁ করানো যাচ্ছিল না নিয়মিত। সেইজন্য আমরা সেখানে চলচ্চিত্র দেখাব বলে ঠি করেছি। চলচ্চিত্রের ব্যাপারে প্রথম থেকে মাথায় যে চিন্তা ছিল না তা নয়, হল তৈ করার সময় প্রোজেকশন মেশিন এবং প্রোজেকশন রুম তৈরি করা হয়েছিল। অথ মালটিপারপাস করা হবে বলে ঠিক করা হয়েছিল। যখন দেখা গেল যে, শুধু সাংস্কৃতি কর্মসূচি করে হচ্ছে না, তখন সিনেমাটাকে নিয়মিত করা হয়েছে। কিন্তু এ সত্ত্বেও ছুটি দিনে বা অন্যান্য দিনে সকালবেলায় স্কুল, সাংস্কৃতিক ক্লাব এদের কর্মসূচি করতে পারে

**শ্রী সৌগত রায় ঃ** এই অহীন্দ্র মঞ্চ আমার বিধানসভা কেন্দ্রে। মন্ত্রী মহাশয় এখা বললেন যে, এটা নাট্য মঞ্চ বা অনুষ্ঠানের মঞ্চ নয়, সিনেমা মঞ্চ হবে। আমি ম মহাশয়ের কাছে জানতে চাই যে, এটাকে চলচ্চিত্র হলে রূপান্তরিত করার বিরুদ্ধে স্থানি ক্লাব সরকারের কাছে কোনও ডেপুটেশন দিয়েছিল কিনা। এই চলচ্চিত্র হল তৈরি কর ব্যাপারে স্থানীয় মানুষ কোনও আন্দোলন করেছিল কিনা এবং এখানে সিনেমা হল হ এখানে ব্ল্যাক মার্কেটিং শুরু হবে। স্থানীয় মানুষদের একটাই হল ছিল, সেটা বন্ধ হ গেল। এই স্থানীয় মানুষের দাবি পূরণ করার ব্যাপারে মন্ত্রী কি ব্যবস্থা গ্রহণ করেছে

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের উদ্দেশ্যে বলতে চাই যে, স্থানীয় মানুষরা যদি হলটিকে বাণিজ্যিকভাবে চালাতে পারতেন তাহলে এই জায়গায় যেতে হত না। সেটা অন্যান্য সব মঞ্চ যেমন, মধুসূদন মঞ্চে হয়েছে, গিরীশ মঞ্চে হয়েছে। কিন্তু অহীন্দ্র মঞ্চে হয়নি। সেই কারণেই সিনেমা দেখাতে বাধ্য হয়েছি। তার মানে এই নয় যে, আঞ্চলিক ক্লাব, লোকাল ক্লাব, স্কুল তাদের কর্মসূচি করতে পারবেন না। সকালবেলায় এই সমস্ত কর্মসূচি করতে পারবেন। আর আপনি যেটা ভয় পাচ্ছেন যে, সিনেমা হল হলে গন্ডগোল হবে, এটা মনে হওয়ার কোনও কারণ নেই। আমরা ওখানে সেই ধরনের ফিল্মই দেখাব না। আর ওইসব অন্যায় অপরাধমূলক কাজের ব্যাপারে সরকারিভাবে মনোভাব কড়া হবে।

**শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম ঃ** আমি বলতে চাই যে, সাঁওতালি ভাষাভাষীদের নাটকের দক্ষতা অনেক। এই প্রসঙ্গে বলতে চাই যে, সাঁওতালি ভাষায় চলচ্চিত্র করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকলে কখন শুরু হবে এবং অভিনেতা, অভিনেত্রীদের নির্বাচনের পদ্ধতি কি হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমার মনে হয় মূল প্রশ্নটা সদস্য বুঝতে পারেননি। এখানে আলোচনা হচ্ছে অহীন্দ্র মঞ্চ নিয়ে। অহীন্দ্র মঞ্চের সঙ্গে সাঁওতালি ভাষায় চলচ্চিত্র নির্মাণের প্রশ্ন আসে না। আপনি এই ব্যাপারে আলাদাভাবে প্রশ্ন করবেন, আমি উত্তর দেব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, নাট্য মঞ্চ থেকে চলচ্চিত্র মঞ্চে রূপান্তরিত করার কারণ হল এটা ব্যবসায়িক দিক থেকে অসফল ছিল। এখানে যে পরিমাণ কর্মচারী ছিল, তার থেকে অনেক বেশি কর্মচারী নতুন করে আপনি নিয়োগ করেছেন। যদি আর্থিক দিক থেকে অসচ্ছল হয়ে থাকে, তারপরে সেটাকে নাট্যমঞ্চের থেকে চলচ্চিত্র হলে রূপান্তরিত করে সেখানে কতজন লোক নিয়োগ করলেন এবং সেক্ষেত্রে আর্থিক দিক থেকে সফল হচ্ছে কিনা বলবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি সমস্যাটা না বলে প্রশ্ন করলেন। সমস্যাটা সৌগতবাবু জানেন। সৌগতবাবু ভাল উত্তর দিতে পারতেন। চলচ্চিত্র নিয়মিত চালাতে গেলে বাড়তি কিছু কর্মী নিতে হবে। তা সত্ত্বেও লাভ হবে এটা বুঝেই কর্মী নেওয়া হয়েছে। যে কজন স্টাফ ছিল তাদের নিয়ে নিয়মিত চলচ্চিত্র চালানো যেত না। কর্মচারী নেওয়া হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে বোধ হয় ৩ থেকে ৬ জন কর্মচারী নেওয়া হয়েছে। এটা সৌগতবাবু ভাল বলতে পারবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গের মধ্যে কলকাতা একটা

গুরুত্বপূর্ণ শহর। এর বেশিরভাগ হচ্ছে থিয়েটার, কলকাতা শহর থিয়েটারের উপর নির্ভর করে। তার জন্যই কলকাতার কৃষ্টি, শিল্প। কলকাতার সিনেমা হল সম্বন্ধে বোধ হয় আপনার আইডিয়া নেই, কলকাতায় বড় বড় সিনেমা হলগুলো মার খাচ্ছে। তাই আপনি এখানে সিনেমা হল করে খুব বেশি প্রফিট করবেন এটা ভাববেন না। এখানে সমস্ত থিয়েটার হলগুলোর বন্ধ হচ্ছে। রঙমহল, বিশ্বরূপা, বন্ধ হয়েছে। স্টার থিয়েটার বন্ধ হয়েছে, সেখানে মাল্টিস্টোরিড বিল্ডিং হচ্ছে। সেসব দিকে আপনার নজর নেই। কিছু টাকা পশ্চিমবঙ্গ সরকার বাড়াবে বলে থিয়েটার হলকে সিনেমা হলে পরিণত করতে যাচ্ছেন। ফলে পশ্চিমবঙ্গে সংস্কৃতির সঙ্গে এর মিল থাকছে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য অম্বিকাবাবু যতটা সন্দেহ প্রকাশ করলেন তাতে বলি, আমার বাস্তব অভিজ্ঞতা যা তাতে বোধ হয় আমি অতটা অজ্ঞ নই। আপনি ২-৩টি প্রশ্ন মিলিয়ে ফেলছেন। একটা প্রশ্ন যেটা নিয়ে আপনি বিক্ষোভ দেখাচ্ছেন সে ব্যাপারে বলি, বিশ্বরূপা, মিনার্ভা, স্টার প্রত্যেকটির সমস্যা আলাদা। এর প্রত্যেকটির সমস্যা আলাদা করে যদি জানতে চান তাহলে আমার কাছে আসবেন। আমি প্রত্যেকটির সম্বন্ধে নোট দেব। স্টারের সম্বন্ধে সাধনবাবু ভাল জানেন। স্টারের মালিকের সাথে লিজির গন্ডগোল আছে। এখানে একদিকে মালিক, একদিকে লিজি। তাদের প্রত্যেককে নিয়ে আমার দপ্তরে আমি ৩-৪ বার মিটিং করেছি। কিন্তু মিটিং হওয়ার পরও আমি সমস্যার সমাধান করতে পারিনি। স্টার, মিনার্ভার প্রত্যেকটির সমস্যা আলাদা সমস্যা। এগুলো ব্যক্তিগত মালিকানায় চলে। এর প্রত্যেকটির ক্ষেত্রে আমরা অনুসন্ধান কমিটি করেছি এবং সরকারের একটা কনভেনশন হবে। সেই সঙ্গে এই মঞ্চ গুলোকে নাট্যমঞ্চে পরিণত করার ব্যবস্থা করার চেষ্টা হবে। কলকাতার নাট্য দল, গ্রুপ-থিয়েটার এদের নাট্য মঞ্চের প্রয়োজন আছে। সে সম্পর্কে আমি সচেতন। কিন্তু কেউ অহিন্দ্র মঞ্চে অভিনয় করতে চান না। তারা ফেভার করেন রবীন্দ্র সদন, অ্যাকাডেমি অব ফাইন আর্টস ইত্যাদি জায়গায়। এ ব্যাপারে মধুসূদন মঞ্চ, গিরীশ মঞ্চ সফল। সেখানে গ্রুপ থিয়েটার নিয়মিত যান। কিন্তু ওরা ওখানে যাবেন না। সেজন্য বাধ্য হতে হয়েছে। আপনি আসবেন আমার কাছে, আমি এ ব্যাপারে বলব।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** আমার প্রশ্ন, গতকাল যে কলকাতা চলচ্চিত্র উৎসব শেষ হল তাতে কত বিদেশি ছবি দেখানো হয়েছে এবং সেখানে কোনও পুরস্কারের ব্যবস্থা করা হয়েছে কি না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার ধারণা মাননীয় সদস্য মুল প্রশ্ন থেকে অন্য জায়গায় চলে গেছেন। গতকাল থার্ড ক্যালকাটা ফিল্ম ফেস্টিভ্যাল শেষ

হয়েছে, তাতে কত বিদেশি ছবি দেখানো হয়েছে, এই নিয়ে আলাদা প্রশ্ন করবেন, উত্তর দেব।

**শ্রী সাধন পান্ডে ঃ** একটি ব্যাপার মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই, ক্যালকাটা ইজ দা কালচারাল ক্যাপিটাল অব ইন্ডিয়া। তার অনেক ইতিহাসও আছে। মাননীয় মন্ত্রী সাংস্কৃতিক জগতের লোক, তিনি যা বললেন, সেটা তার বক্তব্য মনে হল না। আমার প্রশ্ন এই যে, মঞ্চগুলো বন্ধ হয়ে যাচ্ছে এইজন্য ওনার ডিপার্টমেন্টকে, ওনাকে ইনিশিয়েটিভ নিতে হবে। কালচারাল সেন্টার্সগুলো যদি বন্ধ হয়ে যায়, তাহলে বিরাট ক্ষতি। এইগুলো যেন বন্ধ না হয়। অনেক ব্যাপারেই তো সাবসিডি দিচ্ছেন ট্রামে, বাসেও দিচ্ছেন। আপনি যদি কেন্দ্রের মিনিস্ট্রি অব কালচারকে অ্যাপ্রোচ করেন, তাহলে তারা কোটি কোটি টাকা দেবে। কয়েক লক্ষ টাকার জন্য একটা সেন্টার বিক্রি হয়ে যাচ্ছে, এটা হতে দেবেন না। আমাদের যদি ডাকেন, বোথ পার্টিসকে বসিয়ে দেব। আপনাকে অনুরোধ করছি, উত্তর কলকাতার সেন্টারস অব একসেলেন্স বাঁচান। যেমনটি গিরিশ মঞ্চে হয়েছে, সেরকম করলে লোক যাবেই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা আমার অনুরোধ মাননীয় স্পিকারের মাধ্যমে, মাননীয় সদস্যরা যে প্রশ্নগুলো করবেন, সেই সম্বন্ধে ভাসা ভাসা না জেনে নির্দিষ্ট ভাবে জেনে নিলে ভাল হয়। প্রথম কথা, হলগুলো কেন বন্ধ হয়ে যাচ্ছে সেটা কি জানেন? স্টার কেন বন্ধ হয়ে যাচ্ছে, আর মধুসূদন মঞ্চ কেন এত সফল হচ্ছে? বাগবাজারে গিরীশ মঞ্চ চূড়ান্ত সফল, আর স্টার ভেঙে যাচ্ছে। একটা ব্যক্তিগত মালিকানার হলকে ১৪ কোটি টাকা সাবসিডি দিতে পারব না। এর থেকে একটা ছোট হল করে দিতে পারি। আর সব নষ্ট হয়ে যাচ্ছে বলবেন না। এই তিন বছরে কলকাতায় কতগুলো হল হয়েছে, সেটা জানেন? মধুসূদন মঞ্চ একটা সফল উপহার, লোকে যাচ্ছে। কিন্তু তার পাশে উত্তমমঞ্চ ভাল চলছে। কি করা যাবে। আরেকটা প্রশ্ন হচ্ছে, বাণিজ্যিকভাবে সফলতার প্রশ্ন। কিন্তু অহীন্দ্র মঞ্চ সারা মাস খোলা থাকবে আর ১৫ দিনের বুকিং হবে, ১৫ দিন ফাঁকা থাকবে—এই যদি হয় তাহলে লোকেদের কি করে পয়সা দেওয়া যাবে? এয়ারকন্ডিশনের পয়সা কি করে দেওয়া যাবে? তাহলে তো ভরতুকি দিয়ে হল চালাতে হয়। এটা ভাবতে হবে।

**'যুগান্তর' ও 'অমৃতবাজার' পত্রিকার পুনঃপ্রকাশ**

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৭) **শ্রী জ্যোতি চৌধুরি এবং শ্রী আব্দুল মান্নান ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

যুগান্তর ও অমৃতবাজার পত্রিকা দুটি পুনরায় চালু করার বিষয়ে রাজ্য সরকার

কোনও উদ্যোগ গ্রহণ করেছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

অতীতে এ ব্যাপারে কিছু উদ্যোগ গ্রহণ করা হয়েছিল, কিন্তু তা ফলপ্রসু হয়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানেন, এটা অনেকবার বন্ধ হয়েছে। ঝে আবার কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের উদ্যোগে চালু হয়েছিল। কিন্তু এটা আবার বন্ধ হয়ে গেল এবং মনে হয় আর খোলার সম্ভাবনা নেই। আমার প্রশ্ন হচ্ছে, এটা বন্ধ হওয়ার কারণ কি এবং এর সাথে কত শ্রমিক-কর্মচারী বেকার হয়ে গেল?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা কোনও সরকারি সংস্থা নয়। তাই এটা আমার জানা নেই। তবে আর্থিক সঙ্কটের জন্য এবং আর্থিক দুর্যোগের জন্য এটা বন্ধ হয়েছে। এ ব্যাপারে আমার মনে আছে, তরুণ দত্ত যখন মুখ্যসচিব ছিলেন তার নেতৃত্বে একটা কমিটি হয়েছিল। তিনি ঐ সমস্যার সমাধানের চেষ্টা করেছিলেন ব্যাঙ্কের সঙ্গে মিলে। এছাড়া, স্বর্গীয় তরুণকান্তির সঙ্গে এবং তার ছেলেমেয়ের সঙ্গে আমার কথা হয়েছিল। যাই হোক, উক্ত তরুণ দত্ত কমিটি শেষ পর্যন্ত কিছু করতে পারেনি এবং একটা চরম আর্থিক সঙ্কটের মধ্যে এটা বন্ধ হয়ে গেল। এ ব্যাপারে আমাদের যে নৈতিক দায়িত্ব ছিল, বিজ্ঞাপন বাবদ যে টাকা ছিল, সেই টাকা দিয়ে আমরা সাংবাদিকদের মাইনে দিয়েছি। কিন্তু সেই টাকা শেষ হয়ে গেছে। এখন তারা বসে আছে। এখন আমরা আর কি করতে পারি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এটা বে-সরকারি সংস্থা এবং এটা আগে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং ব্যাঙ্কের সহযোগিতায় চালু করা হয়েছিল এটা আমি জানি। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, আপনি ফারদার এটা নিয়ে সরকারের পক্ষ থেকে প্রসিড করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ঐ প্রতিষ্ঠানের পক্ষ থেকে কেউ আমার সঙ্গে যোগাযোগ করেন নি। মাননীয় সদস্য শোভনদেববাবু বলছিলেন এ নিয়ে কথা বলবেন। কিন্তু উনি কি বলবেন আমি জানি না। এখানে সমস্যাটা মূলত মালিক-এর। সেখানে অনেক টাকা ঘাটতি আছে। এব্যাপারে যুগান্তর পত্রিকার কর্তৃপক্ষ থেকে কেউ আমার কাছে আসেনি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এখানে যে সাংবাদিক এবং অ-সাংবাদিক কর্মচারী আছেন তারা এটাকে সমবায় ভিত্তিতে চালাবার উদ্যোগ নিয়েছিলেন। এব্যাপারে রাজ্য সরকার ওয়াকিবহাল আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এব্যাপারে শ্রমিক-কর্মচারীর আনুষ্ঠানিকভাবে যদি কোনও প্রস্তাব দেন তাহলে সেটা বিবেচনা করে এবং আইনানুগ ভাবে সব না দেখে এখনই কিছু বলা সম্ভব নয়।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুগান্তর এবং অমৃতবাজার একটা ঐতিহ্যবাহী পত্রিকা। আমাদের পশ্চিমবঙ্গ সরকার এবং বিশেষ করে এই দপ্তর অতীতে যে সমস্ত সিক প্রতিষ্ঠান তাদের সহযোগিতা করেছে। যেমন বসুমতীর অবস্থা একটা সময়ে খুব খারাপ ছিল, আপনারা উদ্যোগ নিয়ে এই জায়গায় নিয়ে এসেছেন। তাই আমার প্রশ্ন হচ্ছে, যে সমস্ত কর্মচারী বিশেষ করে বার্তাজীবি সাংবাদিক কর্মচারিদের কথা চিন্তা করে ওদের কো-অপারেটিভ করে দিয়ে রাজ্য সরকার যদি সহযোগিতা করেন এবং ওদের প্রভিডেন্ট ফান্ড, গ্র্যাচুইটি ইত্যাদির ব্যবস্থা যদি করে দেন, এটা চালু করলে—বিশেষ করে সেখানে যে সাংবাদিক বন্ধুরা আছেন, তাদের জন্য সেই ধরণের কোনও উদ্যোগ নেওয়ার চেষ্টা আপনার দপ্তর থেকে হয়েছে কি?

[11-50 — 12-00 Noon]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন ঠিক একই প্রশ্ন মান্নান সাহেবও করেছিলেন। আমি শুধু একটা কথা বলতে পারি যে কো-অপারেটিভ করার জন্য যদি নির্দিষ্ট প্রস্তাব আসে তাহলে আইনগত দিক এবং আর্থিক দিক বিবেচনা করে করতে পারি কি না ভেবে দেখবো, তবে এখন পর্যন্ত আমরা সে রকম প্রস্তাব পাইনি। আপনার বক্তব্যের মধ্যে অন্য আরেকটা ইঙ্গিত ছিল যে বসুমতীকে নেওয়া হয়েছিল, সেইভাবে যুগান্তর কে নেওয়া যায় কি না? আমি বলি বসুমতীর ক্ষেত্রে যে ভুল আমরা করেছি যুগান্তর, অমৃতবাজারের ক্ষেত্রে সরকার কোনওভাবেই সেই ভুল করবে না।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** অমৃতবাজার, যুগান্তর প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিয়েছেন সেই বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে কিছু বক্তব্য রাখতে চাইছি যে যুগান্তর, অমৃতবাজার পত্রিকা আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে অবস্থিত। ভারতবর্ষের স্বাধীনতার ৫০ বছর প্রাক্কালে এবং স্বাধীনতা আন্দোলনের সময়ে এদের অত্যন্ত উজ্জ্বল ভূমিকা ছিল। যে কোনও কারণেই হোক কর্তৃপক্ষ বা মালিক তারা ঠিক মতো পরিচালনা করতে না পারার দরুন বন্ধ হয়ে আছে। মাননীয় মন্ত্রীকে প্রশ্ন করতে চাই এ ক্ষেত্রে কি আপনি নীরব থাকবেন? এর একটা ব্যবস্থা করতে হবে। মাঝে তরুনবাবুর আমলে কিছু অবাঙালি, মাড়োয়ারিরা শেয়ার কিনেছিলেন, তারপর বন্ধ হয়ে যায়। এই কোম্পানিতে যারা কাজ করতেন তাদের অনেকেই মারা গেছেন, আবার অনেকেই মৃত্যুপথযাত্রী। তারা হয়তো ভাবছেন যে এখানে মাল্টিস্টোরিড বিল্ডিং করবেন। আমি বলতে চাই আপনি একটা সিদ্ধান্ত নিন। কোম্পানি যদি না চলে, কোম্পানি যদি বন্ধ হয়ে যায় তাহলে এর

সাথে সাংবাদিক, অসাংবাদিক যে সমস্ত কর্মচারী এবং তাদের এতদিনের যে পরিশ্রম, তারা তাদের রক্ত জল করে মাথার ঘাম পায়ে ফেলে কাজ করেছেন, তারা আজকে মারা যাচ্ছে। তাদের বকেয়া পাওনা, তাদের মূলধন তারা যাতে পেরে পারে তার একটা ব্যবস্থা গ্রহণ করুন কোম্পানি অচল থাকবে এটা হতে পারে না, এ ব্যাপারে মাননীয় মন্ত্রীকে সিদ্ধান্ত নিতে হবে। কোম্পানি চালু করুন, নাহলে কোম্পানিতে যে সমস্ত কর্মচারিরা এত বছর কাজ করেছেন তাদের পাওনা পয়সা দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি বুঝতে পারছি না উনি কেন যুগান্তর, অমৃতবাজার পত্রিকা চালু করতে বলছেন, এটা সরকারি মালিকানায় নয়। তবে আমাদের একটা নৈতিক দায়িত্ব আছে কারণ এর সাথে অনেক সাংবাদিক কর্মচারী জড়িত আছেন। ঐ প্রশ্নে আমি চিন্তিত, কিন্তু আপনি যেটা বলছেন, বিক্রি হয়ে যাচ্ছে, মালিকানা পাল্টে যাচ্ছে ইত্যাদি আমি সব জানি। এ ব্যাপারে আইনের যে পথ আছে সেই পথে গিয়ে কর্মচারিদের এবং সাংবাদিকদের ব্যবস্থা নিতে হবে। কোম্পানি চলবে কিনা, কাগজ বেরবে কিনা ইত্যাদি বিষয়ে আমরা কোনও সিদ্ধান্ত নিতে পারব না। আপনি বলছেন, আমি নীরব হয়ে আছি। আমি অতীতে খুব সরব ছিলাম কিন্তু সরব থাকা সত্ত্বেও কিছু হল না তাই আমি এখন নীরব হয়ে গেছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, যুগান্তর এবং অমৃতবাজার পত্রিকা বন্ধ হবার পর কতজন সাংবাদিক বন্ধু এবং কতজন অসাংবাদিক কর্মচারী বন্ধু কর্মহীন হয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য নির্মলবাবুর প্রশ্নের উত্তরে আমি ইতিমধ্যেই বলেছি যে, এই মুহূর্তে আমি ওটা বলতে পারছি না। আমাকে সংখ্যাটা জেনে নিয়ে বলতে হবে।

## Number of Murders, Dacoities and Rapes in the State

*5. (Amditted Question No. *80) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) number of murders, dacoities and rapes in the State in July, August and September, 1997 ;

(b) such numbers in the corresponding periods of 1996 ; and

(c) whether the trends have been upwards or downwards ?

**Shri Buddhadeb Bhattacherjee :**

| (a) | Murder | Dacoity | Rape |
|---|---|---|---|
| July 97 | 148 | 33 | 79 |
| August 97 | 145 | 23 | 75 |
| Sept. 97 | 142 | 28 | 65 |
| (b) | Murder | Dacoity | Rape |
| July 96 | 192 | 43 | 77 |
| August 96 | 158 | 36 | 86 |
| Sept. 96 | 142 | 33 | 107 |

(c) Downwards.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই সময়ের মধ্যে কলকাতা শহরে বা কলকাতা পুলিশের এলাকার মধ্যে যে ঘটনাগুলো ঘটেছে সেগুলোর ফিগার নিশ্চয়ই আপনার কাছে আছে, সেগুলো কি জানাবেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৬-৯৭ সালের রাজ্যের হিসাবের সঙ্গে কলকাতার হিসাবের একটু পার্থক্য আছে, কলকাতায় সংখ্যাটা একটু বেড়েছে। ১৯৯৬ সালের সারা বছরে কলকাতায় ডাকাতির সংখ্যা ছিল ২৫। ১৯৯৭ সালের নভেম্বর মাস পর্যন্ত, অর্থাৎ এখন পর্যন্ত ঘটা শেষ দুটি ডাকাতির ঘটনা সহ মোট ৪১টি ঘটনা ঘটেছে। ২৫ থেকে বেড়ে ৪১ হয়েছে, এটা নিশ্চয়ই উদ্বেগজনক। মার্ডার হয়েছিল ৯৬ সালে ৭২টি, ৯৭ তে এখন পর্যন্ত ৬৮টি। আর রেপ জুলাই মাসে ৭৯, আগস্ট মাসে ৭৫ এবং সেপ্টেম্বর মাসে ৬৫টি।

**শ্রী সৌগত রায় ঃ** আমি জানতে চাইছি, ঐ ঘটনাগুলো কলকাতা শহরে ৯৬ সালে কতগুলো ঘটেছিল এবং ৯৭ সালে কতগুলো ঘটেছে?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৭ সালে কলকাতায় ৪টি। জুলাই-আগস্ট সেপ্টেম্বর ৪-৩-১। গত বছর ৪-৩-২ সেপ্টেম্বর পর্যন্ত।

**শ্রী সৌগত রায় ঃ** দেখা যাচ্ছে, রাজ্যের ক্ষেত্রে খুন, ডাকাতি এবং ধর্ষণ একটু নিম্নমুখী। কিন্তু কলকাতার ক্ষেত্রে ডাকাতি তো নিশ্চয়ই বেড়েছে, খুনও গত বছরের তুলনায় বেশি ট্রেন্ড লক্ষ্য করা যাচ্ছে এবং ধর্ষণ প্রায় সমান সমান রয়েছে। তাহলে কি মন্ত্রী মহাশয় বলবেন পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলার উন্নতি হয়েছে আর কলকাতায় খারাপ হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, আপনি তথ্যগত দিক দিয়ে আবার ঠিক বললেন না। ডাকাতি বেড়েছে, কিন্তু খুন ৭২ থেকে ৬৮ হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** এই কয়েকদিন মধ্যে অর্থাৎ আগামী দেড় মাসে আরও তো খুন হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি এই আশা করছেন কেন?

**শ্রী সৌগত রায় ঃ** আমি স্ট্যাটিসটিকাল ট্রেন্ড বলছি, খুন বাড়ছে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি মাননীয় সদস্যকে বলতে চাই, রাজ্যে যা হচ্ছে তার সঙ্গে আর কলকাতার সঙ্গে মৌলিক পার্থক্য নেই। মারজিনাল একটু ডিক্রিজ হয়েছে চোখে পড়ছে। আর কলকাতায় অন্য অপরাধগুলি নেমে আসছে, যেমন, পিক-পকেটিং, স্ন্যাচিং, থেপ্ট এগুলি কমে যাচ্ছে, কিন্তু ডাকাতির ক্ষেত্রে কমেনি। আপনি যেটা বলেছেন, রাজ্যের অবস্থা বেশ উন্নত আর কলকাতার অবস্থা আরও খারাপ এটা ঠিক তা নয়। বাড়তি দিকটা কম। তবে আমরা কোনওক্ষেত্রেই আত্মসন্তুষ্ট নই, যদিও আমরা জানি, সারা দেশের অপরাধের মাত্রা বিচার করলে অপরাধের প্রবণতা বাড়তি যেটা হচ্ছে অর্থাৎ বাড়তির হার যেটা হচ্ছে সেইদিক দিয়ে বিচার করলে যে কোনও রাজ্যের থেকে আমরা ভাল আছি। কিন্তু তাতে আমরা খুশি নই, আত্ম-সন্তুষ্ট নই, আমরা আপ্রাণ চেষ্টা করছি যাতে কলকাতায় এই অপরাধ আরও নিয়ন্ত্রণ করা যায়।

**মিঃ স্পিকার ঃ** আপনার কাছে খুনের আবার আগাম খবর আসে নাকি?

**শ্রী সৌগত রায় ঃ** আমি বিজ্ঞানের ছাত্র। তাই আমি স্টাটিসটিক্যাল ট্রেন্ড ফলো করি। কলকাতায় ১৮ই নভেম্বর পর্যন্ত যদি ৬৮টি খুন হয় যায়, তাহলে আগামী দেড় মাসে আরও ৫-৬টি খুন হতে পারে কিম্বা তার বেশিও হতে পারে। আমি স্টাটিসটিক্যাল ট্রেন্ড ফলো করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই উৎসবে ১৫ দিনের অপরাধের সংখ্যা শুনলে আপনি অবাক হয়ে যাবেন একেবারে শূন্য।

**শ্রী সৌগত রায় ঃ** কলকাতায় ডাকাতি বৃদ্ধি পাওয়ায় সাধারণ মানুষ তাদের নিরাপত্তা সম্বন্ধে চিহ্নিত হয়ে গেছে, বিশেষ করে হ্যারিসন রোড এবং মহাত্মাগান্ধী রোডে দিনের বেলায় সি ই এস সি-র ২৬ লক্ষ টাকা ডাকাতি হল। এই রকম দুঃসাহিক ডাকাতির কথা ভাবা যায় না এইরকম একটা ভীড় রাস্তায়। আমি জিজ্ঞাসা করতে চাই, কলকাতায় এই ধরনের যে দুঃসাহসিক ডাকাতি হল তা বন্ধ করার ক্ষেত্রে আপনি কি ব্যবস্থা নিয়েছেন এবং ঐ অপরাধীরা ধরা পড়েছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমরা প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছি। আমি শুধু এটা বলতে চাই, এইরকম যে দুঃসাহসিক ডাকাতি হয়েছে আমি দায়িত্ব নিয়ে বলছি সি ই এস সি-র যে ডাকাতি হয়েছে তা আমরা অল্প সময়ের মধ্যেই ডাকাতদের ধরব।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এইরকম ডাকাতি দমন করার জন্য ব্যবস্থা নিচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এই একই রকম দুঃসাহসিক ডাকাতি গত ২০ ফেব্রুয়ারি, স্টেট ব্যাঙ্ক (এন্টালি ব্রাঞ্চে) যারা করতে গিয়েছিল, সেই সমস্ত ডাকাতরা ধরা পড়েছিল এবং যারা ধরেছিল তাদের আপনি পুরস্কৃত করেছিলেন এটা কি সত্য?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ, ধরা পড়েছে এবং পুরষ্কৃত করেছি। মাননীয় সদস্যকে আমি এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই, এটা দুর্ভাগ্য, ডাকাতির ঘটনা যখন ঘটে তখন সেটা প্রথম পাতায় ছাপা হয় আর ডাকাতরা যখন ধরা পড়ে তখন সেটা সপ্তম পাতার নিচে ছাপা হয়, যার জন্য সব সময়ে বোঝানো যায় না কি হচ্ছে।

**শ্রী তাপস রায় ঃ** আমার কন্সটিটিউয়েন্সিতে সি ই এস সি-র যে প্রায় ২৭ লক্ষ টাকা ডাকাতি হয়েছিল তার কথা মাননীয় পুলিশমন্ত্রী জানেন। মাননীয় সদস্য সৌগত রায়ও আহ্বান জানিয়েছেন, মাননীয় মন্ত্রী মহাশয়ও আহ্বান জানিয়েছেন যে ডাকাতদের ধরা হোক, তাদের চেজ করা হোক। এখানে পুলিশমন্ত্রীর সামনেই মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বসে আছেন। আমি একটি ঘটনার কথা বলছি। আমার অঞ্চলের একটি ছেলে তার নাম সুবীর দত্ত, সে ডাকাতদের চেজ করতে গিয়ে ডাকাতদের গুলি খায়। ১টা ১০ নাগাদ তাকে ডাকাতরা গুলি করে আর ১।। টার সময় তাকে হাসপাতালে ভর্তি করা হয়। রাত্রি ৮।। টার সময় আমি যখন তাকে দেখতে যাই তখন গিয়ে দেখি যে তখনও তার দেহ থেকে গুলি বার করা হয়নি। পুরস্কারের কথা বলা হচ্ছে, ডাকাতদের চেজ করার কথা বলা হচ্ছে অথচ এই ঘটনা ঘটেছে। সেই রাত্রে হেলথ মিনিস্টারকে না পেয়ে মাননীয় পুলিশমন্ত্রীকে একটা ব্যবস্থা করার জন্য আমাকে বিরক্ত করতে হয়েছিল। সেখানে রাত্রি দুটো পর্যন্ত থেকে চাপ দিয়ে সেই গুলি বের করাই। মেডিক্যাল কলেজের সুপার বা ডেপুটি সুপার একটু সৌজন্যবোধ দেখিয়ে সেখানে আসার দরকার মনে করেননি। সেইজন্য

সৌজন্যবোধটুকু পর্যন্ত তারা দেখাননি। তার গুলি বার করার জন্য তারা সেখানে আসেননি বা সাহায্য করতে আসেননি। এরপরেও কি মাননীয় মন্ত্রী ডাকাত ধরার আহ্বান জানাবেন বাংলার মানুষকে? গুলি খাবার পর মেডিক্যাল কলেজে তার সময় মতো চিকিৎসা পর্যন্ত হয়নি। ১।। টার সময় ভর্তি হয়েছে আর রাত্রিবেলাতে ২ টার সময় তার গুলি বেরিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে কিছু বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন সেই ঘটনাটা, সেই রাত্রে উনি আমাকে ফোন করেছিলেন। কিন্তু এটাই সাধারণ অবস্থা নয়। একটা বিশেষ সময়ে একটা বিশেষ হাসপাতালে কোনও সিনিয়র ডাক্তার ছিলেন না বলে একজন রোগীকে আহত অবস্থায় কয়েক ঘণ্টা অপেক্ষা করতে হয়েছিল। তার জন্য আমি দুঃখিত। ততক্ষনাৎ পুলিশবাহিনী গিয়েছিল এবং গিয়ে ওর সঙ্গে যোগাযোগ করেছিল। আমি ওকে বলছি, শুধু এটাই কিন্তু ঘটনা নয়, অন্য ঘটনাও আছে। ডাকাত ধরার জন্য মানুষ আহত হয়েছেন বা নিহত হয়েছে এবং সেখানে সরকার থেকে সাধ্যমতো আমরা এগিয়ে গিয়েছি এবং চেষ্টা করেছি। একটা জায়গায় হাসপাতালে কয়েক ঘণ্টা দেরি হলেই সেটাই সরকারের মনোভাব—এই সিদ্ধান্তে আসা ঠিক নয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সৌগতবাবু যে সময়সীমার কথা উল্লেখ করেছেন তারমধ্যে ডাকাতি, খুন, রেপের ঘটনায় কতগুলি ক্ষেত্রে পুলিশযুক্ত ছিল মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সেই পরিসংখ্যান থাকলে তা দেবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, সেটা এখনই আমি দিতে পারছি না। কতজন পুলিশ ইনভলভড ছিল এই ধরনের ঘটনায় সে সম্পর্কে আমাকে আলাদা প্রশ্ন দিলে আমি উত্তর দিয়ে দেব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় পুশিলমন্ত্রী মহাশয় জানেন যে সাম্প্রতিককালে কলকাতায় ডাকাতি প্রতিরোধের একটা সেনসেসন্যাল ঘটনা ঘটেছিল যাতে মহিলারা ডাকাতদের রুখে দিয়েছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে সংবাদমাধ্যমে তাদের দুর্গা নামে অভিহিত করেছিলেন। মহিলাদের দ্বারা নিয়ন্ত্রিত একটি ট্রাভেল এজেন্সিতে একদল ডাকাত ডাকাতি করতে গিয়েছিল এবং তারা বীরবিক্রমে তাদের রুখে দিয়েছিলেন। তা খুবই প্রশংসিত হয়েছিল। তারপর সেই ডাকাতরা যখন রিভলভার সহ সেখান থেকে পালাতে যায় তখন স্থানীয় এক যুবক বিরাজ দে—ঘটনাটি ঘটেছিল মধ্য কলকাতায় সুবোধ মল্লিক স্কোয়ার—হিন্দ সিনেমার কাছে—সে এক ডাকাতকে জাপটে ধরে। দুষ্কৃতিরা সঙ্গে সঙ্গে বিরাজ দের বুকে গুলি করে তাকে হত্যা করে রাস্তার উপর। মাননীয় মন্ত্রী মহাশয় বিরাজ দে'র বাড়িতে গিয়েছিলেন এবং তার পরিবারকে প্রতিশ্রুতি দিয়েছিলেন এই বলে যে বিরাজ দে যেভাবে সাহসিকতার সঙ্গে দুষ্কৃতিদের মোকাবিলা করেছে তারজন্য

তার পরিবারের একজন একটি সরকারি চাকরি দেওয়া হবে। পুলিশ কমিশনার শ্রী দীনেশ বাজপেয়ী সংবাদ মাধ্যমে বিবৃতি দিয়ে বলেছিলেন বিরাজ দে'র এই সাহসিকতার জন্য তার বিধবা স্ত্রী শ্রীমতী চৈতালি দে—মাত্র ২২ বছর বয়স, তার একটি শিশু সন্তান আছে—তাকে সরকারি চাকরি দেওয়া হবে। এরপর কলকাতা পুলিশের একজন ডি সি, একদিন চৈতালি দে'র বাড়িতে একটি গাড়ি পাঠিয়ে তাকে প্রস্তাব দিলেন একটি জুতো কোম্পানিতে চাকরি করার। তাকে বলা হল যে এই জুতো কোম্পানি দোকানে সরকারের তরফ থেকে তার চাকরির ব্যবস্থা করে দেওয়া হচ্ছে। তারপরে আমি আপনার কাছে নিজে গিয়েছিলাম এই প্রত্যাশা নিয়ে যে একটা ২২ বছরের বিধবা, একটি শিশু সন্তানকে নিয়ে সরকারি উদ্যোগে ক্যালকাটা পুলিশ কমিশনার সহ প্রতিশ্রুতি দেবার পরে তাকে একটা জুতো কোম্পানির কাউন্টারে চাকুরি দিচ্ছেন। আপনার কাছে আমি আবেদন করেছিলাম যে আউট অব টার্ন প্রাইওরিটি দিয়ে যেখানে ডাকাত পুলিশ ধরতে পারে না সেখানে এই প্রতিহত করল, সেক্ষেত্রে সরকারি চাকুরি দেবার ব্যাপারে সরকার নীতিগতভাবে কোনও সিদ্ধান্ত নিতে পারেন কিনা এই এক্সট্রা অর্ডিনারি পারফরম্যান্স, সাহসিকতার জন্য। যারা নিজের জীবন বিপন্ন করে এই ধরনের কাজ করবেন তাদের ক্ষেত্রে সরকার নীতিগতভাবে একটা সিদ্ধান্ত নিয়ে চাকুরি দেবার বিষয়টাকে প্রাইওরিটি সেক্টর আনতে পারেন কি না? বিরাজ দের স্ত্রী, চৈতালি দেকে সরকারি চাকুরি দেবার প্রশ্নে সরকার কি চিন্তা-ভাবনা করছেন?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য, সরকারি চাকুরি দেবার ব্যাপারে যে আইন-কানুন আছে সেটা একটু দেখে নিলে ভাল হয়। কারণ তাহলে বুঝতে পারবেন যে আমাদের কি সমস্যার মধ্যে কাজ করতে হয়। আমি সেই রকম কোনও কথা দিইনি। আমি যে কথা দিয়েছি সেটা আমি বলছি। সরকারি দপ্তর কাজ দেবার কিছু পদ্ধতি আছে, ক্যাটাগোরি আছে, অনেক রকম হ্যান্ডিক্যাপড আছে, সেনসারস কর্মী আছে, নানা রকম ব্যাপার আছে। আর সোজাসুজি আমার ইচ্ছা মতো কাউকে চাকুরি দেওয়া যায় না। দ্বিতীয় কথা হচ্ছে, আপনি জানেন যে ডাই হন হারনেস, যারা কাজ করতে করতে মারা গেছেন পুলিশ বিভাগে এই রকম ৯৪জন আছেন, যারা ৩-৪ বছর অপেক্ষা করছে, তাদের আমরা জায়গা দিতে পারছি না। এর মধ্যে আবার ক্যাটাগোরি আছে। পুলিশ কর্মী যারা ডিউটি করতে গিয়ে, কর্তব্য পালন করতে গিয়ে মারা গেছে, তাদেরও আমরা কাজ দিতে পারছি না। এগুলি সব ডিঙ্গিয়ে গিয়ে বাইরের ক্ষেত্রে এই রকম যা হয়, তাও কয়েকটি ক্ষেত্রে যা আপনি বললেন, বিশেষ করে এই রকম ট্রাভেল এজেন্সির মহিলাদের এই যে ঘটনা, আমরা একটা অনুষ্ঠানে তাদের সম্মানিত করেছি। অনেক ঘটনা ঘটছে, আমরা সব জায়গায় যাই না এবং কথাও দিই না। কথা দিতে পারি না

ক্ষমতা নেই বলে। কিন্তু এই বাড়িতে যে ভয়ঙ্কর ঘটনা ঘটেছে, একটা অল্পবয়সী মেয়ে তার স্বামী মারা গেলেন। আমি তার বাড়িতে গিয়ে বলেছি যে আমি কাজের ব্যবস্থা করে দেব। আমি কখনই বলিনি যে সরকারি কাজ দেব। এর দুটা কারণ আছে। একটা হচ্ছে সরকারি কাজ দেবার ব্যাপারে এত জটিলতা আছে যে কবে হবে তার কোনও ঠিক নেই। কারণ সামনে ১৯৯৪-৯৫ এর লিস্ট পড়ে আছে। দ্বিতীয় হচ্ছে, সরকারি কাজে টাকাপয়সা যা হবে সেটা ভাল হবে না। তাকে বলা হয়েছিল যে আপনি ওখানে যান, আপনাকে কাজ করতে হবে না, গেলেই হবে। তা উনি সেটা পছন্দ করেননি। এখন আমি আবার তাকে রাজি করিয়েছি তিনি সি ই এস সিতে কাজ করবেন। আমি সি ই এস সিতে বুঝিয়েছি, কমিশনার বুঝিয়েছেন, আপনি সি ই এস সিতে মাঝে মাঝে গেলে চলবে। আর সরকারি কাজ মানে বিরাট একটা সম্মানের তা নয়। এর জটিলতা আছে, তাছাড়া সময় সাপেক্ষ ব্যাপার এবং আর্থিক প্রসঙ্গও আছে। আমি তার বাড়িতে গিয়েছিলাম, তার সঙ্গে দেখা করেছিলাম এবং বলেছিলাম যে কাজের ব্যবস্থা করে দেব। কিন্তু আমি কখনই বলিনি যে সরকারি কাজ দেব। কেন না, এটা বলা কঠিন এবং দেওয়াও কঠিন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আমি আপনার কনটিনিউয়েশনে বলছি। আপনি যেটা বললেন, সি ই এস সি-তে চাকুরির ব্যবস্থা করার জন্য বলেছেন, তার স্ত্রী তার দেবরকে নিয়ে সি ই এস সিতে গিয়েছিলেন। সেটা কোনও চাকুরির ব্যবস্থা নয়। তাকে বলেছে, তুমি সেখানে অর্ডার সাপ্লাই কর। আমার বাড়িতে সে এসেছিল। আমি সেই এলাকার বিধায়ক। আপনি যদি তাকে সি ই এস সিতে চাকুরির ব্যবস্থা করে দিতেন তাহলে আমি আপনাকে ধন্যবাদ দিতাম। আপনি একটা সরকারের মন্ত্রী হিসাবে এই রকম গুরুত্বপূর্ণ দায়িত্বে থেকে হাউসকে কেন বিভ্রান্ত করবেন? আপনি খোঁজ নিয়ে দেখুন, সি ই এস সি তাকে যে চিঠি দিয়েছে তাতে কোনও চাকুরির কথা উল্লেখ আছে কিনা। আই হ্যাভ সিন দি কপি অব দি লেটার। তাকে বললে যে, আমরা কিছু জিনিস সাপ্লাই করব, তুমি সাপ্লায়ার হও। যে বিধবা হয়ে গেছে, যার আর্থিক সংস্থান নেই, সে কোথা থেকে সাপ্লাই করবে? আমি আপনাকে একথা বলছি, আই ক্যান নট রি-কালেক্ট মাই মেমারি, আমি অন্য কাগজকে কোট করব না, আমি চেষ্টা করব আগামীকাল গণশক্তি কাগজটা নিয়ে আসতে। সেখান আপনি বা পুলিশ কমিশনার কেউ একজন সরকারি চাকুরি দেবার কথা বলেছিলেন। সেটা কোন বুর্জোয়া সংবাদপত্র ছাপায় নি, গণশক্তি ছেপেছিল। আমি সচেষ্ট থাকব আগামীকাল সেই কাগজটা আপনার টেবিলে পেশ করার জন্য। আপনার কাছে আমি অনুরোধ করব যে, আপনি সি ই এস সি-র কর্তৃপক্ষের কাছে অনুসন্ধান করে দেখুন। আমার কাছে ওরা এসেছিলেন এবং বলে গেছেন। আপনি খোঁজ নিয়ে দেখুন যে সেখানে কোনও চাকুরির ব্যবস্থা নেই, সাপ্লায়ারের

ব্যবস্থা করা হয়েছিল।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** উনি দুইবার কেন প্রশ্ন করলেন আমি বুঝতে পারছি না। সি ই এস সিতে যদি চাকুরি না হয়ে থাকে তাহলে আমাকে খোঁজ নিতে হবে। আর আমাকে বলেছিলেন যে হয়েছে। সেখানে কে তাকে সাপ্লায়ারের চিঠি ধরিয়ে দিয়েছে সেটা আমাকে খবর নিতে হবে। আর আপনি বললেন যে, আপনি যা বলেছেন তার প্রমাণ গণশক্তি। আমি বলছি যে, আমি যা বলেছি তার প্রমাণ আমি নিজেই। কোনও কাগজে কি বেরিয়েছে সেটা দেখে আমি বলব না। আমি যা বলেছি, আমি সেখানেই দাঁড়িয়ে আছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** সৌগতবাবু যে প্রশ্ন উত্থাপন করেছেন, সেই সময়ে কতজন খুনী, কতজন ডাকাত এবং কতজন ধর্ষণকারীকে গ্রেপ্তার করা হয়েছে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** না, আপনি নোটিশ দেবেন, জানাব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মার্ডার, ডাকাতি এবং রেপের কতগুলি ক্ষেত্রে চার্জশিট হয়েছে, কতগুলি ক্ষেত্রে দোষী শাস্তি পেয়েছে জানাবেন কি? এর সঙ্গে আমার প্রশ্ন, চার্জশিট দিতে এত দেরি হয় কেন ; এটা ত্বরান্বিত করবার ব্যাপারে আপনার দপ্তর কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রথম প্রশ্নের জন্য নোটিশ দিতে হবে। দ্বিতীয় প্রশ্ন সম্পর্কে বলছি, ইনভেস্টিগেশন করতে দেরি হয় বলেই চার্জশিট দিতে দেরি হয়। এটা একটা সাধারণ ব্যাধী, এটা দূর করবার চেষ্টা হচ্ছে।

## Starred Questions
### (to which written Answers were laid on the Table)

### 'ঢোলায়' নতুন থানা স্থাপনের পরিকল্পনা

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রশাসনিক সুবিধার্থে, পাথরপ্রতিমা-কুলপি-মথুরাপুর-কাকদ্বীপ এলাকার সংযোগকারী 'ঢোলায়' নতুন থানা তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## 'স্বতন্ত্র সেনানীর' পেনশন ভাতা

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কত সংখ্যক স্বাধীনতা-সংগ্রামী 'স্বতন্ত্র সেনানীর' পেনশন ভাতার আবেদনপত্র বিবেচনাধীন আছে ; এবং

(খ) উক্ত বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত কবে নাগাদ নেওয়া হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩,৯৭৬।

(খ) এ বিষয়ে নির্দিষ্ট সময়সীমা উল্লেখ সম্ভব নয়।

## ফরেনসিক ব্যবহারের জন্য বিশেষজ্ঞ কমিটি

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৫০) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ফরেনসিক ব্যবস্থার সমস্যাবলী-সংক্রান্ত বিষয়ে কোনও বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, উক্ত কমিটি কবে নাগাদ গঠিত হয়েছে ; এবং

(গ) সংশ্লিষ্ট বিষয়ে উক্ত কমিটি কোনও প্রতিবেদন পেশ করেছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২৫.৩.১৯৯১ তারিখে।

(গ) হ্যাঁ।

## কলকাতার থানায় মহিলা পুলিশ অফিসার

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০) **শ্রী সঞ্জয় বক্সী :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার প্রতিটি থানাতে মহিলা পুলিশ অফিসার আছেন কি না ; এবং

(খ) থাকলে, থানাভিত্তিক মহিলা অফিসারদের সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) সাতটি থানায় মহিলা অফিসার নিয়োগ করা হয়েছে :

১) হেয়ার স্ট্রিট সাব-ইন্সপেক্টর -২

২) পার্ক স্ট্রিট সাব-ইন্সপেক্টর -২

৩) একবালপুর সাব ইন্সপেক্টর -২

অ্যাঃ সাব-ইন্সপেক্টর -১

৪) নারকেলডাঙ্গা সাব-ইন্সপেক্টর-২

৫) বড়তলা সাব-ইন্সপেক্টর -১

৬) বেলিয়াঘাটা সাব-ইন্সপেক্টর -২

অ্যাঃ সাব-ইন্সপেক্টর -১

৭) আমহার্স্ট্র স্ট্রিট সাব-ইন্সপেক্টর-১

অ্যাঃ সাব-ইন্সপেক্টর -১

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion form Shri Saugata Roy, Shri Abmica Banerjee, Shri Abdul Mannan and Shri Suniti Chattaraj on the subject of out-break of Malaria in the State, specially in Calcutta and the surrounding areas.

The notice is in order and I give my consent to it.

Now, I call upon Shri Saugata Roy to ask for the leave of the House to move his Adjournment Motion.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that the leave to move the Adjournment Motion of the House for this Adjournment Motion on Malaria be granted.

(Noise)

(At this stage, all the Honourable Members belonging to the Ruling Parties rose in their seats and objected to the motion being granted.)

(Noise)

**Mr. Speaker** : I think there is objection to the motion and the leave being granted. So I would now request the Hon'ble Members who are in favour of granting leave to rise in their seats.

(At this stage, all the Hon'ble Members belonging to the Congress (I) Party rose in their seats)

Now, I see, 58 Members are in support of the motion. As such, the leave is granted. The adjournment motion will be taken up for discussion immediately. Two hour's time is allotted and the members will make a note that there is a limit to speeches, and the debate will be closed exactly on the conclusion of two hours, and if the debate is not closed, there will be no voting. If it is closed within two hours, then voting can take place.

Now, Shri Saugata Roy may open the debate.

**Shri Saugata Roy** : Sir, I will speak last. Shri Atish Chandra Sinha will speak first.

## DISCUSSION ON ADJOURNMENT MOTION ON MALARIA

[12-20 — 12-30 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে অ্যাডজর্নমেন্ট মোশনের উপর আমরা আলোচনা করছি এটা নিঃসন্দেহে অত্যন্ত গুরুত্বপূর্ণ, কারণ গত কয়েক মাস ধরে কলকাতা, কলকাতার পার্শ্ববর্তী এলাকা, পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রামেগঞ্জে এবং বিভিন্ন জেলায় ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে যেভাবে মানুষ মারা যাচ্ছেন এটা অত্যন্ত উদ্বেগের বিষয়। কোথায়ও এর চিকিৎসা হচ্ছে, কোথায়ও এর ভুল চিকিৎসা হচ্ছে, কারণ এই রোগের চিকিৎসার কোনও নির্দিষ্ট পদ্ধতি ঠিক করা হয়নি এখনও। এবং এটা আমাদের সকলের কাছে মর্মান্তিক ঠেকছে। তারই জন্য এই গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আলোচনা করতে আমরা অ্যাডজর্নমেন্ট মোশন এনেছি। আপনি এটা অ্যালাউ করেছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, এই ম্যালেরিয়াতে মারা গেছে শুধু এই বছর নয়, গত কয়েক বছর ধরে আমরা দেখেছি কলকাতায় এবং তার আশে পাশে বহু লোক মারা গেছে। মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্তের নেতৃত্বে এই বিধানসভায় যে সাবজেক্ট কমিটি আছে, ১৯৯৩ সালে তারা বারে বারে সতর্ক বাণী উচ্চারণ করেছিলেন যে ম্যালেরিয়া পশ্চিমবাংলায় হচ্ছে কলকাতার আশেপাশে হচ্ছে, আগামী দিনে আরও বেড়ে যাবে, এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা উচিত। তা সত্ত্বেও এই বিধানসভার সাবজেক্ট কমিটির যে রিপোর্ট এবং যে সতর্ক বাণী তাকে সম্পূর্ণভাবে নেগলেক্ট করা হয়েছে। এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রী এবং সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেননি। যার ফলে আজকে ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় প্রচুর সংখ্যায় মানুষ মারা যাচ্ছে। কতজন মারা গেছে এই সংখ্যা নিয়েও, বিভিন্ন পত্র-পত্রিকায় আমরা যেটা দেখতে পাচ্ছি তাতে সন্দেহের অবকাশ আছে। আমাদের কাছে যে খবর আছে তাতে সরকার বলছে যে মাত্র ২৯ জন মারা গেছে এই ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে। কিন্তু আমরা যেটা শুনছি, বিভিন্ন খবরের কাগজের রিপোর্ট থেকে যেটা পাচ্ছি তাতে প্রায় ৮৫ জনের বেশি মানুষ মারা গেছে এই ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে। আমরা শুনছি মাননীয় মন্ত্রী এবং সরকার পক্ষ থেকে বলা হচ্ছে যে তথ্য সংগ্রহ করা হচ্ছে বিভিন্ন শ্মশান থেকে এবং যেখানে লেখা হয় কি কারণে মারা গেছে সেখান থেকে। সেখানে অনেক জায়গায় লেখা হয়নি। সুতরাং এই যে বলা হচ্ছে ২৯ জন মারা গেছে এর চেয়ে অনেক বেশি যে মারা গেছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এই যে পরিসংখ্যান এটা কলকাতা এবং তার আশেপাশের মধ্যে সীমাবদ্ধ। আপনারা গ্রামের খবর রাখেন না। আমার নিজের কেন্দ্র কাঁন্দিতে এই ম্যালেরিয়া ভীষণ ভাবে দেখা দিয়েছে। কলকাতার কয়েকটি জায়গায় বিশেষ করে দক্ষিণ কলকাতার বেশ কয়েকটি জায়গায় এই ম্যালেরিয়া ব্যাপক আকারে ছড়িয়ে পড়েছে। আজকে বিভিন্ন জেলার বিভিন্ন জায়গাতে এই ম্যালেরিয়া ব্যাপকভাবে

বেড়ে গিয়েছে কিন্তু সেই দিকে সরকারের কোনও দৃষ্টি নেই। কলকাতায় হলে নজরে পড়ে, কলকাতায় সংবাদপত্র আছে, চেঁচামেচি হয়, বিধানসভা আছে, চেঁচামেচি হয়। কলকাতায় হলে তাই প্রশাসন একটু নড়ে চড়ে বসেন। তাও তো নড়ে চড়ে বসেও কোনও কাজের কাজ হচ্ছে না। আগে যেমন মশা মারার জন্য ব্যাপক ব্যবস্থা নেওয়া হত, মশা মারার তেল ছড়ানো হত, ডি ডি টি ছড়ানো হত নিয়মিতভাবে। আজকে এই সমস্ত ব্যবস্থা একেবারে উঠে গিয়েছে। কলকাতায় মশা মারার দায়িত্বে কলকাতা পৌরসভা আছে। এই ব্যাপারে তারা বিভিন্ন কমিটি করেছেন। সেখানে বড় বড় হেলথের অফিসার রেখেছেন, বড় বড় অন্যান্য অফিসার রেখেছেন। এই কমিটি কি রিপোর্ট দিচ্ছে, তারা কি বলছেন, তারা বলছেন মশারি ব্যবহার কর, জল জমতে দিও না, এই সমস্ত কথা। এই সমস্ত কথা বলার জন্য বড় বড় কমিটি করার দরকার নেই। ক্লাস টু থ্রির ছেলেরা এই কথা বলতে পারবে যে মশা থেকে বাঁচতে হলে মশারি খাটাতে হবে এবং মশা যাতে জন্মাতে না পারে তার জন্য জল জমতে না দেওয়া। এর জন্য বড় বড় কমিটি করার কোনও দরকার ছিল না। এটা তো সাধারণ জ্ঞান। এই ম্যালেরিয়া দূরীকরণ করবার জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার সেটা তো বিধানসভার স্বাস্থ্য কমিটি ৩-৪ বছর আগেই রেকমেন্ড করেছিল। কিন্তু সেই দিকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কোনও নজর দেননি। তার জন্য স্বাস্থ্যমন্ত্রী দায়িত্ব গ্রহণ করে পদত্যাগ গ্রহণ করা উচিত। শুধু তাই নয় এর সঙ্গে আমরা এই দাবিও করছি যে এই ম্যালেরিয়া থেকে কত জন মারা গেছে সেই সংখ্যা নির্ধারণ করার জন্য একটা কমিটি করে দেওয়া হোক এই বিধানসভায় সদস্যদের নিয়ে। ডাঃ গৌরপদ দত্তের নেতৃত্বে এই বিধানসভার স্বাস্থ্য দপ্তরের সাবজেক্ট কমিটিকে দায়িত্ব দেওয়া হোক, তারা গোটা পশ্চিমবাংলা ঘুরে কলকাতা সহ বিভিন্ন জেলায় এই ম্যালেরিয়া থেকে কত জন মারা গেছেন সেটা সঠিক নির্ধারণ করে সাধারণ মানুষকে জানান। সাথে সাথে জানতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় যখন বলবেন তিনি যেন বলেন যে আগামী দিনে এই ম্যালেরিয়া পশ্চিমবাংলা থেকে দূরীকরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আমরা কাগজে দেখলাম বিশ্বব্যাঙ্ক থেকে গোটা দেশে নাকি মৃত্যুর ব্যাপারটা কমপিউটারই করবে। কিভাবে মারা যাচ্ছে তাই ইতিহাস, তাকে কি ঔষধ খাওয়ানো হয়েছিল, জ্বর কত হয়েছিল, জ্বর কমেছিল কিনা, কিভাবে মারা গেছে এই সমস্ত কমপিউটারাইজ করা হবে। খুব ভাল কথা। প্রতিদিন গরিব মানুষকে ১৮৫ টাকা খরচ করতে হবে। এটা কি সম্ভব? অ্যাম্পুল কোথায়? একজন গরিব মানুষ কি করে এটা বহন করবে? সুতরাং ম্যালেরিয়ার চিকিৎসার ব্যাপারে সরকার যদি সর্বতোভাবে যুদ্ধকালীন ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ করে এগিয়ে না আসেন, তাহলে আমার মনে হয়, এই অবস্থা শেষ কালে তারা সামাল দিতে পারবেন না। সেপ্টেম্বর থেকে ডিসেম্বর, এই চারমাস মশার উৎপাত থাকবে এবং ম্যালেরিয়া দেখা দেয়। ডিসেম্বর মাস চলে গেলে ম্যালেরিয়ার প্রকোপ কমে যাবে। আর তখন আপনারা সব ভুলে যাবেন। সামনের বছর আবার এর

পুনরাবৃত্তি হবে। আমি এই অ্যাডজর্নমেন্ট মোশনের মাধ্যমে দাবি করছি, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই ব্যর্থতা স্বীকার করুন এবং কিভাবে এর মোকাবিলা করবেন তার পথনির্দেশ দিন। আমি এই অপদার্থ স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করে আমার এই অ্যাডজর্নমেন্ট মোশন আপনারা সকলে সমর্থন করুন, এই দাবি রেখে এবং আপনাদের এর প্রতি সমর্থনের অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**ডাঃ গৌরপদ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবের যে অংশে স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করেছেন মাননীয় বিধায়ক অতীশ সিংহ মহাশয়, তার বিরোধিতা করছি। আমরাও চাইছি ম্যালেরিয়া নিয়ে এই মুহূর্তে আলোচনা হোক। আমরা এই বিষয়ে সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আগেই বলেছি এবং পরবর্তী সময়েও বলছি। আমি এই প্রসঙ্গে মাননীয় সদস্যদের কাছে আবেদন করতে চাই যে, ম্যালেরিয়ার সমস্যা শুধু পশ্চিমবঙ্গের সমস্যা নয়, সারা ভারতবর্ষের সমস্যা। একটু যদি ওয়াকিবহাল হন তাহলেই বুঝতে পারবেন এই ম্যালেরিয়া কেসে ১৯৫২ সালে ৭৫ মিলিয়ন হয়েছিল এবং মারা গেছিল সারা ভারতবর্ষে ০.৮ মিলিয়ন। ১৯৫৩ সালে এই কারণে সর্বভারতীয় ন্যাশনাল কন্ট্রোল প্রোগ্রাম করা হল। তাতেও দেখা গেল যে খুব ভাল ফল হচ্ছে না তখন ১৯৫৮ সালে ন্যাশনাল ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম কেন্দ্রীয় সরকার চালু করলেন এবং তাতে দেখা গেল এফেকটিভলি সমস্যা কমে গেল। কিন্তু আবার ১৯৭৬ সাল থেকে এই ম্যালেরিয়ার প্রকোপ সর্বভারতীয় ক্ষেত্রে অত্যন্ত সাংঘাতিকভাবে বেড়ে গেল। এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের বারে বারে দৃষ্টি আকর্ষণ করেছি। কেন্দ্রীয় সরকারের একটা বিভ্রান্ত চিকিৎসা নীতির ফলে এমন একটা জায়গায় দেশটাকে নিয়ে চলে যাচ্ছেন যে এর প্রতিরোধ যোগ্যতা বেশির ভাগ ক্ষেত্রে হারিয়ে ফেলছে। মৃতের যে পরিসংখ্যান তাতে কতজন ম্যালেরিয়ায় আক্রান্ত তা নিয়ে বিভ্রান্ত সৃষ্টি হচ্ছে। স্লাইডের পজিটিভের বিষয়টাও অত্যন্ত বিভ্রান্তিমূলক। কেন্দ্রীয় সরকার থেকে যে তথ্য দেওয়া হয়েছে তাতে ভারতবর্ষ সহ বিভিন্ন রাজ্যের মৃতের পরিসংখ্যানের হিসাব দেওয়া হয়েছে। সারা ভারতবর্ষে ১৯৯৩ সালে ৩৫৪ জন লোক মারা গেছে, ১৯৯৪ সালে সেটা বেড়ে ১১২২ হয়েছে এবং ১৯৯৫ সালে ১২৪২ হয়েছে আর ১৯৯৬ সালে সেটা হয়েছে ১৩৬৩। কাজেই দেখা যাচ্ছে ভারতবর্ষের যে চিত্র তাতে সর্বত্র ম্যালেরিয়ার প্রকোপ বেড়েছে। রাজস্থানে ১৯৯৩ সালে ১৯ জন এই কারণে মারা গেছে। ১৯৯৪ সালে ৪৫২ জন মারা গেছে, ১৯৯৫ সালে কমে ৪৫ জন হয়েছে প্রত্যেকটি রাজ্যের যে তথ্য তাতে পশ্চিমবঙ্গের ম্যালেরিয়ার প্রকোপ সেই তুলনায় কম. সেখানে ১৯৯৫ সালে মহারাষ্ট্রে ২১৯ জন ম্যালেরিয়াতে মারা গেছে, উড়িষ্যাতে ১৬৩ জন মারা গেছে এবং ওয়েস্ট বেঙ্গলে ১০৭ জন ম্যালেরিয়াতে মারা গেছে। তবে এই প্রসঙ্গে আমি বলতে চাই না যে, ম্যালেরিয়ার

প্রকোপ কমে গেছে পশ্চিমবঙ্গ থেকে। কেন্দ্রীয় সরকার হাই রিস্ক এরিয়া ঘোষণা করে দিয়েছেন—ম্যালেরিয়াপ্রবণ এলাকা আইডেনটিফায়েড বাই এক্সপার্টস কমিটিজ, সেখানে অল ফিফটিন সিটিজ হ্যাভ বিন আইডেনটিফায়েড বাই এক্সপার্ট অ্যাজ এ হাই রিস্ক এরিয়া। ১৫টি শহরকে ম্যালেরিয়াপ্রবণ এলাকা বলা হয়েছে যেমন দিল্লি, চেন্নাই, কলকাতা এবং বম্বে। এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রী তথা অন্যান্য মন্ত্রীরাও উত্তর দেবেন। সেখানে শুধু স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ করে দিলে তো আর ম্যালেরিয়া সারানো যাবে না। আমাদের স্বাস্থ্য নীতি যেভাবে পরিচালিত হচ্ছে তাতে কেন্দ্রীয় সরকারের নির্দেশে চলার ফলে আজকে প্রতিরোধমূলক ব্যবস্থার জন্য মাত্র ২৫ শতাংশ ব্যয়িত হচ্ছে। আর ৭৫ শতাংশ ব্যয়িত হচ্ছে হাই কস্ট টেকনোলজির জন্য। সেখানে মানুষকে অথচ বিভ্রান্ত করা হচ্ছে। আমরা সাবজেক্ট কমিটির পক্ষ থেকে বারে বারে প্রাইমারি হেলথ সেন্টার সাব সেন্টার আরও বেশি করে করবার কথা বলছি। সেই সঙ্গে মানুষকে প্রতিরোধমূলক ব্যবস্থা গ্রহণ করার দিকে দৃষ্টি দেওয়াতে হবে। ম্যালেরিয়ার উৎসের কারণগুলো নির্ণয় করার দরকার। এই ব্যাপারে কি ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকার নিতে চলেছে সে কথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলবেন। গোটা রাজ্যে যে মৃতের পরিসংখ্যান তাতে দেখা যাচ্ছে ম্যালেরিয়াতে মৃত্যুর হার ক্রমশ বাড়ছে। ম্যালেরিয়া যে জায়গায়গুলিতে দেখা যাচ্ছে সেখানে নতুন করে দেখা যাচ্ছে যে আগের যেখানে ৬৭ পার্সেন্ট ফ্যালসিপোরাম ছিল এখন সেটা বেড়ে ৭৭ পার্সেন্ট হয়েছে।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Mannan, if there is disturbance, the less of time will be deducted from your party. Please make note of it.

[12-40 — 12-50 p.m.]

**ডাঃ গৌরপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা নিবেদন করতে চাইছি, যদি ম্যালেরিয়াকে সত্যিকারের আটকাতে হয় তাহলে এটা শুধু সরকার বা সরকারি কর্মচারিদের দিয়ে করা যাবে না এটা আমরা মনে করি না। সারা পৃথিবীর লোক, সারা ভারতবর্ষের লোক মনে করে ম্যালেরিয়াকে যদি প্রতিরোধ করতে হয় তাহলে জনসাধারণের মনে চেতনা জাগাতে হবে। ম্যালেরিয়া কখন এল, যখন সমস্ত জায়গায় রেল লাইন হতে আরম্ভ করল। এখন বাড়ছে কেন, এত শহরে কলকারখানা হচ্ছে, হাই-রাইজ বিল্ডিং হচ্ছে তার জন্য এখন সমস্ত বিজ্ঞানীরা বলছে অপরিষ্কার জলে ম্যালেরিয়ার জীবাণু জন্মাচ্ছে না, যেখানে পরিষ্কার জল রেখে দেওয়া আছে, সেই পরিষ্কার জলে ম্যালেরিয়া লার্ভা জন্মাচ্ছে। এর জন্য মূলত যে জায়গাটা দেখতে হবে, সেটা হচ্ছে ৭৬ সাল থেকে ম্যালেরিয়া কেন বাড়তে আরম্ভ করল। ম্যালেরিয়ার ইরাডিকেশন এর জন্য যে টাকা বরাদ্দ ছিল কেন্দ্রীয় সরকারের, তার একের তৃতীয়াংশ টাকা কোনও রাজ্য কখনও পায়নি।

তারাও ভেবে নিয়েছিলেন ম্যালেরিয়ার ইরাডিকেশন হয়ে গেছে। এতে যে সমস্যা সেই সমস্যা রয়ে গেল। রাজ্যের অনুদান কম হয়ে গেল, একের তৃতীয়াংশ টাকা কেউ পেলেন না। মানুষের মনে ধারণা হয়ে গেল ম্যালেরিয়ার জ্বর যদি ২-৩ দিনের বেশি থাকে তাহলে ব্লাড সাইড টেস্ট করতে হবে, অ্যান্টি ম্যালেরিয়ার ঔষধ খেতে হবে। যারা বয়স্ক মানুষ আছেন তারা জানেন, আগে ডাকঘর থেকে এই ট্যাবলেট দেওয়া হত। আপনারা জানেন চিকিৎসকরা তারা কুইনাইন ঔষধ দিতেন, কিন্তু সেই কুইনাইন ঔষধ বাজার থেকে উঠিয়ে দেওয়া হল, এখন যে ঔষধ দেওয়া হচ্ছে, সেটা ক্লোরোকুইনিন, এই নিয়ে প্রচন্ড বিতর্ক উঠেছে। এই ব্যাপারে সাবজেক্ট কমিটি ফার্স্ট সেপ্টেম্বর কর্পোরেশন এবং স্বাস্থ্য দপ্তরের অফিসারদের ডেকেছিলেন, সেখানে আমরা বলেছিলাম হু যেটা নির্ধারণ করেছে, সেটা এখানে প্রয়োগ করা হোক। আমাদের এখানে পাড়াতে পাড়াতে যে সমস্ত চিকিৎসার জায়গা আছে, ল্যাবরেটরি বা চিকিৎসাকেন্দ্র আছে, সেখানে ম্যালেরিয়া হলে জানান এবং ম্যালেরিয়া নোটিফায়েড ডিজিজ হিসাবে ঘোষণা করা হোক। আমি আশা করেছিলাম বিরোধী দল থেকে যখন মোশনটা তোলা হল, তখন এটার একটা গঠনমূলক আলোচনা তারা করবেন, বিভিন্ন তথ্য দিয়ে তারা বলবেন, কিন্তু আমি এখানে যে প্রস্তাবটা রাখছি যেখানে ম্যালেরিয়া হবে, সেই জায়গাকে ম্যালেরিয়া নোটিফায়েড ডিজিজ হিসাবে গ্রহণ করা হোক। যে সমস্ত জায়গাতে যেখানে ম্যালেরিয়া পাচ্ছেন সেই সমস্ত এলাকাকে ম্যালেরিয়া প্রবণ এলাকা হিসাবে ঘোষণা করা হোক। এটা আপনারা জানান। আপনারা দেখবেন, কেন্দ্রীয় সরকার একটা তথ্য দিয়েছে, রাজ্যও একটা তথ্য দিয়েছে, এই সমস্ত তথ্যের মধ্যে বিভ্রান্তি হচ্ছে। আমাদের যে সমস্ত ফিজিসিয়ানরা আছেন, হেড অব দি ডিপার্টমেন্টের যারা প্রফেসার আছেন তাদেরকে বলেছিলাম, আপনারা ম্যালেরিয়ার চিকিৎসার সম্বন্ধে একটা প্রটোকল করে দিন, যাতে সবাই সেটা ফলো করে। তারা বলেছিলেন আপনাদের কাছে ম্যালেরিয়া সম্বন্ধে শিখতে হবে নাকি? আমরা বলেছি, আপনারা অভিজ্ঞ মানুষ আপনারা একটা প্রোটোকল করে দিন, ম্যালেরিয়া হলে প্রিভেনটিভ স্টেপ হিসাবে এই করতে হবে। এখন প্রত্যেকটি ডাক্তার বলে বেড়াচ্ছে প্রাইমা-কুইন খাওয়ানো যাবে না, ইনজালিন দিচ্ছে। ম্যালেরিয়া যদি স্লাইডে পাওয়া যায়, তাহলে কি করে একজন সাধারণ লোক, গরিব লোক, বস্তির লোক ম্যালেরিয়ার চিকিৎসা করবে? আমরা এই কথাগুলিই আপনাদের সামনে আনতে চাইছি। কাজেই স্বাস্থ্যমন্ত্রী পদত্যাগ করলেই হবে না, এর মূলটা অনেক গভীরে। কেন্দ্রের যে ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম, সেই প্রোগ্রামের কিছু ত্রুটি আছে। মানুষকে সঙ্গে না নিয়ে উপর থেকে চাপিয়ে দেওয়ার যে ব্যাপার সেই কথাটাকে মনে রাখতে হবে। Over the past decades the various national health programmes have become almost of routine fixture of the health services of this country. The efforts made thus far have been grossly inadequate despite all the commitments that were

made at the time of the launching of the M.P.O. This is the very quotation from Dr. Debabar Banerjee.

**ডাঃ হৈমী বসু ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে বলা হচ্ছে এই ম্যালেরিয়ার ব্যাপারটা পশ্চিমবাংলার সমস্যা নয় এটা সারা ভারতবর্ষের সমস্যা। আমি বলব না, it is a global programme and it is very clear to all of us that Malaria is preventable. But it is not possible•at the moment to eradicate it. কিন্তু স্যার, বেদনাটা অন্য জায়গায়, মোটিভেশন ১৯৯৩-৯৪ সাল থেকে perhaps at that time I was the lonely processor against this. Sir, I recollect. এই সময় উত্তম মঞ্চের পেছনে মনোহর পুকুরের কাছে একটা ম্যালেরিয়া ডিটেকশন সেন্টার উদ্বোধন হয়েছিল, সেই ইনঅগারেশনে মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর, কলকাতা কর্পোরেশনের মেয়র এবং সরকারের অন্যান্য অফিসিয়ালরা সেখানে ছিল। আমি আমার বক্তব্য রাখার সময় বললাম যে কলকাতা মিউনিসিপাল এরিয়ায় প্রচুর বস্তি আছে। বিভিন্ন রিজার্ভারস অব ওয়াটার আছে, ক্লিয়ার স্ট্যাগনেন্ট ওয়াটার আছে, সেগুলোর সম্বন্ধে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন? আপনারা শুধু জনসাধারণকে বলছেন ডার্জ অ্যান্ড ডু নট। আপনারা নিজেরা কি করছেন? হু উইল মোটিভেট ইউ। আমি যখন কলকাতা কর্পোরেশনের কাউন্সিলার ছিলাম তখন কলকাতা মিউনিসিপাল কর্পোরেশনে দুটো পাবলিসিটি ভ্যান ছিল। এখন এত শত শত কোটি টাকা পাওয়া সত্ত্বেও there is not a single publicity van of Calcutta Municipal Corporation. How do you talk of motivating the people । মুখে বড় বড় কথা বলে লাভ নেই। ইট ইজ ট্রু, আমি সেদিন বলেছিলাম যে লার্ভা খেতে ভালোভাসে এমন কিছু মাছ আছে, রবীন্দ্র সরোবরের চারিপাশে সেখানে ভাস্ট গ্রিন মিডোউ, যেখানে বড় বড় পুকুর আছে, যেখানে জল জমে থাকে সেটা মসক্যুইটো ব্রিডিং সেন্টার। এস এস কে এম হাসপাতালের ভেতরে যে পুকুর আছে, এন আর এস হাসপাতালের ভেতরে যে পুকুর আছে, জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার ভেতরে যে পুকুর আছে, ভিক্টোরিয়া মেমোরিয়াল ভেতরে যে পুকুর আছে সেগুলো মসক্যুইটো ব্রিডিং সেন্টার। এইসব জায়গাগুলিতে আপনি অন্তত চেষ্টা করুন যাতে করে এখানে লার্ভা মেরে ফেলা যায়। Because these are the main breeding grounds of course, the high rise building and low rise building। হাই রাইজ বিল্ডিং-এ অনেক সময় জল জমে থাকে এটা ফ্যাক্ট, কিন্তু motivation of the people minus the motivation of the rulers that cannot go side by side and that cannot be an effective motivation. Thus one lady, the then Secretary of the Health Department, Mrs. Chakraborty। আমরা ব্লাড স্লাইড করছি, হাসপাতালগুলো বলছে ক্লোরোকুইন নেই, প্রাইমা কুইন ইজ নট অ্যাভেলেবেল।

ওরা বলছে রুগী নিয়ে আসুন, চোখে না দেখে আমরা ওষুধ দেব না। আমি তখন বললাম উইল ইউ কাইন্ডলি সী ইট স্ট্রেইটওয়ে। চারিদিকে ম্যালিগনেন্ট ম্যালেরিয়া ফ্যালসিপেরাম হচ্ছে এবং এর অনেক কারণ আছে। When I complained about this to that lady, she reacted very quickly and within 48 hours the Government Health Department took action in the whole of West Bengal. People came to know that this prescription or the doctor's report was sufficient to give the medicine without seeing the patients. দেয়ার ইজ ডায়নামিক অব দি মুভমেন্ট অব দি মশকুইটো। এটা না বুঝলে এর মানেটা বোঝা যাবে না। সেখানে যে ঘটনাটা ঘটেছে রবীন্দ্র সরোবর এর উত্তর দিকে সাদার্ন অ্যাভিনিউ, লেক অ্যাভিনিউ, যে সমস্ত পশ এলাকায় প্রচন্ড ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া শুরু হল। দক্ষিণ দিকে যেখানে বস্তিগুলো রয়েছে সেখানে এই কেসগুলোর কম হচ্ছে। তার কারণ হচ্ছে মশক্যুইটো লাভস টু ফ্লাই ইন দি ডিরেকশন অব দি উইন্ড। এই সাদার্ন উইন্ড দিয়ে তারা উত্তর দিকে চলল। এই যে আপনারা বড়লোক বললেন, ম্যালেরিয়া কোনও রোগই বড়লোক, গরিব লোক কমিউনিস্ট, কংগ্রেস বলে অ্যাফেক্ট করে না। এখানে অনারেবল মিনিস্টার আছেন, আমি তাকে ব্যক্তিগতভাবে চিনি। আই হ্যাভ গট গ্রেট রিগার্ডস ফর হিম কিন্তু ইউ শুড রিমেমবার যে আপনার ডিপার্টমেন্ট হচ্ছে লার্জেস্ট ডিপার্টমেন্ট অব স্টেট গভর্নমেন্ট এবং বহু লোক আপনার আন্ডারে চাকুরি করে। আপনার ডিপার্টমেন্টে ম্যালেরিয়ার জন্য স্পেশ্যাল লোক রয়েছে। অথচ আপনারা ডিপার্টমেন্টের বড় কর্তাই জানেন না কোথায় কত লোক আছে। আর আমার বন্ধু ডাঃ দত্ত তো বললেন কুইনাইনের কথা। আমাদের গর্ব ছিল কুইনিন। উই ওয়্যার প্রসিডিংস লার্জেস্ট কোয়ানটিটি অ্যান্ড উই ক্যাটার আদার স্টেটস। সিংকোনা প্রোডাকশন ওয়াজ আওয়ার প্রাউড। সেটা কমে গেল কেন? **(এ ভয়েস ঃ এটা হচ্ছে সেন্ট্রালি স্পনসর্ড স্কীম।)** রাখুন মশাই। এই করেই তো সব শেষ করলেন। আরেকটা জিনিসের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে খবরের কাগজে দেখলাম বীরভূমে মুখ্য স্বাস্থ্য আধিকারিক তিনি বলেছেন ম্যালেরিয়ায় মৃত্যু হলেও ডেথ সার্টিফিকেট যেন ম্যালেরিয়া লেখা না হয়। একটা গণতান্ত্রিক দেশে এটা ভাবা যায়? কি ভাববে সারা পৃথিবীর মানুষ। আপনার ডিপার্টমেন্টের মুখ্য স্বাস্থ্য আধিকারিক বলছে ডেথ সার্টিফিকেটে ম্যালেরিয়া লিখো না। এটা সাংঘাতিক ব্যাপার। একটা কথা বলি, কোনও রকম সেক্টেরিয়ান মুভ নিয়ে এই জিনিস রোখা যাবে না। ইউ মাস্ট টেক পিপল ইন্টু ইওর কনফিডেন্স। ভাবুন তো আমার মানসিক অবস্থা। ৯৪ সালে যখন আমি এই কথাগুলো বললাম, পরে প্রমাণিত হল। আপনাদের গভর্নমেন্টের লোক বললেন। তিনদিন বাদে খবর বেরল আমি মিথ্যা কথা বলেছি। সেক্টেরিয়ান মুভ ছেড়ে দিয়ে আসুন আমরা চেষ্টা করি। লেট আস অল বি ইউনাইটেড।

**Mr. Speaker :** Hon'ble Members, bringing of pagers and cell phones are not permissible under the rules. It cannot be permitted. In future, all Members should take note of it that bringing of Pagers and Cell Phones will not be allowed. If it is detected, it will be conficicated.

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী অতীশচন্দ্র সিন্‌হা যে অ্যাডজর্নমেন্ট মোশন এখানে উপস্থিত করেছেন তার প্রথম অংশের আমি বিরোধিতা করি এবং মাননীয় বিরোধী সদস্যরা আজকে কলকাতা শহরে, পশ্চিমবঙ্গে ম্যালেরিয়া রোগের কারণে যে উদ্বেগ প্রকাশ করেছেন, সেই উদ্বেগের সঙ্গে আমি নিজেকে যুক্ত করছি। আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী তিনি নিজেও উদ্বিগ্ন যে হঠাৎ করে ৯৫ সালে যে ম্যালেরিয়ার প্রকোপ দেখা দিয়েছিল, ৯৬ সালে যে প্রকোপ কমে গিয়েছিল ৯৭ সালে তা হঠাৎ কেন আবার দেখা দিল। এই রোগে যারা মারা গিয়েছেন আমরা তার জন্য দুঃখিত। আজকে মাননীয় বিরোধী দলের সদস্যরা, আমি ডাঃ হৈমী বসুকে বাদ দিয়ে বলছি যে, এখানে যেসব আলোচনা করছেন, সেই আলোচনার সঙ্গে আমার কিছু পার্থক্য রয়েছে। আজকে একটা রোগ যখন আমাদের সামনে আসে, সেই রোগটাকে মোকাবিলা করার জন্য আমরা মনে করি যে, আমাদের সর্বাত্মক একটা প্রচেষ্টা গ্রহণ করা দরকার সমস্ত অংশের মানুষের সাহায্য নিয়ে। আজকে পত্র পত্রিকায় দেখছি যে, ম্যালেরিয়া নিয়ে বিশেষজ্ঞরা নানা অভিমত প্রকাশ করেছেন। স্বাস্থ্য বিভাগের বিশেষজ্ঞরা অভিমত প্রকাশ করেছেন। আমরা যদি একটা ছোট রাষ্ট্র কিউবার দিকে তাকাই, সেখানে দেখব যে তারা এই ম্যালেরিয়া কিভাবে প্রতিরোধ করছে। সেখানে তারা জনস্বাস্থ্যের ব্রিগেড তৈরি করবার মধ্য দিয়ে, জনগণের চেতনা বৃদ্ধি করবার মধ্য দিয়ে এই ম্যালেরিয়া প্রতিরোধ করবার চেষ্টা করছে। আজকে আমি হাউসে একটা কথাই বলতে চাই যে, ম্যালেরিয়া শুধু আজকে উত্তরবাংলা বা কলকাতায় নয়, সমস্ত জেলাগুলিতে দেখা দিয়েছে। এই রোগটিকে প্রতিরোধ করতে গেলে আমাদের সক্রিয় ভূমিকা গ্রহণ করতে হবে এবং জরুরি ভিত্তিতে কর্মসূচি গ্রহণ করা হয়েছে। সেই সাথে জনগণের চেতনা বৃদ্ধি করতে হবে। শুধু নিরক্ষর মানুষের চেতনা বৃদ্ধি করলেই হবে না। আজকে বিশেষজ্ঞরা বলছেন যে, যেটা ডাঃ বসু বললেন যে, পরিষ্কার জলেও ম্যালেরিয়া দেখা যাচ্ছে। অভিজাত এলাকায় ম্যালেরিয়া দেখা যাচ্ছে এবং সেখানে ফ্লাওয়ার ভাসের জলে ম্যালেরিয়ার লার্ভা দেখা যাচ্ছে। আমাদের সমস্ত মানুষের মধ্যে চেতনা বাড়াবার জন্য ভূমিকা নেওয়া দরকার। আসুন সবাই মিলে এই ব্যাপারে অগ্রসর হই এবং পশ্চিমবঙ্গ থেকে এটা দূর করবার জন্য ঐক্যবদ্ধভাবে চেষ্টা করলে নিশ্চয় আমরা পারব। এই ব্যাপারে দৃঢ় বিশ্বাস রেখে আমার সংক্ষিপ্ত বক্তব্য শেষ করছি।

*[12-50 — 1-30 p.m. (including adjournment]*

**শ্রী সাধন পান্ডে ঃ** একটা কথা বলে নেওয়া দরকার যে, আমাদের যে আলোচনা চলছে, এই আলোচনার ব্যাপকতা শুধু ম্যালেরিয়া কি ঘটল সেটা নয়, আমাদের অবজেক্টিভ ছিল বা আছে যে, একটা পরিষেবায় যে দপ্তর, মুখ্যমন্ত্রী নিশ্চয়। সেই দপ্তরে এমন যোগ্য মন্ত্রীকে দিতে পারেননি। কিন্তু সেই দপ্তর চালানোর মতো ক্ষমতা এই রাজ্য সরকারের আছে কিনা আমাদের সন্দেহ। যখন ম্যালেরিয়ার উদ্বেগ হল, তখন মন্ত্রী মহাশয় পার্টি কনফারেন্সে ব্যস্ত। আমি তার পার্টি কনফারেন্স বা পার্টি সম্বন্ধে যে আগ্রহ, তাতে নিশ্চয় বাধা দিতে চাই না। আর একজন মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় বললেন যে, কেন আমি তো আছি। উনি সংস্কৃতিতে আছেন, পুলিশে আছেন, ডাকাতিতে আছেন, ম্যালেরিয়াতে আছেন, সবই দেখছেন। বুঝতে পারছি না যে, মুখ্যমন্ত্রী কতটা দায়িত্ব ওনাকে দিচ্ছেন। আজকে এই পরিষেবার ব্যাপারটা নিয়ে সিরিয়াস কোয়েশ্চেন এসেছে যে, হাসপাতালগুলিকে বন্ধ করে দিয়ে তার পরিকাঠামোকে বন্ধ করে দিয়ে নাসিং হোমগুলিতে পাঠিয়ে দেওয়া হচ্ছে। এক একটা গরিব লোক ম্যালেরিয়ায় আক্রান্ত হচ্ছে। আপনারা রিপোর্ট কোথা থেকে পাঠাচ্ছেন। আজকে মৃত্যু ১০০ উপর চলে গেছে। বিভিন্ন জায়গায় নার্সিং হোমে লোক মারা যাচ্ছে। তাদের ডেথ সার্টিফিকেট সেখানে থেকে বার করা হচ্ছে। আপনারা আপত্তি করছেন। আপনাদের ম্যালেরিয়া বন্ধ করার অবজেক্টিভ নয়, আপনাদের ইনফরমেশন সিস্টেম আটকে দেওয়ার একটা অবজেক্টিভ। তাই ডাঃ হৈমী বসু বলেছেন যে, শ্মশান ঘাটে গিয়ে বলছেন যে, এই কথা লেখা যাবে না। ম্যালেরিয়া নিয়ে সিরিয়াসনেস ছিল না। যখন মমতা ব্যানার্জি ওই ম্যালেরিয়া ক্যাম্পে বসে আছেন, তখন আপনারা বলছিলেন যে, এই তো মমতা মানুষের মন আকৃষ্ট করবার চেষ্টা করছে। সেই ম্যালেরিয়া ক্যাম্পে কোন সি পি এম, কংগ্রেস বাছাই হয়নি। আমরা সেখানে ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া বাছাই করেছি। আমি ৫ দিন ধরে ম্যালেরিয়া ক্যাম্প করেছি। আমরা যে ম্যালেরিয়া ক্যাম্প করলাম তাতে তো আপনারা হেলথ সার্ভিসের কোনও ডাক্তারকে পাঠালেন না? এটা রাজনীতির ব্যাপার নয়। মানুষকে বাঁচাতে হবে। আজকে চিফ কনজারভেটর অব ফরেস্ট মারা যান। রাজ্য সরকারের এ ব্যাপারে ভাবা উচিত। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলছি, এই দপ্তরে উনি সুট করছেন না। আমার ওপেন সাবমিশন উনি ভাল লোক, উনি চেষ্টা করেন, কিন্তু স্বাস্থ্য পরিষেবার ব্যাপারটার উনি পারবেন না। এটা ড্যাম্প ফেলিওর হবে। সেটা আপনাদের ডিসক্রেডিট। আমি বলছি, ন্যাশনাল ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রামের ব্যাপারে আমার কলিগ বলেছেন, আমি বলছি এর কাছ থেকে সাহায্য নেওয়া হয়নি। ২-৩ বছর আগে উত্তর কলকাতায় সংবাদপত্রের এক কর্ণধার মারা গেলেন ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায়। কিন্তু তাতেও আপনাদের টনক নড়ল না। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় লোক মারা যাচ্ছে; কিন্তু আপনারা বলছেন,

মশারির মধ্যে ঢুকে যান। এতে কি সমাধান হচ্ছে? বড় বড় হোর্ডিং লাগিয়েছেন। মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু বলেছেন, আপনারা যে কোনও হাসপাতালে যান, সেখানেই ম্যালেরিয়ার ট্রিটমেন্ট পাবেন। আমি জানতে চাই, আপনি কখনও এন আর এস হাসপাতালে, আর জি কর মেডিক্যাল কলেজে গিয়েছেন? সেখানে সমস্ত চিকিৎসা বন্ধ। আপনারা এস এস কে এম হাসপাতালে লোককে পাঠাচ্ছেন। আপনাদের প্রেসটিজিয়াস হাসপাতাল। আপনারা অরূপবাবুকে সুপারিশ করেছিলেন এস এস কে এম হাসপাতালে নিয়ে যেতে। সেখানেই তিনি মারা গেলেন। আমি প্রশ্ন করতে চাই, বর্ধমানের মানুষের বাঁচবার অধিকার নেই? হাসপাতালে পরিষেবার কোনও ব্যবস্থা নেই। আপনাদের কোনও দৃষ্টিভঙ্গি নেই। প্রাইভেট নার্সিংহোমে চিকিৎসা হচ্ছে। ডেপুটি মেয়রের স্ত্রী মারা গেলেন। সেই খবর আপনারা চেপে রাখতে পারলেন না। উনি যখন মারা গেলেন তখন আপনারা বললেন, উনি ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় মারা যাননি। ওর ছেলে বলেছেন ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় মারা গেছেন। তারজন্য আপনারা বললেন, এব্যাপারে তদন্ত হবে। এই রোগটাকে নির্ণয় করে তার সমাধান বার করা উচিত। এটা পাবলিসিটির ব্যাপার নয়। কর্পোরেশনে সব দপ্তরের এম আই সি আছেন। কিন্তু কর্পোরেশনে এম আই সি (হেলথ) নেই কেন? যেভাবে ম্যালেরিয়া প্রকট ভাবে আসছে তাতে আপনারা ইনফরমেশনকে চেপে দেবেন না। এর সমাধান করুন। আমরা বলছি কলকাতাকে এ(ওয়ান) সিটি করতে হবে। কিন্তু কিভাবে কলকাতাকে এ(ওয়ান) সিটি হবে সেটা আমি জানি না। ট্যুরিস্টরা ম্যালেরিয়ার ভয়ে এখানে আসছে না। একজন আমেরিকান ভদ্রলোকের সাথে কথা বললাম। তিনি বললেন যে, কলকাতায় ম্যালেরিয়া হচ্ছে, তাই তিনি ম্যালেরিয়ার ভয়ে ম্যালেরিয়ার সমস্ত প্রিভেনটিভ মেডিসিন সঙ্গে নিয়ে এসেছেন। সুতরাং এ ব্যাপারে আপনাদের ভাবতে হবে। এটা রাজনীতির ব্যাপার নয়। মমতা ব্যানার্জির ম্যালেরিয়া ক্যাম্পে আপনারা হেলথ সার্ভিসের ডাক্তার পাঠাতে পারতেন। কিন্তু আপনারা কোনও ডাক্তার সেখানে পাঠাননি। কারণ আপনারা ভাবলেন এতে রাজনীতি চলছে। কিন্তু এটা রাজনীতি নয়। অনেক সময় রাজনীতির ঊর্ধ্বে উঠতে হয়।

(At this stage the House was adjourned till 1-30 p.m.)

(After recess)

[1-30 — 1-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই অ্যাডজর্নমেন্ট মোশনে যে বিষয়টির উপর আনা হয়েছে এই রাজ্যে ম্যালেরিয়ার ভয়াবহ প্রকোপ এবং যেহারে মৃত্যু এবং ম্যালেরিয়ায় আক্রান্ত-এর সংখ্যা যেভাবে বাড়ছে। প্রথমে রাজ্য সরকার এবং পুর দপ্তর এই সমস্যাকে লঘু করে দেখাবার বা এইগুলো মিডিয়ার প্রচার, রাজনৈতিক

প্রতিপক্ষের প্রচার, এইভাবে দেখিয়ে আড়াল করার চেষ্টা করেছিল। কিন্তু আজকে এই সমস্যা এত ভয়াবহ এবং মারাত্মক রূপ নিয়েছে, সর্বাত্মক আকার নিয়েছে, মন্ত্রী থেকে শুরু করে যথেষ্ট সংখ্যক মানুষ ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার শিকার হচ্ছে, রাজভবন, হাসপাতালগুলো ম্যালেরিয়ার আড্ডাখানায় পর্যবসিত হয়েছে, ফলে এই বাস্তব সত্যকে অস্বীকার করার আর উপায় থাকল না। যার জন্য এখানে অ্যাডজর্নমেন্ট মোশন এসেছে এবং হাউসে অ্যাকসেপ্ট হয়েছে এবং আলোচিত হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এটা খুব দুর্ভাগ্যের কথা যে, পশ্চিমাবংলায় একটি সরকার বসে আছে, তারা বলছে ম্যালেরিয়া কোনও প্রাণঘাতী অসুখ নয়। এই ম্যালেরিয়া প্রতিরোধ, নিবারণের কথা বিগত কয়েক বছর ধরে বারংবার দৃষ্টি গোচর করা হলেও ম্যালেরিয়া সেপ্টেম্বর থেকে অক্টোবর ভয়াবহ রূপ যখন নিচ্ছে, সেই সময় বাহ্যিক প্রচেষ্টার কথা শুনতে পাই, কিন্তু তারপর সারা বছর ধরে তথৈবচ। ফলে এখন ভয়াবহ রূপ নিয়েছে। সরকারি তথ্যে ম্যালেরিয়ায় মৃত্যুর সংখ্যা খাটো করে দেখানো হচ্ছে। তাতে বলা হয়েছে আজ পর্যন্ত কলকাতায় ২৯ জন এবং সারা রাজ্যে ৩৭ জন ম্যালেরিয়ায় মারা গেছে। কিন্তু বিভিন্ন শ্মশানের রেকর্ড বা রেজিস্টার থেকে যা পাওয়া যাচ্ছে, তাতে সংখ্যাটা অনেক বেশি। একটা মিডিয়া, টেলিগ্রাফ একটা সমীক্ষা করেছে আগস্ট থেকে নভেম্বর পর্যন্ত শুধুমাত্র কেওড়াতলা এবং নিমতলা শ্মশানের রেজিস্টার থেকে দেখা যাচ্ছে—এই সময় ৭৩ জন ম্যালেরিয়ায় মারা গেছে। এছাড়া ছোট ছোট বার্নিং ঘাট, বেরিয়াল গ্রাউন্ড যেসব আছে, তার হিসেব ধরলে এই সংখ্যাটা ১০০ অতিক্রম করে যাওয়ার কথা। ফলে ম্যালেরিয়ায় মৃত্যুর সংখ্যা কম বলে সরকার কার্যত এই সমস্যার গুরুত্বকে লঘু করে দেখাবার চেষ্টা করছে এবং নিজেদের ব্যর্থতা ঢাকবার চেষ্টা করছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সবচেয়ে বড় কথা যেটা, সরকারের চূড়ান্ত শিয়ার নেগলিজেন্স তারা বলছে এটা কোনও প্রাণঘাতী অসুখ নয়। অথচ তারাই আবার ম্যালেরিয়ায় রক্ত পরীক্ষার জন্য অনেক ক্লিনিক খুলেছে। কিন্তু সেই পরীক্ষা ঠিকমতো হচ্ছে না। ঠিকমতো ডিটেক্ট হচ্ছে না। রক্ত পরীক্ষা হলেও রিপোর্ট পেতে দেরি হচ্ছে, ফলে ম্যালেরিয়া দুরারোগ্য প্রাণঘাতী অসুখে পরিণত হচ্ছে। এই রকম শিয়ার নেগলিজেন্সি এখানে হচ্ছে যে, সরকার এক রকম তথ্য দিচ্ছে আবার স্বাস্থ্য দপ্তর, পৌরসভা এক এক রকম বলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই রকম একটি অবস্থায় আমরা চাইছি যে, সরকারি ভাবে যথাযথ উপায়ে রক্ত পরীক্ষা করার ব্যবস্থা করা হোক। রক্ত পরীক্ষার জন্য যে প্যাথোলজি টেস্ট সেটা ঠিকমতো হচ্ছে না। এই প্যাথোলজি টেস্টের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের মিনিমাম দু মাসের একটা ট্রেনিং আছে। সেই ট্রেনিং ঠিকমতো না নেওয়ার ফলে ঠিকভাবে রক্ত পরীক্ষা হচ্ছে না। রক্ত পরীক্ষা ঠিকভাবে না হওয়াতে

ঠিক রোগ নির্ণয় হচ্ছে না। ফলে চিকিৎসাও ঠিকভাবে হচ্ছে না। আজকে মাননীয় গৌরীবাবু এটাই স্বীকার করেছেন। আজকে ইরাডিকেশন অব ম্যালেরিয়ার জন্য যে পরিকাঠামো দরকার তার অভাব রয়েছে এবং প্রকারান্তরে এটা স্বীকারও করা হয়েছে যে, ম্যালেরিয়া প্রতিরোধে যথাযথ ব্যবস্থা সরকার নিতে পারছে না, তা সে কেন্দ্র টাকা দিতে না পারার জন্য হোক আর যে জন্যই হোক। আজকে হাইকোর্ট ম্যালেরিয়ার ব্যাপারে রিপোর্ট চাইছে, ম্যালেরিয়ার প্রতিরোধে সরকার কি ব্যবস্থা নিয়েছে তা জানতে চাইছে। স্বাস্থ্য দপ্তর রিপোর্ট দিচ্ছে, তারা ম্যালেরিয়া প্রতিরোধে পুরসভা এবং পঞ্চায়েতের সাহায্য নিয়ে যথাযথ ব্যবস্থা নিচ্ছে। অথচ আবার বলা হচ্ছে, পরিকাঠামো নেই এবং ইনডাইরেক্ট ভাবে তার জন্য ব্যবস্থা নিতে পারা যাচ্ছে না—এটা কন্ট্রাডিকটরি। এখানে আরেকটা কথা হচ্ছে, রাজ্য সরকারের মাননীয় স্বাস্থ্য মন্ত্রী নিজে বলতে বাধ্য হচ্ছেন যে, গোটা পশ্চিমবাংলার প্রতিটি জেলা আজকে ম্যালেরিয়া প্রবণ। এটা তিনি আজকে বলতে বাধ্য হচ্ছেন যখন, আমাদের মাননীয় মন্ত্রী সূর্যকান্তবাবু ম্যালেরিয়ায় আক্রান্ত হলেন। ডেপুটি মেয়রের স্ত্রী ম্যালেরিয়াতে আক্রান্ত হয়ে মারা গেলেন, চিফ কনজার্ভেটর অব ফরেস্টের মৃত্যু হল। তাই আজকে তিনি বলতে বাধ্য হচ্ছেন, গোটা রাজ্য ম্যালেরিয়া প্রবণ। অথচ পুরসভার মেয়র বলছেন, এটা মিডিয়া এবং রাজনৈতিক প্রতিপক্ষের অপপ্রচার। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, অবস্থাটা অনুধাবন করে সরকার থেকে যথাযথ ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ম্যালেরিয়ার উপর এখানে যে অ্যাডজর্নমেন্ট মোশন আনা হয়েছে আমি তাকে সমর্থন করে স্বাস্থ্য দপ্তরের মাননীয় মন্ত্রীর পদত্যাগ দাবি করে আমার বক্তব্য রাখছি। আমি ওনার পদত্যাগ দাবি করতাম না যদি না, এই কাগজগুলো আমার হাতে এসে উপস্থিত হত। এর উত্তর মাননীয় মন্ত্রী মহাশয়কে দিতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী আজকে কলকাতাকে এ-ওয়ান সিটি ডিক্লেয়ার করার জন্য চিঠি লিখছেন এবং আগামীকাল এবিষয়ে আমরা সবাই সর্বদলীয় ভাবে একটা সিদ্ধান্ত গ্রহণ করতে চলেছি ঠিক সেই সময় হেলথ ডিপার্টমেন্টের অপদার্থতার জন্য আমাদের কলকাতা শহর ম্যাল এরিয়া হিসাবে প্রচারিত হচ্ছে। আজকে এই শহর সিটি অব জয়ের পরিবর্তে সিটি অব ভয়ে পরিণত হয়েছে মাননীয় মন্ত্রী পার্থ দে-র জন্য। আজকে তাই কলকাতাকে নিয়ে 'তুমি সুন্দরী কত' না গেয়ে গাওয়া হচ্ছে 'তুমি ভয়ঙ্কর কত'। তাই আজকে বলতে হচ্ছে, ঢাকা-ঢাকি করলে চলবে না, সংখ্যাতত্ত্বের জাগলারি করলে হবে না, এইভাবে এটাকে ঢাকা যাবে না। আজকে প্রশ্ন হল ১৭৭ বছর আগে ম্যালেরিয়ার প্যারাসাইট পাওয়া গেলেও মানুষের মধ্যে এ সম্বন্ধে এখনও অ্যাওয়ারনেস সৃষ্টি করতে পারা গেল না কেন? এইভাবে যদি আজকে ম্যালেরিয়ায় মানুষ মারা যায় তাহলে হেলথ ডিপার্টমেন্টের সি এম ও এইচ বলে পোস্ট আছে কেন?

[1-40 — 1-50 p.m.]

সেখানে ৭০০ কর্মী রয়েছে তার আবার ১০ পারসেন্ট লিভ করে রেখেছেন, সেখানে ৭৭০ জনকে দেখা যায় কি? কনটিনিউয়াস মনিটরিং আছে আপনার? আমরা পদত্যাগ দাবি করতে পারব না? উপহাস করবেন পরিহাস করবেন মৃত্যুকে নিয়ে। আমরা এখানে সবাই মিলে কামনা করি সূর্যকান্তবাবু খুব তাড়াতাড়ি ফিরে এই হাউসে আসুন। সার্ভিল্যান্স নেই, কনটিনিউয়াস মনিটরিং নেই। প্লাসমোডিয়াম ফেল্সিপেরাম প্রোগ্রাম কোথায় সরকারের? সি এম ও এইচ কি করছেন? কোনও কাজ করছেন কি? যেখানে হু বলছে টু এনসিওর দা ব্লাড রিপোর্ট অন দি সেম ডে, বলুন মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দিনের পর দিন আপনার কোনও ইউনিট দিতে পারছে? এক দিন আগে ৪ হাজার ছিল ব্যাকলগ, এখন ২ হাজার কততে যেন এসে দাঁড়িয়েছে। আপনার ৮,৯,১০ দিন সময় লাগছে ব্লাড রিপোর্ট পেতে। যে কয়জন মানুষ মারা গেছে তাদের সংখ্যা যাই হোক না কেন, বিনা চিকিৎসায় ভুল চিকিৎসায় তারা মারা গেছে। আপনার ন্যাশনাল ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম কি বলছে? তাদেরতো একটা স্লোগান আছে, সেটা পর্যন্ত আপনি ছড়াতে পারেননি কলকাতা বা বাংলার বুকে। ই ডি পি ডি ট্রিটমেন্ট কোথায়, আপনারা আর্লি ডিটেকশন কোথায়? আপনার স্পট ট্রিটমেন্ট কোথায়? আপনি সে দিন বলেছেন ম্যাফলোকুইন ব্যবহার করা যাবে না, কিন্তু আজও ব্যবহৃত হচ্ছে। মার্কেট রেগুলেশন কোথায়? আপনার মার্কেট রেগুলেশন আছে, ম্যাফলোকুইন যে ব্যবহার করছে। আপনি কি জানেন আজও পর্যন্ত আপনি ঠিক করতে পারেননি যে আপনার সরকারি হাসপাতালগুলিতে একই রকম চিকিৎসা হবে। আমার কাছে প্রত্যেকটি হাসপাতালের চিকিৎসার টিকিট রয়েছে, সেই টিকিট আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার কাছে তুলে ধরতে চাই। ম্যালেরিয়ার উপর যে বই রয়েছে ম্যালেরিয়া এট গ্ল্যান্স অব দি কনটিনিউয়াস অব ট্রিটমেন্ট প্রোগ্রাম। As per revised drug policy of NMEP presumptive treatment of all suspected clinical malaria cases in high risk areas is as follows কি বলছে? ক্লোরোকুইন প্রথম দিনে একটা ৬০০ এম জি অ্যাডাল্টের জন্য দ্বিতীয় ও তৃতীয় দিনেও এটা বলা হয়েছে। আর আপনার এস আর বিশ্বাস জোনাল হেলথ অফিসার তার জোন নং ১, ২, ৩ আপনার কলকাতার মধ্যেই পড়ে। সি এম ইউ এইচ ও তার একটা জোনের ডাক্তার তিনি ২০-১০ তারিখে সার্কুলার দিয়েছেন ১৫ এবং তার উপরে তাদের ৬০০ এম জি ৪টে করে। এটা ভুল নয়? আপনার চিকিৎসা বন্দোবস্ততার কোনও সমতা রয়েছে? হু বলছে, এন এম ই পি বলেছে অর্ডিনারি কেসের ক্ষেত্রে কুইনিন ৬০০ এম জি থ্রী টাইমস ডেইলি, ৭ ডেজ। কি সর্বনাশ করছে আপনার ডাক্তাররা, আপনার মেডিক্যাল কলেজ কি সর্বনাশ করছে? কি সর্বনাশ করছে আপনার এন আর এস হসপিটালের তন্ময় হালদার। আমার শিয়ালদহ

বিধানসভা কেন্দ্রে অন্তর্গত ৬০ নং সারপেনটাইল লেনে থাকে, রুগীর বয়স ১০ বছর, ওজন ২০ কেজি তার দরকার কুইনিন সারা দিন ৬০০ এম জি। অর্থাৎ ৩০০ এম জি একটা করে দুবার। তাকে দেওয়া হচ্ছে ৬০০ এম জি একাট করে তিন বার। যেখানে এক ভাগ দেওয়ার কথা সেখান তিনগুণ দেওয়া হচ্ছে। এটা ওভার ডোজ। আমার কাছে টিকিট ফর আউটডোর পেশেন্ট এন আর এস মেডিক্যাল কলেজের রয়েছে, আমি স্যার, আপনার কাছে জমা দিচ্ছি তারিখ, ১৫-১১-৯৭। আবার দেখুন মেডিক্যাল কলেজে, এটা বলবেন না আপনার অপদার্থতা? মেডিক্যাল কলেজে ৭ বছর বয়সী—আর কে ভুঁইয়া ম্যালেরিয়া ট্রিটমেন্ট গাইড লাইন রয়েছে চিলড্রেন ৬০০ এম জি ৭ ডেজ। এখানে দেখুন কি সর্বনাশ করছে আর কে ভুঁইয়া তার ৫৭ বছর বয়স, আমার বিধানসভা কেন্দ্রে ৫নং পটুয়াটোলা লেনের বাসিন্দা ক্যালকাটা মেডিক্যাল কলেজে তাকে দেওয়া উচিত ছিল ১টা করে তিনবার খাবার পরে ৭ দিন। কিন্তু তাকে দেওয়া হয়েছে কুইনিন ৩০০ একটা করে দুবার ৫ দিন। অর্থাৎ তাকে আন্ডার ডোজ দেওয়া হয়েছে। আমি আপনাকে দায়ী করছি সরাসরি আপনার মাধ্যমে, হেলথ ডিপার্টমেন্ট এবং এই মন্ত্রীকে এক সঙ্গে যত জন মারা গেছে তারা ভুল চিকিৎসা এবং বিনা চিকিৎসায় মারা গেছে। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া এটাকে আমরা মারাত্মক বলি কেন। তার ব্যবস্থা না নেওয়ার জন্য। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় চিকিৎসা হলে মানুষ মারা যায় না। ১০০ জন, ২০০ জন যে মারা গেছে তারা শুধুমাত্র ভুল চিকিৎসার জন্য। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, আপনাকে বলতে হবে যে। আপনার হাসপাতালগুলোয় ম্যালেরিয়া চিকিৎসার জন্য একটাও ফাইন ল্যাব আছে কি না? আপনাকে বলতে হবে প্রতিনিয়ত ব্ল্যাড কালেকশন এবং ব্ল্যাড এসটিমেশনের জন্য ল্যাব রয়েছে কিনা? আপনাকে বলতে হবে প্রতিদিন রক্ত পরীক্ষা করা হচ্ছে কিনা, এসটিমেশন নেওয়া হচ্ছে কিনা? ব্ল্যাড এসটিমেশন করে দেখা হচ্ছে কি, হাইপো গ্ল্যাসিক শক রেইজ করছে কি না? সুগার বাড়ছে কিনা? আপনি কি জানেন হাইপো গ্ল্যাসিক শক বেড়ে যখন রুগী অজ্ঞান হয়ে যাচ্ছে তখন আপনার ডাক্তার কি করছে? তখন তাকে আবার আই ভি কুইনাইন দিয়ে দিচ্ছে, সে ডবল শক হয়ে হাইপো গ্ল্যাসিক শক হয়ে মারা যাচ্ছে। ম্যালেরিয়া অনেক সময়েই রুগীর কিডনীকে আঘাত করে। ডাঃ দত্ত এখানে অনেক কথা বললেন, কিন্তু বললেন না যে, ডায়েলেসিস-এর বন্দোবস্ত সব সময় ম্যালেরিয়া রুগীর পাশে রাখতে হবে! ই সি জি মেশিন রাখতে হবে হার্টের জন্য, কারণ অনেক সময়েই ম্যালেরিয়ায় রুগীর হার্টের সমস্যা দেখা দেয়। অথচ পি জি, এন আর এস, মেডিক্যাল কলেজ, কোথাও কোনও হাসপাতালে ই সি জি মনিটরিং-এর ব্যবস্থা নেই। একটা ক্ষেত্রেও কেন সেই ব্যবস্থা নেই তা আপনাকে বলতে হবে। হার্ট লাঙ মেশিনের বন্দোবস্ত আপনার কোথায় আছে, তা আপনাকে বলতে হবে। আপনি সে ব্যবস্থা কোথাও করেননি। অথচ ম্যালেরিয়া রুগীর সমস্ত অর্গানগুলোকে অ্যাটাক করছে, দুর্বল করে দিচ্ছে, মানুষ মারা যাচ্ছে। রুগীর ওপরে যখন সমস্ত রকমের

আক্রমণ নেমে আসছে তখন আপনার ডাক্তাররা কি লিখছে? রুগী মারা যাচ্ছে, আপনার ডাক্তাররা লিখছে—ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় মারা যাচ্ছে। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায়ও মারা যায়না যদি হাসপাতালে সব রকমের সঠিক বন্দোবস্ত থাকে। এই রোগে ব্ল্যাড সেলগুলো ভেঙে যায়, অথচ একটা জায়গায় কি আপনি রুগীকে ব্ল্যাড দেবার ব্যবস্থা রেখেছেন? ব্ল্যাডের জন্য কোনও বন্দোবস্ত করেছে কি? মানুষকে কি রক্ত দিয়েছেন—ম্যালেরিয়ায় আক্রান্ত মানুষকে বাঁচাবার জন্য রক্ত দিন? মানুষকে বাঁচাবার জন্য রক্তদান শিবির করেছেন, তার কোনও বন্দোবস্ত করেছেন? আপনারা কি বলছেন? আপনারা বলছেন, মশারির মধ্যে ঢুকে পড়ে। সারা শহরকে মশারির মধ্যে ঢুকিয়ে দিতে চাইছেন, ডেঙ্গুর জন্য দুপুরে এবং ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার জন্য রাতে সারা শহর মশারির মধ্যে ঢুকে পড়বে। বা চমৎকার। আজকে প্রশ্নটা এখানেই। আপনাকে আজকে বলতে হবে, আপনি বলুন এ রাজ্যের কোথায় কোন মিউনিসিপ্যালিটিতে পাবলিক হেলথ মাইনডেড ডাক্তার রয়েছে? কলকাতা কর্পোরেশনে কি আছে? বিভিন্ন জায়গায় মিউনিসিপ্যালিটিগুলির কোথাও কি আছে? কোথায় আছে, আপনাকে সেটা বলতে হবে। এমন কি আপনারা মার্কেট রেগুলেশন পর্যন্ত করছেন না। ডাক্তাররা এখনও সেকেন্ড জেনারেশন, থার্ড জেনারেশনের অ্যান্টি-বায়োটিক লিখে চলেছে, যেগুলো ইতিমধ্যেই রেজিস্টেন্স হয়ে গেছে। আপনি কি এনডিমিক জোনকে চিহ্নিত করেছেন—আজকের দিন পর্যন্ত আপনার কোন ম্যাপ রয়েছে, গ্রাফ রয়েছে? অথচ বৈশাখী সংঘের একজন মানুষ অরুন সেন গ্রাফ করে দেখিয়েছেন—আমার কাছে সেই গ্রাফ রয়েছে—ম্যালেরিয়া শেষ হয়নি, এমন কি কমেও যায়নি, কখনও ফ্যালাসফেরাস রেইস করছে, ভাইরাস কমছে, কখনও ভাইরাস রেইস করছে, ফ্যালাসফেরাস রেইস করছে। কিন্তু কখনই ম্যালেরিয়া নির্মূল হয়নি, এমন কি কমেও যায়নি। এবারে প্রথমেই যখন শুরু হল তখন আপনি কোনও বন্দোবস্ত নিলেন না। আপনি বাঁকুড়ায় থাকলেন, আপনি বললেন, যে, আপনার পার্টির প্রোগ্রাম রয়েছে। বুদ্ধদেববাবু দায়িত্ব নিয়ে নিলেন। যে পুলিশ চোর, ডাকাত, আসামী ধরতে পারে না, সেই পুলিশ কি ম্যালেরিয়ার রক্ত সংগ্রহ করবে? তিনি ব্লাড সমিয়ার নিতে যাদের পাঠালেন তারা কেউ ট্রেন্ড লোক নয়। কোথায় থিন ব্লাড নিতে হবে, কোথায় থিক ব্লাড নিতে হবে তাই তারা জানেন না। কোন রক্তে প্যারাসাইট থাকতে পারে, সে সম্বন্ধে তাদের কোনও ট্রেনিং পর্যন্ত নেই। আজকে কোর্ট অর্ডারের জন্য আপনার ল্যাব-টেকনিশিয়ান নেই। কিন্তু আপনাকে বলতে হবে, কেন নেই? সেটা বলুন। আপনাদের রিক্রুটমেন্টে কারচুপির জন্যই আজকে কোর্ট অর্ডারে আপনাদের টেকনিশিয়ান নেই। এই অবস্থায় কি আপনি কোনও বিকল্প ব্যবস্থা করবেন না? কন্ট্রাক্ট বেসিসে লোক নিয়োগ করবেন না? আপনারা তো অনেক ব্যাপারেই কন্ট্রাক্ট দেন, কন্ট্রাক্ট বেসিসে নিয়োগ করেন। তাহলে একজনও টেকনিশিয়ান কেন সেইভাবে নিয়োগ করেননি? আজকে এটাই আমাদের প্রশ্ন। চাঁদনিচকে একটা ডি জি এইচ এস রয়েছে। সুদীপ

বন্দ্যোপাধ্যায় এটা জানেন। আপনি জানেন কিনা জানি না। সেখানে জাপনি এনকেফ্যালাইটিস, ফাইলেরিয়া, ম্যালেরিয়া, কালাজ্বর ইত্যাদি দেখার কথা। আজকে ম্যালেরিয়ার জন্য সেই চাঁদনিচকের ডি জি এইচ এস অফিস কি করছে? মেডিক্যাল, নীলরতন, আর জি কর প্রভৃতি হাসপাতালে যে এক্সপার্টরা গিয়েছিল তারা বলছে, প্রাইমা, কুইন দিচ্ছে না। আপনি বলেছেন, চাইলেই পাওয়া যায়। আজকের কাগজে দেখলাম, পদত্যাগ চাইলেই পাওয়া যায়, পদত্যাগ চাইলে পাওয়া যায় না। চাইলে কোনও জায়গায় স্বাস্থ্যমন্ত্রীর উপস্থিতি দেখিনি। চাইলে পদত্যাগ পাওয়া যায় না ঠিকই কিন্তু চাইলে বিনা চিকিৎসায়, ভুল চিকিৎসায় মৃত্যু পাওয়া যায় এই বামফ্রন্ট সরকারের রাজত্বে। প্রশ্ন হচ্ছে এখানেই? উনি বলছেন, মেয়র দেখছে। আমি ওকে দেখছি, উনি আমাকে দেখছেন, এ কি পাত্র-পাত্রী দেখা হচ্ছে নাকি? তাই আমি স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীদের আনা যে অ্যাডজর্নমেন্ট মোশন সেই মোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। বিষয় হচ্ছে, আমরা এটা কখনই মনে করি না যে কলকাতায় ম্যালেরিয়ার যে পরিস্থিতি তা উদ্বেগজনক নয়। শুধু বিরোধীরাই নয়, আমরা সবাই সমানভাবে উদ্বিগ্ন। সংখ্যার দিক দিয়ে কতজনের মৃত্যু হয়েছে সেটা বিষয় নয়, ম্যালেরিয়ায় বড়লোকের মৃত্যু হয়েছে, কি গরিব লোকের মৃত্যু হয়েছে সেটা বিষয় নয়। ম্যালেরিয়ায় ডুয়ার্সের চা-বাগানের আদিবাসী থেকে আরম্ভ করে কলকাতার বালিগঞ্জ, বউবাজারের উচ্চ মধ্যবিত্ত মানুষ আক্রান্ত হয়েছে কিনা সেটাও বড় বিষয় নয়, বড় বিষয় হচ্ছে, ম্যালেরিয়াতে কলকাতার বেশ কিছু সংখ্যক মানুষ ম্যালিগন্যান্ট ম্যালেরিয়াতে আক্রান্ত হয়েছে এবং তার মধ্যে বেশ কিছু সংখ্যক মানুষের মৃত্যু হয়েছে। তবে এটা ঠিকই, আমাদের কাছে যা হিসাব এখনও পর্যন্ত—ম্যালেরিয়া কলকাতার কিছু অঞ্চল জুড়ে যেভাবে দেখা যাচ্ছে সেটা অন্যান্য এলাকায় সেইভাবে ছড়িয়ে পড়েনি। একটা জিনিস দেখা যাচ্ছে, এই ম্যালেরিয়ার জীবাণু ফ্রেস ওয়াটারের ভিতর পাওয়া যাচ্ছে এবং মূলত যেখানে কনস্ট্রাকশন বেশি হচ্ছে সেইসব জায়গায়। নতুন কনস্ট্রাকশন যেখানে হচ্ছে সেখানে বেশ কিছু দিন ধরে চৌবাচ্চা রয়েছে অথবা বড় বাড়ির জলের ট্যাঙ্ক যেখানে রয়েছে কিংবা কোনও জায়গায় যেখানে বাড়ির জল ধরে রেখেছে এই সমস্ত জায়গায় ম্যালেরিয়ার জীবাণুগুলি বেশি পাওয়া যাচ্ছে। এই কারণে যে জায়গায় আমরা সবচেয়ে বেশি জোর দিতে চাইছি সেটা হচ্ছে মানুষের সচেতনতা বৃদ্ধি করা। ম্যালেরিয়ার জীবাণুগুলি যে জায়গায় আছে অর্থাৎ লার্ভা সেই লার্ভা কিভাবে কমানো যেতে পারে, কিভাবে ম্যালেরিয়ার উৎসগুলি বন্ধ করা যেতে পারে ক্যালকাটা কর্পোরেশন এবং আমরা সেই জায়গায় সবচেয়ে বেশি গুরুত্ব আরোপ করেছি।

তবে এটা সঠিক নয় যে, আমাদের রাজ্য সরকার বা ক্যালকাটা কর্পোরেশন বা অন্যান্য পৌরসভাগুলি ম্যালেরিয়ার ঘটনা নিয়ে চুপচাপ বসে আছে, হাত গুঁটিয়ে বসে আছে। আমরা সর্বশক্তি নিয়োগ করেছি কিভাবে এই ম্যালেরিয়াকে দমন করতে পারি, জীবাণুগুলি যেখানে সৃষ্ট হচ্ছে সেই উৎসগুলির মুখ কিভাবে বন্ধ করতে পারি। কলকাতায় ক্যালকাটা কর্পোরেশনের যতগুলি ডিপার্টমেন্ট আছে সমস্ত ডিপার্টমেন্টকে সমন্বয় করে ব্যবস্থা নেওয়া হচ্ছে। তাসত্ত্বেও ম্যালেরিয়া গত কয়েকবছর আগে ছিল না, নতুনভাবে ম্যালেরিয়া দেখা যাচ্ছে কলকাতা উত্তরবঙ্গে দেখা যাচ্ছে তা নয়। ম্যালেরিয়া বোম্বেতেও আছে। ম্যালেরিয়া শুধু এ-১, বি সি ডি শহরের সঙ্গে জড়িত ব্যাপার নয়। বোম্বে এ-১ শহর বলে লোক মারা যায়নি, দিল্লিতে ডেঙ্গু জ্বরে লোক মারা যায়নি তা নয়। বোম্বেতেও ম্যালেরিয়াতে লোক মারা যাচ্ছে, এখানেও সেইরকমভাবে লোক মারা যেতে পারে। আমি এই কথা বলছি না যে, ম্যালেরিয়া নতুনভাবে ফিরে আসছে। এটা শুধু ভারতবর্ষে নয়, ভারতবর্ষের বাইরেও পাশ্চাত্য দেশগুলিতে ম্যালেরিয়া ফিরে এসেছে। সেই জায়গায় দাঁড়িয়ে যেমন, সারা বিশ্ব জুড়ে এইডস-এর যে রোগ, সেই রোগ সম্পর্কে যেভাবে প্রচার হচ্ছে, যেভাবে অর্থ বিনিয়োগ করা হচ্ছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বা অন্যান্য সংস্থাগুলি থেকে কিংবা আন্তর্জাতিক সংস্থাগুলি থেকে, ম্যালেরিয়ার ক্ষেত্রে কিন্তু ঠিক সেই ভাবে সারা ভারতবর্ষ জুড়ে তথা সারা পৃথিবী জুড়ে যে গুরুত্ব আরোপ করা উচিত ছিল সেইভাবে হয়ত দেওয়া হয়নি। এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারেরও একটা ভূমিকা আছে এবং আগের কেন্দ্রীয় সরকারে যারা ছিলেন তারাও তাদের দায়িত্ব এ ব্যাপারে অস্বীকার করতে পারেন না। এখন আমরা কলকাতাতে আমাদের ড্রেনেজ ডিপার্টমেন্ট, ওয়াটার সাপ্লাই ডিপার্টমেন্ট, লাইসেন্স ডিপার্টমেন্ট, বিল্ডিং অ্যান্ড কনজারভেন্সি ডিপার্টমেন্ট—এই সমস্ত ডিপার্টমেন্টগুলিকে নিয়ে একটা সমন্বয়ের মাধ্যমে কাজ করছি। সেখানে আমাদের অফিসার এবং কর্মচারী যারা আছেন তারা লাগাতার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। শুধুমাত্র এবারে যেভাবে ম্যালেরিয়া সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর মাসে—আমরা যতখানি এ ব্যাপারে কনসেনট্রেট করেছি, কেন্দ্রীভূত করেছি আমাদের প্রচারের কাজ, বিভিন্ন ব্যবস্থাগুলি নেবার ব্যাপার আমরা যেটা চাইছি ভবিষ্যতে এটা সারা বছর ধরেই বিশেষ করে জুলাই মাস থেকেই এই প্রচার ও উদ্যোগ আমাদের শুরু করতে হবে। সেই ব্যবস্থা আমরা নিয়েছি। কলকাতা পৌরসভার ১৪১টি ওয়ার্ডের প্রতিটি ওয়ার্ডে একটি করে ওয়ার্ড হেলথ সেন্টার করবার সিদ্ধান্ত আমরা নিয়েছি। ২২টি ওয়ার্ডে ওয়ার্ড হেলথ সেন্টার ইতিমধ্যেই হয়েছে। সেখানে প্রতিটি হেলথ সেন্টারের একজন করে এম বি বি এস ডাক্তার থাকবেন।

(গোলমাল)

এর পাশাপাশি কলকাতা পৌর কর্পোরেশনের যে আইন সেই আইনও সংশোধন করবার আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি। কলকাতার কোনও এলাকায় কোনও বাড়িতে যদি দেখা

যায় যে দীর্ঘদিন ধরে চৌবাচ্চায় জল যা রয়েছে সেখানে মশা ডিম পাড়ছে তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। তারপর যখন কোনও বিল্ডিং-এর প্ল্যানের অনুমোদন দেওয়া হবে তখন তার ভেতরে একটা শর্ত থাকবে যে যিনি বিল্ডিংটি কনস্ট্রাকশন করবেন সেখানে তার দায়িত্ব থাকবে সেখানে চৌবাচ্চা বা যেখানে জল জমতে পারে সেগুলি তাকে বুজিয়ে দিতে হবে। সেখানে সে দায়িত্ব তাকে গ্রহণ করতে হবে। তাছাড়া লাইসেন্স ডিপার্টমেন্টের মাধ্যমে খাবারের দোকানগুলির জন্য কিছু নির্দেশনামা আমরা জারি করেছি। সেই নির্দেশনামা যদি কেউ পালন না করেন তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। এই নির্দেশ বিভিন্ন জায়গাতে আমরা দিয়েছি। এখন কলকাতাতে আমাদের ম্যালেরিয়ার ব্লাড টেস্ট বা রক্ত পরীক্ষা কেন্দ্র আছে ৩১টি। সেখানে রক্ত পরীক্ষার কাজ চলছে। ২৪ ঘণ্টার মধ্যে সেই রক্ত পরীক্ষার রিপোর্ট দিতে পারা যাচ্ছে। হয়ত কর্পোরেশনের কাজের ক্ষেত্রে আরও বেশি কিছু ভূমিকা আমাদের আছে, আমি স্বীকার করছি সেটা, আরও বেশি আমাদের কনসেনট্রেট করতে হবে, আরও বেশি কেন্দ্রীভুত করতে হবে।

এক্ষেত্রে বিশেষ করে আমরা বলতে চাই যে. সাধারণ মানুষকে সচেতন করতে হবে। সেইজন্য আমরা চেয়েছিলাম যে কলকাতার প্রতিটি ওয়ার্ডে ওয়ার্ড কমিটি গড়ে উঠুক যদিও বিরোধীদলের সদস্যরা ওয়ার্ড কমিটি গঠনের ক্ষেত্রে তারা আপত্তি করেছেন, বাধা দিয়েছেন। তবে ওয়ার্ড কমিটি গঠিত হবে। শুধু ওয়ার্ড কমিটি নয়, বিভিন্ন এন জি ও স্বেচ্ছাসেবী সংস্থা, বিভিন্ন ক্লাব, মাস অর্গানাইজেশন, গণ সংগঠন তাদের সঙ্গে নিয়ে কলকাতা এবং আশে পাশের সমস্ত জায়গাতে সমানভাবে দায়িত্ব নিয়ে কাজ করতে হবে। কলকাতার বাইরের পৌরসভাগুলির ক্ষেত্রে এখনও পর্যন্ত আমাদের কাছে যে রিপোর্ট আছে তাতে দেখছি কলকাতার বাইরের পৌর এলাকাগুলিতে এখন পর্যন্ত ম্যালিগনেন্ট ম্যালেরিয়ার ঘটনাগুলি সেইভাবে ঘটে নি যদিও বারুইপুর পৌরসভার ক্ষেত্রে কিছু অভিযোগ আমরা কিছু ঘটনা সেখানে ঘটেছে, কিন্তু যেভাবে কলকাতায় যতখানি ঘটেছে এখনও পর্যন্ত সেইভাবে হয়নি। কিন্তু আমরা এটা মনে করছি না যে, যেহেতু এখনও পর্যন্ত বাইরের পৌরসভাগুলিতে সেইভাবে ম্যালেরিয়ার ঘটনা ঘটেনি অতএব আমরা হাত গুটিয়ে বসে থাকব, না তা নয়। আমরা ইতিমধ্যেই কলকাতার বাইরে যে সমস্ত পৌরসভাগুলি আছে—বৃহত্তর কলকাতায়, সেখানে প্রতিটি পৌরসভার পৌরপ্রধানদের নিয়ে একটি বিশেষ সভা আমরা করেছি এবং তা করে সেই সমস্ত পৌরপ্রধানদের কাছ থেকে আমরা রিপোর্ট নিয়েছি। সেখানে তারা কি ধরনের সহযোগিতা আমাদের কাছ থেকে চান সে কথা আমরা শুনেছি। যে সমস্ত পৌরসভা আমাদের কাছে স্পেয়ার মেশিনের টাকা চাইছেন, লার্ভা স্লাইড চাইছেন, ফগিং মেশিন চাইছেন বা অন্যান্য ব্যবস্থার জন্য টাকা চাইছেন তাদের আমরা বলেছি যে আপনারা কিনে নিন এবং আমাদের কাছে

বিলটা সাবমিট করুন। তার যে খরচ সেই খরচ আমরা বহন করব। প্রতিটি পৌরপ্রধানকে আমরা একথা বলেছি। তারা ইতিমধ্যেই কিছু ব্যবস্থা নেওয়া শুরু করেছেন। ইতিমধ্যে আমি নিজে গিয়ে কোচবিহার জেলায় প্রতিটি পৌরসভায় সভা করেছি। তারা বলেছেন যে আমাদের এই ধরনের জিনিসপত্র দেওয়া দরকার। আমি তাদের বলেছি যে, আপনারা কিনে নিন তার জন্য যা খরচ হবে সেটা আমি নিশ্চয়ই বহন করব। শুধু মাত্র লার্ভা, শুধু মাত্র চিকিৎসা দিয়ে, শুধু মাত্র স্প্রে করে এই ম্যালেরিয়া দমন করতে পারব না। আমরা চাইছি ব্যাপক মানুষের সহযোগিতা। ব্যাপক মানুষকে সচেতন করতে হবে, ব্যাপক মানুষকে অংশগ্রহণ করাতে হবে। এই দিক থেকে সকলের সহযোগিতা আমাদের প্রয়োজন। যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে সকলের সহযোগিতা পেলে আমরা এর মোকাবিলা করতে পারব। সেই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে প্রস্তাব আনা হয়েছে, আমি তার বিরোধিতা করছি। এই প্রসঙ্গে কয়েকটি গুরুত্বপূর্ণ এবং দরকারী কথা এখানে বলতে চাই। প্রথমে যে কথাটা সভার কাছে বলতে চাই সেটা হচ্ছে, আমাদের রাজ্যে এখন পর্যন্ত ম্যালেরিয়া আক্রান্ত রুগীর সংখ্যা গত বছরের তুলনায় কম আছে। ম্যালেরিয়ায় পি এ এফ রুগীর আক্রান্তের সংখ্যা গত বছরের তুলনায় কম। ম্যালেরিয়ায় মৃত মানুষের সংখ্যাও গত বছরের তুলনায় কম আছে। সেজন্য এই বছর অন্যান্য বছরের তুলনায় খুব মারাত্মক রকম ম্যালেরিয়া দেখা দিয়েছে, মহামারীর সম্ভাবনা দেখা দিয়েছে—এই অভিযোগ সত্য নয়। তবে ম্যালেরিয়ার জন্য, ম্যালেরিয়া সংক্রান্ত ব্যাপারে সরকারের যেমন কতকগুলি কর্তব্য আছে, তেমনি সরকারের বাইরে আরও যারা রয়েছেন তাদেরও কতকগুলি কর্তব্য আছে এই ব্যাপারে। সেই ব্যাপারে আমি কয়েকটি কথা বলতে চাই। মৃতের সংখ্যা যা তার তালিকা আমার কাছে আছে, দরকার হলে আমি এখানে পড়ে দিতে পারি। কিন্তু সময় কম সেজন্য সেদিকে যাচ্ছি না। কলকাতা শহরকে যদি আমাদের রাজ্যের বিভিন্ন জেলার সঙ্গে তুলনা করি তাহলে দেখা যাবে যে, কলকাতা শহরে ম্যালেরিয়ায় আক্রান্ত মানুষের সংখ্যা অপেক্ষাকৃত বেশি, জেলাগুলিতে অপেক্ষাকৃত কম। নভেম্বর মাসের এই সময় পর্যন্ত আমাদের রাজ্যে যে কয়টি জেলাকে ম্যালেরিয়া প্রবণ জেলা হিসাবে চিহ্নিত করা হয়েছে জাতীয় কর্মসূচিতে তাতে, এখন পর্যন্ত যে খবর পাচ্ছি, আক্রান্তের সংখ্যা কম এবং মৃতের সংখ্যা অবশ্যই কম। সারা রাজ্যে এখন পর্যন্ত ১১ জন মৃতের খবর পেয়েছি। আর কলকাতা শহরে ৩২ জন মৃতের খবর পেয়েছি। সংবাদপত্রে যে সব মৃতের খবর বের হয়, সেই সবগুলি গ্রহণ করা সম্ভব কিনা এই সম্পর্কে কতকগুলি সরকারি প্রক্রিয়া আছে, সেই প্রক্রিয়ার মধ্যে দিয়ে আমাদের যেতে হয়। কাজেই তার জন্য একটু ধৈর্য ধরে অপেক্ষা করতে হবে। কিন্তু এটা ঠিক যে,

যতগুলি মৃতের সংখ্যা সংবাদপত্রে বের হচ্ছে, এইগুলি সব ম্যালেরিয়া রোগে মৃত্যু কিনা এই তথ্য পাওয়া যায়নি। আমি এখানে একটা উদাহরণ দিতে পারি। একজন বিশিষ্ট সরকারি আধিকারিক সম্পর্কে বেরিয়েছে যে তার ম্যালেরিয়া হয়েছিল এবং সে মারা গেছে। তার ম্যালেরিয়া হয়েছিল ঠিক কিন্তু তার রক্তে অন্য ভাইরাস পাওয়া গেছে। কাজেই সংবাদপত্রে বের হলেই সঙ্গে সঙ্গে যে বিচলিত হতে হবে তার কোনও মানে নেই। আমি যেটা বলতে চাচ্ছি সেটা হচ্ছে, আমরা এই ম্যালেরিয়ার বিষয়টাকে যেন হালকা করে না দেখি—না কর্তৃপক্ষ, না পৌরসভা না জেলা প্রশাসন, না রাজনৈতিক দল, না বিভিন্ন গণ-সংগঠন। আপনারা অনেকে হয়ত জানেন যে ম্যালেরিয়ার এই যে অসুখ, এর একটা দীর্ঘ ইতিহাস আছে এবং বহু সমাজবিজ্ঞানী, ঐতিহাসিক ম্যালেরিয়া অসুখ সম্পর্কে তাদের মন্তব্য রেখেছেন।

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন ফ্রম কংগ্রেস বেঞ্চ)**

অধ্যাপক জে ভি এস হেলডেন-এর একটি মন্তব্য খুবই তাৎপর্যপূর্ণ। তিনি বলেছিলেন দেখা গেছে, ম্যালেরিয়া পৃথিবীর ইতিহাসের গতিধারাই বদলে দিয়েছে। এই বিষয়ে ভারতবর্ষের গতিধারার পরিবর্তনের অনেকগুলো উদাহরণও তিনি তুলে ধরেছেন। সেজন্য এই সভার কাছে আমি প্রথমে বলতে চাই, যেভাবে এই অসুখটাকে হালকাভাবে দেখানো হচ্ছে সেটা যেন এখনই বন্ধ করা হয়। এটা গুরুত্ব সহকারে দেখতে হবে।

এই ম্যালেরিয়া প্রতিরোধে সারা বছরব্যাপী কতগুলো কর্মসূচি প্রতিপালিত হয়ে থাকে। তার একটি অংশ পালিত হয় শহরাঞ্চলে, বিশেষ করে কলকাতা কর্পোরেশন এলাকা এবং বৃহত্তর কলকাতা অঞ্চলে এবং তার বাইরে বিভিন্ন পৌরসভা এবং জেলাগুলিতে। এই কর্মসূচিগুলোর মধ্যে অনেকগুলো জিনিস রয়েছে, একটি নয়। তার একটি হল, যে মশার দ্বারা ম্যালেরিয়া বাহিত হয় তার নিয়ন্ত্রণ। এক সময়, বিশেষ করে দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর এই কর্মসূচি কার্যকর হয়েছিল। কিন্তু তারপর ম্যালেরিয়া নিয়ন্ত্রণ কার্যসূচি বিশেষ সাফল্যমন্ডিত হয়নি যদিও সেই কর্মসূচি চালু রয়েছে। আমাদের রাজ্যে ৩৮৩টি দল রয়েছে যারা মশা নিয়ন্ত্রণে রাসায়নিক তেল ছড়িয়ে থাকেন। কিন্ত এটাই একমাত্র কাজ নয়। এই তেল ছড়ানোর কাজটা বছরে কয়েকবার করতে হয়। কাজটা ম্যালেরিয়াপ্রবণ এলাকায় ব্যাপকভাবে করা হয়। যে সব জেলা বা অঞ্চল ম্যালেরিয়া প্রবণ নয় সেখানেও এই দল প্রস্তুত থাকেন এবং কোনওরকম সংবাদ পেলেই সঙ্গে সঙ্গে সেখানে গিয়ে তেল ছড়িয়ে দিয়ে আসেন। কিন্তু দেখা যাচ্ছে, এই ম্যালেরিয়ার প্রবণতা যদি বন্ধ করতে হয়, প্রতিহত করতে হয়, তাহলে সবচেয়ে বেশি প্রয়োজন মানুষের সহযোগিতা। অবশ্যই তার সঙ্গে সরকারি দপ্তরের সহযোগিতা থাকবে। যেখানে ম্যালেরিয়ার প্রকোপ বৃদ্ধি পাচ্ছে সেখানে সেটা নিয়ন্ত্রণে আনা দরকার। তবে এই মশা বা ম্যালেরিয়ার

প্রকোপ বৃদ্ধির বিষয়টা উন্নয়ন প্রক্রিয়ার সঙ্গে যুক্ত। যেমন কলকাতা শহরে ব্যাপক হারে মশা বৃদ্ধি পাচ্ছে। শহরের এমন সব এলাকায় মশার প্রাদুর্ভাব ঘটেছে যেখানে কোনওদিন মশা ছিল না। এর অনেকগুলো কার্যকারণ রয়েছে যার একটি হচ্ছে উন্নয়ন প্রক্রিয়া। তারই জন্য এক্ষেত্রে মহা নিয়ন্ত্রণে সরকারি কর্মসূচির সঙ্গে সঙ্গে মানুষকেও এর প্রতিরোধে অংশগ্রহণ করতে হবে। আমাদের সরকারের পক্ষ থেকে এক্ষেত্রে মানুষের কাছে আহ্বান রেখেছি এবং তাতে অনেকে সাড়াও দিয়েছেন। এই বছরই বিভিন্ন বিদ্যালয় এবং প্রতিষ্ঠান এই কাজে সাড়া দিয়েছেন ; কোথায় জল জমে থাকছে, কোথায় মশার শুককিট জন্মাচ্ছে সেটা তারা দেখছেন। এক্ষেত্রে সাধারণ প্রবণতা হচ্ছে রাসায়নিক তেল বা ধোঁয়া ছড়ানো যাকে ফগিং বলা হয়। এটা করা হয়। কিন্তু সর্বভারতীয় ক্ষেত্রে এক্ষেত্রে যে সিদ্ধান্ত তার পরিবর্তন ঘটছে। এখন ন্যাশনাল ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রামে ভারত সরকারের সঙ্গে রাজ্য সরকারগুলিরও দায়িত্ব রয়েছে এবং সেই দায়িত্বটা রাজ্য সরকারেরই বেশি। এই প্রোগ্রামে আমাদের রাজ্য সরকার যেখানে বছরে ৫০ কোটি টাকা খরচ করেন, সেখানে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায় কয়েক কোটি টাকা মাত্র। আর সেখানে কলকাতা শহরে রাসায়নিক তেল—অ্যাবেক এবং বিটেক্স ছড়াবার জন্য প্রয়োজন ৫২০০ লিটার তেল, সেখানে পাচ্ছি ১১, ১২, বা ১৩শ লিটার তেল। বাকিটা টাকা দিয়ে সংগ্রহ করতে হচ্ছে এবং সেটা না পেলে তেল ছড়ানো যাচ্ছে না। আমাদের রাজ্যে ডি ডি টি স্প্রের যে কর্মসূচি ছিল সেই কর্মসূচি মোটামুটি চলছে। এই কাজে মাঝে মাঝে পরিকল্পনার যে পরিবর্তন ঘটানো হচ্ছে তাতে রাজ্য সরকারগুলির অসুবিধা হচ্ছে, কিন্তু সেটা ওদের ভাল করে আমরা বুঝাতে পারছি না।

[2-10 — 2-20 p.m.]

সেইজন্য আমরা দাবি করেছি আমাদের রাজ্যে যে ম্যালেরিয়া দূরীকরণ কর্মসূচি, ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম তার শতকরা ১০০ ভাগ কেন্দ্রীয় সরকারের প্রকল্প করা হোক। বাকি যে কর্মসূচি সেটা একসঙ্গে পরিচালিত হোক। এখানে অনেক মাননীয় সদস্য ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কথা বলেছেন। অন্যান্য রাজ্যে বিশেষ করে শহরাঞ্চলের যে তথ্য সেই শহরাঞ্চলের তথ্য সেই সঙ্গে কলকাতার তথ্য এবং অন্যান্য রাজ্যের সঙ্গে পশ্চিমবাংলার যে তথ্য সেই তথ্য আমার কাছে আছে, আমি সেটা দিতে পারি। আমার সময় বেশি নেই তাই দিতে পারছি না। সেই তথ্য থেকে বলা যেতে পারে যে আমাদের রাজ্য খুব একটা পেছিয়ে নেই। ভারত সরকারের যে তথ্য পেয়েছি, সারা ভারতবর্ষের মধ্যে ম্যালেরিয়ার যে ফ্যালসিপেরাম সেটা আমাদের এখানে কমছে বলে দেখতে পাচ্ছি। তথ্য থেকে দেখতে পাচ্ছি মহারাষ্ট্রে ৪০ পার্সেন্ট ম্যালেরিয়া কমে গিয়েছে, পশ্চিমবাংলায় সেখানে ৪৫ পার্সেন্ট ম্যালেরিয়া কমে গিয়েছে। সুতরাং আমরা খুব বেশি হিনমন্যতায় ভোগার অবস্থায় নেই। কিন্তু যেটা গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে একজন বক্তা বলে ফেলেছেন,

সত্য কথা বলেছেন—ম্যালেরিয়া নিয়ে অবহেলা হচ্ছে। এই ম্যালেরিয়া হলে আমরা কি করব সেটা বোঝা দরকার। মাননীয় সদস্য তাপস রায় অন্য অনেক কথা বলেছেন, তিনি যেগুলি বলেছেন সেটা খোঁজ নিয়ে দেখতে হবে কতটা সত্যতা আছে, তার কাগজগুলি নেব, এর সঙ্গে তিনি একটা জরুরি কথা বলেছেন সেটা হচ্ছে, ম্যালেরিয়া ডিটেকশনটা খুব তাড়াতাড়ি বুঝে নিতে হবে। এটা ম্যালেরিয়া কিনা খুব তাড়াতাড়ি বুঝে নিতে হবে এবং প্রম্পট ট্রিটমেন্ট করতে হবে। জ্বর হলেই হাজির হতে হবে নির্দিষ্ট জায়গায়। কলকাতা শহরে সরকার এবং পৌরসভা মিলিয়ে ৮৩টি কেন্দ্র চলছে। তারা সেখানে রাতদিন পরিশ্রম করছেন। তারা আজকে রক্তের নমুনা নিয়ে কালকের সকালে সেটা পরীক্ষা করে দিয়ে দিচ্ছে। যারা এই সমস্ত কাজ করছেন তাদের একটু প্রশংসা করুন, উৎসাহিত করুন, তাদের চারপাশে যারা আছেন তাদের উৎসাহিত করুন। আমি অনেকগুলি হাসপাতালে এই সময়ের মধ্যে গিয়েছি, অনেকের সঙ্গে কথা বলেছি। সব হাসপাতালে ভর্তি হচ্ছে তারপর মারা যাচ্ছে। আমি জিজ্ঞাসা করেছি, এত দেরি করে ভর্তি করেছেন কেন? আমি সমস্ত তথ্য দিতে পারি যে কোনও রোগী কবে ভর্তি হয়েছে, কবে মারা গেছে, আমি নাম পর্যন্ত দিয়ে দিতে পারি। আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম কেন এত দেরি করে ভর্তি হলে। তাতে তারা বলছে আমি জানি না কি করতে হবে, জ্বর হয়েছিল, কি জ্বর হয়েছে সেটা বুঝতে পারিনি। এখন জ্বর হলেই দেখে নিতে হবে ম্যালেরিয়া কিনা, প্রিভেনটিভ ট্রিটমেন্ট করে নিতে হবে, এটা বারে বারে বলছি। আমি চিকিৎসক বন্ধুদের সঙ্গে আলোচনা করেছি। আমি চিকিৎসক নয়, তাপসবাবুও চিকিৎসক নন। আমি অ্যাসোসিয়েশন অব ফিজিশিয়ানদের ডেকেছিলাম, তাদের মতামত নিয়েছি। ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রামে তাদের যে প্রোটোকল আছে তাদের সেই প্রোটোকল দিয়েছি। সারা ভারতবর্ষে যে ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েশন আছে, তারা এই প্রোটোকলকে সমর্থন করেছে। মেডিসিন ডিপার্টমেন্ট অব অল মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটাল, তারা এসেছিলেন, তারাও বলেছেন এটাই করা উচিত। ডিরেক্টর অব হেলথ সার্ভিস সমস্ত হাসপাতাল, সমস্ত চিকিৎসকের কাছে সমস্ত ক্লিনিক্যাল এস্টাবলিশমেন্টের কাছে বলছেন যে আপনারা দয়া করে এই প্রোটোকলটা মেনে চলুন। কিছু না হোক মৃত্যুটা কমিয়ে আনা যাবে। আর মৃত্যুই বা হবে কেন? অনেকে বলেছেন ডায়েলিসিস হল না কেন। আমি এটা চিকিৎসকের কাছে শুনেছি, আমি চিকিৎসক নয় তাপসবাবুও চিকিৎসক নয়, ডায়েলিসিস করে কোনও লাভ হবে না। যদি কেউ দেরি করে আসে, এই ম্যালেরিয়া আক্রান্ত রোগীর একেবারে গুরুত্বপূর্ণ শরীরের অংশগুলি নষ্ট করে দেয়। কিডনি যদি একেবারে নষ্ট হয়ে যায় তাহলে ডায়েলিসিস করে লাভ হবে না। শুধু মাত্র লোক দেখানো ডায়েলিসিস করে কি লাভ হবে? এখন গুরুত্বপূর্ণ কাজ হচ্ছে নভেম্বরের এখনও কয়েক দিন আছে ডিসেম্বর মাস বাকি আছে, এটা মোটেই হালকা করে দেখতে পারি না। সংবাদপত্রের হালকা কথা হালকা গল্প বলে লাভ নেই। এটা কি বিশ্বাস করা

যায় ১৯৯৭ সালে একজন জেলা আধিকারিক একথা বলতে পারেন যে ডেথ সার্টিফিকেটে ম্যালেরিয়ার কথা লেখা চলবে না? কেন সি এম ও এইচ বলবেন যে আপনি এইভাবে ডেথ সার্টিফিকেট লিখবেন?

আপনারা ম্যালেরিয়া বিষয়টিকে হাল্কা করবেন না। আমরা যদি সত্যিকারের কাজকে এগিয়ে নিয়ে যেতে পারি তাহলে ম্যালেরিয়া কেন, এর সঙ্গে সঙ্গে আরও আনুষঙ্গিক যে অসুখ আছে, ম্যালেরিয়ার যে লার্ভা তাকে যদি বিনষ্ট করতে পারি, তাহলে একই সঙ্গে বড় কাজ আমরা করে ফেলতে পারছি। ডেঙ্গু এবং অনেক বড় অসুখের বীজগুলোকে আমরা ধ্বংস করে ফেলতে পারছি। আমরা কলকাতার বিভিন্ন ওয়ার্ডে যাচ্ছি, বিশেষ করে ৬৯, ৭০, ৭১ এবং ৭২ নম্বর ওয়ার্ডেও গিয়েছি। এইসব ওয়ার্ডগুলোতে সত্যিই তো, কোনওদিন ম্যালেরিয়া ছিল না। এই এলাকার মানুষ কোনও দিন মশারি ব্যবহার করতেন না বা কোনওদিন মশারি কিনতেন না। আমি যদিও মফস্বলের লোক, তবুও এটা আমি জানি। আমাদের কেন বলতে হবে বার বার করে যে, আপনারা মশারি ব্যবহার করুন। এতে লজ্জার কি আছে? আমরা নিজেরা দেখেছি, বাড়ি বাড়ি ঘুরে দেখেছি, আমরা অনেকের সঙ্গে গিয়েছি, মেয়রও গেছেন, আমরা বলছি, এটা করতে হবে। মেয়রের সঙ্গে আমার যোগাযোগ আছে, প্রতিদিনই তার সঙ্গে আমার যোগাযোগ হচ্ছে, আমরা বাড়ি বাড়ি গেছি। বহু জায়গায় আমাদের তারা দেখাচ্ছেন। বড় চৌবাচ্চা দেখাচ্ছেন। সেখানে দেখাচ্ছে যে লার্ভা আছে। সেখানে আমরা বলছি, বাড়ির ভেতরে যেটা আছে তা বাড়ির ছেলেমেয়েরা দেখুক বাড়ির পরিজনরা দেখুক। আমরা সত্যিসত্যিই যদি কিছু করতে চাই তাহলে এটা দেখা দরকার। আমরা অনেক কিছু কাজ করেছি আজকে তার জন্য বিভিন্ন জায়গায় জল পরিষ্কার রাখা হচ্ছে। এটাও তো সত্যি যে আগে এত এয়ারকুলার, রেফ্রিজারেটর ছিল না। কলকাতাতে এখন তা হয়েছে। এগুলো তো আমাদের দেখতে হবে। সবটা সরকারের লোক করতে পারবে না, সরকারের ছাপমারা লোকেরা দেখতে পারবে না। সেজন্য সরকারের কাজের সঙ্গে মন্ত্রীদের তাদের নিজেদের কাজে অব্যহতি দিন, এটা আমরা বলছি না। তবে এটা ঠিক যে, অনেক লোককে জড়ো করতে হবে। এই ধরনের অসুখ, পরজীবী বাহিত যেসব অসুখ আছে তাকে নিয়ন্ত্রিত করার অনেক উদাহরণ আছে। কাজেই আমরা কেন সেই পথ অনুসরণ করব না? এখন পর্যন্ত আমরা যে কাজ করেছি, সেই কাজকে আমরা বেশি করে বাড়াবো, সেটাকে ইনটেনসিফাই করব। কিন্তু আগামী দিনে আমাদের মানুষকে সঙ্গে নিয়ে কাজ করতে হবে, কলকাতা কর্পোরেশন যে পথ নিয়েছেন তাতে মানুষকে সঙ্গে নিতে হবে। হাওড়া কর্পোরেশন, সেটা তো শহরাঞ্চলে। সেখানে এখনও পর্যন্ত ম্যালেরিয়ার প্রকোপ কম আছে। সেখানে মৃত্যু কম আছে। তারা সেখানে কাজ করেছেন। মানুষের দৈনন্দিন জীবনে স্বাস্থ্য ব্যবস্থাটা, বিশেষ করে যেগুলো পরজীবী বাহিত অসুখ, পরিষ্কার

জলের যেগুলো বৃদ্ধি হচ্ছে সেটা যাতে আমরা নিয়ন্ত্রণ করতে পারি, সেদিকে আমাদের ব্যাপক কর্মসূচি নিতে হবে। এটা রাজ্য সরকার একা করতে পারবে না। সেজন্য আমাদের কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার, বিভিন্ন নির্বাচিত সংস্থা, বিভিন্ন প্রতিষ্ঠান, বহু জনহিতকর প্রতিষ্ঠান, যেমন, এখানে নাম করা হয়েছে মনোহরপুকুর বৈশালি সংস্থা এরা অনেক কাজ করেছেন। রাজ্য সরকারই তো ওদের করতে দিয়েছেন। ওরা ভাল কাজ করেছেন এই রকম আরও যেসব সংস্থা আছে, তারা এগিয়ে এসেছেন। তাদের সঙ্গে মিলে আমরা কাজ করব। আমাদের কাজকে অনেক দূর এগিয়ে নিয়ে যেতে হবে। এটা আমরা একদিনে, এক বছরে পারব না। সর্বভারতীয় ক্ষেত্রে যে অভিজ্ঞতা আছে, সেই অভিজ্ঞতার সঙ্গে আমাদের বিনিময় করতে হবে। কিন্তু আমরা যেন এক মুহূর্তের জন্যও মনে না করি যে আমরা করতে পারব না। আমাদের আত্মবিশ্বাস যেন কোনওমতেই ক্ষুণ্ণ না হয়। আমাদের আত্মবিশ্বাস ক্ষুণ্ণ হয়নি। আমরা কাজ করে যাচ্ছি। আমরা পরিশ্রম করে যাচ্ছি। আমাদের সরকারি এবং বেসরকারি প্রতিষ্ঠান সবাই তৈরি আছে। সংবাদপত্রে আপনারা লিখুন, আপনারা লিখতে পারেন। আপনাদের মত আপনারা লিখতে পারেন। কিন্তু আপনারা মূল কথাগুলো লিখুন। আমরা বিজ্ঞাপন দিচ্ছি। আমরা টিভিতে বিজ্ঞাপন দিচ্ছি, রেডিওতে বিজ্ঞাপন দিচ্ছি, আমরা নানাভাবে পোস্টারের মাধ্যমে বিজ্ঞাপন দিচ্ছি। আমরা সভা করছি, আলোচনা করছি, আমরা এইকথা একবারও বলছি না যে ম্যালেরিয়া নেই। আমরা বলছি আপনাদের কাজ হচ্ছে আরলি ডিটেকশনের, সেখানে কোনও কারণে যদি জ্বর হয় তা ম্যালেরিয়াও হতে পারে ধরে নিয়ে এরজন্য প্রিভেনটিভ ট্রিটমেন্ট শুরু করতে হবে। কোনও কারণে জ্বর যদি বেশি হয়.......(সয়ম শেষ হয়ে যাওয়ায় মাইক অফ হয়ে যায়।)

(গোলমাল)

[2-20 — 2-30 p.m.]

**মিঃ স্পিকার ঃ** আমি কিছুতেই বুঝতে পারছি না কোনও মন্ত্রী বলতে উঠলেই আপনারা লাগাতারভাবে ডিসটার্ব করছেন কেন? আপনারা লাগাতারভাবে ডিসটার্ব করছেন। ডোন্ট ডু ইট। আপনারাও তো কোনও দিন না কোনদিন বক্তৃতা করবেন, তখন আপনাদেরও এইরকম করা হবে। আপনার নিজেরা শিক্ষা নিন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, পশ্চিমবঙ্গে তথা গোটা রাজ্যে ম্যালেরিয়া আজকে মহামারী আকার ধারণ করাতে আমরা গভীর উদ্বেগের সঙ্গে মুলতুবি প্রস্তাব এনেছি। আমি এই প্রস্তাব মুভ করেছি, সেই কারণে এই প্রস্তাবকে সমর্থন করে অন্তিম বক্তা হিসাবে বক্তব্য রাখছি। স্যার, আজকে আমাদের এই সরকারের বিরুদ্ধে অভিযোগ যে, পশ্চিমবঙ্গ এবং বিশেষ করে কলকাতা শহরে এই সরকারের সার্বিক ব্যর্থতার ফলে

ম্যালেরিয়া মহামারী আকার ধারণ করেছে। বিশেষ করে শহর কলকাতায় এটা মহামারী আকার ধারণ করেছে। আজকে এটা অত্যন্ত লজ্জার এবং দুঃখের কথা যে, বিজ্ঞানের অগ্রগতির যুগে হঠাৎ করে নতুন আসা ভাইরাস থেকে নয়, পঞ্চম সেঞ্চুরি বি সির থেকে পরিচিত যে অসুখ, যার প্যারাসাইট জেনে ১১০ বছর আগে প্লাসমোডিয়াম বার হয়েছে, সেই ম্যালেরিয়া আজকে সমস্ত জায়গায় মানুষকে ক্ষতিগ্রস্ত করছে। স্বাস্থ্য দপ্তরের হিসাব মতো শুধু কলকাতা শহরতলীতে প্লাসমোডিয়াম ফ্যালসিকোরামে মারা গেছে ৩২ জন লোক আর গ্রামের দিকে এর দ্বারা ১১ জন লোক মারা গেছে। সংবাদপত্রের হিসাব অনুযায়ী কলকাতাতেই গত তিন দিন পর্যন্ত মোট ৭৩ জন এই রোগে মারা গেছে। ম্যালেরিয়াতে মৃত্যুর প্রকৃত তথ্য রাজ্য সরকার গোপন করছেন। আজকে ম্যালেরিয়া মহামারি আকার ধারণ করায় একদিকে যেমন পৌরসভা এবং পৌরদপ্তরের উপর চূড়ান্ত ব্যর্থতা নিশ্চিত করে তেমনি অন্যদিকে স্বাস্থ্য দপ্তর তথা স্বাস্থ্যমন্ত্রীর চূড়ান্ত অপদার্থতা এবং ব্যর্থতা সূচিত করে। আজকে বিভিন্ন রাজনৈতিক দল থেকে যখন ম্যালেরিয়ার বিরুদ্ধে অভিযান চলছে এবং লড়াই চলছে তখন আমরা দেখলাম কি, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অক্টোবর মাসের শেষ সপ্তাহে পার্টি সম্মেলনের জন্য বাঁকুড়াতে বসে রয়েছেন। কোথায় তিনি এখানে বসে ম্যালেরিয়ার ব্যাপারে নির্দেশ দেবেন, তা না করে তিনি বাঁকুড়াতে বসে ছিলেন। আরও একটি গুরুত্বপূর্ণ অভিযোগ আনছি। গত ৮-১১-৯৭ তারিখে নদীয়ায় কল্যাণী জওহরলাল নেহরু মেডিক্যাল কলেজে একটা অর্ডার বেরিয়েছে 17th Conference of Nadia district Committee. Communist Party of India (M), will be held at Vidyasagar Manch, Kalyani, Nadia, on and from 14th November to 16th November, 1997. A Medical Team is hereby constituted with the following members to attend both the above venue on the above mentioned dates, in connection with providing medical aids, if required, to the delegates. যেখানে ম্যালেরিয়া মহামারী আকার ধারণ করেছে সেখানে দশ জন ডাক্তারকে একটা হাসপাতাল থেকে রিলজ করে দেওয়া হয়েছে সি পি এমের পার্টি জেলা সম্মেলন অ্যাটেন্ড করার জন্য। এরপরেও আপনারা বলবেন, এই সরকারের এই দপ্তর-এর এই স্বাস্থ্যমন্ত্রী দায়িত্ব নিয়ে কাজ করছেন? স্যার, আমি আপনার কাছে বলতে চাই, এই প্রথম নয়, ম্যালেরিয়া কলকাতায় এবং পশ্চিমবাংলায় মহামারী আকারে এল পরপর ৩ বছর। আপনাদের মনে আছে, ৯৫ সালে ম্যালেরিয়া হয়েছিল মহামারী আকারে। সেই সময় ফ্যালসিপোরাম এ আক্রান্ত হয়ে সবিতাব্রত দত্তর মতো লোক, অধী সরকারের মতো লোক মারা গিয়েছিলেন। ৯৬ সালে মহামারি আকারে ম্যালেরিয়াকে দেখা গিয়েছিল, আরা ৯৭ সালে হয়েছে। আশ্চর্যের বিষয়, সেপ্টেম্বরের পর থেকে রাইজিং ট্রেন্ড দেখা গেল। যেখানে জানুয়ারি থেকে আগস্ট মাস পর্যন্ত মাত্র ১২৮ জন ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া রোগী পাওয়া গেল, সেখানে শুধু সেপ্টেম্বরের প্রথম

১৮দিনে কলকাতায় ২১০ জন ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার পেশেন্ট পাওয়া গেল কিন্তু সরকার সেপ্টেম্বর মাস পুরো কাটিয়ে, পুজো পুরো কাটিয়ে অক্টোবরের শেষ সপ্তাহে সরকার সক্রিয় হলেন। তা পার্থ দের অনুপস্থিতিতে। পার্থ দে যখন বাঁকুড়ায় বসে তখন বুদ্ধদেব বাবু মিটিং ডাকলেন সরকারি তরফে। আমাদের মুখ্যমন্ত্রী মঙ্গলগ্রহে থাকেন, তিনি মাঝে মাঝে এসে বলেন এইসব হচ্ছে নাকি, অন্যায়। মুখ্যমন্ত্রী বললেন ৫ই নভেম্বর, ম্যালেরিয়া ভয়ঙ্কর ব্যাপার, ব্যবস্থা নিতে হবে। তিনি শ্রীমতী মিনতি ঘোষকে বললেন তুমি ডুয়ার্সে যাও ম্যালেরিয়া কতটা ছড়িয়ে পড়েছে দেখে এসো। আজকে বাঘের ঘরে ঘোগের বাসা, আমাদের সঙ্গে সূর্যকান্ত মিশ্র মিটিং করলেন, আর বিকালে তিনি ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে হাসপাতালে ভর্তি হলেন। ডেপুটি মেয়রের স্ত্রী মালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে মারা গেলেন, চিফ কনজারভেটর অব ফরেস্ট মিঃ পন্থ তিনি ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে মারা গেলেন। আমাদের তিনজন কাউন্সিলর যারা ম্যালেরিয়া নিয়ে কাজ করেছিলেন রতন দে, অনুপ চ্যাটার্জি তারাও হাসপাতালে ভর্তি হয়েছেন। আমাদের দলের লোকেরা মশা মারতে যাচ্ছে, আর তোমরা তো সম্মেলন করছ, তোমাদের কি করে ম্যালেরিয়া হবে? অশোক বাবু উনি তো শিলিগুড়িতে মাটিগাড়ায় কি করে কংগ্রেস এর অফিস জ্বালাবে সেই নিয়ে ব্যস্ত । কলকাতার কিছু দেখার সময় পাননা। আমার এলাকায় ৭১ নম্বর ওয়ার্ডে ম্যালেরিয়া ছড়িয়েছে, এই ওয়ার্ডকে ম্যালেরিয়া প্রবণ এলাকা হিসাবে ঘোষণা করা হয়েছে। এস এস কে এম হসপিটাল যেটা প্রেস্টিজিয়াস হাসপাতাল, সেটাও দ্যাট ইজ কনসিডারড অ্যাজ ম্যালেরিয়া প্রোণ। সেখানে একজন রোগী ভর্তি ছিলেন ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া আক্রান্ত হয়ে উডবার্ন ওয়ার্ডে, তিনি মারা গিয়েছেন। এস এস কে এম-এর কার্ডিওলজি ডিপার্টমেন্টের একজন মারা গিয়েছেন। হাসপাতালের কোয়ার্টারে থাকে নার্স, ক্লাস ফোর এমপ্লয়িরা, তারাও ম্যালেরিয়ায় আক্রান্ত। পাশেই শম্ভুনাথ পণ্ডিত হাসপাতাল সেখানে সব থেকে বেশি রোগী ভর্তি হয়েছেন, সেখানকার আবাসনে ১৫০ জন এর মধ্যে ৯০ জন ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছেন। যে স্বাস্থ্য দপ্তর নিয়ে উনি ম্যালেরিয়া প্রতিরোধ করবেন, সেখানে প্রত্যেকটি হাসপাতালেই ম্যালেরিয়া আক্রান্ত। শুধু এই দুটো হসপিটাল নয়, আমার এলাকায় কলকাতা পুলিশ হাসপাতাল আছে, সেখানে যে পুলিশরা আছে, তারাও অনেকে ম্যালেরিয়া হয়ে হাসপাতালে ভর্তি হয়েছেন। বিধাননগর স্টেট জেনারেল হসপিটালে সেখানেও ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার লার্ভা পাওয়া গিয়েছে। সেখানেও ম্যালেরিয়ায় লোকেরা এফেকটেড হয়েছে। আপনারা বলছেন, মশা মারতে কামান ডাকছেন। আপনারা যে ম্যালঅ্যাথিয়ান দিচ্ছেন, হু বলেছে, এটা স্বাস্থ্যের পক্ষে খারাপ। আগে ম্যারিয়ার আঁতুড় ঘর যেখানে ছিল ভবানীপুর, বালিগঞ্জ, সেই সমস্ত এলাকায় ধূয়া দেওয়ার ফলে আপনারা মশাকে তাড়িয়ে নিয়ে গিয়েছেন মেডিক্যাল কলেজ পর্যন্ত। এখন দেখা যাচ্ছে, ম্যালেরিয়ার মশা ওখান থেকে পৌঁছে গেছে বি টি রোড পর্যন্ত, এখন ম্যালেরিয়া বাগবাজারে পর্যন্ত পৌঁছে গেছে।

[2-30 — 2-40 p.m.]

তার ফলে আজকে সারা কলকাতায় ম্যালেরিয়া ছড়িয়ে পড়ছে, সল্টলেকে ছড়িয়ে পড়েছে, ডালহৌসি এলাকায় ছড়িয়ে পড়েছে। আজকে মশার সব থেকে বড় ডিপো হচ্ছে রাজভবন। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ম্যালেরিয়ার মশা স্যুইট ওয়াটার যেখানে আছে সেখানে হয়, কিন্তু রাজভবনের এয়ার কন্ডিশন ডাকটেও মশার লার্ভা পাওয়া গেছে। রাজভবনের রিজার্ভ ফোর্সের যারা কনস্টবল তারা এফেকটেড হয়েছে, মন্ত্রী সূর্যকান্ত মিশ্র এফেকটেড হয়েছেন। মশার ভেকটর কন্ট্রোল করা হচ্ছে, কিন্তু মশার ভেকটর ডাইনামিক, মশা কোনদিকে ওড়ে সেটা আমরা জানি। অ্যান্টি ম্যালেরিয়া, অ্যান্টি মসক্যুইটো ড্রাইভ যেটা নেওয়া উচিত ছিল সেটা নেওয়া হয়নি। কলকাতা কর্পোরেশন এবং অপদার্থ পৌরমন্ত্রী কোনও কিছুই করেননি। পুজোর পর যখন ম্যালেরিয়া বেড়ে গেছে তখন ওরা প্রচার করছে। হৈমীবাবু ঠিকই বলেছেন, পৌরসভার একটিমাত্র ভ্যান আছে প্রচারের জন্য। আমাদের লোকেরা গিয়ে মশার লার্ভা পরিষ্কার করছেন, মশা মারছেন, আর আপনারা সি পি এমের সম্মেলন নিয়ে নিজেদের মধ্যে মারপিট করছেন। আপনাদের সময় নেই প্রচার করবার। পুরো ব্যাপারটাতেই সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ, স্বাস্থ্য দপ্তর একটা চরম কনফিউশনের মধ্যে দাঁড়িয়েছে। ম্যালেরিয়ার ট্রিটমেন্ট কি হবে সেই ব্যাপারে কোনও ক্লিয়ার ইনস্ট্রাকশন দেওয়া হয়নি। ৫ই নভেম্বর আপনারা একটা মিটিং করলেন, সেখানে আপনারা কোনও রেজিম দিতে পারেননি, বললেন কিছু ডিসপিউট আছে, সেটা সলভ করে দিতে হবে। আপনি জানেন, পৌরসভার ডিসপেন্সারি থেকে অবাধে প্রাইমা কুইন দেওয়া হচ্ছে। আপনারা সবাই জানেন জি সিক্স, পি ডি স্টেট না করে প্রাইমাকুইন দিলে শক হতে পারে। অথচ আপনার কোথা জি সিক্স পি ডি টেস্ট করার ব্যবস্থা নেই। তিন হাজার টাকা দিয়ে লোককে বাইরে থেকে টেস্ট করে আনতে হচ্ছে। এইজন্য আজকে একটা চিকিৎসা বিভ্রাট দেখা দিচ্ছে। অধিকাংশ ম্যালেরিয়ার ক্ষেত্রে বলা হচ্ছে ড্রাগ অব চয়েস হচ্ছে ক্লোরোকুইন। ক্লোরোকুইনে কাজ না হলে প্রাইমাকুইন খাওয়াবেন। কিন্তু প্রথমেই প্রাইমাকুইন দিয়ে দিলে মেফরোকুইন, পাইরোকুইন কাজ করছে না, যেহেতু হায়ার ড্রাগের একটা রেজিসটেন্স এসে যাচ্ছে। সারা পশ্চিমবাংলা জুড়ে এই বিভ্রাট দেখা দিয়েছে। তাপস রায় ঠিকই বলেছেন, আপনারা স্ট্যান্ডার্ড মেডিসিন দেওয়ার ব্যবস্থা করতে সম্পূর্ণ ব্যর্থ এবং ভুল ওষুধ দেওয়ার ক্ষেত্রে অধিকাংশ হাসপাতালগুলোতে পেশেন্টরা মারা যাচ্ছে। ম্যালেরিয়ার কোনও সার্পোটিভ ট্রিটমেন্টের ব্যবস্থা নেই, অক্সিজেন. স্যালাইনের ব্যবস্থা নেই, রোগীর ডি-হাইড্রেশন হয়ে যাচ্ছে। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার পেশেন্টের ব্লাড টেস্টের কোন, ব্যবস্থা নেই, বিভিন্ন হেলথ সেন্টার থেকে আপনারা যে ব্লাড কালেক্ট করছেন, সেটা পাঠাচ্ছেন গিরিন্দ্র শেখর বসু রোডের সেন্ট্রাল ল্যাবরেটারিতে। সেখানে রক্ত পরীক্ষা করতে সাত, আট দিন সময়

লেগে যাচ্ছে। একটা লোকের সকালে ম্যালেরিয়া হলে রাত্রিরে সে মারা যেতে পারে, কিন্তু আপনার রক্ত পরীক্ষা করতেই সময় লেগে যাচ্ছে সাত থেকে আটদিন। তাহলে কি আপনি রক্ত পরীক্ষার রিপোর্ট উপরে পাঠিয়ে দেবেন। সেই তুলনায় কর্পোরেশনের ইনঅ্যাডিকোয়েট মেশিনারি সত্ত্বেও যদিও কর্পোরেশন যে পদ্ধতিতে রক্ত পরীক্ষা করছেন তা ঠিক নয়, তারা থিনস স্মীয়ার নিচ্ছে, নেওয়া উচিত থিক স্মীয়ার—তারা ডে টু ডে রিপোর্ট দিচ্ছে। আর সেখানে রাজ্য সরকারের রক্ত পরীক্ষা করতে সাত, আটদিন সময় লেগে যাচ্ছে। ম্যালেরিয়া নভেম্বর মাসে বেড়েছে, কিন্তু আপনি জেলা কমিটি ক্যাপচার করতে ব্যস্ত ছিলেন। একদিকে পৌরসভার মশা মারার অ্যাডিকোয়েট ব্যবস্থা নেই, রোগীদের রক্ত পরীক্ষা করবার ব্যবস্থা নেই, হাসপাতালগুলোতে সাপোর্টিভ ট্রিটমেন্টের ব্যবস্থা নেই। আর এদিকে আপনারা এখনও ম্যালেরিয়ার রিজিম ঠিক করতে পারলেন না, আপনারা কোনও ম্যানুয়াল ঠিক করেননি, সমস্ত জায়গায় আবার ম্যালেরিয়া জাঁকিয়ে বসেছে। অথচ এক সময় কলকাতা শহর থেকে ম্যালেরিয়া নির্মূল হয়ে গিয়েছিল। সেই ম্যালেরিয়া ফিরে এল এবং তাতে আজকে লোকের মৃত্যু হচ্ছে। এটা শুধু লজ্জার কথা নয়, এটা সারা বাংলার লজ্জা। তাই এই লজ্জাকে দূর করতে হলে ওয়ার ফুটিং ব্যবস্থা করতে হবে। ম্যালেরিয়াকে দূর করতে হলে যুদ্ধকালীন তৎপরতা নিতে হবে। আপনি না পারলে ছেড়ে দিন। মুখ্যমন্ত্রীর দায়িত্ব নিতে বলুন। আর্মি মেডিক্যাল কোরকে ডেকে পাঠান। অকজিলিয়ারি নার্সিং কোরকে ডেকে পাঠান। ২৪ ঘণ্টায় ব্লাড স্টেটিং-এর ব্যবস্থা করুন। ম্যালেরিয়া মোকাবিলা করা সম্ভব। ম্যালেরিয়া প্রিভেন্ট করা সম্ভব। ম্যালেরিয়া কিওর করা সম্ভব। আপনারা শ্লথগতিতে এগোচ্ছেন। মন্ত্রী দার্জিলিং যাচ্ছেন, বাঁকুড়া যাচ্ছেন। বর্ধমানে গিয়ে নিগৃহীত হয়েছেন। পৌরমন্ত্রী অশোক ভট্টচার্য শিলিগুড়িতে আগুন জ্বালাতে ব্যস্ত। এদিকে ম্যালেরিয়া মহামারির আকার ধারণ করেছে। আমি মনে করি সংসদীয় গণতন্ত্রে একটা দায়িত্ব নেবার ব্যাপার থাকে। কলকাতায় ৪২ জন মারা যাবার পরও যদি স্বাস্থ্যমন্ত্রী পদত্যাগ না করেন সংসদীয় গণতন্ত্রকে অবহেলা করা হয়। স্বাস্থ্যমন্ত্রী, পৌরমন্ত্রী এখন এখানেই পদত্যাগ করুন।

The motion of Shri Saugata Roy on adjournment motion are on the subject break of Malaria in the State, specially in Calcutta and the surrounding areas was then put and lost.

(At this stage, all the members of the Congress party walked out of the House)

## CALLLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | | | |
|---|---|---|---|
| 1. | Reported epidemical outbreak of malaria in the State | : | Shri Nirmal Das |
| 2. | Acute crisis of drinking water in some mouzas under Hirapur Assembly Constituency. | : | Shri Shyamadas Banerjee |
| 3. | Reported communal activities in the village Bhujung, Birbhum on 29-10-97 | : | Shri Asit Mal |
| 4. | Reported missing of Dr. Manisha Mukherjee, Professor of Calcutta University | : | Shri Sanjib Kumar Das and Shri Asit Mitra |

I have selected the notice of Shri Asit Mal on the subject of reported communal activities in the village Bhujung, Birbhum on 29-10-97. But Shri Mal is not present in the House as such it could not be admitted.

## LAYING OR REPORT

### Thirtyfith Annual Report of the Durgapur Projects Limited for the Year 1995-96

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the 35th Annual Report of the Durgapur Projects Limited for the year 1995-96.

### Annual Reports and Audit Reports of the Damodar Valley Corporation for the years 1994-95 and 1995-96

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Reports and Audit reports of the Damodar Valley Corporation for the years 1994-95 and 1995-96.

## MENTION CASES

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** (অনুপস্থিত)

**শ্রী নীরোদচন্দ্র রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা সহ উত্তর ২৪ পরগনার বিস্তীর্ণ এলাকার রাস্তার অবস্থা খুব খারাপ। যশোর রোড, ৩৫ নম্বর জাতীয় সড়ক, সেই রাস্তায় চলাচল করা যাচ্ছে না। আশেপাশের রাস্তার অবস্থা খারাপ হয়ে আছে। নগরউখরা রোড থেকে শুরু করে রাস্তার অবস্থা এমন খারাপ যে গাড়ি চলাচল তো দূরের কথা মানুষ পর্যন্ত চলতে পারে না। ২৫০ নম্বর, ২২৫ নম্বর, সি এস টি সি, ডবলু বি এস টি সি এই বাসগুলো..........

**(মিঃ ডেপুটি স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**শ্রী অশোককুমার দাস ঃ** (নট প্রেজেন্ট)।

[2-40 — 2-50 p.m.]

**এম. আনসার উদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলার অর্ধেক অংশ জুড়ে হাওড়া, আমতা রোড আছে। এই রাস্তার অবস্থা একটা সাংঘাতিক জায়গায় এসে হাজির হয়েছে। এখানে প্রচুর যানবাহন চলে। এখন সেই যানবাহনগুলি বন্ধ হয়ে যাচ্ছে। আমরা কাগজে দেখলাম, এর আগে মাননীয় পূর্তমন্ত্রী বলেছিলেন যে, নভেম্বর মাসে রাস্তার কাজগুলি শুরু হবে। কিন্তু এখনও পর্যন্ত হয়নি। কয়েকদিন আগে সংবাদপত্রে দেখলাম যে, ডিসেম্বর থেকে রাস্তার কাজগুলি শুরু হবে বলে মাননীয় পূর্ত মন্ত্রী ঘোষণা করেছেন। এখন মানুষ বিক্ষুব্ধ হচ্ছে। রাস্তার যে বেহাল অবস্থা তাতে আমি দাবি করছি যে, এই প্রয়োজনীয় রাস্তাকে অবিলম্বে ভালো অবস্থায় ফিরিয়ে আনা হোক।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জ-এর ছোট ইকনা গ্রামের মানুষ আর্সেনিক আক্রান্ত হয়ে মারা যাচ্ছে। এই আর্সেনিক আক্রান্ত মানুষের মধ্যে ৪-৫ জন মারা গেছে। স্যার, বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা নেই। আল্লারা খাঁ শেঠ, নসরত শেঠ, সালেমা বিবি, জাহেদ আলি আর্সেনিক আক্রান্ত হয়ে মারা গেছে। আর্সেনিক আক্রান্ত মানুষের চিকিৎসার ব্যবস্থা নেই। আমার নির্বাচনী এলাকা ছোট ইকনা, যমপুকুর এবং আদমপুর গ্রামে মানুষের বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা করার জন্য এবং চিকিৎসা ব্যবস্থা করার জন্য জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা যমপুকুরে ৮-১০ জন লোক মারা গেছে। সেই গ্রামে মিনি ডিপ টিউবওয়েল বসানো হয়েছে বিশুদ্ধ পানীয় জলের জন্য। কিন্তু বিদ্যুতের ব্যবস্থা হয়নি বলে ডিপ টিউবওয়েল অকেজো হয়ে

পড়ে আছে। সেখানকার মানুষ তিলে তিলে মরণাপন্ন হচ্ছে।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তালতলা বিধানসভা এলাকায় তিনটি সরকারি বাস ৩৮ নম্বর, এস-২৫, এস-১৬ বিগত বেশ কিছু মাস হল বন্ধ হয়েছিল। তারপর পরিবহন মন্ত্রীর সাথে কথাবার্তা বলার মাধ্যমে একটা বাস-৩৮ নম্বর বাস চালু করা হয়েছে। কিন্তু তখন কথা হয়েছিল মন্ত্রীর সঙ্গে যে, ৩টি করে বাস দেওয়া হবে। কিন্তু এখন দেখা যাচ্ছে যে, তিনটির মধ্যে একটা করে দেওয়া হচ্ছে। ফলে নিত্য অফিসযাত্রী, ছাত্র-ছাত্রী এবং সাধারণ যাত্রীদের অসুবিধায় পড়তে হচ্ছে। তাই আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে আবেদন করছি যে, জরুরী ভিত্তিতে এই সমস্যার যেন সমাধান করার চেষ্টা করা হয়।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** (অনুপস্থিত)।

**শ্রী কমল মুখার্জি ঃ** (অনুপস্থিত)।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** (অনুপস্থিত)।

**শ্রী দেবীশঙ্কর পান্ডা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গত অধিবেশনে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় বার বার উল্লেখ করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি। কিন্তু সমস্যার সমাধান হয়নি। এটা অত্যন্ত পরিতাপের বিষয়। আমার বিধানসভা এলাকা নন্দীগ্রামে সরকারি স্বাস্থ্যপরিষেবা ব্যবস্থা সম্পূর্ণ রূপে ভেঙে পড়েছে। যে সমস্ত প্রাথমিক এবং সাবসিডিয়ারি হাসপাতাল আমার এলাকায় রয়েছে সেগুলোতে কোনও বেড নেই, সেখানে কোনও ইনডোর ব্যবস্থা নেই। একটা প্রাথমিক হাসপাতাল মহম্মদপুরে আছে এবং আরেকটা প্রাথমিক হাসপাতলা আছে রেয়াপাড়ায়। কিন্তু এই হাসপাতালগুলোর বাড়ি সম্পূর্ণ ভেঙে পড়েছে। রেয়াপাড়ার হাসপাতালকে ব্লক হাসপাতাল থেকে রুর‍্যাল হাসপাতালে উন্নীত করা হয়েছে। কিন্তু সেখানে বিশ্বব্যাঙ্ক টাকা বরাদ্দ করা সত্ত্বেও কোনও উন্নয়নমূলক ব্যবস্থা নেওয়া হয়নি। আর নন্দীগ্রাম এমন একটা জায়গা যার সঙ্গে বাইরের জগতের যোগাযোগ ব্যবস্থা কম। নন্দীগ্রামে যে স্বাস্থ্যকেন্দ্র আছে সেটা বেহাল অবস্থায় থাকায়, সেখানে কেউ অসুস্থ হয়ে পড়লে তাকে নন্দীগ্রামের বাইরের হাসপাতালে পৌছে দেওয়া অসম্ভব। এই হাসপাতালগুলো থেকে মাত্র ১০০ গজ দূরত্বে বিদ্যুৎ পৌছেছে, কিন্তু হাসপাতালগুলোতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়নি। ওখানকার মাননীয় সাংসদ তাঁর বরাদ্দ টাকা রেয়াপাড়া হাসপাতালের জন্য বরাদ্দ করা সত্ত্বেও সেই টাকাকে ব্যবহার করা হয়নি। এই হাসপাতালগুলোতে হ্যারিকেন, মোমবাতির আলোয় মায়েদের প্রসব করানো হচ্ছে। সারা ভারতবর্ষে স্বাধীনতার সুবর্ণজয়ন্তী উৎসব উদ্‌যাপিত হচ্ছে। সেখানে স্বাধীনতার সুবর্ণজয়ন্তীতে নন্দীগ্রামের মানুষ যাতে স্বাস্থ্য পরিষেবাটুকু পায়

তার জন্য যুদ্ধকালীন তৎপরতায় ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে বাঁকুড়া যাবার যে প্রধান রাস্তা সেটা হচ্ছে বেনারস রোড। এই রাস্তাটা চন্ডীতলা থেকে আরামবাগ, কোতলপুর হয়ে বাঁকুড়া, পুরুলিয়া যাচ্ছে। এই রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি কোন্ রাস্তার কথা বলছেন? ডানকুনি দিয়ে যে রাস্তাটা গেছে সেই রাস্তার কথা?

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** হ্যাঁ, সব রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। বাঁকুড়া জেলাতে রেল সংযোগ অত্যন্ত কম। দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকারের অবহেলায় তারকেশ্বর থেকে বিষ্ণুপুর রেল-লাইন না হওয়ার জন্য এই রাস্তায় প্রতি এক সেকেন্ডে একটা করে লরি যায়। ফলে এখানে খুব দুর্ঘটনা হচ্ছে। রাস্তাটাকে এখানে যদি আরও বাড়ানো না যায় তাহলে রাস্তার এই অবস্থা আরও খারাপ হতে থাকবে। সুতরাং এই রাস্তাটিকে আরও পরিবর্ধন ও মেরামত করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Manik Upadhyay :** (Not present)

**Shri Dilip Das :** (Not present)

**Shri Ashoke Mukherjee :** (Not present)

**Shri Ram Janam Manjhi :** (Not present)

**Shri Sital Kumar Sardar :** (Not present)

**Shri Tarak Bandyopadhyay :** (Not present)

**Shri Nirmal Ghosh :** (Not present)

**Shri Tapas Banerjee :** (Not present)

**Shri Pankaj Banerjee :** (Not present)

**Shri Naren Hansda :** (Not present)

[2-50 — 3-00 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার এই জনদরদী এবং কৃষক দরদী

বামফ্রন্ট সরকার এই রাজ্যের দুঃস্থ অসহায় এবং বৃদ্ধ কৃষকদের আর্থিক সাহায্যের জন্য কৃষক বার্ধক্য ভাতা চালু করেছিলেন। প্রথমে ছিল মাথা পিছু মাসিক ৩০ টাকা সেটা এখন হয়েছে ৩০০ টাকা। কিন্তু এটা খুবই অনিয়মিতভাবে দেওয়া হয়। ফলে কৃষকরা খুবই অসুবিধার মধ্যে থাকছেন। কখনও ৯ মাস, ৬ মাস হয়ে যায়, কৃষকরা ঐ টাকার জন্য চাতক পাখির মতো ব্যাকুল হয়ে থাকে। বার বার এই বিষয়ে বিধানসভায় উল্লেখ পর্বে বলা হলেও অবস্থার কোনও উন্নতি ঘটেনি। বর্তমান আর্থিক বছরেও আট মাস অতিক্রান্ত হতে চলল, কিন্তু এখনও কেউ সেই ভাতা পাননি। অবিলম্বে তাদের বকেয়া সমেত নিয়মিত ভাবে এই টাকা কৃষকদের দেওয়ার ব্যবস্থা করতে এবং তারা তিন মাস অন্তর অন্তর যেন পান, তার যথাযথ ব্যবস্থা করতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** (অনুপস্থিত)।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় গত ১২-১০-৯৭ তারিখে রাত্রে এলাকার একজন গণতান্ত্রিক আন্দোলনের নেতা ইউনুস আলিকে ঐ থানার কয়েকজন পুলিশ অফিসার ও সি-র নেতৃত্বে যেভাবে অত্যাচার করে তাকে মধ্যযুগীয় বর্বরতা ছাড়া আর কিছু বলা যায় না। একজন সমাজবিরোধীকে অন্য একজন সমাজবিরোধী আক্রমণ করে। ও সি আকস্মিক ভাবে রাত ১১ টার পর যায় এবং ইউনিস আলিকে তার ঘর ভেঙে সেখানে নিয়ে যায় এবং সেই জখম ব্যক্তির সব রক্ত এলাকার সমাজ বিরোধীদের জমায়েত করে তাকে চাটতে বাধ্য করে। এই ঘটনাকে মধ্যযুগীয় বর্বরতা ছাড়া আর কিছুই বলা যায় না। একটা সভ্য জগতে এই ধরনের ঘটনা ঘটছে, ভাবা যায় না। ও সি-র মূল রাগ হচ্ছে সে থানাতে কালিপুজো করছে আর সব ব্যক্তিবিশেষকে ধরে নিয়ে এসে কারও কাছ থেকে চার হাজার, কারও কাছ থেকে পাঁচ হাজার টাকা চাঁদা আদায় করছিল—ইউনিস আলি তার প্রতিবাদ করে। সেই প্রতিবাদী কণ্ঠ স্তব্ধ করে দেওয়ার জন্য ঐ এলাকার প্রতিক্রিয়াশীলদের সঙ্গে চাক্রান্ত করে, তাদের সঙ্গে যোগসাজস করে এই ঘটনা ঘটিয়েছে। স্যার, আমি এ ব্যাপার বহুবার এস পি কে জানিয়েছে। কিন্তু তিনি সঠিক ভাবে তার দায়িত্ব পালন করেননি। বরং গত ১৩ তারিখে তিনি খুব ডাটের সঙ্গে বললেন ডি আই জিও তদন্তকালে উপস্থিত ছিলেন। ও সি অন্যায় করেছে, মানুষের রক্ত মানুষকে খাইয়েছে, কিন্তু তাই বলে কি ওর উর্দি রক্ষা করার কেউ নেই? আমি দেখব। ফলে সেখানে যে তদন্ত হচ্ছে, সেই তদন্ত একেবারে প্রহসনে পরিণত করার চেষ্টা হচ্ছে। ঐ ও সি এবং আরও কয়েকজন অফিসার তারা ঐ এলাকায় যে কোনও রকম তদন্ত-এর সিদ্ধান্ত হলে সমাজবিরোধীদের জমায়েত করছে। আমি দাবি করছি অবিলম্বে ঐ সমস্ত অফিসারদের

থানা থেকে এবং তাদের পদ থেকে অপসারণ করা হোক এবং নিরপেক্ষভাবে তদন্ত করার ব্যবস্থা করা হোক। তাছাড়া কোনও ভাবেই নিরপেক্ষ তদন্ত হতে পারে না। ঐ ধরনের মর্মান্তিক ঘটনার ফলে এলাকার মানুষের মধ্যে উত্তেজনার সৃষ্টি হয় এবং দোষীরা লুকিয়ে পড়ে। কিন্তু অচিরেই ঐসব প্রতিক্রিয়াশীলরা সুরে সুর মিলিয়ে বলতে থাকে, মানুষের রক্ত মানুষকে খাওয়ানো হয়েছে তো কি হয়েছে? স্যার, একজন সমাজসেবী মানুষের প্রতিবাদী কণ্ঠকে এইভাবে স্তব্ধ করে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। স্যার, কিছুদিন আগে সমাজবিরোধীরা মহিলাদের উপর নির্যাতন করে এবং স্বাভাবিকভাবেই উক্ত সমাজসেবী ব্যক্তি তার প্রতিবাদ করেন এবং নেতৃত্ব দেন। এর ফলে প্রতিক্রিয়াশীল চক্রের মধ্যে রাগের সৃষ্টি হয় এবং তারা মিলিত ভাবে এই ঘটনা ঘটায়।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যদিও ট্রেজারি বেঞ্চ ফাঁকা মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজ প্রায় ৬-৭ মাস ধরে ৬ নম্বর জাতীয় সড়ক, কলকাতা-বোম্বে হাইওয়ে পরিবহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। বিশেষ করে বন্যার পরে, জুলাই-আগস্ট মাস থেকে খানা-খন্দরের ফলে রাস্তা দিয়ে বাস চলাচল করতে পারছে না। এমনকি ছোট গাড়িও যেতে পারছে না। কিন্তু আমাদের পূর্ত দপ্তরের টনক এতে নড়ল কিনা জানি না। ওরা বার বার বলেন, টাকা নেই, কেন্দ্রীয় সরকারের জাতীয় সড়কের ক্ষেত্রে যে টাকা খরচ করার কথা তা তারা করছেন না। আমি অবিলম্বে এই দীঘা, হলদিয়া, বোম্বে যাওয়ার রাস্তাকে সারানোর দাবি করছি। এটা না করতে পারলে পর্যটন, শিল্পায়ন বিপর্যস্ত হবে এবং সাধারণ যাত্রীদেরও সমস্যার মধ্যে পড়তে হচ্ছে। তাই রাজ্য সরকারের পূর্ত দপ্তরের কাছে দাবি করছি, জাতীয় সড়ক যেহেতু কেন্দ্রের অধীনে সেইহেতু কেন্দ্রের কাছ থেকে টাকা এনে অবিলম্বে এটাকে সারানোর ব্যবস্থা করা হোক।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী মানিকচন্দ্র মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, বর্তমান বর্ষে বরেণ্য কথাসাহিত্যিক তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের জন্মশতবর্ষে নানা উৎসব অনুষ্ঠান মর্যাদার সঙ্গে পালিত হচ্ছে। বর্তমান কর্তৃপক্ষ লাভপুরে তারাশঙ্কর নাট্য-উৎসব এবং নজরুল থেকে তারাশঙ্কর তার মানে চুরুলিয়া থেকে বীরভূম পদযাত্রা শুরু হবে। এই ডিসেম্বর শেষেসপ্তাহ ব্যাপী তারাশঙ্কর মেলা অনুষ্ঠিত হবে। স্যার, তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায় এই রাজ্যের বিধান পরিষদের অন্যতম সদস্যও ছিলেন, তাই আপনার কাছে এবং এই সভার কাছে আমার দাবি এই বরেণ্য ব্যক্তিত্ব তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের একটি তৈল চিত্র এখানে রাখা হোক।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা পত্র-পত্রিকায় দেখেছেন এবং শুনেছেন যে মুর্শিদাবাদের সুতী ব্লকে একটি ভয়ঙ্কর নৌকাডুবির ঘটনা ঘটেছে। এই নৌকাডুবির প্রকৃত ঘটনাটি কি সেটা তদন্ত করা হোক এবং কারা এত লোক জমায়েত করেছিলেন এবং কারা ওই ঘাটের পরিচালনায় আছেন এবং কাদের মালিকানা বা ইজারা দিয়েছেন তদন্ত করা হোক। যারা প্রকৃত দোষী তাদের শাস্তির ব্যবস্থা করা হোক। আমরা জানি এন টি পি সি-র এটা দেখাশুনা করার কথা, কিন্তু কয়েক জন ব্যক্তি যারা সমাজবিরোধী বলে খ্যাত তাদের ঘাটের দায়িত্ব দেওয়া হল এবং মানুষের পারাপারের জন্য যেটুকু নিরাপত্তার দরকার সেটুকুও হল না। আমি বলতে চাই যে আজকে এতগুলি প্রাণ শেষ হয়ে গেল, আর যাতে এই ধরনের ঘটনা না ঘটে সেটা দেখা দরকার। হরিহরপাড়ার ঘটনাও এখানে উত্থাপিত হয়েছে, অবিলম্বে এই ঘটনারও তদন্ত করে দেখা দরকার যাতে একজন অপরাধীকে আরেক জন অপরাধীর গায়ের রক্ত চাটতে না হয়। এই দুটি ঘটনা তদন্ত করে দেখা হোক এবং দোষীদের শাস্তির ব্যবস্থা হোক।

**শ্রী সমর হাজরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় জলসম্পদ উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভাকেন্দ্র জামালপুরে বি এম ২৩৩ নং গভীর নলকূপটি খারাপ হয়ে পড়ে আছে। এতে ৭৫ একর জমি চাষ হয় এবং ৬০ থেকে ৬৫টি কৃষক পরিবার এর থেকে উপকৃত হয়। সেখানে জলসেচের বিকল্প কোনও ব্যবস্থা নেই। আমরা জেনেছি যে গভীর নলকূপটির কোনও টেন্ডার হয়নি। আমি দাবি করছি এটি দ্রুত মেরামতি করে সেখানে কৃষকদের জল সরবরাহ করা হোক এবং রবি ও খরিফ চাষে জলসেচের ব্যবস্থা করা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার :** এবার শ্রী পরেশ নাথ দাস। কিন্তু পরেশবাবু যে বিষয় নিয়ে এখানে আপনার বলার কথা জানিয়েছেন, তা আগেই অন্য একজন মাননীয় সদস্য উল্লেখ করেছেন। কাজেই আপনি একই বিষয় নিয়ে আর বলতে পারেন না। দি সেম ম্যাটার ক্যান নটবি রেফারড ইন দি সেম হাউস। কাজেই আপনি বলতে পারবেন না।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী রমেশ রায় :** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী তপন হোড় :** স্যার কিছুক্ষণ আগে আমরা দেখেছি এখানে ম্যালেরিয়া নিয়ে আলোচনার সময় এই কংগ্রেস এই হল ত্যাগ করেছে এবং ওদের লিডার অব দি অপোজিশন ঘোষণা করেছেন যে আজকের মতো সভা ত্যাগ করছি। কিন্তু তারপরেও

দেখছি কংগ্রেস আসছেন। স্যার, তারা কেউ কেউ আবার উল্লেখ পর্বে বক্তব্যেও রেখে গেছেন। একটা চরম বিশৃঙ্খলা দলের এই হচ্ছে নমুনা। এই বিশৃঙ্খল দলটি জৈন কমিশন-এর একটা ফাঁস হওয়া রিপোর্ট নিয়ে কেন্দ্রীয় সরকারকে ব্ল্যাক মেল করার চেষ্টা করছে হুমকি দিচ্ছে ডি এম কে-কে সরিয়ে দাও, নাহলে আমরা সমর্থন উইথড্র করব। এই বিশৃঙ্খলা কংগ্রেস দলের কাছে দেশের বা মানুষের যন্ত্রণার কোনও স্থান নেই। তাদের কাছে ব্যক্তিগত স্বার্থ চরিতার্থ করা ছাড়া আর কোনও কিছুর কোনও মূল্য নেই। স্যার, জৈন কমিশনের রিপোর্ট এখন পর্যন্ত সংসদে পেশ করা হয়নি, কিন্তু রিপোর্ট ফাঁস হয়ে গেছে এবং তার ভিত্তিতে ওরা একটা অরাজক অবস্থা সৃষ্টি করতে চাইছে। এই প্রসঙ্গে আমরা, বামপন্থীরা বলতে চাই যে, ঠক্কর কমিশনের রিপোর্টে আর কে ধাওয়ান সম্বন্ধে প্রশ্ন তোলা হয়েছে। কংগ্রেসিরা কিন্তু সে প্রশ্ন তুলছে না। বোফর্স কামান কেনা নিয়ে যে বেনিয়ম হয়েছে, যে ঘুসের কারবার হয়েছে, সে সম্পর্কে কংগ্রেস কিছু বলছে না। অথচ যে রিপোর্ট এখন পর্যন্ত পেশ করা হয়নি, সেই ফাঁস হয়ে যাওয়া রিপোর্টকে ভিত্তি করে কংগ্রেস কেন্দ্রীয় সরকারকে ব্ল্যাক মেল করার চক্রান্ত করছে। আমরা দেখেছি উত্তরপ্রদেশে কংগ্রেস ভেঙে কি কান্ড হয়েছে। বি জে পি মার্কা কংগ্রেসিরা মৌলবাদী শক্তির সঙ্গে হাত মিলিয়েছে। এই সমস্ত ভয়াবহ ঘটনা তারা ঘটাচ্ছে। পশ্চিমবাংলায় আমরা যখন ম্যালেরিয়া নিয়ে কথা বলছি, বিভিন্ন বিষয় নিয়ে এখানে প্রস্তাব উত্থাপন করছি তখন একটা পার্টি, যাদের কোনও আদর্শ নেই, যাদের মধ্যে কোনও নিয়ম শৃঙ্খলা নেই তাদের কাছ থেকে কি আশাই বা করতে পারি! তবে আমরা পশ্চিমবঙ্গবাসীরা ওদের আচরণে উদ্বিগ্ন। যেভাবে কেন্দ্রীয় সরকারের ওপর হুমকি চলছে, গোটা দেশটাকে মৌলবাদীদের হাতে তুলে দেবার চক্রান্ত চলছে তাতে আমরা তার বিরোধিতা করছি এবং আমরা তাকে মোকাবিলা করব, এই কথা বলে রাখছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট-সহ গোটা আরামবাগ মহকুমার রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। রাস্তাগুলির মাঝে মাঝে এমন গর্তের সৃষ্টি হয়েছে যে, রাস্তাগুলি যান চলাচলের পক্ষে অনুপযুক্ত হয়ে পড়েছে। প্রায়ই বিভিন্ন স্থানে দুর্ঘটনা ঘটছে, মানুষ মারা যাচ্ছে। আরামবাগ থেকে কলকাতা ১০০ কিলোমিটার রাস্তা আসতে ৫ ঘণ্টা সময় লাগছে। ঘণ্টায় ২০ কিলো মিটারের বেশি গতিতে গাড়ি চলতে পারছে না। তাই আমরা পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ তিনি অবিলম্বে আরামবাগ মহকুমার রাস্তাঘাটের সংস্কারের কাজে হাত দিন। আরামবাগ মহকুমায় কোনও রেল লাইন নেই। স্বাধীনতার ৫০ বছর পরেও আরামবাগের মানুষ তারকেশ্বরের পর থেকে আর রেল লাইনের মুখ দেখল না। স্বাভাবিকভাবেই আরামবাগের রাস্তাঘাটের অবিলম্বে সংস্কার করা প্রয়োজন। অবিলম্বে

রাস্তাঘাটগুলির সংস্কার করে সেগুলিকে যান চলাচলের যোগ্য করে তোলা হোক।

[3-10 — 3-13 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রী এবং সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এ বছর পশ্চিমবঙ্গের পাট চাষীরা গভীর সঙ্কটের মধ্যে পড়েছে। নদীয়া, মুর্শিদাবাদ, বীরভূম সহ পশ্চিমবঙ্গের সর্বত্র ব্যাপক পাট উৎপাদন হয়েছে। কিন্তু কোথাও পাট বিক্রির কোনও সুযোগ নেই। জে সি আই. ঠিকমতো পাট কিনছে না। যা কিনছে তা খুবই সামান্য এবং চাষীরা পাট বিক্রি করে যে দাম পাচ্ছে তাতে তাদের উৎপাদন ব্যয় উঠছে না। এর ফলে চাষীদের মধ্যে চরম সঙ্কট সৃষ্টি হয়েছে। আমরা ইতিমধ্যে মুর্শিদাবাদ জেলায় বন্‌ধ পালন করেছি, রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি—অবিলম্বে চাষীদের কাছ থেকে পাট কেনার ব্যবস্থা করতে হবে। কিন্তু কোথায় জে সি আই! জে সি আই পাট কিনছে না। আগে জে সি আই-র যে সব সেন্টারগুলো ছিল সেসব সেন্টারগুলোর বহু সেন্টারই বন্ধ হয়ে গেছে। কেন্দ্রীয় সরকার এ ক্ষেত্রে তাদের দায়দায়িত্ব পালন করছেন না। ফলে রাজ্যের মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত চাষী, প্রান্তিক চাষী, ছোট চাষীরা বিপর্যয়ের মুখে পড়েছে, প্রচন্ড সঙ্কটের মুখে পড়েছে। পরের বছর কিভাবে চাষ করবে তাই তারা বুঝতে পারছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা গভীর সঙ্কটের বিষয় যে, পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতি যে জায়গায় দাঁড়িয়ে ছিল নানা প্রকল্পের মধ্য দিয়ে, পঞ্চায়েত ইত্যাদি পরিকল্পনার মধ্য দিয়ে আজকে কৃষি উৎপাদন বিপণনের ব্যবস্থা না থাকার জন্য, বিক্রির জায়গা না থাকার ফলে গ্রামীণ অর্থনীতি বিপর্যস্ত হতে চলেছে। পাট চাষ উঠে যাবে, উঠে যেতে বাধ্য। তারা যে বিকল্প চাষ করবে তারও সুযোগ নেই। পাট যে অর্থকরী ফসল ছিল তা আজ বিপর্যয়ের মুখে পড়েছে। পশ্চিমবাংলায় গ্রামের চাষীরা পরবর্তীকালে পাট চাষ আর করবে না। যার ফলে সামগ্রিকভাবে দেশের ক্ষতি হবে। সেইজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী এবং মন্ত্রিসভার গুরুত্বপূর্ণ সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি যে, পাট বিক্রির নিশ্চয়তা দিতে হবে। একবার রাজ্য সরকার নিজের উদ্যোগে জুট কর্পোরেশন করবেন বলেছিলেন, কিন্তু রাজ্য সরকার সেই দায়-দায়িত্ব পালন করতে পারছেন না আর্থিক দিক থেকে সীমাবদ্ধতা ও নানান কারণের জন্য। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, কেন্দ্রীয় সরকার এই দায়িত্ব কেন পালন করবেন না? কেন্দ্রীয় সরকারকে বাধ্য করতে হবে পশ্চিমবাংলার অর্থনীতির স্বার্থে। তাই আমি মন্ত্রিসভার সদস্যদের কাছে জানাচ্ছি, এটা যদি না হয় তাহলে যে অগ্নিগর্ভ পরিস্থিতির সৃষ্টি হয়েছে, যে মিটিং, মিছিল এবং বন্ধুপালিত হচ্ছে তা রোখা যাবে না। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। এটা যাতে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে যায় সেই ব্যাপারে আপনি নজর দেবেন। মেনশন আগে যে গুরুত্ব পেত সেটা দেওয়া হয় না, মেনশন মেনশনেতেই থেকে

যায়। সুতরাং গুরুত্বপূর্ণ মেনশনগুলি যাতে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে পৌঁছায় সেই ব্যবস্থা আপনি নেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Smt. Shanta Chettri :** Hon'ble Deputy Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Minister-in-charge of Food & Supplies. Sir, I would like to request for the implementation of the old system, that is delivery is to be made directly from FCI to MR dealers and I pray your honour to be kind enough to look into the matter for the betterment and smooth running of PDS in the three Hill Sub-divisions of Darjeeling DGHC.

## ADJOURNMENT

At this stage the House was adjourned at 3.13 p.m. till 11.00 a.m. on Wednesday, the 19th November, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 19th November, 1997 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 6 Ministers of State and 149 Members.

[11-00 — 11-10 a.m.]

### Twenty-fifth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 25th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber yesterday and recommended the following programme of Business for the 19th & 20th Nov. 1997.

19.11.97, Wednesday : (i) Motion under rule 185 regarding Belligerancy of U.S.A. towards Iraq—Notice given by Shri Deba Prasad Sarkar, Dr. Ram Chandra Mandal, Shri Abdul Mannan, Shri Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Ambica Banerjee, Shri Rampada Samanta, Shri Sultan Ahmed, Shri Rabindra Nath Mandal, Shri Suniti Chattaraj, Shri Purnendu Sengupta, Shri Subhas Goswami, Shri Samar Hazra, Shri Narbahadur Chhetri and Smt. Shanta Chhetri .. 1 hour

(ii) Motion under rule 185 urging the Central Govt. to amend the Tenth Schedule of the Constitution of India—Notice given by Shri Rabin Deb, Shri Ambica Banerjee, Shri Deba Prasad Sarkar, Shri Rampada Samanta, Dr. Ram Chandra Mandal, Shri Samar Hazra, Shri Abdul Mannan, Shri Rabindra Nath Mandal, Shri Subhas Goswami, Shri Kripa Sindhu Saha, Shri Purnendu Sengupta, Shri Narbahadur Chhetri, Shri Suniti Chattaraj, and Smt. Shanta Chhetri .. 1 hour

(iii) Motion under rule 185 regarding Recognition of Calcutta as A-1 City--Notice given by Shri Saugata Roy, Shri Rabin Deb, Shri Gouri Pada Dutta, Shri Abdul Mannan, Shri Purnendu Sengupta, Shri Rampada Samanta, Shri Subhas Goswami, Dr. Ram Chandra Mandal, Shri Samar Hazra, Shri Sultan Ahmed, Shri Kripa Sindhu Saha, Shri Deba Prasad Sarkar, Shri Rabindra Nath Mandal, Shri Pankaj Banerjee Shri Tarak Bandyopadhyay, Shri

| | | | | |
|---|---|---|---|---|
| | | | Narbahadur Chhetri, and Smt. Shanta Chhetri | .. 1 hour |
| 20.11.97, | Thursday | : (i) | The Hooghly River Bridge (Amendment) Bill, 1997 (Introduction, Consideration & Passing) | .. 1 hour |
| | | (ii) | The Calcutta Municipal Cor poration (Amendment) Bill, 1997 (Introduction, Consideration & Passing) | .. 1 hour |

*N.B.* There will be no Questions for Oral Answer and Mention Cases on Wednesday, the 19th November, 1997.

Now I request the Minister-in-charge of Parliamentary Affairs Dept. to please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha.** Sir, I beg to move that the 25th Report of the Business Advisory Committee, as presented in the House this day, be accepted.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** I have received three notices of adjournment motion today. The first one is from Shri Sudhir Bhattacharjee on the subject of outbreak of gastroenterities in Falta Assembly Constituency areas. The second one is on the subject of reported boat-capsize near Amuhaghat, Murshidabad on 22/10/97 from Shri Md. Shorab. And the third one is from Shri Pankaj Banerjee on the subject of reported missing of Smt. Manisha Mukherjee, Deputy Controller of Examination, Calcutta University since October, 1997.

The subject matter of all the motions relates to day to day administration of the Government and do not call for adjournment of the business of the House.

I withdraw my consent to all the motions.

One member of the party, however, read the text of his motion, as amended.

**Shri Md. Sohrab :** Mr. Speaker, Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

on 22/10/97 the biggest massacre of West Bengal had happened at Amuha-Lakaipur Ghat of the Farakka Barrage Feeder Canal in the district of Murshidabad. A "Ganga Sudhikaran Jala Rath Jatra" was organized by the Viswa Hindu Parishad. Thousand of people had assembled there to pay Puja to 'Ganga Ma' installed in the Rath. After the departure of the Rath the people of Lakaipur side tried to cross the canal. The boat was over-crowded and was drowned. 54 persons were drowned of whom dead bodies of 45 have been recovered and identified, most of whom were female and children. The Government has not yet paid any relief for the victims. We demand to the State Government for a judicial enquiry in this regard.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received ten notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged threat to retrench 200 workers by the management of M/s. Annapurna Cotton Mills. | : | Shri Nirmal Ghosh |

| | | | |
|---|---|---|---|
| ii) | Alleged death of six patients from encephalitis at Midnapore Sadar Hospital. . | : | Shri Sk. Jahangir Karim |
| iii) | Closure of Chhinpai Explosive Factory in Birbhum since October, 1996. | : | Shri Suniti Chattaraj |
| iv) | Reported illness of more than 500 people from Food poison in village Satang under Panskura P.S., Midnapore. | : | Shri Sailaja Kumar Das |
| v) | Reported missing of Dr. Manisha Mukhopadhyay, Deputy Controller of Examination of Calcutta University. | : | Shri Sanjib Kumar Das |
| vi) | Reported Communal activities in village Bujung, Birbhum on 29.10.97. | : | Shri Asit Kumar Mal |
| vii) | Improvement of the Municipal Hospital of Budge Budge, South 24-Parganas. | : | Shri Ashok Kumar Deb |
| viii) | Alleged trace of dead body of one Gour Roy, a patient of the Chandernagore Sub-divisional Hospital, on 6.11.97. | : | Shri Kamal Mukherjee |
| ix) | Deplorable condition of roads in the State. | : | Shri Ajoy De |
| x) | Declaration of Panskura Block-II as flood affected areas. | : | Shri Biplab Ray Chowdhury |

I have selected the notice of Shri Sailaja Kumar Das on the subject of reported illness of more than 500 people from food poison in village Satang under Panskura P.S., Midnapore.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28.11.97.

## LAYING OF ORDINANCE

### The West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1997

**Shri Probodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1997 (West Bengal Ordinance No.II of 1997) under Article 213(2) of the Constitution of India.

### The Hooghly River Bridge (Amendment) Ordinance, 1997

**Shri Subhas Chakraborti :** Sir, I beg to lay the Hooghly River Bridge (Amendment) Ordinance, 1997 (West Bengal Ordinance No.III of 1997) under Article 213(2) of the Constitution of India.

## MOTION UNDER RULE-185

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that.

This House expresses its deep concern at the latest display of US belligerency towards Iraq on the plea of arms inspection and the consequent massive build up of war machinery in the persian Gulf. The current crisis is a fall out of the 1991 Gulf War wherein it (the US Government) had unleashed a savage military attack on Iraq. This illegal act was followed by the imposition of equally illegal economic sanctions under the garb of UN mandate. The criminal act of curbing the import of civilian essentials like food and medicine, the embargo on revenue

earning oil exports, combined with clandestine CIA operation in Kurdisthan, all go to expose the fact that the real objective of the sanctions is basically directed against the people of Iraq. The UN special commission team has given no time frame for completing its tasks despite six years of working. Thereby an alibi is being obtained for a permanent US military presence in the Persian Gulf and for interminably extending the sanction against Iraq. Today, the US imperialists have started replaying the reprehensible rule played six years ago. It is clear that the US objective once again is the control of oil resources while paying lip service to UN diplomatic efforts, US war preparations are going on in full swing in the Persian Gulf. Because of US manoeuvres, the Middle East is on the brink of a war, posing severe threat to world peace.

This House strongly condemns the threat of this imminent attack of the US imperialists upon Iraq and expresses its deep sense of sympathy and also expresses its solidarity with the people of Iraq in their struggle to defend their honour, dignity and national sovereignty.

At the same time this House in conformity with the peace-loving people of this country and the world over requests the Government of India through the State Government to urge upon the US Government to fulfil the following demands in order to end the crisis :

(a) Immediate stopping of all war preparations and complete withdrawal of US military from the Perisan Gulf.

(b) Immediate lifting of economic sanctions against Iraq.

(c) To desist from violating in any way the sovereignty of Iraq.

(d) To desist from military confrontation and to find out an honourable settlement and solution of the crisis by peaceful negotiation as proposed by Iraq alongwith other third World countries including India.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানব সভ্যতার ঘৃণ্যতম শত্রু,

মানব শান্তি, বিশ্বশান্তি, এই মানবতার সামনে সবচেয়ে বড় বিপদ মার্কিন সাম্রাজ্যবাদ, দুনিয়ার সাম্রাজ্যবাদী শক্তির শিরোমনি, আজকে নূতন করে মধ্য প্রাচ্যের ইরাকের উপরে আগ্রাসী আক্রমণের জন্য পারস্য উপসাগরে যুদ্ধের হুংকার দিচ্ছে। আজকে এই সম্ভাব্য বিপদের বিরুদ্ধে গোটা বিশ্বের শান্তিকামী মানুষ ঐক্যবদ্ধ হয়েছে এবং অবিলম্বে উপসাগরে এই আগ্রাসী আক্রমণ, যুদ্ধের হুংকার বন্ধ করার জন্য সারা বিশ্বজুড়ে দাবি উত্থাপিত হয়েছে। তারসঙ্গে সঙ্গতি রেখে এই হাউস থেকে অবিলম্বে মার্কিন সাম্রাজ্যবাদের এই যুদ্ধের হুংকার, আই আগ্রাসী আক্রমণের প্রচেষ্টাকে বন্ধ করার জন্য দাবি জানিয়ে এই হাউসের বিবেচনার জন্য আমি এই প্রস্তাব উত্থাপন করেছি। আমি মাননীয় সদস্যদের বক্তব্য শোনার পরে আমার রাইট অব রিপ্লাই দেব।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় এখানে যে প্রস্তাব উত্থাপন করেছেন যে, আমেরিকার সাম্রাজ্যবাদ, যারা আজকে মধ্য প্রাচ্যের উপরে, সমগ্র মিডল ইষ্টে, সারা বিশ্বে সাম্রাজ্যবাদী দাদাগিরি আরম্ভ করেছে, চালিয়ে যাচ্ছে এবং যেভাবে ইরাকের উপর দীর্ঘদিন ধরে - ১৯৯১ সালের উপসাগরীয় যুদ্ধের পর ইরাককে যেভাবে অর্থনৈতিক দিক থেকে বঞ্চিত করে রাখা হয়েছে, সমস্ত মানুষকে অন্ন-বস্ত্র প্রভৃতি থেকে বঞ্চিত করে দিনের পর দিন তিলে তিলে মেরে ফেলার ষড়যন্ত্র শুরু করেছে, ইরাকের মারনাস্ত্র ধ্বংসের নামে সেখানকার ৬৮ সদস্য বিশিষ্ট রাষ্ট্রপুঞ্জের তদারকি টিম, তাতে বিশেষ করে আমেরিকান প্রতিনিধিরা সেখানে শুধুমাত্র অস্ত্রই পরীক্ষা করছেন না, কি করে ইরাককে ষড়যন্ত্র করে শেষ করা যায়, সেখানকার স্বাধীনতাকামী মানুষের স্বাধীনতা, সেই দেশের সার্বভৌমত্ব কিভাবে নষ্ট করা যায় সেই কাজ তারা করছেন। তারই জন্য সেখানকার সমস্ত মানুষ তাদের নেতা সাদ্দাম হোসেনের সমর্থনে আমেরিকাকে সেখান থেকে দূরে হটাবার চেষ্টা করছেন। আজকে এই আমেরিকান সাম্রাজ্যবাদের বিরুদ্ধে একমাত্র ব্রিটেন এবং ইজরায়েল ছাড়া সমস্ত দেশই এই যুদ্ধের হুমকির বিরুদ্ধে হুঁশিয়ারি দিয়েছেন। যে কুয়েতকে এক সময় ইরাক আক্রমণ করেছিল সেই কুয়েত পর্যন্ত আমেরিকার রণ হুঙ্কারের বিরুদ্ধে তীব্র অসন্তোষ জানিয়েছে। সমগ্র আরব রাষ্ট্র, ফ্রান্স, রাশিয়া আমেরিকান সাম্রাজ্যবাদিদের এই যুদ্ধের অভিলিপ্সার বিরোধিতা করেছে। তারফলে আজকে আমেরিকা একটা অসহায় অবস্থার মধ্যে পড়েছে। আজকে ইরাকের বিরুদ্ধে আমেরিকা যেভাবে এফ-১১৭, বি-১, প্রভৃতি মারনাস্ত্র জড়ো করেছে তারফলে তারা যে কোনও সময়ে যুদ্ধে লিপ্ত হতে পারে। আমরা এর তীব্র নিন্দা করছি। সাম্রাজ্যবাদী আমেরিকা এবং ব্রিটেনের বিরুদ্ধে সমগ্র ভারতবর্ষ এবং পৃথিবীর সমস্ত মুক্তিকামী মানুষ গর্জে উঠেছেন, প্রতিবাদ করছেন; দলমত নির্বিশেষে বিশ্বের সমস্ত মানুষ আজকে আমেরিকান সাম্রাজ্যবাদীদের নিন্দা করছেন।

আজকে ইরাককে আমেরিকা বলতে চাইছে—তোমাদের ২০০ কোটি টাকার তেল দিয়ে নিজেদের অন্ন-বস্ত্র-ওষুধপত্রের সংস্থান করতে হবে। কিন্তু তারা বলছেন, না, আমাদের ৩০০ কোটি টাকার তেল বিক্রি করতে দিতে হবে। আমরা বলছি—ইরাকের উপর আমেরিকার এই যে শর্ত আরোপ, এটা মানবতা বিরোধী। তারই জন্য আজকে যে প্রস্তাব এখানে আনা হয়েছে তাকে সমর্থন করে ইরাকের মতো একটি সার্বভৌম দেশের উপর আমেরিকান সাম্রাজ্যবাদীদের আক্রমনের সম্ভাবনার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়ে এই হাউস থেকে একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণের দাবি জানাচ্ছি আমেরিকার বিরুদ্ধে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় এবং অন্যান্য সদস্যগণ যে প্রস্তাব এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে এই মুহূর্তে প্রস্তাব উত্থাপনের জন্য সংশ্লিষ্ট সদস্যদের অভিনন্দন জানাচ্ছি। আমেরিকা সাম্রাজ্যবাদ সারা পৃথিবীতে বিশেষ করে এশিয়া এবং আফ্রিকায় তাদের সাম্রাজ্যবাদের থাবা ক্রমশ দৃঢ় করছে। বিশেষ করে সংশোধিত সংস্কারপন্থী রাশিয়া এবং পূর্ব ইউরোপের কমিউনিস্ট দেশগুলির বিপর্যয়ের পর সারা পৃথিবী জুড়ে উইল ক্লিনটন, টনি ব্লেয়ার এবং অন্যান্য সাম্রাজ্যবাদ হুমকি দিয়ে তাদের লুটের রাজত্ব দৃঢ় করার জন্য অগ্রসর হচ্ছে। ভারতবর্ষের ক্ষেত্রে আমরা দেখেছি তদানিন্তন কংগ্রেস সরকারের রাজনৈতিক কর্মকান্ড গ্রহণের মধ্যে দিয়ে আমাদের দেশে সাম্রাজ্যবাদী পুঁজির অনুপ্রবেশের অবাধ সুযোগ ঘটে গিয়েছে। আরব দুনিয়ায় তাদের অনৈক্যের সুযোগ নিয়ে আরবের তেল সম্পদকে পরিপূর্ণ কব্জা করার জন্য মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি যুদ্ধের হুমকি দিচ্ছে। সাদ্দাম হোসেন রাজনৈতিক চরিত্র সম্পর্কে আমাদের অবশ্য কিছু বক্তব্য আছে। কিন্তু তা সত্ত্বেও সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াই করবার জন্য যে ঐক্যবদ্ধ ভূমিকা যে দৃঢ় ভূমিকা তার প্রেক্ষাপটে, সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াই-এর প্রেক্ষাপটে আমাদের তাকে সমর্থন করতে হবে। মার্কিন সাম্রাজ্যবাদ তাদের আধুনিক মারনাস্ত্র নিয়ে যুদ্ধের প্রস্তুতি নিয়েছে, তার তীব্র প্রতিবাদ করতে হবে। আন্তর্জাতিক কমিউনিস্ট দুনিয়া তাদের মোনোলিথিক ক্যারেক্টার, তাদের ঐক্যবদ্ধ থাকার চরিত্র হারিয়েছে। এই মুহূর্তে সারা পৃথিবীতে শ্রমজীবী মানুষ সাধারণ মানুষ এবং মেহনতি মানুষকে ঐক্যবদ্ধ হতে হবে এবং নিজ নিজ দেশে সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াই সংগঠিত করতে হবে। ভারতবর্ষের ক্ষেত্রেও যদিও কেন্দ্রীয় সরকারের অবিমিশ্র রাজনৈতিক চরিত্র, তা সত্ত্বেও শ্রমজীবী জনগণের তরফ থেকে পশ্চিমবাংলার বিধানসভার ভেতর দিয়ে আমরা দাবি জানাচ্ছি, মার্কিন সাম্রাজ্যবাদ যেভাবে অগ্রসর হচ্ছে যেভাবে হুমকি দিচ্ছে যেভাবে যুদ্ধের প্রস্তুতি নিচ্ছে তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে হবে। এই ব্যাপারে ভারত সরকারকে বাধ্য করতে হবে সেই প্রতিবাদ জানানোর জন্য অগ্রসর হতে হবে। আমরা জানি সারা পৃথিবীতে

একমাত্র সমাজতান্ত্রিক দুনিয়া কায়েম হলে, সমাজতান্ত্রিক দুনিয়া প্রতিষ্ঠিত হলেই যুদ্ধ শেষ হবে। সাম্রাজ্যবাদী শক্তি যতদিন এই পৃথিবীতে দেশে দেশ থেকে যাবে ততদিন যুদ্ধ অনিবার্য ভাবে থেকে যাবে। আজকে সেটা প্রমাণিত হয়ে গেছে। সংস্কারপন্থী সোভিয়েত রাশিয়ার পতনের ফলে সেখান থেকে সরে যাওয়ার ফলে আন্তর্জাতিক ক্ষেত্রে শ্রমজীবী মানুষের লড়াই-এ বিঘ্ন ঘটেছে। মার্কসবাদ লেনিনবাদ সারা পৃথিবীতে কায়েম করে, শ্রমিক শ্রেণীর লড়াই সারা পৃথিবীর দেশে দেশে গড়ে তুলতে হবে এবং সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে আঘাত হানতে হবে।

আজকে পশ্চিমবাংলা সাম্রাজ্যবাদ বিরোধী লড়াইয়ের, ভারতবর্ষের সাম্রাজ্যবাদ বিরোধী লড়াইয়ের একটা পীঠস্থান। সমগ্র এশিয়ার দেশসমূহ এই লড়াই থেকে অনুপ্রাণিত হয়েছে। এই মুহূর্তে যখন আমেরিকার সাম্রাজ্যবাদী শক্তিকে রোখার জন্য কোনও রাষ্ট্রশক্তি এগিয়ে আসছে না, সেখানে ভারতবর্ষের মানুষের তার বিরুদ্ধে প্রতিবাদ করার যে ঐতিহ্য তা আছে। একটা সময়ে নেতাজী সুভাষচন্দ্র বসু তাঁর সাম্রাজ্যবাদ'এর বিরুদ্ধে লড়াইয়ের মাধ্যমে অনুপ্রাণিত করেছিলেন এশিয়ার মানুষকে, ভারতবর্ষের মানুষকে। ভারতবর্ষের মানুষ আজকে সেই গৌরবজ্জ্বল ভূমিকা রক্ষা করছে। সাম্রাজ্যবাদের যে শোষণ, যে থাবা, বল্গাহীন অত্যাচার ছ'বছর আগে যা চলেছে, এখন পুনরায় যা চলছে, তার বিরুদ্ধে সমস্ত শ্রেণীর মানুষকে সঙ্গে নিয়ে প্রতিবাদী উচ্চকণ্ঠ ধ্বনিত করতে হবে। গ্রামেগঞ্জে, দেশের সর্বত্র সমস্ত শ্রমজীবী মানুষকে আজকে মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আন্দোলন গড়ে তুলতে হবে। আমরা একটা সময়ে ভিয়েতনামের যে লড়াই দেখেছি, তখন আমাদের দেশের মানুষ যেভাবে এগিয়ে এসেছিল, যেভাবে ছাত্র-যুব, শ্রমিকশ্রেণীর মানুষ প্রতিবাদ জানিয়েছিল, যেভাবে ভিয়েতনামের লড়াই আরও ত্বরান্বিত হয়েছিল, অগ্রসর হয়েছিল, সেইভাবে আমাদের সকলকে এগিয়ে আসতে হবে। হো চি মিন ভারতবর্ষের যে সাম্রাজ্যবাদ বিরোধী লড়াই, নেতাজী সুভাষচন্দ্র বসুর যে গৌরবজ্জ্বল ভূমিকা, তাতে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই তাঁর দেশে আরও বেশি বেগবান হয়েছে। এই কারণে এই মুহূর্তে আমাদের আহ্বান সারা পৃথিবীর জনগণের কাছে, শ্রমিকশ্রেণীর সকল মানুষের কাছে যে, আমেরিকান জনগণের সাম্রাজ্যবাদ সারা পৃথিবী থেকে চিরতরে বিলোপ করতে হবে। সেই মহান ভূমিকা ও দায়িত্ব আমাদের পালন করতে হবে। আমরা বিশ্বাস করি, আমেরিকান সাম্রাজ্যবাদ ইরাক থেকে তার হাতে গোটাবে। তাদের মারনাস্ত্র যতই মারাত্মক হোক না কেন, আজকে সারা দেশের, সারা পৃথিবীর শ্রমজীবী মানুষকে তাদের লড়াইয়ের বিরুদ্ধে সংগঠিত করতে হবে। আমি মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার আজকে যে সময়োপযোগী প্রস্তাব এনেছেন আমাদের দেশের ইচ্ছা এর মধ্যে ব্যক্ত হয়েছে, মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে ঘৃণা তা এতে প্রতিফলিত হয়েছে। আমি আশাকরি যে সর্বসম্মত ভাবে এই প্রস্তাব গৃহীত হবে। আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে বাধ্য করাতে হবে।

ভারত সরকারের কাছে এই প্রস্তাব এবং জনগণের অভিব্যক্তি পৌঁছে দিতে হবে যাতে ভারত সরকার একটা দৃঢ় ভূমিকা গ্রহণ করতে পারে। এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করে এবং অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় মার্কিন সাম্রাজ্যবাদের ইরাকের উপরে আগ্রাসনের যে নীতি চলেছে বা চক্রান্ত চলছে, তার বিরুদ্ধে যে প্রস্তাব এনেছেন, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমি মনে করি, এই প্রস্তাব অত্যন্ত প্রাসঙ্গিক এবং গুরুত্বপূর্ণ। আমরা ভারতবর্ষের মানুষ দীর্ঘদিন থেকেই সাম্রাজ্যবাদের বিরোধিতা করছি। আমার দল ভারতীয় জাতীয় কংগ্রেস প্রাক-স্বাধীনতা পর্বে অথবা স্বাধীনোত্তর পর্বে বিভিন্ন ঘটনায় সাম্রাজ্যবাদ বিরোধী নীতিতে অবিচল থেকেছে এবং তার বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছে। ভারতবর্ষের মানুষ মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সরব হয়ে উঠেছে। আজকে যে অবস্থার মধ্যে ইরাককে মার্কিন যুক্তরাষ্ট্র ফেলে দিতে চেয়েছে সেটা ১৯৯১ সালের উপসাগরীয় যুদ্ধের পরিকাঠামো গড়ে তোলার চক্রান্ত ছাড়া আর কিছু নয়। আমরা ১৯৯১ সালে দেখেছি কিভাবে মার্কিন যুক্তরাষ্ট্র ইরাকের উপরে নির্যাতন চালিয়েছে, ইরাককে কিভাবে যুদ্ধের মুখোমুখি রেখে জনগণকে বিপদের মুখে ফেলে দিয়েছে। সেদিন মার্কিন যুক্তরাষ্ট্রের সঙ্গে যে দেশগুলো ছিল সেই দেশগুলো তখন বুঝতে পারেনি মার্কিন যুক্তরাষ্ট্রের চক্রান্তের কথা, অথবা মার্কিন যুক্তরাষ্ট্রের তাঁবেদার হয়ে তারা উপসাগরীয় অঞ্চলে বা পশ্চিম দুনিয়ার মানুষ আরব দুনিয়ার মানুষের উপরে বোঝা চাপাতে চেষ্টা করেছিল। সেই দেশই কোয়েত, সেই দেশই সৌদি আরব, মিশর, বাহরীন প্রত্যেকে মার্কিন যুক্তরাষ্ট্রের চক্রান্তের বিরুদ্ধে কথা বলতে শুরু করেছেন। তারা যে ভাবেই হোক না কেন, যে পদ্ধতিতেই হোক না কেন, তাদের পক্ষ থেকে বলা হয়েছে আমরা ইরাকের সাদ্দামকে সমর্থন করছি না, আমরা সমর্থন করছি ইরাকের মানুষকে, যারা নাকি এই যুদ্ধের পরে শেষ হয়ে যাবে। এইভাবে যদি যুদ্ধ চলতে থাকে তাহলে তারা আর খেতে পাবে না, ওষুধ পাবে না। সেই কারণেই আমরা ওই জনগণকে সমর্থন করছি এবং সাপোর্ট করছি। এই কারণে ইরাকের সাদ্দাম হোসেনকে সমর্থন করছি এবং প্রশংসা করছি এবং মার্কিন যুক্তরাষ্ট্রের চক্রান্তের বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্যে দলের পক্ষ থেকে তাদের পাশে থেকে সমর্থন জানানো উচিত। সেই কারণে এই সভার থেকে রাজ্য সরকারের পক্ষ থেকে ভারত সরকারের মাধ্যমে রাষ্ট্রসংঘের কাছে প্রস্তাব পাঠান হোক এবং সাদ্দাম হোসেনের কাছেও প্রস্তাব পাঠানো হোক। এই প্রস্তাবে বলা হোক যে, তারা যেভাবে ইরাকের মানুষকে ঐক্যবদ্ধ করতে পেরেছে এটা একটা ঐতিহাসিক পদক্ষেপ এবং মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধেও এটা একটা নতুন পদক্ষেপ ছাড়া কিছু নয়। মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে ইরাকের জনগণ শুধু নয়, পূর্বের দেশগুলো তার পাশে এসে যেভাবে সাহায্য করেছে সেটা নিঃসন্দেহে

অভিনন্দনযোগ্য। আপনারা জানেন এর আগে মার্কিন যুক্তরাষ্ট্রের চক্রান্তের বিরুদ্ধে আমরা কখনো বিধানসভাতে, কখনো বিধানসভার বাইরে সরব হয়েছি। কিছুক্ষণ আগে মাননীয় বিধায়ক জয়ন্তবাবু হো চি মিনের ভিয়েতনাম সংক্রান্তের কথা বললেন। আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি হো চি মিনের ভিয়েতনামের সংগ্রামকে। সেদিন ভারতবর্ষের জাতীয় কংগ্রেসের পক্ষ থেকে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তদানিন্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বারে বারে হো চি মিনকে তাঁর সমর্থন জানিয়েছিলেন এবং ভারতবর্ষের কোটি কোটি মানুষের পক্ষ থেকে হো চি মিনকে সমর্থন জানানো হয়েছিল। হো চি মিন এদেশে এসেছিলেন ভারতবর্ষের মানুষের আমন্ত্রণে এবং জোট নিরপেক্ষ আন্দোলনকে পূর্ণভাবে সমর্থন আমরা জানিয়েছি। কিছুদিন আগেকার কথা, যেদিন ফিদেল কাস্ত্রোর কাছ থেকে ইন্দিরাজী জোট নিরপেক্ষ দায়িত্ব গ্রহণ করেছিলেন, সেদিন ফিদেল কাস্ত্রোর এই সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ভূমিকাকে শ্রদ্ধার সঙ্গে আমরা স্মরণ করেছিলাম। আমরা জানি এই আক্রমণের নামে মার্কিন যুক্তরাষ্ট্র অস্ত্র পরীক্ষার নাম করে ইরাকের উপরে একটা বোঝা চাপিয়ে দেবার চেষ্টা করছে, এটা একটা চক্রান্ত মাত্র। এই চক্রান্তের পথ ধরেই আরেকটা যুদ্ধকে প্রতিষ্ঠিত করতে চায়। নিরাপত্তা পরিষদের পাঁচ স্থায়ী সদস্য তাদের সকলের সমান অধিকার নেই। আজকে একথা অস্বীকার করার উপায় নেই যে, নিরাপত্তা পরিষদের ৫ স্থায়ী সদস্য মার্কিন যুক্তরাষ্ট্রের মুখের দিকে তাকিয়ে থাকে। আজকে এই প্রস্তাবে সংযোজিত হোক ৩টি প্রস্তাব যে, ভারতবর্ষ এই সংগ্রামে একটি অঙ্গরাজ্য হিসাবে বিধানসভার থেকে সর্বসম্মতিক্রমে প্রস্তাব পাঠানো হোক যে, নিরাপত্তা পরিষদের যে পাঁচ স্থায়ী সদস্য আছে, তাদের প্রত্যেকের সমান অধিকার থাকা উচিত এবং রাষ্ট্রসংঘ মার্কিন যুক্তরাষ্ট্রের কবলে এখনো যতটুকু পড়ে আছে তার থেকে মার্কিন যুক্তরাষ্ট্রের কবল থেকে রাষ্ট্রসংঘকে মুক্ত করতে হবে। এই জিনিস যদি চলতে থাকে তাহলে ভাবনার বিষয় হয়ে দাঁড়াবে সেইকারণে আপনার কাছে এইকথা বলতে চাই যে, মার্কিন যুক্তরাষ্ট্রের দাদাগিরির থেকে মুক্ত করতে হবে। আমরা এর আগেও প্রতিবাদ করেছি। সাল আদো আলম চক্রান্তে নিহত হবার পরে তাঁর স্ত্রী এই দেশে এসেছিলেন এবং তাঁর কন্যাকে মুসলিম ইনস্টিটিউশনে সম্বর্ধনা জানানো হয়েছিল। যাইহোক এই প্রস্তাবকে সম্পূর্ণভাবে সমর্থন করছি। ইরাকের সাদ্দাম হোসেন বলেছিলেন যে তারা একটা বোঝাপড়ায় আসতে চান, এতে আমাদের পূর্ণ সমর্থন আছে এইকথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় এবং তার সঙ্গে আরও কয়েকজন মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই। স্যার, আজকে সারা পৃথিবীব্যাপী

আমেরিকার যে আগ্রাসন নীতি যেভাবে সারা পৃথিবীকে তারা দাপিয়ে বেড়াবার চেষ্টা করছে তারই পরিণতি হচ্ছে ইরাক আমেরিকার দ্বন্দ্ব। '৯১ সালে আমেরিকা ইরাককে ধ্বংস করার চেষ্টা করেছিল, তখনও ইরাকের পিছনে বহু মানুষ জড় হয়েছিল। রাশিয়া দুর্বল হয়ে যাওয়ার পরে আজকে আমেরিকার পক্ষে সুবিধা হয়েছে নিরাপত্তা পরিষদকে কন্ট্রোল করা। তাদেরই যেটা ইন দি নেম অফ ইউ.এন.ও. ইন দি নেম অফ সিকিউরিটি কাউন্সিল যা কিছু সিদ্ধান্ত গ্রহণ করছে অন্যান্য রাষ্ট্রও তাদেরকে তাঁবেদারি করে সমর্থন করছে। '৯১ সালে যে টাকা খরচ করেছিল আজকে ব্যবসার ভিত্তিতে রিপ্রেজেনটেটিভদের কাছ থেকে আমেরিকা সৌদি আরব থেকে কুয়েত থেকে কোটি কোটি ডলার হিসাবে আদায় করছে। আজকে তাই ইরাক বলছে, আমেরিকার যারা রিপ্রেজেনটেটিভ আছে তাদের বাদ দিয়ে অন্যান্য রিপ্রেজেনটেটিভদের পাঠানো হোক ইউ.এন.ও., সিকিউরিটি কাউন্সিল থেকে। আমাদের যা অস্ত্রশস্ত্র আছে সেইগুলি তারা পরীক্ষা করতে পারে। আমেরিকা দাদাগিরি করার জন্য তারা দেখাতে চাইছে পৃথিবীতে তারাই একমাত্র শক্তিধর, তাদেরকে প্রতিরোধ করার শক্তি কারোর নেই। তারা ইউ.এন.ও.র নাম দিয়ে সিকিউরিটি কাউন্সিল এর নাম দিয়ে ইরাককে জব্দ করতে চাইছে। আজকে পশ্চিমবাংলার মানুষ, সারা ভারতবর্ষের মানুষ এবং সারা পৃথিবীর মানুষকে আজকে ইরাকের পিছনে দাঁড়াতে হবে, এটা শুধু সাদ্দামের পিছনে নয়, দি সাদ্দাম ইজ নেম হু ফাইট এগেনস্ট আমেরিকান ক্যাপিটালিজিম। এর জন্যই সাদ্দামের পিছনে আমরা বা ইরাকের পিছনে আমরা। আমেরিকা যেভাবে দাদাগিরি করে গোটা পৃথিবীকে জব্দ করতে চাইছে তার প্রতিবাদ করার কোনও ক্ষমতা নেই, তা নয়, তার জন্য সারা পৃথিবীর মানুষকে প্রতিবাদ করতে হবে। এর আগে কোল্ড ওয়ার এর সময় রাশিয়া তাদের প্রতিবাদ করত। আজকে যে অবস্থা সৃষ্টি হয়েছে এখন আমেরিকাকে রুখতে পারে গোটা বিশ্বের জনগণ, বুদ্ধিজীবী মানুষ। আজকে দেবপ্রসাদ সরকারের সঙ্গে অন্যান্য সহযোগী সদস্যরা যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করি এবং পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠাতে হবে ভারতবর্ষের মানুষ ইরাকের সমর্থনে আছে। ইরাকের জনগণকে না খাইয়ে ওরা শেষ করতে চাইছে, অর্থনৈতিক দিক থেকে তারা বিপদে পড়বে, সমস্ত ঔষধ পাবে না, খাবার পাবে না, এর বিরুদ্ধে জনমত গড়তে হবে। তাই আমরা বলতে চাই আমাদের সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে ইরাক যে সাহায্য চাইছে ইরাকের মানুষের জন্য আমরা তাকে সমর্থন করি। এইজন্য আমি এই প্রস্তাব সমর্থন করছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মুহূর্তে সারা বিশ্বের মানুষ খুব আশঙ্কা নিয়ে তাকিয়ে বাগদাদের দিকে। কারণ সবাই আমরা জানি নভেম্বরের প্রথম সপ্তাহের পর থেকে পারস্য উপসাগরীয় পরিস্থিতি দ্রুত অবনতির দিকে যাচ্ছে। আমেরিকার

সেখানে ইতিমধ্যেই তাদের বিমান বাহিনীর জাহাজ ছিল, আর একটিকে তারা যেতে বলেছেন। দুটি রওনা হয়েছে এবং ব্রিটিশ সরকারও তাদের একটা রণতরি সেখানে এগোতে বলেছেন। ইতিমধ্যে সারা পৃথিবীর মানুষ তাকিয়ে আছেন এবং তারা অপেক্ষা করছেন এর ফলটা কি হবে। কিন্তু এটা অন্য কথা, এই মুহূর্তে আমাদের এই বিধানসভায় এই ঐক্যমতের প্রস্তাবে আমরা সকলে মিলে একই কথা বলতে চাইছি, আমাদের পশ্চিমবাংলা বিধানসভায় এটা একটা নতুন নজির। কারণ এই প্রশ্নে আমাদের জাতীয় একটা ঐক্যমত আছে। জাতীয় স্তরে সমস্ত রাজনৈতিক দল এই বিষয়ে মোটামুটি আমরা একমত। আমরা কি চাই? আমরা চাইছি যে এই মুহূর্তে ইরাকের বিরুদ্ধে সামরিক হামলা বা সামরিক আক্রমণ আমেরিকা যেন কিছুতেই করতে না পারে। কারণ ইরাকের বিরুদ্ধে আমেরিকার যে বক্তব্য সে কথাগুলোই আমরা কাগজে ঘুরেফিরে দেখছি। কিন্তু ইরাকের যে বক্তব্য সেটা আমাদের দেশের কাগজগুলোতে পরিষ্কারভাবে নেই। আমেরিকা বলছে আমরা অস্ত্র পরিদর্শকদের পাঠিয়েছিলাম, কিন্তু ইরাক বলছে, আমেরিকান অস্ত্র পরিদর্শক যারা আছে তারা চলে যাও। ইরাক বলছে আমরা কেন চলে যেতে বলছি, এর কারণ হল এই অস্ত্র পরিদর্শকরা তারা তাদের নিজেদের কাজ না করে অন্য কাজ করছেন এবং আমাদের দেশের স্বার্থের বাইরে সোজাসুজি ষড়যন্ত্র করছেন। ইরাক কিন্তু কখনই বলছে না, ইউ.এন.ও-র সমস্ত অস্ত্র পরিদর্শকরা চলে যান, আমরা তাদের কাজ করতে দেবনা, তা নয়। তারা বলছে, শুধু আমেরিকানদের চলে যেতে হবে। আমেরিকানরা যে কাজ করছেন এটা আমরা সমর্থন করতে পারিনা। তারা কেন বলছেন এই কথাটা, তারা বলছেন আমরা যুদ্ধে বিধ্বস্ত হয়েছি এবং আমাদের বিরুদ্ধে যে যুদ্ধ করা হয়েছিল—সাত বছর আগে ১৯৯০-৯১ সালে, আমাদের এখনও মনে আছে ১৯৯০ সালের আগস্ট মাস থেকে ১৯৯১ সালের জুন মাস পর্যন্ত সেই যুদ্ধ চলেছিল—এক তরফা যুদ্ধ। বাগদাদকে আক্রমণ করা হয়েছিল, ইরাককে আক্রমণ করা হয়েছিল আমেরিকার সর্বাধুনিক অস্ত্র নিয়ে ভয়ঙ্করভাবে এবং সেই যুদ্ধে সাত লক্ষ আমেরিকান সৈন্যকে ব্যবহার করা হয়েছিল। এটা ছোট কথা নয়। সাত লক্ষ আমেরিকান সৈন্যর সঙ্গে, অন্যান্য দেশের সৈন্যদের নিয়ে একটা জয়েন্ট ফোর্স বা যুক্তবাহিনী তৈরি করা হয়েছিল। সাত লক্ষ সৈন্যবাহিনী গিয়ে ইরাককে তছনছ করেছিল এবং আকাশপথে যে আক্রমণ করা হয়েছিল তা মারাত্মক আক্রমণ। সেই আক্রমণের পর ইউ.এন ও-র থেকে একটা কমিটি করার কথা বলা হল। যুদ্ধে কত ক্ষয়ক্ষতি হল সেই কমিটি সেটা বিচার করবে। কিন্তু ইউ.এন-ও-র সেই কমিটিকে কাজ করতে দেওয়া হয়নি। কিন্তু আনন্দের কথা, আপনারা অনেকেই জানেন যে, আমেরিকার প্রাক্তন অ্যাটর্নি জেনারেল রামসে ক্লার্ক, তিনি একটা কমিটি তৈরি করেছিলেন। তিনি কমিটি করেছিলেন ইন্টারন্যাশনাল কমিশন অফ এনকোয়ারি অন ইকনমিক স্যাংশনস্। তিনি সেই ১৯৯০-৯১ সালের পারস্য সাগরের যুদ্ধে কত ক্ষয়ক্ষতি হয়েছিল তিনি তার দলিলে তা প্রকাশ করেছিল। সারা পৃথিবীর আইনজীবী এবং

রাষ্ট্রনায়কদের নিয়ে সেই কমিটি করা হয়েছিল। যার নেতৃত্ব করছেন আমেরিকার প্রাক্তন অ্যাটর্নি জেনারেল। তিনি বলেছেন, সেই ১৯৯০-৯১ সালের যুদ্ধে এবং তার পরবর্তী যুদ্ধের ফলাফলে আমেরিকার এমন কোনও অস্ত্র নেই,—নিউক্লিয়ার বোমা ছাড়া, পারমানবিক অস্ত্র ছাড়া যা তারা ব্যবহার করেছিল এবং সেই যুদ্ধে পনেরো লক্ষ মানুষ মারা গিয়েছিল। তার মধ্যে সাড়ে সাত লক্ষ বাচ্চা, শিশু মারা যায় এবং সেই আক্রমণের পরে ইরাক কিন্তু মাথা নিচু করেননি। করানোর জন্য পরে জোর করে যে স্যাংশন বা যে অবরোধ চাপিয়ে দেওয়া হল, তার শর্ত কি হল? ইরাক তার তেল বিক্রি করতে পারবে না কোনও অবস্থাতেই। কারণ কি? ইরাক তেল বিক্রি করলেই সে নাকি অস্ত্র কিনবে। অতএব তাকে বাধ্য করা হল বছরে ছয় মাস অন্তর সে দুই বিলিয়ান ডলার মাত্র তেল বিক্রি করতে পারবে। সেই দুই বিলিয়ান ডলার তেল বিক্রি করে সে তার দেশের মানুষকে বাঁচানোর জন্য যে নিত্যপ্রয়োজনীয় জিনিস দরকার সেই খাদ্য, পানীয় জল এবং ওষুধ কিনবে। যে দেশে পনেরো লক্ষ মানুষ মারা গেছে এবং সাড়ে সাত লক্ষ শিশু মারা গেছে; যে দেশটা যুদ্ধের আগুনে এবং বিষাক্ত গ্যাসে মানুষ অসুস্থ হয়ে গেছে। তাদের নিম্নতম চাহিদা খাদ্য, ওষুধ এবং পানীয় জলের জন্য তাদের উপর চাপিয়ে দেওয়া হল তোমরা ছয় মাস অন্তর দুই বিলিয়ন ডলার তেল বিক্রি করতে পারবে। ইরাক বাধ্য হয়ে সেটা মেনে নিয়েছিল। পৃথিবীতে কোনও দেশের বিরুদ্ধে এইরকম শাস্তি হয়নি। বাধ্য হয়ে ইরাক মেনে নিয়েছিল। তাও দেখা গেল আমেরিকান কোম্পানি, আমেরিকান সরকার বিভিন্ন দেশে বাধা সৃষ্টি করে সেই ন্যূনতম তাদের যে চাহিদা খাদ্য এবং ওষুধ তাও তাদের কিনতে দিত না। এই কিনতে না দেওয়ার ফলে ইরাক মনে মনে বিক্ষুব্ধ হয়ে পড়ে এবং বার বার দাবি করছে ইউ.এন.ও.তে, বারবার দাবি করছে এই স্যাংশন সম্পর্কে আলোচনা হোক। কেন এই অবরোধ? আমাদের দেশের মানুষ সাধারণ ওষুধ পাবে না। এই প্রশ্ন নিয়ে ইরাক বারবার দাবি করে। দাবি করা সত্ত্বেও ইউ.এন-ও-র কাউন্সিল সেই দাবি তারা প্রত্যাখান করছে। বার বার প্রত্যাখান করছে। এই সমস্ত কারণে ইরাক তাই বলছে যে আমরা ইউ.এন-ওর সঙ্গে সহযোগিতা করতে পারি। কিন্তু আমেরিকানদের সঙ্গে সহযোগিতা করব না। আমেরিকানরা আমাদের দেশের সাধারণ মানুষের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছে। তাদের সঙ্গে আমরা সহযোগিতা করব না। কিন্তু আমরা দেখছি আমেরিকা আরেকবার ছুটে চলেছে ইরাকের দিকে। পৃথিবীর প্রায় বেশিরভাগ দেশ সিকিউরিটি কাউন্সিলেও, রাশিয়া, ফ্রান্স বলছে, চিন বলছে না, যুদ্ধ নয়। রাজনৈতিক, কুটনৈতিক সমাধান চাই। যুদ্ধ নয়। সিকিউরিটি কাউন্সিলের মধ্যে এখন আমেরিকার সঙ্গে ব্রিটেন ছাড়া কেউ নেই এবং তৃতীয় দুনিয়ার দেশগুলোর মধ্যে সমস্ত দেশ আপত্তি করছে। যুদ্ধ করা যায় না, যুদ্ধ করা উচিত না। এমন কি মধ্য প্রাচ্যের দেশগুলো যাদের গতবার যুদ্ধে নামানো গিয়েছিল তার মধ্যে ইজিপ্ট, কুয়েত, সিরিয়া, সৌদি আরব, জর্ডন এমন কি কুয়েত যাদের পিঠের উপর দাঁড়িয়ে গতবার যুদ্ধ

হয়েছিল, সেই কুয়েত বলছে যুদ্ধ নয়, শান্তিপূর্ণভাবে সমাধান চাই। তা সত্ত্বেও তারা জোর করে যুদ্ধ চাপিয়ে দিতে চাইছে এবং সেই যুদ্ধ চাপিয়ে দিয়েছেন এমন একটা পরিস্থিতিতে, যে পরিস্থিতিতে, আমি মনে করি, সারা পৃথিবীতে এই যে সংঘর্ষ, সারা পৃথিবীর পরিস্থিতির মধ্যে একটা দ্রুত অবনতি এনে দিতে পারে। আমেরিকার যুক্তিটা কি। আমেরিকার যুক্তি হচ্ছে ইরাক নাকি ইউ.এন.ও-র কাউন্সিলের যুক্তি মানছে না। যদি আমেরিকাকে পাল্টা প্রশ্ন করা যায় যে আপনারা ইজরায়েলের সম্পর্কে ইউ.এন.ও-র কাউন্সিলের প্রস্তাব কেন মানছেন না? ইজরায়েলের বিরুদ্ধে তো একই অভিযোগ। প্যালেস্টিনীয়দের জায়গা দখল করে রেখে দিয়েছে। তাহলে তাদের বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধের প্রস্তাব গ্রহণ করুন। আমেরিকার উত্তর নেই। দুই নীতি। ইরাকের বিরুদ্ধে এক নীতি, ইজরায়েলের বিরুদ্ধে আরেক নীতি। ইজরায়েল তার থেকে বেশি অপরাধ করছে। কিন্তু ইরাকের বিরুদ্ধে আক্রমণ হবে। ইজরায়েলের বিরুদ্ধে আক্রমণ হবে না। একটা পুরনো ঘটনায় ফিরে যাই। দক্ষিণ আফ্রিকা। ইউ.এন.ও সর্বসম্মত প্রস্তাব নিচ্ছে যে সাউথ আফ্রিকা বর্ণবিদ্বেষী সরকার। সেই বর্ণবিদ্বেষী সরকার এর বিরুদ্ধে সারা পৃথিবীর সমস্ত দেশ তাদের শিল্প ব্যবসা বাণিজ্য বন্ধ করুক। ইউ.এন.ও-র কাউন্সিলের সাধারণ প্রস্তাব। আমেরিকা তোয়াক্কা করেনি। সবাইকে তোয়াক্কা না করে এই বর্ণবিদ্বেষী সরকারকে তারা দিনের পর দিন সাহায্য করে গেছে। এই হচ্ছে আমেরিকার নীতি, আমরা জানি। আমেরিকার এক কথা—দেখাতে চাইছে তারা কেন করছে। গণতন্ত্রের স্বার্থে, শান্তির স্বার্থে, মানবাধিকারের স্বার্থে। তাহলে মানবাধিকার ইজরায়েলের আছে, ইরাকের নেই? সাউথ আফ্রিকায় ছিল।·এসব ইতিহাস আমরা জানি। এই নীতি নিয়ে তারা চলতে চাইছে। সঠিকভাবে তাদের নেতা নেলসন ম্যান্ডেলা যখন লিবিয়ায় গেলেন, আমেরিকার পছন্দ হয়নি। নেলসন ম্যান্ডেলা বললেন আমি লিবিয়া যাব কি যাব না আমাকে আমেরিকার মত নিতে হবে না। আমি জানি কে শত্রু কে আমাদের বন্ধু। আমি লিবিয়ায় যাব কি যাব না এটা আমরা ঠিক করব। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের পর থেকে আজ পর্যন্ত আমেরিকা তার একাধিপত্য করার চেষ্টা করছে। আজকে অর্থনৈতিক একাধিপত্য করতে পারছে না। আজকে জাপান, ইউরোপ তাদের বিরোধী। অর্থনৈতিক একাধিপত্যের কেন্দ্র ভাগ হয়ে গেছে। ইউনিপোলার হতে পারছে না। ভাগ হয়ে গেছে ক্ষমতার কেন্দ্র কিন্তু জোর করে সামরিকভাবে একনায়কত্ব চাইছে। ধরুন আমাদের সঙ্গে, এন.টি.বি.টি—নিউক্লিয়ার টেস্ট ব্যান ট্রিটি, এক তরফাভাবে আমাদের বলছে করতেই হবে। আমাদের ভারত সরকারের অভিমত হচ্ছে কেন পৃথিবী ভাগ হয়ে থাকবে? নিউক্লিয়ার হ্যাভস আর হ্যাভ নটস এর মধ্যে। যাদের পারমাণবিক অস্ত্র তৈরি হয়ে গেছে তাদের হাতে পারমাণবিক অস্ত্র থাকবে, আর যাদের নেই তারা করতে পারবে না। এটা কি নীতি? এটা হতে পারে না। আমরা জানি যে, ১৯৭১ সালে যখন বাংলাদেশের জন্ম হয়েছিল, তখন আমরা সমর্থন করেছি, ভারত সরকার সমর্থন করেছে। তখন আমেরিকা ভারত মহাসাগরে

এগিয়ে এসেছিল সপ্তম নৌবহর নিয়ে আক্রমণ করার জন্য। কিন্তু সেদিন তা সম্ভব হয়নি। কারণ সোভিয়েত ইউনিয়ন বাংলাদেশকে সমর্থন করেছিল এবং আমাদের সাহায্য করেছিল। তাই আজকে আমরা বলতে চাইছি যে, এই সঙ্কটময় দুনিয়ায় আমেরিকা আধিপত্য করতে চাইছে অর্থাৎ সামরিক আধিপত্য করতে চাইছে। সারা পৃথিবীর মানুষ, বিশেষ করে তৃতীয় দুনিয়ার মানুষ আমরা ঐক্যবদ্ধ হয়ে আমেরিকার এই সামরিক হস্তক্ষেপের বিরোধিতা করছি। আমরা বলেছি যে, কোনও অবস্থাতেই ইরাকের উপর সামরিক হস্তক্ষেপ করা চলবে না। রাজনৈতিক, কূটনৈতিক স্তরে আলাপ আলোচনা করে সমাধান করতে হবে। আমি আমার বক্তব্য শেষ করার আগে বলতে চাই যে, পশ্চিমবঙ্গ বিধানসভায় আমরা নজির সৃষ্টি করলাম ঐক্যমত হয়ে যে, আমেরিকার সামরিক হস্তক্ষেপ বন্ধ করতে হবে, শান্তিপূর্ণভাবে মীমাংসা করতে হবে। এই কথা সারা ভারতবাসীর কথা এবং এই কথা আমরা বিধানসভায় ঐক্যমত হয়ে ঠিক করেছি এবং এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মার্কিন সাম্রাজ্যবাদের যে ঘৃণ্য আক্রমণের হুমকি, তার বিরুদ্ধে আমরা এই বিধানসভা থেকে ঐক্যমত হয়ে সর্বদলীয় প্রস্তাব এখানে উত্থাপন করেছি। মাননীয় সদস্যরা এই প্রস্তাবকে সমর্থন করে তাদের বক্তব্য রেখেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মার্কিন সাম্রাজ্যবাদ ইরাকের উপর এই আক্রমণের যে হুমকি দিচ্ছে, অজুহাত হিসাবে তারা যেটা দেখাচ্ছে, সেটা হচ্ছে যে, তারা আজকে নিজেদের শান্তির চ্যাম্পিয়ন হিসাবে পোজ করতে চাইছেন। অথচ আজকে বিশ্বের সামান্যতম সংবাদ যাঁরা রাখেন, তারা জানেন যে, অপর দেশে নাক গলানো, হানাদারি, খবরদারি করাটা মার্কিন রাষ্ট্রের, মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির জাতীয় নীতি। এটা কারোর জানতে বাকি নেই এবং তাদের এই যে ডিজাইন এই ডিজাইনের পিছনে শুধুমাত্র মধ্যপ্রাচ্যের তৈল সম্পদকে কব্জা করাই উদ্দেশ্য নয়, তাদের ডিজাইন আজকে শান্তির চ্যাম্পিয়ন, সিটি বি টি ব্যবহার করে তারা এটাকে অস্ত্র হিসাবে ব্যবহার করে অন্যান্য পিছিয়ে পড়া রাষ্ট্রগুলি আছে, পিছিয়ে পড়া দেশগুলি আছে, যারা আজকে পরমাণুশক্তি থেকে পিছিয়ে আছে, তাদের আত্মরক্ষার যে অধিকার, সেই অধিকারকে খর্ব করতে চাইছে এবং সেখানে রাশ টেনে ধরতে চাইছেন। তারা একচ্ছত্র পরমাণু অস্ত্রের অধিকারি হয়ে উঠতে চাইছে। তারা সারা বিশ্বে প্রভুত্ব রক্ষার্থে সর্বনাশা ষড়যন্ত্র করছেন। গোটা বিশ্বের শান্তি ও মানবাধিকার লঙ্ঘন করাই হচ্ছে তাদের উদ্দেশ্য। শান্তির নামে তারা আজকে এই জিনিস করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমেরিকা আজকে গোটা বিশ্বে রাজনৈতিকভাবে একঘরে।

১৯৯০-৯১ সালে যে জায়গায় ছিল, আজকে আর সেখানে নেই। গোটা আরব দুনিয়া থেকে বিচ্ছিন্ন। গোটা বিশ্ব থেকে তারা আজকে বিচ্ছিন্ন। এইরকম অবস্থায় দাঁড়িয়ে আছে। এইরকম একটা মুহূর্তে অর্থনৈতিকভাবে অবরোধ করে, ইরাকের মানুষের কাছে খাদ্য, ওষুধ, প্রয়োজনীয় জিনিস নিষিদ্ধ করে যেভাবে তারা মানবাধিকার লঙ্ঘন করছে, তাতে গোটা বিশ্বের কাছে এটা একটা কলঙ্কজনক ইতিহাস। ১৯৯০-৯১ সালে তাদের আগ্রাসী আক্রমণে—নারি, শিশু, বৃদ্ধ, ও সিভিলিয়ানদের যেভাবে তারা হত্যা করেছে, গোটা বিশ্বের মানব সভ্যতার ইতিহাসে তা এক জঘন্য নজির। ফলে এরকম একটা মুহূর্তে, আজকে অস্ত্র চুক্তি লঙ্ঘন হচ্ছে, সি.টি.বি.টি লঙ্ঘন হচ্ছে—এসব অজুহাত করে আমেরিকা আজকে নতুন করে আবার যুদ্ধের হুমকি দিচ্ছে, উপসাগরীয় যুদ্ধে তারা যুদ্ধের প্রস্তুতি নিচ্ছে। আজকে আমেরিকার এই ঘৃণ্যতম পদক্ষেপের বিরুদ্ধে গোটা বিশ্বের শান্তিকামী মানুষ জনমত গড়ে তুলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনেকরি, আমেরিকার এই যুদ্ধবাজ নীতিকে পরাস্ত করে বিশ্ব শান্তি আন্দোলনকে, গোটা মানব সভ্যতাকে রক্ষা করার এটাই উপযুক্ত সময়। আমেরিকাকে কোনঠাসা করার, তার সর্বনাশা যে রাজনীতি তাকে পরাস্ত করার এটাই উপযুক্ত সময়। তাই শুধু এখান থেকে প্রস্তাব গ্রহণই নয়, আমাদের অতীতের ভারতবর্ষ—যা ২০০ বছরের সাম্রাজ্যবাদ বিরোধী যে ঐতিহ্যবাহী সংগ্রাম, যে সংগ্রামের ঐতিহ্য ভারতবর্ষের জনগণ বহন করে, তার সঙ্গে স্মরণ রেখে ভিয়েতনামের মুক্তি আন্দোলনের সময়ে গোটা ভারতবর্ষ যেভাবে টগবগ করত, গোটা পশ্চিমবঙ্গ যেরকম একটা জায়গায় ছিল, আজকে সেই উপযুক্ত সময়ে আমেরিকার বিরুদ্ধে, তার আগ্রাসী যুদ্ধনীতির বিরুদ্ধে, আজকে পশ্চিমবাংলা সহ গোটা ভারতবর্ষে সেই বিশ্ব শান্তি আন্দোলন, জঙ্গি শান্তি আন্দোলন গড়ে তুলতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরজন্য শুধু প্রস্তাব গ্রহণই নয়, এরজন্য আন্দোলন গড়ে তুলে যথাযথ পদক্ষেপ গ্রহণ করতে হবে। এটা অত্যন্ত আনন্দের কথা যে, আজকে পশ্চিমবঙ্গ বসে নেই, আজকে ভারতবর্ষ বসে নেই, আজকে বিশ্বের শান্তিকামী মানুষ বসে নেই এবং তার জ্বলন্ত দৃষ্টান্ত হল, গত ১৬-১৭ই নভেম্বর আমেরিকার এই আক্রমণের বিরুদ্ধে, এই হুমকির বিরুদ্ধে কলকাতার বুকে অল ইন্ডিয়া অ্যান্টি ইমপিরিয়ালিস্ট ফোরামের মিটিং হয় এবং যার সভাপতি জাস্টিস ভি.আর. কৃষ্ণ আয়ার, যার সেক্রেটারি হলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য ডঃ সুশীল মুখার্জি। এই অল ইন্ডিয়ান ইমপিরিয়ালিস্ট ফোরাম, তাঁদের নেতৃত্বে গত ১৬-১৭ই নভেম্বর ইউনিভারসিটি ইন্সটিটিউট হলে মিটিং হয়। আমেরিকার এই হুমকির বিরুদ্ধে অল ইন্ডিয়ান ইমপিরিয়ালিস্ট ফোরামের ব্যানারে গত ১৭ই নভেম্বর মার্কিন কনসুলেটে তারা আমেরিকান প্রেসিডেন্টের কাছে মেমোরান্ডাম প্লেস করেছেন, বিক্ষোভ করেছেন। সেই মিছিলের নেতৃত্ব দিয়েছেন জাস্টিস ভি.আর. কৃষ্ণ আয়ার, ডঃ সুশীল মুখার্জি। বিশ্বের বিভিন্ন দেশের প্রতিনিধিরা, ডিগনিটারিস্‌রা, সোভিয়েত রাশিয়া থেকে শুরু করে, কিউবা, জার্মানি, খোদ আমেরিকাতে পর্যন্ত আপনারা

দেখেছেন, মিডিয়াগুলোতে তার কিছু কিছু সংবাদ প্রকাশিত হয়েছে। যদিও সেভাবে আসেনি, মিডিয়া এসেছিল, কিন্তু মনে হয় সাম্রাজ্যবাদী হস্তক্ষেপের ফলে মিডিয়া যেভাবে, যে উৎসাহ যে উদ্দীপনা নিয়ে এসেছিল এবং সেদিন যে ধরনের ঘটনা ঘটেছিল সেটা, আমি মনেকরি ভারতবর্ষের ইতিহাসে একটা সলিটরি ইন্সট্যান্স, আমাদের এই কলকাতার বুকে শুধু ভারতবর্ষ নয় বিশ্বের বিভিন্ন দেশে মার্কিন সাম্রাজ্যবাদের এই আক্রমণের, এই হুমকির বিরুদ্ধে তারা প্রতিবাদ জানিয়েছেন, বিক্ষোভ জানিয়েছেন। ঐ কনসুলেটে তারা বিক্ষোভ মিছিল করেছেন। এটা ভারতবর্ষের ইতিহাসে, পশ্চিমবাংলার গণ আন্দোলনের ইতিহাসে, সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের ইতিহাসে একটা ঐতিহ্যপূর্ণ দিক এবং একটা ঐতিহাসিক দিক। এসব ভারতবর্ষের ইতিহাসে লেখা থাকবে। যদিও তার যথাযথ প্রচার আমাদের দেশের মিডিয়াগুলো আনেনি।

অন্যান্য সাম্রাজ্যবাদী শক্তিরও সেই ডিজাইন থাকে। কিন্তু এইভাবে একটা সত্যকে চেপে রাখা যায় না। এইভাবে একটা অন্যায়ের প্রতিবাদ, প্রতিরোধকে চেপে রাখা যায় না। এইভাবে জনসমর্থনপুষ্ট বিশ্ব-শান্তি-আন্দোলনকে চেপে রাখা যায় না। তাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এটা জানতে চাই, আমরা যে দাবি রেখেছি এই প্রস্তাবের মাধ্যমে, আমেরিকাকে অবিলম্বে এইসব পদক্ষেপ নিতে হবে। ইমিডিয়েট স্টপিং of all war preparations and complete withdrawal of US military from the persian Gulf. পার্শিয়ান গাল্ফ থেকে সমস্ত রকম সামরিক শক্তি তাকে তুলে নিতে হবে এবং সমস্ত রকম যুদ্ধ প্রস্তুতি বন্ধ করতে হবে। ইমিডিয়েট লিফটিং of economic sanctions against Iraq. ইরাকের বিরুদ্ধে যে অর্থনৈতিক অবরোধ, যে জঘন্যতম মানবাধিকার লঙ্ঘণ করা হচ্ছে, সেটা তুলে দিতে হবে। গোটা বিশ্বের জনমতের মর্যাদা ও স্বীকৃতি দিতে হবে। To desist from violating in any way the sovereignty of Iraq. ইরাকের সার্বভৌমত্ব লঙঘন করার সমস্তরকম পদক্ষেপ বন্ধ করতে হবে। এটা যদি অ্যালাউ করা হয়, তাহলে যে কোনও দেশেরই সার্বভৌমত্ব বিপন্ন হতে পারে এমনকি ভারতেরও। কোনও শুভবুদ্ধিসম্পন্ন মানুষ এটাকে সমর্থন করতে পারে না, যাদের স্বাধীনতার জন্য এতটুকুও আকুতি আছে। To desist from military confrontation and to find out an honourable settlement and solution of the crisis by peaceful negotiation as proposed by Iraq alongwith other third World countries including India.

সুতরাং, শুধু মুখে কূটনৈতিক মীমাংসা নয়। মুখে বলছে কূটনৈতিক মীমাংসা, আর পারস্য উপসাগরীয় এলাকায় বিমানবাহী যুদ্ধ জাহাজ চালাচ্ছে। ব্রিটিশ সাম্রাজ্যবাদী শক্তি তাদের একমাত্র সঙ্গী। এই জিনিস আজকে চলবে না। যদি কোন সেটেলমেন্ট করতে হয় তো সমান গুরুত্ব দিতে হবে। হতে পারে ইরাকের অস্ত্রাগারে জৈবিক, রাসায়নিক

পরমাণু অস্ত্র থাকতে পারে, সেটা মানুষের সমূহ ক্ষতির কারণ, সেটা পরীক্ষা করতে হবে। বাগদাদ বলছে, তারা অ্যালাও করছে, কিন্তু বেশি আস্ফালন করা যাবে না।

সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গোটা বিশ্বের যে জনমত, ইরাকের উপর মার্কিন সাম্রাজ্যবাদের যে আগ্রাসী আক্রমণ, তার বিরুদ্ধে সঙ্গতি রেখে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে, সেই প্রস্তাব পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী নিজে ভারত সরকারের দৃষ্টিগোচর করবেন। এবং, ভারত সরকারের মাধ্যমে যাতে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির উপর অবিলম্বে পদক্ষেপ গ্রহণ করা হয়, তারজন্য চাপ সৃষ্টি করতে হবে। এখানে কোনও কনসিডারেশন নয়। এই বলিষ্ঠ ভূমিকা যাতে ভারত সরকার গ্রহণ করে, আমেরিকার উপর চাপ সৃষ্টি করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী এই দাবি উল্লেখ করবেন। এই কথা বলে, সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Deba Prasad Sarkar that—

The House expresses its deep concern at the latest display of US belligerency towards Iraq on the plea of arms inspection and the consequent massive build up of war machinery in the persian Gulf. The current crisis is a fall out of the 1991 Gulf war wherein it (the US Government) had unleashed a savage military attack on Iraq. This illegal act was followed by the imposition of equally illegal economic sanctions under the garb of UN mandate. The criminal act of curbing the import of civilian essentials like food and medicine, the embargo on revenue earning oil exports, combined with clandestine CIA operation in Kurdisthan, all go to expose the fact that the real objective of the sanctions is basically directed against the people of Iraq. The UN special commission team has given no time frame for completing its tasks despite six years of working. Thereby an alibi is being obtained for a permanent US military presence in the Persian Gulf and for interminably extending the sanction against Iraq. Today, the US imperialists have started replaying the reprehensible rule played six years ago. It is clear that the US objective once again is the control of oil resources while paying lip service to UN diplomatic efforts, US war preparations are going on in full swing in the Persian Gulf. Because of US manoeuvres, the Middle East is on the brink of a war, posing severe threat to world peace.

This House strongly condemns the threat of this imminent attack of the US imperialists upon Iraq and expresses its deep sense of sympathy and also expresses its solidarity with the people of Iraq in their stuggle to defend their honour, dignity and national sovereignty.

At the same time this House in conformity with the peace-loving people of this country and the world over requests the Government of India through the State Government to urge upon the US Government to fulfil the following demands in order to end the crisis :

(a) Immediate stopping of all war preparations and complete withdrawal of US military from the Perisan Gulf.

(b) Immediate lifting of economic sanctions against Iraq.

(c) To desist from violating in any way the sovereignty of Iraq.

(d) To desist from military confrontation and to find out an honourable settlement and solution of the crisis by peaceful negotiation as proposed by Iraq alongwith other third World countries including India.—was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that

Whereas, the Government of India strengthen the parliamentary system added the Tenth schedule to the Tenth schedule to the constitution of India by the constitution (Fifty second Amendment) Act, 1985 for making anti defection provisions thereon.

Whereas, in spite of the existence of the said provisions defections are taking place in Parliament and different Assemblies of the country by individuals and group of persons in total difference of the views of the electorate for personal or group interest;

Whereas, such defections are causing imbalance and unrest in the Parliamentary System;

Whereas, the Anti-defection provisions have failed to stop defections; and

Whereas, the Parliamentary Democratic System is being weakened because of such defections and instability, unrest immorality and corruption are growing in the country and in effect halting the development of the country and the states;

This House, therefore, resolves to request the Central Government through the State Government to amend the 10th schedule of the Constitution of India in a suitable manner so that such defection becomes illegal.

স্যার, এখানে একটা প্রিন্টিং মিস্টেক হয়েছে। যেমন, 'টু দা টেস্থ শিডিউল' দুবার হয়েছে। আর একটা, দ্বিতীয় প্যারাতে 'টোটাল ডিফায়েন্স' যেটা আছে, সেটা হবে 'টোটাল ডিফারেন্স'। সুতরাং ব্যাপারটাকে এইভাবে নিতে হবে,

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, এটা মিস প্রিন্ট বলে দেখালেই হবে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমি এ প্রসঙ্গে যেটা বলতে চাই তা হচ্ছে, এটা একটা মারাত্মক ব্যাপার যে, ৫০ বছরের দীর্ঘ সংসদীয় গণতান্ত্রিক ইতিহাসে এই বিষয় নিয়ে আমাদের আলোচনা করতে হচ্ছে। স্যার, আপনার হয়তো মনে আছে, জনগণ দীর্ঘ আন্দোলনের মধ্যে দিয়ে স্বাধীনতার প্রাক্কালে এই গণতান্ত্রিক অধিকার আদায় করে। মন্টেগু-চেমসফোর্ড-এর সুপারিশক্রমে ১৯৩৭ সালে নির্বাচন হয় এবং দ্বিতীয় নির্বাচন হয় ১৯৪৬ সালে। এই নির্বাচনে কিন্তু গন্ডগোল হয়নি। তবে আপনাদের হয়তো মনে আছে, একবার প্রখ্যাত আশু ঘোষ মহাশয় গন্ডগোল করেছিলেন। কিন্তু আজকে সারা ভারতবর্ষ জুড়ে যেটা দেখা যাচ্ছে সেই ব্যাপারে আপনাদের আমলে ১৯৮৫ সালে প্রয়াত রাজীব গান্ধী একটা অ্যান্টি ডিফেকশন ল্ এনেছিলেন এবং এ ব্যাপারে আমাদের পার্টিরও একটা ভূমিকা ছিল যাতে এটা ইন্ট্রোডিউস হয়। কিন্তু তখনই আমরা বলেছিলাম এটা ডিফেকটিভ। সেখানে ১।৩ অংশ, গ্রুপ হিসাবে ইত্যাদি বলা ছিল। কিন্তু আমাদের মোশনে দেখবেন ইন্ডিভিজ্যুয়াল ব্যাপারে নিয়ে আসা হয়েছে। সংসদীয় গণতন্ত্রে আজকে একটা ভয়ঙ্কর অবস্থা এসে গেছে। এটা আনরেস্ট, ইনস্টাবিলিটি ইমরালিটি, করাপশনের জায়গায় চলে গেছে। আজকে দেখা যাচ্ছে জনগণ কোনও ব্যক্তিকে নির্বাচিত করে পাঠালেও সেই ব্যক্তি নীতি-আদর্শের তোয়াক্কা না করে নিজের ইচ্ছামতো অন্য দলে চলে যাচ্ছেন। তাই

আজকে বারে বারে এই অবস্থার পরিবর্তনের দাবি উঠছে। ধরুন, আমি কংগ্রেসের দুর্নীতির বিরুদ্ধে লড়াই করে জনগণের ভোটে নির্বাচিত হয়ে আবার কংগ্রেসেই চলে গেলাম—এটা হতে পারেনা। এব্যাপারে এই মোশনে বলা আছে যে, তাঁকে জনগণের কাছে ফিরে গিয়ে পুনরায় নির্বাচিত হয়ে আসতে হবে। স্যার, রাজীব গান্ধীর আমলে এ সম্বন্ধে যে আইনটা করা হয়েছিল, আমার মনে হয়েছে সেটা পরিপূর্ণ ছিলনা। এই আইনটা একজন ব্যক্তিকে রক্ষা করার জন্য করা হয়েছিল। যার ফলে দেখবেন পরবর্তীকালে আরও এদিক ওদিক হয়েছে। এখন উত্তরপ্রদেশে যা চলছে তাতে সংসদীয় গণতন্ত্র চ্যালেঞ্জড হয়ে যাচ্ছে। আবার ঝাড়খণ্ড মুক্তি মোর্চার কেস সুপ্রিম কোর্টে চলছে। তাহলে সমস্ত দেশের মানুষের কাছে সংসদীয় গণতন্ত্র চ্যালেঞ্জড হয়ে যাচ্ছে। সংসদীয় গণতন্ত্রের সততা, ইন্টিগ্রিটি চ্যালেঞ্জড হয়ে যাচ্ছে। সেইজন্য এটাকে পরিপূর্ণ করার জন্য আমরা এই বিধানসভা থেকে সর্বসম্মত প্রস্তাব আনতে চাই। আমরা শুনছি যে, দিল্লিতেও এটা নিয়ে আলোচনা হচ্ছে। এখানে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী আছেন, আমি অন্ততপক্ষে তাঁর সুবাদে বলতে চাইব এবং তাঁর নোটিশে আনতে চাই যে, ধরুন আমি একটা পার্টিতে বিলং করি এবং আমি এখানে নির্বাচিত হয়ে এসেছি। কিন্তু আমাকে পার্টি থেকে যদি এক্সপেল, বহিষ্কার করে দেওয়া হয় তাহলে আমার অবস্থানটা কি হবে? তাহলে আমার মেম্বারশিপ চলে যাওয়া উচিত এবং পুনরায় জনগণের রায়ের দ্বারা নির্বাচিত হয়ে আসা উচিত। এবিষয়গুলো কনসিডারেশনের মধ্যে থাকবে। এসব কনসিডার করে যাতে একজন হোক, আর একটা পার্টি হোক, তাঁরা যদি দল থেকে চলে যায় তাহলে তাঁদের কোনও নৈতিক অধিকার নেই আবার অন্য জায়গাতে গিয়ে, একজন নির্বাচিত সদস্যের মতো—তা সে সাংসদ হোক আর বিধায়ক হোক, সমস্ত রকমের সুযোগ সুবিধার অধিকার তাঁরা ভোগ করে যাবেন। এটা হতে পারেনা। এটা জনগণের প্রতি বিশ্বাসঘাতকতা। দীর্ঘ ৫০ বছরের স্বাধীনতার পর এবিষয় নিয়ে আমাদের আলোচনা করতে হচ্ছে, এজন্য আমরা খুবই লজ্জিত বলতে পারেন। আমাদের দেশে যে গণতান্ত্রিক ব্যবস্থা আছে তাতে করে পশ্চিমবাংলায় অন্তত ঐ জিনিস ঘটে না। আর, বামফ্রন্টের মধ্যে তো কখনওই ঘটেনা। এবং সেইজন্য দেখছেন বামফ্রন্ট অটুট আছে। এটা আক্রমণের কথা নয়, এটাই ইতিহাস। যদিও আশু ঘোষের আমলে কিছু ঘটনা ঘটেছে। আরও ২০ বছর আমরা এখানে থাকলেও বামফ্রন্টের কোনও নির্বাচিত সদস্য অন্ততপক্ষে তাঁর নীতি-নৈতিকতা বিসর্জন দিয়ে কিছু পয়সার প্রলোভনে অন্য দিকে চলে যাবেন না এবং সংসদীয় গণতন্ত্রের প্রতি অসম্মান করার নৈতিক অধিকার কারো থাকতে পারেনা বলেই আমি মনে করি। সেই জন্য আমি অন্তত মনে করি এটা খুবই গুরুত্বপূর্ণ একটা বিষয়। এ বিষয়ে আমরা সকলে মিলে সই করেছি। আমরা সকলে মিলে এখানে এনেছি, আমরা সর্বদলীয় ভিত্তিতে এটা ঠিক করব এবং ঠিক করার পরে আমরা দিল্লির কাছে যাবো। আবার পরবর্তীকালে এটা নিয়ে চিন্তা-ভাবনা করব। যে প্রস্তাবগুলি আনছি সেগুলি দিল্লির সঙ্গে যুক্ত, তা নিয়ে

একটা সর্বদলীয় ভিত্তিতে তাঁদের নজরে আনা যায় কি না, এটা আমরা ভাবব। সেজন্য আমার আবেদন এটা আপনারা আলোচনা করে সকলে মিলে এটা যাতে সম্পূর্ণ হয় — আগে যে অ্যান্টিডিফেকশন ল' হয়েছিল সেটা সবটা প্রোটেকশন দিতে ব্যর্থ। এটা যাতে সব দিক থেকে হয়, ব্যক্তির ক্ষেত্রেই বলুন, গ্রুপের ক্ষেত্রেই বলুন, এটা একেবারে গার্ডেড ওয়েতে করার আবেদন আমি আপনাদের কাছে রাখছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল এবং আমার দলের তরফ থেকে অনেকে যে প্রস্তাব অ্যান্টিডিফেকশন ল' এনেছেন আমি তাঁদের সঙ্গে সম্পূর্ণ একমত এবং আমি মনে করি বর্তমান রাজনৈতিক পরিস্থিতিতে এই অ্যান্টিডিফেকশন ল এর পরিবর্তন করা দরকার, যাতে গণতান্ত্রিক যে রীতিনীতি আমরা দীর্ঘ ৫০ বছর ভারতবর্ষে অনুসরণ করে আসছি, সেই রীতিনীতি যাতে আগামী দিনেও আমরা সুষ্ঠুভাবে বজায় রাখতে পারি তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার। স্যার, আজকে আমি বক্তব্যের মধ্যে কোনও কটাক্ষ করতে চাই না, শুধু রবীনবাবুকে একটা কথা মনে করিয়ে দিতে চাই উনি বলেছেন বামফ্রন্টের তরফ থেকে কোনও ডিফেকশন হয় না। তাই আমি স্মরণ করিয়ে দিতে চাই রাজ্যসভার ভোটে অনেকে যখন আমাদের দলের পক্ষ থেকে দাঁড়িয়েছিলেন, যে ভোট পাওয়ার দরকার ছিল, আমাদের যা সদস্য সংখ্যা তার থেকে কিন্তু অনেক বেশি পেয়েছিল, এটা কোথা থেকে উড়ে এসেছিল আমি জানি না। আমি আরও স্মরণ করিয়ে দিতে চাই রবীনবাবুকে যে আপনারা হয়তো বিধানসভাতে এটা খুব বেশি হয়নি বা হচ্ছে না, কিন্তু গ্রামপঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির দিকে যদি দেখেন তাহলে দেখবেন যে অ্যান্টিডিফেকশন ল'-যদিও আপনাদের পঞ্চায়েতের ক্ষেত্রে, মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে প্রযোজ্য করেছেন সেখানে দৈনন্দিন এই ঘটনা ঘটেছে, দৈনন্দিন এই ঘটনা ঘটছে। সুতরাং আমি বলব শুধু এটা টেন্থ শিডিউলের পরিবর্তন করলেই হবে না, এটার সঙ্গে পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিগুলিতে যে অ্যান্টিডিফেকশনের প্রভিশনসগুলি আছে সেখানে উপযুক্ত ভাবে এই আইনগুলি সংশোধন করা। আজকে পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিগুলিতে যে দুরবস্থা এবং দৈনন্দিন গরু-ছাগল কেনাবেচার মতো অবস্থা চলছে তার পরিবর্তন করা বিশেষ প্রয়োজন বলে মনে করি। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ঠিক, উত্তরপ্রদেশ বিধানসভাতে যে ঘটনা ঘটেছে, এই রকম ন্যক্করজনক ঘটনা ভারতবর্ষের গণতান্ত্রিক ইতিহাসে অত্যন্ত লজ্জাজনক এবং এই ঘটনার যাতে পুনরাবৃত্তি না হয় তারজন্য ইতিমধ্যে সারা ভারতবর্ষে লোকসভা এবং রাজ্যসভাগুলিতে আলোচনা চলছে। আমি জেনে আনন্দিত হলাম যে প্রিসাইডিং অফিসারের যে মিটিং হয়েছিল সিমলাতে ২৩শে অক্টোবর, সেখানে আপনারা এটা নিয়ে আলোচনা করেছেন এবং এই টেন্থ শিডিউল যেটা ১৯৮৫ সালে রাজীব গান্ধীর আমলে

চালু হয়েছিল, সেই টেন্থ শিডিউলের পরিবর্তন করে এই অ্যান্টিডিফেকশন ল'কে বাস্তবের সঙ্গে সামঞ্জস্য রেখে যাতে করা যায় তারজন্যই আপনারা প্রস্তাব করেছেন। তবে এটা এখন কিভাবে করা যায়—কিছু কিছু মানুষ বলছেন কতগুলি বিষয় যেমন, নো-কনফিডেন্স মোশন এগেনস্ট দা কাউন্সিল মিনিস্টার্স অথবা কনফিডেন্স ভোট ফর এ পার্টিকুলার মিনিস্ট্রি অথবা মানি বিল অথবা কোনও লেজিসলেশন যেখানে সরকারের পড়ে যাওয়ার সম্ভবনা রয়েছে, সেখানে যদি কোনও সদস্য নির্বাচিত হয়ে তাঁরা যদি হুইপের বিরুদ্ধে ভোট দেন তাহলে তাঁদের সদস্যপদ খারিজ হবে। আবার একটা চিন্তাধারা চলছে যে কোনও সময় যে কোনও মানুষ যে দলের বিরুদ্ধে ভোট দেন তাহলে যা হুইপ তার বিরুদ্ধে ভোট দেন তাহলে তাঁর সঙ্গে সঙ্গে সদস্যপদ খারিজ হয়ে যাবে। এই নিয়ে আরও গভীর ভাবে চিন্তা করার দরকার আছে। বোধকরি আজকে যে রেজোলিউশনটা এনেছেন এই রেজোলিউশনে কি কি করা উচিত সেটা ফাঁকা রেখে আরও যারা উপর মহলে আছেন লোকসভাতে যারা আইন প্রণয়ন করবেন তাঁদের উপর আপনারা দায়িত্বভার ছেড়ে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু একটা লাইন পড়ে দিতে চাই, এই টেন্থ শিডিউল যেটা ১৯৮৫ সালে রাজীব গান্ধীর আমলে চালু হয়েছিল। ১৯৮৫ সালে রাজীব গান্ধীর আমলে টেন্থ শিডিউল অ্যামেন্ডমেন্ট করে এটা তৈরি হয়েছিল। এর প্যারা থ্রি'টা আপনি দেখুন, এখানে বলছে যে, ''Disqualification on ground of defection not to apply in the case of split. Where a Member of a House makes a claim that he and any other member of his legislature party constitute the group representing a faction. এটা স্যার, ইমপর্টেন্ট which has arisen as a result of a split in his original political party and such group consists of not less than one-third of the members of such legislature party.'' স্যার, এই যে প্রভিসনটা আছে, এটা কোথাও স্ট্রিক্টলি অ্যাপ্লাই করা হচ্ছেনা। একটা দলের হয়ে নির্বাচিত হয়ে আসার পর সভার মধ্যে সেই দলের বিপক্ষে ভোট দিলে সাধারণভাবে সেটা ডিফেকশন হয়, কিন্তু এ ক্ষেত্রেও ভোট দেওয়ার ক্ষেত্রে একটা প্রি-কন্ডিশন আছে। প্রি-কন্ডিশনটা হচ্ছে, অরিজিনাল পার্টিতে স্পিল্ট হতে হবে। অরিজিন্যাল পার্টি স্পিল্ট হয়ে ওয়ান-থার্ডের বেশি যদি অরিজিনাল পার্টির সিদ্ধান্তের বিপক্ষে ভোট দেন তাহলে তাঁরা এই ডিফেকশন আইনের মধ্যে আসবেন না। কিন্তু আমরা উত্তরপ্রদেশে কি দেখলাম? উত্তরপ্রদেশে অরিজিন্যাল পার্টির মধ্যে কোনও স্পিলিট হ'লনা, তাঁদের মধ্যে বিভাজন হ'লনা, কয়েকজন সদস্য বিধানসভায় এসে মন্ত্রিত্বের লোভে হোক বা অন্য যে কোনও কারণেই হোক কল্যাণ সিংকে ভোট দিয়ে মন্ত্রিসভা গঠনে সাহায্য করলেন। এটাকে আমি স্পিলট, না ডিফেকশন, না কি বলব তা আমি জানি না। তবে আমি বলছি এটা খুবই নক্কারজনক ঘটনা। আগামী দিনে এরকম ঘটনা যাতে আর না ঘটে তারজন্য আমাদের সকলকেই চিন্তা করতে হবে। এ বিষয়ে খবরের

কাগজে একটা মতামত প্রকাশিত হয়েছে, সেটা হচ্ছে, দলত্যাগ করা যেতে পারে, কিন্তু কেউ দলত্যাগ করার পর তাঁকে যেন কোনও সরকারি পদ, মন্ত্রিত্ব বা ঐ জাতীয় কোনও লাভজনক পদ না দেওয়া হয়। সেটা যাতে না পেতে পারে তারজন্য অ্যান্টি-ডিফেকশন ল অ্যামেন্ডমেন্ড করে আইনের প্রভিসন করা দরকার। এইরকম একটা মত বিভিন্ন কাগজে আমরা দেখছি। সুতরাং আইন সংশোধন করার সময় এই মতামতটির প্রতিও আমাদের নজর রাখতে হবে। তারপর অনেক সময় নীতিগত প্রশ্নে পার্টি স্পিলট হতে পারে— যেমন ১৯৬৪ সালে কমিউনিস্ট পার্টি হয়েছিল। ১৯৬৯ সালে আমাদের পার্টি হয়েছিল। ১৯৭৮ সালে জনতা দল ভাগ হয়েছিল। নীতিগত প্রশ্নে কিছু লোক অরিজিনাল পার্টির নীতি বা মতামতের সঙ্গে একমত না হয়ে আলাদা মত হয়ে যদি পার্টি ত্যাগ করেন তাহলে কি হবে? আমি মনেকরি নীতিগত প্রশ্নে সদস্যদের স্বাধীনতা থাকার দরকার আছে, কিনা এটাও ভেবে দেখা প্রয়োজন। কেউ যদি অন্য মত পোষণ করে পার্টির মতের বিরুদ্ধে ভোট দেন তাহলে তাঁর সদস্যপদ খারিজ করা উচিত হবে, কি হবেনা, এটা আমাদের একটু চিন্তা ভাবনা করে দেখতে হবে। এগুলো খুবই বিচার্য বিষয়। নীতিগত প্রশ্নে পার্টি স্পিলিট হ'ল, না অন্য কোনও কারণে হ'ল তা অবশ্যই বিচার করে দেখার বিষয় হওয়া উচিত। আমি মনে করি যারা আইন অ্যামেন্ড করবেন, তাঁরা নিশ্চয়ই এটা নিয়ে ভাবনা-চিন্তা করবেন। যখন অ্যান্টি-ডিফেকশন ল' অ্যামেন্ড হবে তখন এটা আমাদের মনে রাখতে হবে। স্যার, আপনি জানেন অ্যান্টি-ডিফেকশন ল'-এর প্যারাগ্রাফ-৭-এ প্রভিসন ছিল হাইকোর্ট বা সুপ্রিম কোর্টের অধিকার থাকবেনা—মাননীয় অধ্যক্ষ মহাশয় যা ঠিক করবেন তাই হবে। ডিফেকশন হয়েছে, কি হয়নি, অধ্যক্ষ বা প্রিসাইডিং অফিসার-এর সিদ্ধান্তই চূড়ান্ত বলে গৃহীত হবে। কিন্তু সুপ্রিম কোর্ট এটা নাকচ করে দিয়েছে। ১৯৯২ সালে একটা কেস হয়েছিল — ইন দি কেস অফ কিহোটো হলোহ্যান ভার্সাস জ্যাকচিলা, ১৮ই ফেব্রুয়ারি ১৯৯২ সুপ্রিম কোর্ট টেহ্ব শিডিউলের প্যারাগ্রাফ-৭-এর প্রভিসনটাকে বে-আইনি, আলট্রা ভার্স বলে ডিসিশন দিয়েছে। এর ফলে অধ্যক্ষ যদি কোনও ক্ষেত্রে ডিফেকশন হয়েছে কিংবা হয়নি বলেন তাহলে আগে যেটা আইন ছিল যে অধ্যক্ষের ঐ সিদ্ধান্ত কেউ চ্যালেঞ্জ করতে পারবেন না, এখন সেটা কোর্টের বিচারাধীনের মধ্যে চলে এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি কিছু মনে না করেন তাহলে একটা কথা বলি—ঐ কেসে পাঁচ জন জজ সাহেব ছিলেন, তাঁদের মধ্যে তিনজন একমত দিয়েছিলেন, অপর দু'জন অন্য-মত দিয়েছিলেন। যাঁরা মেজরিটি, তাঁরা বলেছিলেন, Even in 1992 it was unrealistic of the majority to opine that "The robes of the speaker to change and elevate the man inside." তার মানে তাঁরা বললেন, যে প্রভিসন আছে তাতে অধ্যক্ষ মহাশয় ঠিক করবেন ডিফেকশন হয়েছে কি হয়নি। এটা ঠিকই সেই ৩ জন যারা মেজরিটি জাজ ছিলেন তাঁরা মনে করেছিলেন, যিনি অধ্যক্ষ হবেন, তাঁকে যখন অধ্যক্ষের

চেয়ারে বসালাম তখন তিনি আলাদা পোষাক পড়বেন, তাঁর চেহারা আলাদা হয়ে যাবে, তাঁর মতামত আলাদা হয়ে যাবে, অর্থাৎ তিনি সম্পূর্ণভাবে নিরপেক্ষ থাকবেন। কোন দলের সুবিধা হল, কি অসুবিধা হল তখন তিনি তা দেখবেন না। তারপর দেখা যাচ্ছে, দি রিসেন্ট events have proved the majority truth of the minority view. মাইনোরিটি যারা ছিলেন তারা বললেন, না, অধ্যক্ষের হাতে এই দায়িত্বভার দেওয়া ঠিক হবে না। তার কারণ, অধ্যক্ষ একটি দলের মানুষ। শেষ পর্যন্ত তাঁর পক্ষে সম্পূর্ণভাবে সমস্ত ক্ষেত্রে নিরপেক্ষ থাকা সম্ভব নয়। বাস্তব ক্ষেত্রে এটাই আমরা শেষ পর্যন্ত দেখছি। ইউ.পি.তে যে ঘটনা ঘটলো সেই একই জিনিস লক্ষ্য করেছি। সেইজন্য আমার মনে হয়েছে এই দায়িত্ব যেটা টেন্থ শিডিউলে আছে ডিসকোয়ালিফিকেশন ডিক্লেয়ার করার দায়িত্ব-অধ্যক্ষের হাত থেকে নিয়ে হোয়েদার ইলেকশন কমিশনকে দেওয়া হোক অথবা সুপ্রিম কোর্ট কিংবা হাইকোর্টের সিটিং জাজকে দেওয়া হোক। এইরকম চিন্তাধারা বর্তমান ভারতবর্ষে চলেছে। আমার মনে হয় এটাই বাস্তব চিন্তাধারা এবং ডিসকোয়ালিফিকেশন হল কি হল না সেই সিদ্ধান্ত গ্রহণ করার জন্য অধ্যক্ষের উপর দায়িত্ব না দিয়ে এটা কোনও সুপ্রিম কোর্টের জাজ কিংবা হাইকোর্টের জাজ অথবা ইলেকশন কমিশনের উপর দায়িত্ব অর্পন করাই বিধেয় হবে এবং এটাই হওয়া উচিত বলে আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে রেজোলিউশন আনা হয়েছে তারসঙ্গে আমি একমত এবং আমি মনে করি ভারতবর্ষের গণতন্ত্রকে যদি শক্তিশালি করতে হয় তাহলে টেন্থ শিডিউলে অ্যান্টি ডিফেকশনের যে প্রভিসনগুলি আছে সেগুলি পুনর্বিবেচনা করে যাতে মন্ত্রিত্ব দিয়ে সদস্য কেনাবেচার যে প্রবণতা বিভিন্ন রাজ্যে দেখছি সেটা ইমিডিয়েটলি বন্ধ করার সমস্ত রকমের ব্যবস্থা গ্রহণ করা উচিত। আমি আশা করব সেই রেজোলিউশনই সর্বদলীয় সম্মত হবে এবং এটাকে গ্রহণ করে আমরা কেন্দ্রীয় সরকারের হাতে অথবা যেখানে পাঠাবার কথা সেখানে পাঠিয়ে দেওয়া হোক। যাতে অবিলম্বে কার্যকর হয়। পার্লামেন্টে হয়তো এই সেশনে হবে না, পরবর্তী যে অধিবেশন হবে জানি না এর মধ্যে আবার নির্বাচন এসে যাবে কিনা যত তাড়াতাড়ি সম্ভব এই আইনটা পরিবর্তন করা দরকার। তার কারণ, এইরকম একটা সময় ভারতবর্ষে এসেছে যে সময়ে অধিকাংশ বিধানসভা এবং লোকসভাতেও একটি দলের বেশি মেজরিটি নেই। আমরা দেখছি, এই কেনাবেচার ব্যাপারটা তখনই বেশি করে হয় যখন দেখি সমান সমান থাকে। এটা আমরা পঞ্চায়েতের ক্ষেত্রেও দেখেছি, মিউনিসিপ্যালিটির ক্ষেত্রেও দেখেছি বিভিন্ন রাজ্যের বিধানসভার ক্ষেত্রেও দেখছি এবং লোকসভার ক্ষেত্রেও দেখছি সরকার পক্ষ বা বিরোধীপক্ষ এবং অন্যান্য দল মিলিয়ে ঝুলিয়ে যদি ১৯-২০ থাকে তাহলে ডিফেকশনটা আরও বেশি করে এসে পড়ে। সকলেই মনে করে ৯।১০ জনকে ভাঙিয়ে নিতে পারলেই সরকারে আসতে পারি, যেন-তেন-প্রকারেণ মন্ত্রিত্বের লোভ দেখিয়ে হোক, টাকা-পয়সা দিয়েই হোক ওয়ান-থার্ড প্রভিসনকে কাজে লাগিয়ে সরকার প্রবর্তন করার প্রচেষ্টা দেখা যায়। আজকে

[ 19th November, 1997 ]

ভারতবর্ষে যে রাজনৈতিক পরিস্থিতি সেই রাজনৈতিক পরিস্থিতিতে এই জিনিস আরও হতে পারে। কেননা অধিকাংশ রাজ্যের বিধানসভা এমন কি লোকসভাতেও দেখছি কোনও দলেরই অ্যাবসোলিউট মেজরিটি নেই, বেশি মেজরিটি নেই যাতে করে এই ভয়টা যেটা বাস্তব রূপায়িত হবে বলে মনে করছি সেটা আজ আর মনে করতে পারছি না। সুতরাং যত তাড়াতাড়ি সম্ভব আইনটা সংশোধন করা দরকার। আমি আশা করি, এই সর্বসম্মত প্রস্তাব যেটা গ্রহণ করতে চলেছি সেটা বাস্তবে রূপায়িত করার জন্য সকলেই চেষ্টিত হবেন। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতার ৫০ বছর পরেও আমরা দেখছি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এবং লোকসভায় দলত্যাগ চলছে। তার কারণ, আমাদের দেশে সঠিকভাবে রাজনৈতিক দলগুলি গঠিত হয়নি। আমরা দেখেছি, যে আইনটি প্রয়াত প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী প্রণয়ন করেছিলেন সেই আইনটি অত্যন্ত তাড়াতাড়ি করে করা হয়েছিল। এই আইনের মধ্যেই ডিফেকশনের বীজ লুকিয়ে আছে। সেখানে সেকশন থ্রি—পারমিসেবল ডিফেকশন-এরমধ্যে রাখা হয়েছে। যারজন্য বিগত লোকসভায় এবং ইউ.পি., রাজস্থান, গুজরাট ও অন্যান্য জায়গায় আইন থাকা সত্ত্বেও এই দলত্যাগের ঘটনা ঘটেছে। এটা ঘটেছে যেহেতু আইনের ভেতরেই একটি ক্রটি রয়ে গিয়েছে। তারা এই প্রভিশনটা ইচ্ছাকৃতভাবেই হোক বা অনিচ্ছাকৃতভাবেই হোক রাখার ফলে দেখা যাচ্ছে আইনটা সম্পূর্ণরূপে কার্যকর করার পক্ষে অসুবিধা হচ্ছে। এই প্রভিসনটা আইনের ভেতরেই আছে। আমি আগেই বলেছি যে এই দেশে রাজনৈতিক দলগুলি সঠিকভাবে গঠিত হয়নি। আমাদের এই রাজ্যে এবং অন্য কয়েকটি রাজ্যে বিগত ২২ বছর ধরে কোনও স্পিল্ট হয়নি, দলত্যাগ হয়নি। কারণ এখানে রাজনৈতিক দলগুলি সঠিকভাবে গঠিত হয়েছে। এরমধ্যে দুটি কনডিশনস আছে—একটি হচ্ছে রাজনৈতিক দল সঠিকভাবে গঠন এবং আইনের মধ্যে কোনও লুপহোলস যাতে না থাকে সেটা দেখা। স্পিলিট বা ডিফেকশন কেন হয়? বর্তমানে রাজনীতিবিদদের মধ্যে বিভিন্ন জায়গায় দেখা দিয়েছে লোভ এবং রাজনৈতিক জ্ঞানহীনতা। সুতরাং আইনের মধ্যে যদি কঠোর বিধি ব্যবস্থা না থাকে এবং রাজনৈতিক শিক্ষা যদি না থাকে তাহলে এসব ঘটবে। এটাতে অটোমেটিক অপারেশন অব ল' করা দরকার। যিনি যে দল থেকে নির্বাচনে দাঁড়িয়ে নির্বাচিত সেই দল তো ভোটের জন্য জনগণের কাছে যায়। সে বামফ্রন্ট, কংগ্রেস কিংবা বি.জে.পি. যে দলই হোক না কেন তাদের একটা ম্যানিফেস্টো থাকে এবং জনগণ ভোট দেন সেই ম্যানিফেস্টোকে এবং দলকে। সেখানে মানুষ বা ব্যক্তিকে ভোট দেয় না। কাজেই যিনি দলত্যাগ করবেন সেখানে বাই অটোমেটিক অপারেশন অব ল'-এ তার মেম্বারশিপ সিজ হওয়া উচিত। আইনে এই প্রভিসন যদি স্ট্রিক্টলি এ্যনাক্ট করা যায় এবং সঠিকভাবে তা

প্রয়োগ করা যায় তাহলে এই দলত্যাগ বন্ধ হবে। যে দলের ভোটে সে জিতে এসেছে সেই দল-এর বিরুদ্ধেই যখন সে ভোট দিচ্ছে তখন সে জনগণের সঙ্গে বিশ্বাসঘাতকতা করছে। কাজেই এই মর্মে যদি আইনে প্রভিসন থাকে যে বাই অটোমেটিক অপারেশন অব ল'-এ তার সদস্য পদ সঙ্গে সঙ্গে চলে যাবে ঐ কাজের জন্য তাহলে এই দলত্যাগ রোধ করা যাবে। পুনরায় যদি সে অন্য দল করে তাহলে তাকে আবার জনগণের কাছে যেতে হবে এবং ভোটে জিততে হবে। যদি কোনও দল তার কোনও সদস্যকে দল থেকে বহিষ্কার করে তাহলেও তার মেম্বারশিপ সিজ হওয়া উচিত অথবা তার সদস্য পদ থেকে পদত্যাগ করা বাধ্যতামূলক হওয়া উচিত। কারণ ঐ দলের ভোটে সে নির্বাচিত হয়ে এসেছে। জনগণই হচ্ছেন আসল যারা বিধানসভা, লোকসভায় সদস্য করে পাঠান। সেই জনগণের বিরুদ্ধাচারণ যদি কেউ করেন তাহলে তার উচিত সঙ্গে সঙ্গে পদত্যাগ করা। কিন্তু এই উচিতটাই অনেকে ভুলে যাচ্ছেন। রাজনৈতিক-বোধ সেটা চলে যাচ্ছে। এখন টাকা ও ক্ষমতালোলুপতাটাই বড় হয়ে দেখা দিয়েছে। কাজে কাজেই বাই অটোমেটিক অপারেশন অব ল' এটা থাকা উচিত। যতশীঘ্র এই ব্যবস্থা হয় ততই ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের টিকে থাকার পক্ষে তা মঙ্গলের হবে। এই আইনটা সম্পূর্ণরূপে তাই পরিবর্তন করা দরকার যাতে করে কোনও দলত্যাগ করা না যায়। যদি কেউ দলত্যাগ করেন তাহলে তাকে পদত্যাগ করতে হবে এবং ভোটে আবার জিতে আসতে হবে। স্যার, আপনি জানেন যে কিছুদিন আগে সিমলাতে প্রিসাইডিং অফিসারদের কনফারেন্স হয়েছিল। সেখানে আপনারও যে বক্তব্য ছিল, আপনি বলেছিলেন এইভাবে দলত্যাগ আইনের কঠোরতা সম্পর্কে যে দলের হয়ে সে নির্বাচিত হবে, যদি তাকে অন্য দলে যেতে হয় তাহলে সে পদত্যাগ করে অন্য রাজনৈতিক দলে যেতে পারে, কিন্তু তার পদত্যাগ বাধ্যতামূলক হতে হবে। সেখানে ঐ ধরনের আলোচনা প্রিসাইডিং অফিসাররা করেছিলেন। এটা বারে বারে আলোচিত হয়েছে। কাজেই এই আইনটা সঠিক ভাবে এখানে নেই। সেজন্য রাজীব গান্ধী তাড়াতাড়ি করে এটা আনতে চেয়েছিলেন, কিন্তু কিছুই হয়নি। রাজীব গান্ধীর পরে অনেক জল ঘোলা হয়েছে, কিন্তু কিছুই হয়নি। সকলেই ভাবছে বিড়ালের গলায় কে ঘন্টা বাঁধবে। সেজন্য কেউ করছে না। সকলেই সুযোগ নিচ্ছে, দিল্লিতে বসে সুযোগ গ্রহণ করছে কেউ বা রাজস্থানে করছে, কেউবা গুজরাটে করছে। আজকে সকলেই বুঝেছি যে এটার দরকার আছে। সেজন্য আমরা সকলেই একমত হয়ে এই হাউসে এই প্রস্তাব গ্রহণ করছি। এটা কেন্দ্রের কাছে পাঠিয়ে দেওয়া হবে। এই কথা বলে এই রেজলিউশনকে  র্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে দলত্যাগকে কেন্দ্র

করে যে অবস্থার সৃষ্টি হয়েছে তার পরিপ্রেক্ষিতে একটা প্রস্তাব সরকারি দলের চিফ হুইপ, রবীন মন্ডল মহাশয় নিয়ে এসেছেন, আমি এটাকে সমর্থন করে কয়েকটি কথা রাখছি। সংসদীয় গণতন্ত্রের বিকল্প শাসন ব্যবস্থা এখনও আমাদের দেশে তৈরি হয়নি, কোথাও হয়নি। সংসদীয় শাসন ব্যবস্থার উপরে যাতে আঘাত না আসে, যাতে এটা দুর্বল না হয়ে যায় সেজন্য এর আগেও প্রচেষ্টা নেওয়া হয়েছিল। ৬০ দশকের শেষের দিকে দেখা গেছে এবং ৮০ দশকের প্রথম দিকে দেখা গেছে যে ব্যাপক হারে দলত্যাগ হয়েছে, সরকারের স্থায়িত্ব নষ্ট হয়েছে এবং সরকারের বিরুদ্ধে সরকারি দলের লোকও অনেক সময়ে ভোট দিয়েছে। ১৯৮৫ সালে ৫২ তম সংবিধান সংশোধন করে দলত্যাগের বিরুদ্ধে আইন আনা হয়েছিল। সেই আইনের মধ্যে কিছু ফাঁক থেকে গিয়েছিল। যে উদ্দেশ্যে এই আইন তৈরি হয়েছিল, অ্যান্টিডিফেকশন আইন তৈরি হয়েছিল, পরবর্তীকালে তার অপব্যবহার হয়েছে বেশি। আমরা কিছুদিন আগে উত্তর প্রদেশে যা দেখেছি সেটা আরও ভয়াবহ। আমাদের ভাবতে অবাক লাগে যে আমরা স্বাধীনতার ৫০ বছর পালন করছি। যে দেশের সংসদীয় গণতন্ত্র সবল বলে আমরা দাবি করি সেখানে একটা বৃহৎ অঙ্গ রাজ্যে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটা আমাদের সকলের কাছে খুবই লজ্জার ব্যাপার। মাননীয় ডেপুটি স্পিকার এবং আমাদের বিরোধী দলের নেতা বলেছেন যে কি ভয়াবহ রূপ নিয়েছে এবং আমরাও সেটা দেখেছি। এখন যা অবস্থা চলছে, পার্লামেন্টে একটা বিরোধী রাজনৈতিক দল প্রকাশ্যে দলত্যাগে যে ভাবে ইন্ধন দিচ্ছে তাতে মূল্যবোধের রাজনীতি আঘাত প্রাপ্ত হচ্ছে। একটু আগে আমাদের দলের একজন সাংসদের সঙ্গে ঘরে কথা হচ্ছিল। তিনি বলছেন যে সকাল বেলায় তাকে কয়েকজন নেতা ফোন করে বলছেন, আপনারা দুইজন এম.পি. যদি আসেন তাহলে একজনকে মন্ত্রী করব। এইভাবে সাংসদদের টোপ দেওয়া হচ্ছে বিরোধী রাজনৈতিক দলের পক্ষ থেকে। আজকে আইনের ফাঁকের ফলে এইরকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। সেজন্য সেই আইনের সংশোধন করা দরকার। আজকে পশ্চিমবঙ্গ বিধানসভায় সঠিক সময়ে এই প্রস্তাব আনা হয়েছে। আজকে লোকসভার অধিবেশন শুরু হচ্ছে। আমরা চাই যে এই অধিবেশনে এই প্রস্তাব যাতে আনা যায়। শুধু নীতিগত ভাবে নয়, আইনগত ভাবে দলত্যাগকে বন্ধ করার প্রচেষ্টা নেওয়া উচিত। কিন্তু ইদানিংকালে একটা জিনিস দেখছি যে দলত্যাগ করলে তাকে দলের বিভাজন হিসাবে দেখিয়ে কোথাও কোথাও কোনও কোনও রাজ্যে স্পিকারের যে পবিত্র আসন, তাকে অমর্যাদা করে সেখানে দলীয় স্বার্থে সিদ্ধান্ত গ্রহণ করা হয়। যারফলে সেখানে দলত্যাগ আইনকে হাস্যস্পদ করা হয়েছে। অনেক ক্ষেত্রে দেখা গেছে, অনেক সাংসদ বা বিধায়ক সদস্যপদ খারিজ হয়ে যাবে বলে দলত্যাগ করতে গিয়েও দলের হুইপ মেনে ভোট দিয়েছেন, কিন্তু বাইরে তারা এমন আচরণ করছেন যাতে তাকে দল থেকে বের করে দেওয়া হয়, কারণ তাহলে আর তিনি দলত্যাগ আইনের মধ্যে পড়বেন

না। এমন কি, পার্লামেন্টেও দেখা গেছে, কোনও কোনও সাংসদ দলবিরোধী বক্তৃতা দিয়েছেন, কিন্তু হুইপ মেনে ভোট দিয়েছেন। এইভাবে তারা সেখানে একটা অস্থিরতা সৃষ্টি করবার চেষ্টা করেছেন যাতে দল থেকে বের করে দেওয়া হয়। অনেকে আবার বলেছেন যে, দলত্যাগ আইন কঠোর করলে নাকি সাংসদ এবং বিধায়কদের স্বাধীনতা বলে কিছু থাকে না। কিন্তু একজন সাংসদ বা বিধায়ক, তিনি দলের প্রতীক নিয়ে ম্যানিফেস্টো সামনে রেখেই জয়ী হয়ে আসেন, কাজেই দলের বাইরে তাঁর আলাদা কোনও অস্তিত্ব থাকতে পারে না। দলের অনুগত সদস্য হিসাবে মনোনীত হবার পর এসব কাজ তারা করেন; বলেন দলত্যাগ আইন কঠোর করা হলে সদস্যদের স্বাধীনতা খর্ব করা হবে। তিনি যদি মনে করেন যে, তিনি যেটা ভাবছেন দল সেটা ভাবছে না তাহলে দল থেকে এবং দলীয় সদস্য পদ থেকে পদত্যাগ করে নতুনভাবে নির্বাচিত হয়ে আসতে পারেন। কিন্তু সেটা না করে দলে থেকে সেই দলেরই সমালোচনা তারা করছেন। কিছুদিন আগে আপনারা দলীয় সম্মেলনে যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা খুবই ভাল সিদ্ধান্ত। আজকে কিছু সাংসদ এবং বিধায়ক নির্বাচিত হবার পর যেভাবে দলত্যাগে ইন্ধন যোগাচ্ছেন সেটা যদি বন্ধ করা না হয় তাহলে আমাদের দেশের সংসদীয় গণতন্ত্র ধ্বংস হয়ে যাবে। সেজন্য কেন্দ্রীয় সরকারকে একটা সুষ্ঠ দলত্যাগ বিরোধী আইন প্রণয়ন করতে হবে, কারণ এই আইন প্রণয়নের আমাদের কোনও অধিকার নেই। আজকে রাজ্যে রাজ্যে এই রোগটা দেখা দিয়েছে, কিন্তু অতীতে এই রোগটা হরিয়ানার মতো দুই-একটি রাজ্যেই সীমিত ছিল। আজকে লোকসভার ক্ষেত্রেও এটা দেখা যাচ্ছে। তাই যারা সংসদীয় গণতন্ত্রকে সফল করতে চান তাদের এগিয়ে আসতে হবে এবং এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে যে মোশন উপস্থাপিত হয়েছে এবং সমর্থিত হয়েছে ইতিমধ্যে, আমি সেই মোশনকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এটা খুবই পরিতাপের, দুঃখের এবং ক্ষোভের বিষয় যে, স্বাধীনতা লাভের ৫০ বছর পূর্তির পরও আমাদের এসব জিনিস নিয়ে আলোচনা করতে হচ্ছে। কেন এটা করতে হচ্ছে? কারণ নৈতিকতা বলে আজকে অনেকের কাছে রাজনীতিতে কিছু নেই। কিছু বড় বড় নেতা আমাকে বলেছেন—"মরালিটি ইন পলিটিক্স। সেটা আবার কি? রাজনীতিতে নৈতিকতা বলে কিছু থাকে নাকি! এক্ষেত্রে যেটা সুবিধার হবে সেটাই করতে হবে।" এরকম একটা অবস্থার মধ্যে আমরা পৌছেছি। অনেক রাজনৈতিক নেতা বিশ্বাস করতে আরম্ভ করেছেন যে, রাজনীতিতে নৈতিকতার কোনও জায়গা নেই। আমরা একবিংশ শতাব্দীতে পদার্পণ করতে যাচ্ছি! কি গণতন্ত্র নিয়ে যাব জানিনা, কি নৈতিকতা নিয়ে সেখানে প্রবেশ করব জানিনা। এটা আমি বুঝতে পারছি না। আমি আমার বহু দিনের অভিজ্ঞতা থেকে বুঝতে পারছি আরও অনেক সময় লাগবে আমাদের গণতন্ত্রকে সুপ্রতিষ্ঠিত

করবার জন্য। তারজন্য এখানে আইনের কথা হচ্ছে। শুধু তো আইন রচনা করলেই হবে না, মানুষের চেতনা বাড়াতে হবে। আমাদের এই যে নিরক্ষরতা দূরীকরণের অভিযান হচ্ছে সমস্ত জেলাতে, আমি যেখানে সুযোগ পাই, যে জেলা আমাকে ডাকে কিছু বলার জন্য আমি সেখানে বলি যে লেখাপড়া শিখতেই হবে। স্বাধীনতা আন্দোলনের সময় থেকে এটা প্রতিষ্ঠিত। একটা আধুনিক ভারতবর্ষ গড়ে তোলার জন্য আমাদের এটার প্রয়োজন আছে। কিন্তু শুধু লেখাপড়া শিখলেই কি করে হবে? উনবিংশ শতাব্দীতে যাঁরা সংস্কার সাধন করেছিলেন, যে সমস্ত মণীষী সংস্কার সাধন করেছিলেন, বিদ্যাসাগর, রাজা রামমোহন রায় ইত্যাদি, তাঁদের কারা বিরোধিতা করেছিলেন? সাধারণ মানুষ গরিব মানুষ নিরক্ষর মানুষ তাঁদের বিরোধিতা করেনি শহরে গ্রামে বেশির ভাগ জায়গায়। বিরোধিতা করেছিলেন, বিরোধিতার নেতৃত্ব দিয়েছিলেন যারা তারা শিক্ষিত মানুষ। তাঁরা বলতেন, শাস্ত্র পড়েছেন, মুখস্ত আছে, সেইভাবে পর্যালোচনা করে বিরোধিতা করেছিলেন। এখনও তো তাই চলছে। দুর্নীতির ব্যাপারে আমাদের নিজেদের নিজেদের দিকে তাকাতে হবে অন্য কাউকে বলবার আগে। দুর্নীতিতে তো ছেয়ে গেছে ভারতবর্ষ, কালোবাজারিতে ছেয়ে গেছে ভারতবর্ষ। ভারতবর্ষ গরিব দেশ, আমাদের কোথা থেকে উন্নতি হবে? আমি এই কথাগুলি শুধু বলে নিলাম। সুতরাং নির্বাচন করলেই, শুধু আইন প্রণয়ন করলেই সব দূর হবে না। মানুষকে সচেতন করতে হবে। মানুষকে সচেতন করবার আগে নিজেদের সচেতন হতে হবে। অন্য লোককে বক্তৃতা দিয়ে লাভ কি যদি না আমরা সচেতন হই। আমরা নিজেরাই যদি দুর্নীতির আবর্তে চলে যাই তাহলে কাকে বোঝাব। এই ভোটের বাজারে সংসদীয় গণতন্ত্রে এই জিনিস হচ্ছে। এই জিনিস আমরা দেখতে পাচ্ছি। একটা কথা এখানে আমার মনে পড়ে যাচ্ছে। এখানে এই পশ্চিমবাংলায় বিরোধী দলের নেতা বলেছিলেন সেইগুলি আমি বলছি আমরা একটা দৃষ্টান্ত রেখেছিলাম। সিদ্ধার্থশঙ্কর রায় কংগ্রেস মন্ত্রী সভা ছেড়ে তাঁদের বিরুদ্ধে বক্তৃতা দিয়ে আমাদের এই দিকে গিয়ে বসেছিলেন। আমি তখন বিরোধী দলে ছিলাম। আমি ওঁনাকে বলেছিলাম উনি এক কথায় রাজি হয়ে গিয়েছিলেন আপনি কংগ্রেস থেকে নির্বাচিত,. ভবানীপুর থেকে, আপনি বুঝেছেন, এটা যে কোনও লোকের অধিকার আছে, আমরা মত পরিবর্তন করতে পারি রাজনীতি পরিবর্তন করতে পারি, কিন্তু আবার আপনাকে নির্বাচক মন্ডলীর কাছে যেতে হবে। আমরা আপনার সঙ্গে আছি, আপনি আবার পুনর্নির্বাচিত হয়ে আসবেন এবং তাই হয়েছিল। এইমাত্র আমি শুনলাম কিনা এটা হতে পারে বিরোধী দলের নেতা বললেন যে পঞ্চায়েত এবং পৌরসভায় এইসব জিনিস হয়েছে। হয়ত এই ধরনের দুর্নীতি হচ্ছে। এটাকে দুর্নীতিই বলব। আর কি বলব এটাকে? কতটা হচ্ছে আমি জানিনা, ২০ বছরে কতটা হয়েছে আমি জানিনা। তবে এই পঞ্চায়েত এবং পৌরসভা নিয়ে আমরা গর্বিত। কারণ ৫ বছর অন্তর অন্তর আমরা এখানে নির্বাচন করি, আমরা এখানে ভূমিসংস্কার করেছি। সেখানেও যে কতটা ঢুকেছে সেটা আমি বলতে পারব না। আমার

কাছে হিসাব নেই, উনি যখন বললেন তখন একটা হিসাব আমাকে নিতে হবে। যা বা যে কোনও জায়গায় নির্বাচন হোক তারজন্য হবে আইন, শুধু লোকসভা এবং বিধানসভার জন্য নয়। উনি আর একটা কথা বলেছেন, এই ব্যাপারে ওনার সঙ্গে আমি একমত। রাজ্যসভার নির্বাচনের সময় এখান থেকে প্রণববাবু ভোট কিনেছিলেন। কিন্তু তার কোনও প্রয়োজন ছিল না, কিন্তু তিনি কিনেছিলেন এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কারণ আমরা হিসাব করে দেখেছি বোধ হয় ৪টি ভোট বেশি পড়েছিল যা প্রয়োজন ছিল। কংগ্রেস সদস্য তত ছিল না, এইদিক থেকে পেয়েছিলেন। রাজনীতি দিয়ে হয়নি, টাকা-কড়ি দিয়েই হয়েছে।

[12-40 — 12-50 p.m.]

প্রণববাবু আমার সঙ্গে একবার কথা বলেছিলেন। আমি বলেছিলাম, এবারে তো আপনি নির্বাচিত হবেনই। এবারে তো আপনাকে কেউ ঠেকাতে পারবেন না। আপনাদের যথেষ্ট সংখ্যক মানুষ আছে। উনি বললেন যে, আমার দলের কিছু লোককে বিশ্বাস করতে পারছি না। আমি বললাম, কংগ্রেসের সবাই আপনাকে ভোট দেবে। কংগ্রেসে ভাগ ইত্যাদি আছে, কিন্তু সবাই আপনাকে ভোট দেবে। তিনি ঐ পথে গেলেন। কারণ নির্বাচিত হতে হবে তো। ওখানে গেলে মন্ত্রীটন্ত্রী হওয়া যায়, নানারকম ব্যাপার আছে। কাজেই এটাও আমি মনে করিয়ে দিলাম যে, আমরা একটা দৃষ্টান্ত রেখেছিলাম। আবার এটাও আমাদের খুবই পরিতাপের বিষয়, এটা ইতিহাস। এই ইতিহাসটা আছে। এখান থেকে চারজন—আমরা ধরতে পারিনি, সিক্রেট ব্যালট। স্পিকার মহাশয় যদি একটু দেখিয়ে-টেখিয়ে দেন—আমি জানিনা, পারবেন কিনা। আইন আছে, সিক্রেট ব্যালট। আমরা জানতে পারলাম না। আমরা জানতে পারলে তাঁদের তাড়িয়ে দিতাম। আমাদের সিদ্ধান্তটা নিশ্চয়ই সেটা হত। আমরা জানতে পারিনি। সেজন্য আমি বলছি, সুপারিশ কিছু করছি না আমরা। আমার একটা প্রতিক্রিয়া হয়েছিল এইসব যখন উত্তরপ্রদেশে হয়। প্রাক্তন প্রধানমন্ত্রী নরসীমা রাও যেটা করেছিলেন, সংখ্যালঘু থেকে সংখ্যাগরিষ্ঠতা পাবার জন্য টাকা পয়সা দিয়ে, সেইসব নিয়ে মামলা চলছে। আমি তারমধ্যে যাচ্ছি না। চারজন ঝাড়খন্ডীর ভোট তিনি কিনেছিলেন। তিনি তো অত্যন্ত শিক্ষিত মানুষ ছটা ভাষা জানেন। সেজন্য আমি বলছিলাম, ঐ শিক্ষা দিলেই শুধু হবে না, এরজন্য একটু চেতনার দরকার আছে। এরজন্য সৎ হতে হবে। খুব কঠিন কাজ। এটার জন্য ৫০ বছর লাগবে, কি ১০০ বছর লাগবে তা আমি জানিনা। এছাড়া এই বিষয়ে আমার আর কিছু বলার নেই। দিল্লিতে আমি শুনেছি যে, শুধু এই আইনটা নয়, নির্বাচনী আইন নিয়েও আলোচনা হচ্ছে যে কারা নির্বাচনে দাঁড়াবে। সমাজবিরোধী তারা দাঁড়াতে পারবেন কিনা, যারা অভিযুক্ত তাঁরা দাঁড়াতে পারবেন কিনা, যাদের সাজা হয়েছে তাঁরা দাঁড়াতে পারবেন কিনা, ক্রিমিন্যাল ল ইত্যাদি কোনটা প্রয়োগ হবে ইত্যাদি আছে। ইলেকশন কমিশন,

আমি শুনেছি, এইসব নিয়ে নিজেদের মধ্যে আলোচনা করেছেন। আমাদের সঙ্গে, কোনও দলের সঙ্গে আলোচনা হয়নি। আমি আমাদের বন্ধুদের বলেছিলাম যে, দিল্লিতে ইলেকশন কমিশনের সঙ্গে আপনারা আলোচনা করুন। ওঁদের অনেক অভিজ্ঞতা আছে। বহুদিন ধরে ওরা এইসব নিয়ে কাজ করছেন। ঐ আইনটা যাতে পরিবর্তন হয়, কিভাবে পরিবর্তন করা যায় সেটা দেখতে হবে। আমি শুনেছি, ওটা ক্যাবিনেটে আলোচনার জন্য আছে। এখন কি তার ফলাফল তা আমি জানিনা। আমি জানিনা কি সুপারিশ করা হয়েছে। সেজন্য আমি বলছিলাম, দুটো ব্যাপার আমাদের সামনে আছে। আর একটা ব্যাপারে আমি জানি, স্পিকারের এক্তিয়ার, অধিকার—এই দলত্যাগ এইসব নিয়ে ব্যাপার। আমি মনিপুর এবং আরও দু'একটা জায়গায় যা দেখেছি—আমি আবার বলছি, খুবই লজ্জার কথা। কিন্তু বলতে হচ্ছে যে, স্পিকারের হাতে তো আমরা ছাড়তে পারি এই বিষয়টাকে। তিনি বলে দিচ্ছেন যে তুমি ভোট দিতে পারবে না। কেন পারবে না, কি ব্যাপার, কি অপরাধ করেছে, কোন আইনের মধ্যে পড়ে —কিছুই না, তারপর সরকার পড়ে গেল। অন্যরা ভোট দিতে পারল না, এও তো দেখেছি। আমরা তো সব সময়েই বলি যে পার্লামেন্ট ইজ সুপ্রিম, অ্যাসেম্বলি ইজ সুপ্রিম। এটাই তো হওয়া উচিত। আমরা জনপ্রতিনিধি। কিন্তু ভারতবর্ষে দুর্ভাগ্যবশত যে অবস্থা সৃষ্টি হয়েছে, আমরা সেই কথা বলতে পারছি না। আমাদের স্পিকাররা অনেকবার বিভিন্ন বিষয়ে আলোচনা করেছেন। তারা ঐকমত্য হয়ে অনেক কথা বলেছেন। তারপর আমরা দেখছি, সুপ্রিম কোর্টে এইসব নিয়ে মামলা হয়েছে। কাজেই, আমি বলছি, আমার কোনও সুপারিশ নেই। কিন্তু সিদ্ধান্ত আমাদের নিতে হবে। প্রয়োজন হলে, ওখানে কি হচ্ছে জেনে আমরা নিজেদের মধ্যে আলোচনা করতে পারি, বিরোধী দলের সঙ্গে আমরা আলোচনা করতে পারি। আমাদের তো অনেক আইনজ্ঞ আছেন। আমাদের অনেক অভিজ্ঞতা আছে রাজনীতির দিক থেকে। আমাদের সুপারিশ কি এটা জানালে ভাল হবে। তবে আমরা এখানে ঐক্যবদ্ধ হয়ে যেটা করছি, এটা আর কোনও রাজ্যে হবে কিনা আমার সন্দেহ আছে। আর কোনও রাজ্য থেকে এই রকম সুপারিশ যাবে কিনা যে, হ্যাঁ, সঠিক পথ, এই যে পথ নিয়েছেন। আপনারা এটা পরিবর্তন করুন এবং নৈতিকতা ফিরিয়ে আনুন দুর্নীতির বিরুদ্ধে লড়াই করুন। আইন যা করবার আমরা তা করব। তারপর আমার শেষ কথা হচ্ছে এই যে, আমার একটা প্রতিক্রিয়া হয়েছিল, সেটা ভুলে গেলাম। এসব ঘটনা যখন হচ্ছিল তখন আমি দিল্লিতে ছিলাম। উত্তর প্রদেশের ঘটনা হল একটা অভিনব ঘটনা, পৃথিবীর সামনে একটা দৃষ্টান্ত। পার্লামেন্টারি ডেমোক্রাসিতে উত্তরপ্রদেশের ঘটনা একটা বিরল দৃষ্টান্ত। তাই এখন তখনকার প্রতিক্রিয়াই হওয়া উচিত, আমরা যেমন সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে যা করেছিলাম, সেটাই আইনে হওয়া উচিত। আপনার অধিকার আছে মত বদলাবার, রাজনৈতিক মত বদলাবার, কিন্তু আপনাকে নির্বাচক মন্ডলির কাছে আবার যেতে হবে। আমাদের সংসদীয় গণতন্ত্র যা, তা হচ্ছে বেসড অন পার্টিজ। পার্টির সিসটেম এখানে যা

আছে তাতে পার্টি যদি একটি লোককে তাড়িয়ে দেয় তার মানে ইলেকটোরেট তাড়াবে তা নয়, পার্টিই আপনাকে তাড়িয়েছে। এমন কিছু করেছেন যারজন্য পার্টি তাড়িয়েছে। পার্টির সাহায্য নিয়েই তো দাঁড়ান। সেই কারণে আমার ধারণা বা ব্যক্তিগত কথা হচ্ছে যে তাকে অড়ান উচিত এবং রি-ইলেকশন সিক করা উচিত। এটাই আমার মনে হয় এবং এটাই হবে। এটাই সহজ। আমি এককালে শুনেছিলাম, এখন বোধহয় নেই শ্রীলঙ্কার প্রেসিডেন্টের সঙ্গে ডিনারে দেখা হয়েছিল, তখন ওখানে একটা আইন ছিল এই ধরনের যে, আপনি পার্টির দ্বারা নির্বাচিত হয়ে থাকেন স্বতন্ত্র যারা তাদের তো আলাদা কথা, পার্টির দ্বারা যদি নির্বাচিত হয়ে থাকেন তাহলে আপনি পার্টির বিরুদ্ধে যদি চলে যেতে চান তাহলে আপনাদের নির্বাচক মন্ডলির কাছে যেতে হবে। এবং অটোমেটিক্যালিই যেতে হবে। আইনে এটাই একেবারে অটোমেটিক ছিল, এখন আছে কিনা বলতে পারব না। সেইজন্য বলছি যে, আজকে খুবই ভাল লাগছে যে আমরা সবাই মিলে অন্তত সাধারণভাবে এইরকম একটা প্রস্তাবকে দিল্লিতে পাঠিয়ে দিচ্ছি। দিল্লির সরকারের কাছেই পাঠাব, ইলেকশন কমিশনের কাছে পাঠানোর দরকার নেই, সরকারের কাছেই পাঠিয়ে দেব। তারপরে বিভিন্ন পার্টির মধ্যে যথা আপনারা আপনাদের মধ্যে, আমরা আমাদের মধ্যে এসব নিয়ে আলোচনা করে নিই। কংগ্রেসিরাও নিশ্চয় করবেন। সবাই করে দেখা যাক কি করা যায়। তবে আপাতত মুশকিল হচ্ছে দিল্লিতে কি হবে এটাই তো বুঝতে পারছি না। কারণ সব কিছুই তো অনিশ্চিত ঘটনা, যে কোনও মুহূর্তে যে কোনও জিনিস ঘটে যেতে পারে, কাজেই আমাদের সব অবস্থার জন্যই প্রস্তুত থাকতে হবে। এইকথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী বিরোধী দল নেতা এবং অন্যান্য যে সমস্ত বক্তা এই মোশনের ডিবেটে অংশ গ্রহণ করেছেন সবাইকে অভিনন্দন জানাচ্ছি। অন্যকিছু সব হয়ে গেছে, কেবল অতীশবাবু দুটি প্রসঙ্গে বলেছেন, সেটাই ১-২ মিঃ এর মধ্যে বলতে চাই। এ সম্বন্ধে মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন। অ্যাভারেজ রাজ্যসভার নির্বাচনের কথা যেটা বললেন তার উত্তর হচ্ছে অন্যায় যে করে আর অন্যায় যে সহে তব ঘৃণা তারে যেন তৃণ সম দহে। যে নেয় তারও অন্যায় আর যে দেয় তারাও অন্যায় করে। ঝাড়খন্ডীদের ব্যাপারে নরসিমা রাও প্রায় অভিযুক্ত হতে চলেছেন। এটাই হল পাপের পরিণাম। এই ব্যাপারে যা হবার হবে বুঝতেই পারছেন। দ্বিতীয় অতীশ সিন্‌হা স্পিলট সম্পর্কে বললেন, এর উত্তর তো আপনাকেই দিতে হবে। এখানে পঙ্কজ বাবুদের কি হবে, তৃণমুলের কি হবে? ওখানে যারা আছেন তাদের কি হবে—এর উত্তর তো আপনিই দেবেন। আর তৃতীয়ত যেটা বলছি যে ১৯৬৭ সাল এবং ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট গভর্নমেন্টের পরে একটা বই বেরিয়েছিল, বইটি লিখেছিলেন

অতুল্য ঘোষ নাম না শুনে থাকলে শুনে নিন—"কষ্ট কল্পিত" - ওই বইটা একটু পড়ে নেবেন তাহলেই বুঝতে পারবেন। আপনি ময়িনিয়ামের কথা বললেন ওর কথা আমি আর উল্লেখ করলাম না। যাইহোক। এতো কিছু সত্ত্বেও আজকের পরিস্থিতিতে যেভাবে সবাই মিলে এই প্রস্তাবটিকে সমর্থন করেছি তাতে সবাইকে অভিনন্দন জানাচ্ছি। এই প্রস্তাবটি গ্রহণ করে যাতে কার্যকর হয় সেইদিকটাও দেখতে হবে। নিজেদের সচেতনতা, নিজেদের শিক্ষার বৃদ্ধি এবং আত্মসচেতনতা এর মধ্যে দিয়ে বৃদ্ধি পাবে। আমরা জনপ্রতিনিধিরা যদি প্রত্যেক দিন রাতে আয়নার সামনে গিয়ে দাঁড়াই এবং শোয়ার আগে যদি আমাদের মুখটা দেখি তাহলে দেখব কালো চিহ্ন রয়েছে, সেটা জলে ধুয়ে ফেলতে হবে। যে আমরা পরিচ্ছন্ন থাকলাম কিনা ভবিষ্যতের জন্য, এটা যদি করতে পারি নিজেদের জীবনে, যদি নিজেদের জীবনে এটা প্রয়োগ করতে পারি—দুর্নীতিকে দূর করতে হবে, কোরাপশনকে দূর করতে হবে—নিজেদের জীবনে আত্ম অনুশীলনে যদি চট জলদি প্রয়োগ করতে পারি তাহলে আমরা এই ব্যবস্থাকে পাকা করতে পারব, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Rabindranath Mondal that whereas, the Government of India to strengthen the Parlamentary System added the Tenth schedule to the Constitution of India by the Constitution (Fifty Second Amendment) Act, 1985 for making anti-defection provisions thereon;

Whereas, in spite of the existence of the said provisions defections are taking place in Parliament and different Assemblies of the country by individuals and group of persons in total difference of the views of the electorate for personal or group interest;

Whereas, such defections are causing imbalance and unrest in the Parliamentary System;

Whereas, the Anti-defection provisions have failed to stop defections; and

Whereas, the Parliamentary Democratic system is being weakened because of such defections and instability, unrest immorality and corruption are growing in the country and in effect halting the development of the country and the states;

This House, therefore, resolves to request the Central Government through the State Government to amended the 10th schedule of the Constitution of India in a suitable manner so that such defection becomes illegal—was then put and agreed to.

## Presentation of the First Report of the Committee on Estimates, 1996-97

**Dr. Gouri Pada Dutta :** Sir, I beg to present the First Report of the Committee on Estimates, 1996-97 on calcutta police under the Home (Police) Department.

## MOTION UNDER RULE-185

**Shri Pankaj Banerjee :** Sir, I beg to move that—

This House notes with grave concern that the Union Government in a recent decision has degraded the status of Calcutta, a city of historical, cultural and political importance;

This House also notes that through the Pay Commission has categorised Calcutta as A-1; the Finance Department of Government of India in its self-contradictory decision has proposed two different classifications for Calcutta 'A-1' for Compensatory City Allowance (CCA) and 'A' for House Rent Allowance (HRA);

This House is of the opinion that the decision of Union Government is an insult, not only to the citizens of Calcutta but also to the people of India, because Calcutta is the prime mover of all the political, cultural and social resurgence of modern India.

This House is also of the opinion that population of Calcutta (UA), as per 1991 Census was above 108 lakhs and with this population and criteria, Calcutta should be considered at par with Delhi and Mumbai;

This House, therefore, resolves that Union Government should reconsider its unjust decision and classify this great city as A-1 in all

respect to show due respect to its citizens and do justice to this historic city.

স্যার, আপনি দেখেছেন, আজকে আমরা এই মর্মে সর্বদলীয় একটি প্রস্তাব এই পশ্চিমবঙ্গ বিধানসভায় আমরা এনেছি। ভারতবর্ষের রাজনৈতিক কেন্দ্রবিন্দুর রাজধানীর নাম দিল্লি, অর্থনৈতিক রাজধানীর নাম মুম্বাই, ভারতবর্ষের শিল্প ও কৃষ্টির রাজধানীর নাম কলকাতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি আমরা একটু ডাউন মেমরি লেনে যাই তাহলে দেখতে পাব, অষ্টাদশ শতাব্দীতে ভারতবর্ষের যে রেনেসাঁ হয়েছিল, সেই রেনেসাঁ হয়েছিল এই কলকাতায়, এই কলকাতায় বসে সেদিন কলকাতার মণীষী, কলকাতার মনুষ্যরা তারা সেদিন স্বাধীনতার লড়াই এর সাথে সাথে মানুষের মানবিকতার কথা বলেছিলেন, তারা বলেছিলেন সবার উপরে মানুষ সত্য, তাহার উপরে নেই। অর্থাৎ কিনা হিউম্যান রাইটস, হিউম্যান সেনসেসান, হিউম্যান কনসেপ্ট ইজ দি হায়েস্ট প্রায়রিটি ইন ওয়ানস লাইফ। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যে কলকাতায় বসে একদিন রবীন্দ্রনাথ ঠাকুর তার নির্ঝরের স্বপ্ন ভঙ্গ লিখেছিলেন, যে কলকাতায় বসে কবি সুকান্ত একদিন ১৮ বছরের স্বপ্ন দেখেছিলেন, যে কলকাতায় বসে নেতাজী সুভাষচন্দ্র বসু একদিন তারুণ্যের স্বপ্ন দেখে বিমোহিত হয়েছিলেন, যে কলকাতায় বসে একদিন পন্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর গোটা বাংলার মানুষকে শিক্ষার আলোয় আলোকিত করার জন্য স্বপ্ন দেখেছিলেন, যে কলকাতায় বসে রামমোহন রায় তিনি বিধবা মেয়েদের কান্না শুনে, বিধবা বিবাহের কথা বলেছিলেন, যে কলকাতায় বসে একদিন সতীদাহের বিরুদ্ধে গণ আন্দোলন তৈরি করে নিয়ে ভারতবর্ষের তদানীন্তন ব্রিটিশ সরকারকে চাপ সৃষ্টি করে সেই কুখ্যাত আইনের বরবাদ করে দিয়েছিলেন।

যে কলকাতায় বসে আমরা দিনের পর দিন গণতন্ত্রের জন্য আন্দোলন করেছি, যে কলকাতায় বসে ভিয়েতনামের মানুষের জন্য গণস্বাক্ষর সংগ্রহ করেছি, যে কলকাতায় বসে দক্ষিণ আফ্রিকার মানুষের জন্য মুক্তির গান গেয়েছিলাম, যে কলকাতায় বসে আমরা সর্বপ্রথম দক্ষিণ আফ্রিকার নতুন সভাপতি নেলসন ম্যান্ডেলাকে বিদেশের মাটিতে সম্বধনা জানিয়ে সম্বর্ধিত করেছিলাম, আমাদের সেই গর্বের কলকাতা, আমাদের সেই ইতিহাসের কলকাতা, আমাদের সেই মণীষীদের কলকাতা, আমাদের সেই এগিয়ে যাওয়ার কলকাতা, আমাদের সেই হৃৎস্পন্দনের কলকাতা, সেই কলকাতাকে আজকে কেন্দ্রীয় সরকার দ্বিতীয় শ্রেণীর শহরে পরিণত করে দিয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও এটা সর্বদলীয় সিদ্ধান্ত, কিন্তু অত্যন্ত দুঃখের সাথে বলছি, আজকে এই ব্যাপারে রাজ্য সরকারের যা যা করণীয় ছিল, তা তারা করতে পারেননি। কেন করেননি আমি সেই দায় নিয়ে সর্বসম্মত প্রস্তাবে আলোচনা করতে

চাইনা। কিন্তু কেন্দ্রীয় সরকার কিভাবে আজকে কলকাতাকে উনপঞ্চাশ লক্ষ লোকের নগরী হিসাবে চিহ্নিত করে কলকাতাকে 'এ ওয়ান' থেকে 'এ' ক্যাটাগরিতে নামিয়ে দিল। কেন্দ্রীয় সরকারের এই দুঃসাহস হল কি করে? এই ষড়যন্ত্র কেন্দ্রীয় সরকার কি করে করবার জন্য এগিয়ে গেলেন। এই ব্যাপারে আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী নাকি প্রধানমন্ত্রীকে চিঠি লিখেছেন এবং আমাদের অর্থমন্ত্রী, কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে কথা বলেছেন। কিন্তু রিপোর্টটাতো রাজ্য সরকারের কাছ থেকে গেছে। এই শহরকে 'এ-ওয়ান' রাখা হবে, না 'এ'-তে নামিয়ে দেওয়া হবে তার রিপোর্ট তো রাজ্য সরকারের কাছ থেকে গেছে। এই শহরের পপুলেশন কি আছে, এই শহরের ইতিহাস কি আছে, এই শহরের ক্যাটিগোরাইজেশন কি হবে, এই শহরের শ্রেণী বিন্যাস কি হবে, তার রিপোর্ট তো রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছে। আজকে কেন্দ্রীয় সরকার এই হিসাব মোতাবেক, আমাদের স্বপ্নের কলকাতাকে অপমানিত করেছে এবং আমরা অপমানের হাত থেকে বাঁচতে চাই। তাই আমরা এই সর্বদলীয় প্রস্তাব এনেছি। অনেক রাজনৈতিক প্রস্তাব আমাদের এই অগাস্ট হাউসে এসেছে, কিন্তু আজকে রাজনীতির বাতাবরণের বাইরে দাঁড়িয়ে কলকাতার ইতিহাসকে শ্রদ্ধা জানিয়ে, কলকাতার প্রাচীন যে ধারাবাহিকতা তার প্রতি আস্থা জানিয়ে, কলকাতার মানুষের হয়ে আজকে আমরা এই সর্বদলীয় প্রস্তাব নিয়ে এসেছি। আমরা কেন্দ্রীয় সরকারের সেই অর্থ দপ্তর এবং নগরোন্নয়ন দপ্তরের কাছে দ্ব্যর্থহীন ভাষায় বলে দিতে চাই যে আমাদের গর্বের কলকাতা, আমাদের স্বপ্নের কলকাতায় দুঃখ আছে, অভাব আছে, নিরক্ষরতা আছে, বুভুক্ষা আছে, আমাদের অভিযোগ আছে কিন্তু তা সত্ত্বেও যেটা আছে সেটা হচ্ছে মানবিকতা এবং মানবিক মূল্যবোধ। এত কিছু সত্ত্বেও আমাদের কলকাতার মানুষ, পৃথিবীর মানুষের কাছে বার বার ঐক্যতানের কথা তুলে ধরেছি। পৃথিবীর মানুষ যখনই কলকাতার বুকে এসেছে, তখনই কলকাতার মানুষের হৃৎস্পন্দন, কলকাতার মানুষের কৃষ্টি, কলকাতার মানুষের সাফল্যতা, কলকাতার আতিথেয়তা তাদের মুগ্ধ করেছে। হাজার হাজার মানুষ কলকাতার আতিথেয়তায় মুগ্ধ হয়ে, কলকাতার এই কৃষ্টির কাছে নতজানু হয়ে কলকাতাকেই তাদের পীঠস্থান এবং স্বপ্নের আঁধার হিসাবে গ্রহণ করেছে। লে পিঁয়েরের বই যদি আমরা পড়ি তাহলে দেখব তার ছত্রে ছত্রে কি মর্মবেদনা, কি গভীর প্রেম, কি গভীর শ্রদ্ধা কলকাতার মানুষের প্রতি তিনি দেখিয়েছেন। কতভাবে, কত আঙ্গিকে, কত দৃষ্টিকোণ থেকে তিনি কলকাতার ব্যবচ্ছেদ করে তিনি বোঝাতে চেয়েছেন যে পৃথিবীর অন্য কোনও শহরে মানুষের হৃৎস্পন্দনের এত উত্তাপ, মানুষকে আগ্রহে গ্রহণ করে নেওয়ার যে মানসিকতা, এই মানসিকতা অন্য কোনও শহরে বা অন্য কোনও রাজ্যে পাওয়া যায়না। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবার আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানিয়ে বলি, আপনারা আমাদের খেতে দিতে পারুন বা না পারুন, আমাদের অবমাননা করবেন না। আমাদের শ্রদ্ধা করতে পারুন বা না পারুন, আমাদের

অবমাননা করবেন না। আমাদের শ্রদ্ধা করতে পারুন বা না পারুন, আমাদের অবনমন করে দেবেন না। আজকে আমাদের কলকাতাকে 'এ-ওয়ান' শহর হিসাবে স্বীকৃতি দিন। একথা আমি বলছি কেন্দ্রীয় সরকারের কোনও কর্মচারী কত হাউস রেন্ট পাবে তার দিকে নজর রেখে নয়, শুধু অর্থনৈতিক কিছু পাইয়ে দেওয়ার জন্য নয়। আমরা আজকে বলছি কেন্দ্রীয় সরকার কলকাতাকে এ-ওয়ান শহরে পরিণত করুক এবং রাজ্য সরকারের এই দাবি পৌঁছে দেওয়া হোক। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি এটাকে মুভ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। ইতিমধ্যেই আমাদের এই প্রিয় কলকাতাকে বলা হয়েছে, কলকাতা আন্দোলন নগরী। কলকাতা ব্রিটিশ সাম্রাজ্যবাদের বুকে কাঁপন ধরিয়েছে। এই কলকাতা সংস্কৃতির ক্ষেত্রে, বিজ্ঞানের ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে সমস্ত দিক থেকে এই কলকাতা হচ্ছে সকলের সামনে আদর্শ। এই কলকাতাকে পঞ্চম বেতন কমিশনের সুপারিশ গ্রহণ করার পরিপ্রেক্ষিতে অবনয়ন করার যে সিদ্ধান্ত নিয়েছে তাতে আমরা সকলেই ব্যথিত। মাননীয় সদস্য পঙ্কজ বাবু বললেন যে রাজ্য সরকার এ বিষয়ে নজর দেননি। এটা আমাদের সকলেরই জানা আছে যে এই কলকাতার মর্যাদা রক্ষার জন্য আমরা সর্বস্তরে লড়াই করেছি। পঞ্চম বেতন কমিশনের রিপোর্টের মধ্যে এই কলকাতা সম্পর্কে যে মন্তব্য করা হয়েছিল তা নিশ্চয়ই এখানে প্রাসঙ্গিক। সেভেন অব থার্টিন সিটিজেনস ইন দি ওয়ার্ল্ড উইথ পপুলেশন অব মোর দ্যান টেন মিলিয়ন আর ইন এশিয়া, অব হুইচ টু—মুম্বাই অ্যান্ড ক্যালকাটা—আর ইন ইন্ডিয়া, দিল্লি উড সুন বি জয়েনিং দি লিস্ট। এটা বলা হয়েছিল ক্লজ টু, প্যারা ১১২.৩৮, পেজ ১৬৫২। এটা পে কমিশনের রিপোর্টের মধ্যে আছে কিন্তু কার্যকর যখন করতে যাচ্ছে তখন অর্থের বিভাগ। দুটো ভাগ উপস্থিত করল। একটা হচ্ছে হাউস রেন্ট অ্যালাউন্স, আরেকটা সি.সি.এ। সি.সি.এ'র মাপকাঠি যেটা আরবান অ্যাগ্লোমারেশন, তথ্য দিয়ে কলকাতাকে এ ওয়ানের মধ্যে রেখে দেওয়া হল। আর হাউস রেন্ট অ্যালাউন্স সেটাকে এ ক্যাটেগরির মধ্যে রাখা হল। অর্থাৎ অর্থনৈতিক অর্থের বিভাগ। যেটা মাননীয় সদস্য পঙ্কজ বাবুকে বুঝাতে বলছি যে এর উৎস কোথায়। এই কলকাতাকে অবনয়ন করে আবার অনেক বিদেশি অনেক মন্তব্য করেছে। কলকাতাকে নিয়ে একজন প্রাক্তন প্রধানমন্ত্রী কলকাতাকে মুমূর্ষু নগরিও বলেছিলেন। ভিত্তিটা কি ছিল। অর্থনৈতিক দিক থেকে আপনারা এল.পি.জি পলিসি নিয়ে এসেছিলেন — লিবারাইজেশন, প্রাইভেটাইজেশন, গ্লোবালাইজেশন। আন্তর্জাতিক অর্থ ভান্ডার, ডব্লু.টি.ও, বিশ্ব ব্যাঙ্ক এর নির্দেশে সেই পথ অবলম্বন করা হল। বিগত সরকার ৯৬ সাল পর্যন্ত যাঁরা ছিল সেই কংগ্রেস সরকার এই এল.পি.জি নিয়ে আসল। মাননীয় পঙ্কজ বাবু অনেক কথা বললেন। শিল্প সংস্কৃতির কথা

বললেন। এই ক্ষেত্রে কলকাতার অর্থনৈতিক দিকটাই হচ্ছে ভিত্তি, স্ট্রাকচার, বাকিগুলো হচ্ছে সুপার স্ট্রাকচার। বিগত দিনে কংগ্রেস সরকার অর্থনৈতিক দিক থেকে যে নীতি গ্রহণ করে এসেছে, এই সরকারও অধিকাংশ ক্ষেত্রে তার উপর নির্ভরশীল। তাঁরাও একই পথ অবলম্বন করেছেন। আমরা সকলেই এর প্রতিবাদ করেছি। গত ২৬শে অক্টোবর ইউনাইটেড মুভমেন্ট কমিটি, সমস্ত কর্মচারিদের পক্ষে মুখ্যমন্ত্রীর কাছে স্মারকলিপি দিতে গিয়েছিলেন। মুখ্যমন্ত্রী চিঠি পাঠিয়েছেন। কলকাতার মেয়র প্রশান্ত চট্টোপাধ্যায় ২৩শে অক্টোবর প্রধানমন্ত্রীকে এই ব্যাপারে প্রতিবাদ পাঠিয়েছেন। কলকাতা শুধু আমাদের ভারতবর্ষের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ নয়, কলকাতাকে দক্ষিণপূর্ব এশিয়ার প্রবেশ দ্বার বলা হয়। শিল্প, সংস্কৃতি, উন্নয়ন সমস্ত ক্ষেত্রে, আমাদের রাস্তাঘাট এর প্রশ্ন যে ভাবে ব্যাখ্যা করা হচ্ছে তাতে এটা সকলের কাছে গভীরভাবে ভাবার প্রশ্ন। কিন্তু কোনও দৃষ্টিভঙ্গি আজকে গ্রহণ করা হয়েছে। আজকে এটা অস্বীকার করা যায় না যে কলকাতাকে ঘিরে আমরা আশা করতে পারি। এই কলকাতাকে ঘিরে আশা তৈরি হয়েছে, সম্ভাবনা তৈরি হয়েছে, ভরসা তৈরি হয়েছে। সব জায়গায় একটা নেতিবাচক প্রবণতা। কিন্তু এই যে নেতিবাচক প্রবণতা, তার বিরুদ্ধে আদর্শ হিসাবে দৃষ্টান্ত স্থাপন করতে হবে। সেই দৃষ্টান্তের স্থল হচ্ছে এই কলকাতা। সাধারণ মানুষ গরিব মানুষকে নিয়ে কলকাতা এগিয়ে চলেছে। এখানে কেন্দ্রীয় সরকারের কর্মচারী, রাজ্য সরকারের কর্মচারী, তাদের এইচ আর এ অ্যালাউন্স, এটাকে বিচ্ছিন্ন নয়, এটার মধ্য দিয়ে দৃষ্টিভঙ্গি প্রকাশিত হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী আছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আছে, এটা একটা বিবেচনার বিষয় যে আমরা সি এম ডি এ এরিয়া, কলকাতায় টেলিফোন বলতে যে এরিয়া, সেটাকে আমরা কিভাবে দেখব। আমাদের কলকাতায় জনসংখ্যা কি করে বিচার করব? এখানে যারা রাত্রে বসবাস করে, সেটাই বিবেচনা করা হবে, না এখানে দৈনন্দিন রুটি রুজির জন্য যারা এখানে আসছে, তাদের নিয়ে বিচার করব। আমাদের এখানে পোস্টাল জোন, অ্যাগ্লোমারেটেড এরিয়া আছে, এটাকে কি আলাদা করে দেখব? এটাই বিচারের বিষয়। এই দিক থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবি যে, সামগ্রিকভাবে বিবেচনার মধ্য দিয়ে কলকাতা শহর, এই যে মহানগরী, এখানে প্রত্যেকটি ক্ষেত্রে যে উজ্জ্বল দৃষ্টান্ত রেখেছে, এটাকে কোনও অবস্থাতেই অবদমন করা যাবে না। আমরা জানি যে, বৃটিশ আমল থেকে লড়াইয়ের প্রাণকেন্দ্র হচ্ছে এই কলকাতা। এখানে সকলকে অনুপ্রাণিত করেছে। [illegible] এখানে এই দৃষ্টিভঙ্গি উত্থাপিত হয়েছে। আমরা চেন্নাইকে এর বাইরে রেখে সমর্থন করব না। ক থেকে বিভিন্ন বিভাগে চিহ্নিত করা হয়েছে এবং তার যে বিভিন্ন অ্যালাউন্স এর ক্ষেত্রে এই যে দৃষ্টিভঙ্গির প্রকাশ হচ্ছে, এটাকে সমর্থন করব না। কলকাতা মহানগরী বিস্তীর্ণ এলাকা। তাকে ঘিরে আমাদের সামনে যে ভরসা তৈরি হয়েছে, এটাকে রক্ষা করতে হবে। আমাদের গোটা দেশের মানুষের সামনে এবং যারা আমাদের দেশের খন্ড বিখন্ডিত করতে চাইছেন, সেই সাম্রাজ্যবাদী শক্তির সামনে আমাদের

এই প্রস্তাব হুঁশিয়ারি হিসাবে উপস্থিত হতে পারে এবং এটা না করলে ক্ষুদিরাম, বিনয়, বাদল, দিনেশ, প্রফুল্ল চাকি, আসফাতুল্লা, বিরসা, মুন্ডা, সাবিত্রী, মাতঙ্গনী, ইন্দ্রানী, যাদের জীবনের মধ্য দিয়ে এই দেশ স্বাধীনতা অর্জন করেছে, তাদের প্রতিও বিশ্বাসঘাতকতা করা হবে। এই কয়েকটি কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** আজকে যে প্রস্তাবটি এখানে উত্থাপিত হয়েছে—কলকাতাকে এ ওয়ান সিটি হিসাবে মর্যাদা দেওয়ার জন্য, সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলব। মাননীয় সদস্য রবীন বাবুর বক্তব্য আমি শুনেছিলাম। ওদের একটাই স্বভাব আছে যে, ধান ভাঙতে শীবের গীত গাওয়া। সব ব্যাপারেই কতগুলি জের টেনে কবে কে কি বলেছেন, সেই নিয়ে সমালোচনা করে পরোক্ষে কিছু নাম না করে বলেন। আমি ওনার জন্য জানাচ্ছি যে, কলকাতাকে ডাইং সিটি বলার পরে পরবর্তী ব্যাখ্যাটা নিশ্চয় জানেন। কিন্তু এটাও জানেন যে, কলকাতায় পরিবহন ব্যবস্থার উন্নতির জন্য যখন কেন্দ্রীয় রেলমন্ত্রী কলকাতায় মেট্রো, সার্কুলার রেল চালানোর কথা বললেন, তখন আরবান ডেভেলপমেন্ট মিনিস্টার ছিলেন না। তখন কর্পোরেশনের মেয়রও ছিলেন না, নির্বাচিত বডি ছিলনা, আর্বান ডেভেলপমেন্ট মিনিস্ট্রি দেখতেন তিনি। সহযোগিতার হাত না বাড়িয়ে তিনি বললেন; মেট্রো রেলে চড়বেন না, ওতে জল ঢুকে যাবে, সলিল সমাধি হবে, কেউ মেট্রো রেলে চড়বেন না। তখন রেলমন্ত্রী বললেন '৬ মাসের মধ্যে সার্কুলার রেল চালাব।' উনি বললেন, 'ভগবানও পারবেন না।' তো নিজেদের অপরাধও দেখবেন। কলকাতার উন্নয়নের জন্য চিন্তা-ভাবনা করা একটা আলাদা জিনিস, আর উন্নয়নকে নিয়ে রাজনীতি করা আরেকটা জিনিস। যখন সরকার আপনাদের বিরোধী দলে থাকেন তখনই আপনাদের আওয়াজটা একরকম হয়, আর যখনই সরকার আপনাদের বন্ধু সরকার হয় তখনই আওয়াজটা আরেকরকম হয়। আপনি ঠিকই বলেছেন যে, হাউস রেন্ট অ্যালাউন্সটাই বড় কথা নয়। কেন্দ্রীয় সরকারি কর্মচারিরা হাউস রেন্ট অ্যালাউন্স পাচ্ছেন কি পাচ্ছেন না সেটা বড় কথা নয়। কিন্তু ৪টে মেট্রোপলিটন সিটি — কলকাতা, দিল্লি, মুম্বাই ও চেন্নাই, এই ৪টে মেট্রোপলিটন সিটি যে সমমর্যাদা পেত, আজকে কেন সেটাকে সম মর্যাদা না করে দুটোকে আলাদা করা হল? কলকাতাকে তার মর্যাদা দিতে বার বার দেখা গেছে, কেউ কেউ চক্রান্ত করেছেন ঠিকই। আজকে বন্ধু সরকার দিল্লিতে আছেন। কিন্তু সেখানে রাজ্যসরকারের কোনও প্রতিবাদের কণ্ঠ তীব্র নয়। আজকে কেন্দ্রে কংগ্রেস সরকার থাকলে হয়তো এতদিনে ২-৪টে বাংলা বন্ধ হয়ে যেত। কিন্তু যেহেতু বন্ধু সরকার করেছেন সেহেতু আপনারা কিছু বলবেন না। প্রতিবাদটা সেখানে সোচ্চার হওয়া উচিত—আপনাদের বন্ধু সরকার তো! আমরা তো স্টিয়ারিং কমিটির মেম্বার নই, আপনারা

স্টিয়ারিং কমিটির মেম্বার। এই সরকার কেন্দ্রে আসার পর কেন আপনারা স্টিয়ারিং কমিটির মিটিং-এ আপনাদের প্রস্তাব পেশ করলেন না? কেন আপনারা সেখানে একটাও প্রতিবাদ করলেন না? কেন্দ্রীয় সরকারের পলিসি ঠিক হয় আপনাদের কথাতে, স্টিয়ারিং কমিটির কথাতে। সেখানে আমাদের কথায় আমাদের বিরুদ্ধে আন্দোলন করুন আপত্তি ছিল না। কিন্তু আজকে যখন আপনাদের বন্ধু সরকার এবং পরিচালক ক্ষমতা সম্পূর্ণ আপনাদের হাতে তখন কেন স্টিয়ারিং কমিটিতে আপনাদের দল থেকে প্রতিবাদ করলেন না? মন্ত্রিসভাকে বললেন না যে, এটা অন্যায় হয়েছে। কবে কে কি বলেছেন সে ব্যাপারে রবীনবাবু আমাদের সমালোচনা করে গেলেন। কিন্তু আজকে আপনি দেখছেন, আপনার বন্ধু সরকার থাকাকালীন, অসীমবাবুও জানেন যে, টি-বোর্ডকেও এখান থেকে সরিয়ে অসমে নিয়ে যাওয়ার ষড়যন্ত্র হচ্ছে। সাউথ ইস্টার্ন রেলের ম্যাকসিমাম অফিসকে কলকাতা থেকে পাঠিয়ে দেওয়া হয়েছে। সেন্ট্রাল গভর্নমেন্টের যে সমস্ত হেড-কোয়াটার্সগুলো পশ্চিমবঙ্গে আছে, সেগুলো যতটা না কংগ্রেসের আমলে এখান থেকে স্থানান্তরিত হয়েছে, আজ আপনাদের বন্ধু সরকার যে কয়মাস আছে সেই কয়মাস তার থেকেও অনেক বেশি এই কাজটা হচ্ছে। আর আপনারা কি করছেন? কংগ্রেস থাকলে কোনও কিছু না করলে একটা বাংলা বন্ধ করে দেন, আর বন্ধু সরকার থাকলে চিঠি-চাপাটি করেন। আজকে কলকাতা বিমান বন্দরকে আন্তর্জাতিক মানের ও উন্নত মানের বিমান বন্দরে পরিণত করতে পারছি না। কলকাতার উন্নয়নে যদি সত্যি সত্যি বিশ্বাসী থাকেন তাহলে চিঠি-চাপাটি না করে আপনারা আজকে এব্যাপারে এগিয়ে আসুন। সরকার আপনাদের। কিন্তু আপনারা তো সেখানে বলবেন না। কারণ এখন তো রাজনীতি করার কোনও ব্যাপার নেই। কংগ্রেস থাকলে দিতে হবে, দিতে হবে—এই সব স্লোগান দিয়ে আপনারা দায় সারেন। আর বন্ধু সরকার থাকলে চিঠি-চাপাটি দিয়ে দায় সারেন। আমি সেজন্য বলছি যে, আলোচনাটা যে ভিত্তিতে আসছিল সেটা হল — কলকাতাকে এ(ওয়ান) সিটির মর্যাদা কেন দেওয়া হবে না? আমরা যখন জন্ম থেকেই জানি যে ভারতবর্ষের ৪টে সিটি, তারা সম মর্যাদা সম্পন্ন। এছাড়াও আরও সিটির উন্নতি হোক সেটা আমরা চাই। আরও ৪টে সিটির জায়গায় ৬টা, ৮টা, ১০টা সিটির উন্নতি হোক তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু ২টো কে কেন কমিয়ে দিচ্ছেন? ৪টে থেকে ২টো কে আলাদা পর্যায়ে নিয়ে আসছেন কেন? আজকে কেন্দ্রীয় সরকারের যারা এখানে আছেন, আজকে তাদের বিরুদ্ধে আমাদের একটা নিন্দা জানানো উচিত। আমরা শুধু দাবি জানাচ্ছি তাই নয়, আমরা তাদের বিরুদ্ধে একটা নিন্দা জানিয়ে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব উঠেছে সেটা তো নতুন কথা নয়। মিস মেয়োর আমল থেকে আমরা দেখছি, যখন আমরা পরাধীন ছিলাম তখন আমরা দেখেছি — কিভাবে বাংলাকে উপেক্ষা করা হয়েছে। সুভাষচন্দ্রের

সময় আমরা দেখেছি বাংলাকে চক্রান্ত করে কিভাবে পিছে ঠেলে দেওয়ার চেষ্টা হয়েছিল। কংগ্রেস আমলের শুরু থেকেই এই চেষ্টা দেখেছি। যার জন্য বিধানবাবুর সঙ্গে জওহরলাল নেহেরুর উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা নিয়ে প্রচন্ড মতবিরোধ ঘটেছিল। এটা নতুন কিছু নয়। লড়াই চালিয়ে যেতে হবে এবং ছোট হোক, বড় হোক, আমরা বিভিন্ন সময় যখনই আমাদের সম্বন্ধে বৈষম্যমূলক আচরণ হয়েছে—এই পশ্চিমবাংলার মাটি থেকে তীব্র প্রতিবাদ করেছি। যার জন্য আজ পর্যন্ত আমরা টিকে আছি। অন্য রাজ্যের প্রতি যদি কেন্দ্রীয় সরকারের এরকম উপেক্ষা থাকত, তাহলে কবে ধ্বংস হয়ে যেত সেই রাজ্য। কিন্তু আমাদের জীবনীশক্তি আছে, আমাদের আত্মীক শক্তি আছে, সাংস্কৃতিক শক্তি আছে, যার জন্য আমরা এখনও টিকে আছি। তাই আজকেও লড়াই করতে হবে। এই বিধানসভার মধ্যে সবাই এই প্রস্তাবে আলোচনা করছি, তাত্ত্বিক কথা বলছি। আসুন না, আমাদের যে ক'জন লোকসভার সদস্য আছেন, তারা বলুন, যদি ১৫ দিনের মধ্যে কলকাতাকে এ-১ সিটি বলে ঘোষণা না করা হয়, তাহলে আমরা যুক্তফ্রন্ট থেকে সমর্থন তুলে নেব। আপনারা সবাই মিলে বলুন না এ কথা। বলুন না, আগামি দিনে বাংলা বন্ধ ডেকে তীব্র প্রতিবাদ করব। সুপ্রিম কোর্টের ভয়ে মিউ মিউ করলে হবে না। বাঙালি, বাঙলাকে যদি বাঁচাতে হয়, তাহলে বৃহত্তর হরতালের পথে যেতে হবে। এই কথা বলে, এই প্রস্তাবকে নীতিগত ভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-20 — 1-30 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতি কেন্দ্রীয় সরকারের একটি সিদ্ধান্তে কলকাতা মহানগরীকে যে অবমাননা করা হয়েছে, তার বিরুদ্ধে, তার প্রতিবাদ করে এবং তার পরিবর্তন দাবি করে যে প্রস্তাব আজকে এখানে উত্থাপিত হয়েছে—বিধায়ক সৌগত রায়, বিধায়ক রবীন দেব, বিধায়ক পঙ্কজ ব্যানার্জি, কৃপাসিন্ধু সাহা যে প্রস্তাব এনেছেন, বিধায়ক পঙ্কজ ব্যানার্জি উত্থাপন করেছেন, এই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত তেসরা অক্টোবর কেন্দ্রীয় সরকার একটি সরকারি নির্দেশ জারি করেছে। কেন্দ্রীয় পঞ্চম বেতন কমিশনের সুপারিশ সামনে রেখে এই নির্দেশ জারি করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের দুটো ভাতা—একটি শহরের ক্ষতিপূরণ সংক্রান্ত ভাতা —সংক্ষেপে সি.সি.এ., আর একটি বাড়ি ভাড়া সংক্রান্ত ভাতা—সংক্ষেপে এইচ.আর.এ.। বিশেষ করে বাড়ি ভাড়া সংক্রান্ত ভাতার ক্ষেত্রে সরকারি নির্দেশ দিতে গিয়ে কেন্দ্রীয় সরকার কলকাতা শহরাঞ্চলকে এ-১ অবস্থান থেকে নামিয়ে দিয়েছেন। আমি মনে করছি কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্ত স্ববিরোধী, বৈষম্যমূলক এবং বঞ্চনামূলক। এবং, একইসঙ্গে আমি এটাও বলেছি যে, স্বাধীনতার পর থেকে কিংবা তার আগে

থেকেই কলকাতা এবং পশ্চিমবঙ্গের উপরে লাগাতর অবমাননা এবং অপমান করা হয়েছে। এই কেন্দ্রীয় সিদ্ধান্ত তাতে একটি নতুন মাত্রা যুক্ত করল। এই কেন্দ্রীয় সিদ্ধান্তকে পরিবর্তন করাতেই হবে। সেই ব্যাপারে একটা বক্তব্যতে আমি আসছি। সেই প্রসঙ্গে আসার আগে যে কথাগুলো বললাম, সেটা একটু প্রমাণ করা দরকার। আমি বললাম, এই সিদ্ধান্তগুলো স্ববিরোধী, বৈষম্যমূলক, এবং বঞ্চনামূলক এবং লাগাতর অবহেলার একটা নতুন আশঙ্কার দিক খুলে যাচ্ছে এটা প্রমাণ করার জন্য আমি প্রথমেই কেন্দ্রীয় সরকারের ৩-রা অক্টোবরের যে সরকারি, নির্দেশ সেই নির্দেশ সামনে রাখছি। তার ঠিক আগে ৩০শে সেপ্টেম্বরে কেন্দ্রীয় সরকারের যে গেজেট, কেন্দ্রীয় বেতন কমিশনের উপর যে বিজ্ঞপ্তি এবং কেন্দ্রীয় পঞ্চম বেতন কমিশনের নির্দিষ্ট সুপারিশ, বিশেষ করে ১০৬ অধ্যায়, আমার যতদূর মনে পড়ছে তার ১০ নম্বর অনুচ্ছেদ, ১১২ অধ্যায়ের ৩৮, ৪০, ৪৮, ৪৯ অনুচ্ছেদ এখানে রাখছি। এছাড়া নগরায়ণের উপর জাতীয় কমিশনের তথ্য এবং '৯১-এর আদমসুমারি উল্লেখ করে প্রমাণ করা যাক স্ববিরোধিতা কোথায়। প্রথমত কেন্দ্রীয় সরকারের যে নির্দেশনামা ৩-রা অক্টোবর এবং ৩০শে সেপ্টেম্বর, যে গেজেট নোটিফিকেশন, সেখানে কেন্দ্রীয় সরকার নিজে বলছেন, এই দুটো ভাগের ক্ষেত্রে, সি.সি.এ. এবং এইচ.আর.এ.-র ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় ৫-ম বেতন কমিশনের সুপারিশ সম্পূর্ণ গ্রহণ করছেন। এটা আমার বক্তব্যের প্রথম ধাপ। তাহলে প্রশ্ন, সুপারিশে কি ছিল? দ্বিতীয় ধাপে আসছি। এই সুপারিশের কথা যেটা একটু আগে বললাম, ১০৬ এবং ১১২ অধ্যায়ে আছে, সেখানে পঞ্চম বেতন কমিশন দ্বর্থ্যহীন ভাষায় আরেকটা কথা বলেছেন এই ভাতাগুলো নির্ধারণ করার ক্ষেত্রে। এই ভাতা নির্ধারণ করার হার কোন শহরাঞ্চলে কি হবে তা নির্ধারণ করার ক্ষেত্রে ভিত্তি হবে সেই শহরাঞ্চলের জনসংখ্যা এবং একমাত্র শহরের জনসংখ্যাই, অন্য কিছু নয়। এবং তার ভিত্তিতে ওরা এইভাবে শ্রেণী বিন্যাস করলেন বেতন কমিশনের সুপারিশ। ওরা বললেন, যে শহরাঞ্চলের জনসংখ্যা ৫০ লক্ষ বা তদুর্ধ্বে তারা এ-ওয়ান শ্রেণীভুক্ত। ২০ থেকে ৫০ লক্ষ যে শহরের জনসংখ্যা তা 'এ' শ্রেণীভুক্ত এবং ১০ থেকে ২০ লক্ষ জনসংখ্যা সম্বলিত শহরকে 'বি-ওয়ান' শ্রেণীভুক্ত, ইত্যাদি ইত্যাদি শ্রেণী বিন্যাস করা হয়েছে। তাহলে এখানে যেটা প্রাসঙ্গিক, বিশেষ করে বাড়ি-ভাড়া সম্বন্ধে বলা হল, তাতে 'এ-ওয়ান' শ্রেণীভুক্ত জায়গায় যে কেন্দ্রীয় সরকারি সংস্থার কর্মিরা আছেন তাঁরা তাদের মূল বেতনের ৩০ শতাংশ বাড়ি ভাড়া বাবদ পাবেন এবং 'এ' শ্রেণীভুক্ত হলে ১৫ শতাংশ হবে এবং তার নিচে আস্তে আস্তে নেবে যাবে। তাহলে প্রশ্ন আসছে, সি.সি.এ.-র ক্ষেত্রে সর্বনিম্ন বেতনে ৯০ টাকা এবং 'এ-ওয়ানে' ৬৫ টাকা। এবারে তৃতীয় ধাপে আসছি। তাহলে বিষয়টা হচ্ছে, শহরাঞ্চল এবং তার জনসংখ্যার উপর এটা নির্ভর করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শহরাঞ্চলের ভিত্তিটা এখানে সবচেয়ে গুরুত্বপূর্ণ। শহরাঞ্চল বলতে কেন্দ্রীয় বেতন কমিশন কি বলেছেন যেটা কেন্দ্রীয় সরকার মেনে নিয়েছেন? শহরাঞ্চল বলতে কেন্দ্রীয় বেতন কমিশন কোন

পুরসভার অঞ্চল বলেননি। তাঁরা বলেছেন, একটা শহরের পুরো অঞ্চল এবং তার লাগোয়া পুরসভাগুলো নিয়ে যে সমগ্র অঞ্চল তাকে আরবান অ্যাগ্লোমারেশন বলেছেন। শহর এবং লাগোয়া অঞ্চলকে তাঁরা শহরাঞ্চল বলে চিহ্নিত করেছেন কেন্দ্রীয় সরকারের বেতন কমিশনের ১১২ অধ্যায়ের ৪৯ সুপারিশে পরিষ্কার ভাবে আছে। পাছে বিতর্ক হয় তাই শহরাঞ্চলের সংঙ্গা কি দিচ্ছেন? বেতন কমিশন বলছেন, এ ব্যাপারে নগরায়ণের উপর ইউ.এ. যা বলেছে সেটাই মেনে নেবে। এটাতে দেখা যাচ্ছে কলকাতার ক্ষেত্রে জাতীয় কমিশন বলছেন কলকাতা পৌরসভা নয়, কলকাতা পৌরসভা এবং আশেপাশের সি.এম.ডি.এ. এলাকা যুক্ত করে তাকে শহরাঞ্চল আর্বান এগ্লোমারেশন বলে নগর উন্নয়ন বলছেন। সেটা ওনারা মানছেন, এটাই শহরাঞ্চলের সংজ্ঞা হয়ে গেল। এর পর চার নম্বরে আসছি, সেখানে জনসংখ্যা বলতে কি বলেছেন সেটা নিয়ে পাছে বিতর্ক হয় সে জন্য ১৯৯১ সালে আদমসুমারী কথা বলেছেন। আদমসুমারীর তৃতীয় সারনিতে দেখুন আর্বান এগ্লোমারেশন জনসংখ্যা বলে ১ কোটি ৮ লক্ষ, ৫০ লক্ষের অনেক উঁচুতে। তারপর পাছে কোনও বিতর্ক হয় তাই তারা বলছেন বেতন কমিশন বলছেন পৃথিবীতে ১৩টি শহরাঞ্চল আছে যার জনসংখ্যা ১ কোটির বেশি। তারমধ্যে ৭টি এশিয়ার মধ্যে অবস্থিত, আবার এই ৭টির মধ্যে ২টি ভারতবর্ষে অবস্থিত, তার একটি হল কলকাতা আর একটি মুম্বাই। কেন্দ্রীয় বেতন কমিশন বলছেন তারা কেন্দ্রের এই সুপারিশগুলি মানছেন, যদি মানেন তাহলে তার পরের ধাপে বেরিয়ে আসে যে সি.সি.এর ক্ষেত্রে ক্ষতিপূরণ ভাতার ক্ষেত্রে লক্ষণীয় ৩রা অক্টোবরের সরকারি নির্দেশে আছে মুম্বাই, দিল্লি এ-ওয়ান। সেখানে পাতা ওল্টালে দেখবেন যে এইচ.আর.এ.-র ক্ষেত্রে দেখবেন একই কথা বলা হল দিল্লি, মুম্বাই এ-ওয়ান, সেখানে কলকাতাকে বাদ দিয়ে দেওয়া হল, আমি এটা প্রমাণ করলাম যে এটা স্ববিরোধী। কেন্দ্রীয় বেতন কমিশন বলছেন তাদের শহরাঞ্চল বলতে আর্বান এগ্লোমারেশন বলছেন এবং ওই সংখ্যা হচ্ছে ১ কোটি ৮ লক্ষ, তাতে এটা এ-ওয়ান হয়। কেন্দ্রীয় বেতন কমিশন এটা না বলে, না করে স্ববিরোধিতা করলেন। এই স্ববিরোধিতা নিজেদের মধ্যেই করলেন সি.সি.এ.-এর ক্ষেত্রে এটা বললেন, কিন্তু এইচ.আর.এ.-এর ক্ষেত্রে এটা বললেন না। আমি মনেকরি কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্ত সম্পূর্ণভাবে স্ববিরোধী, বৈষম্যমূলক এবং বঞ্চনামূলক। যে কেন্দ্রীয় সরকারি কর্মচারিরা দিল্লি, মুম্বাইতে আছে তারা পাবেন আর কলকাতার কর্মচারিরা পাবেন না, এটা তাদের ক্ষেত্রেও বঞ্চনামূলক। আমি মনেকরি এর পরিবর্তন দরকার। এব্যাপারে আমি একটি কথাই বলতে চাই যে এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা বলে মনে হয় না, লাগাতার যে জিনিস চলছে তাতে একটা সংযোজন হল মাত্র। মাননীয় সদস্য কমল গুহ যা [illegible] আমি তার সাথে এ ব্যাপারে একমত। তবে আগামী দিনে বাংলাদেশের সঙ্গে দক্ষিণ-পূর্ব এশিয়ার অন্যান্য দেশগুলির সঙ্গে সম্পর্ক যেভাবে গড়ে উঠছে তাতে কলকাতা কিন্তু গোটা এশিয়ার ক্ষেত্রে দরজা হয়ে যাবে। এই কলকাতাতে বসবাস করেন বিভিন্ন প্রদেশের

মানুষ, সুদূর মহারাষ্ট্র থেকে এখানে মানুষ আসেন এবং এই কলকাতা থেকে প্রতি বছর ৫ হাজার কোটি টাকার কর কেন্দ্রীয় সরকার নিয়ে চলে যায়। কলকাতা বন্দর এবং বিমান বন্দর থেকে বৈদেশিক পণ্য তার থেকে ৫ হাজার কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন করে। তার সঙ্গে সংশ্লিষ্ট সি.এম.ডি.এ. এলাকার জন্য কেন্দ্রীয় সরকার অর্থ দেবেন না এটা হতে পারে কখনও?

[1-30 — 1-40 p.m.]

রাজ্য সরকার যা করবেন তার মধ্যে ওরা'ও আসুন। এখানে মনে রাখতে হবে যে, কেন্দ্রীয় সরকার নগরায়ণের ওপর যে জাতীয় কমিশন গঠন করেছিলেন, তাঁরা বলেছিলেন—৭ম যোজনার পাঁচ বছরে ১০০০ কোটি টাকা আমাদের দেওয়া উচিত। তা দিলে বছরে ২০০ কোটি টাকা আসে। কলকাতার তৎকালীন মেয়র, ততকালিন প্রধানমন্ত্রীর কাছে দাবি করেছিলেন কলকাতার জন্য ১৮৭২ কোটি টাকা। অর্থাৎ বছরে ঐ প্রায় ২০০ কোটি টাকারই দাবি। কিন্তু সেই অর্থের এখন পর্যন্ত পাওয়া গেল প্রায় শূন্য। আমার মনে আছে এখন থেকে ৬ বছর আগে কলকাতার জন্য মাত্র ২০ কোটি টাকা এসে পৌঁছেছিল। তারপরেই বলা হয়েছিল—ওটা শুধু কলকাতার জন্য নয়, কলকাতা এবং হাওড়ার মধ্যে ভাগ করে দিতে হবে। সে সময়ে মহাকরণে মুখ্যমন্ত্রী একটা সভা ডেকেছিলেন—সেখানে কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিরা ছিলেন, যোজনা কমিশনের সহসভাপতি ছিলেন, কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন এবং আমরা অনেকে ছিলাম। আমরা বলেছিলাম, এইভাবে চলতে পারেনা, আমাদের প্রয়োজনীয় অর্থ দেবার ব্যাপারে আপনারা কি করবেন? আমরা বলেছিলাম, আমাদের বছরে ২০০ কোটি টাকা দরকার। আট বছরে ১৬০০ কোটি টাকার প্রয়োজন আছে। তখন কেন্দ্রীয় প্রতিনিধিরা বলেছিলেন, ''এরকম একটা প্রকল্প করা যায় না যার নাম দেওয়া যেতে পারে 'মেগা সিটি প্রকল্প' নামে কিছু আসে যায়না। আমরা বলেছিলাম, মেগা বলে তারপর অর্থ দেবার সময় তা যেন মিনি হয়ে না যায় দেখবেন। তারপরে ওঁরা বললেন—মোট অর্থের ৪ ভাগের এক ভাগ কেন্দ্রীয় সরকার দেবেন। অর্থাৎ ১৬০০ কোটি টাকার ৪০০ কোটি টাকা ওঁরা দেবেন, বাকি ১২০০ কোটি টাকা রাজ্য সরকারকে গ্যারেন্টার হয়ে বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠান থেকে বিনিয়োগ করতে হবে। তারপরেও কয়েক বছর চলে গেল। ৮ বছরে ৪০০ কোটি টাকা দিলে বছরে ৫০ কোটি টাকা দিতে হয়। তা প্রথম চার বছর যদি ৫০ কোটি টাকা করে নাও দিতে পারেন এবং ৪০ কোটি টাকা করেও যদি দেন, তাহলেও পরের চার বছর ৬০ কোটি টাকা করে দিতে হয়। চার বছর হয়ে গেছে, যদি তা দিতেন তাহলে চার বছরে আমরা ৪০ কোটি টাকা করে ১৬০ কোটি টাকা অন্ততঃ পেতাম। তা কি আমরা পেয়েছি? মেগা সিটি প্রকল্পে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা পেয়েছি মাত্র ৬৪ কোটি টাকা! অথচ আমরা ১৬০ কোটির জায়গায় ১৬১ কোটি দিয়েছি। আর এখন

কলকাতা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে 'এ-ওয়ান' থেকে অবনমিত হ'ল। বছরে ১৬ কোটি টাকা করে যেটা দিচ্ছেন, সেটাও এখন চলে যেতে পারে। এখানে দাঁড়িয়ে তাই আমরা এই প্রস্তাব রাখছি যে, কলকাতা, হাওড়া এবং আশপাশ অঞ্চলের জন্য, অর্থাৎ গোটা সি.এম.ডি.এ. অঞ্চলের জন্য আমরা আমাদের রাজ্য সরকারের তরফ থেকে ১০০ কোটি টাকা দেব, কেন্দ্রীয় সরকার বলুন যে, তাঁরাও ১০০ কোটি টাকা দেবেন। আমি এই ন্যায্য প্রস্তাব বা দাবি এখানে রাখছি। একই সঙ্গে কলকাতার 'এ-ওয়ান' অবস্থান ফিরিয়ে দিতে হবে। উপরন্তু আমরা এখানে লক্ষ্য করছি যে, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন মন্ত্রকের বিনিয়োগগুলো ভীষণভাবে মার খাচ্ছে। এখানে রেল পথের নিত্য-যাত্রীদের যন্ত্রণার কথা কেন্দ্রীয় সরকারের কানে ঢোকেনা। মোম্বাই এবং বৃহত্তর কলকাতার জনসংখ্যা প্রায় সমান, তাহলে কেন সমান সংখ্যক ই.এম.ইউ. কোচ এখানে চালানো হয় না। কলকাতার প্রতি এই যে বঞ্চনা, এর প্রতিবাদ হবেনা। আমরা কেন বলবনা? কলকাতা বন্দরের জন্য ৮ম যোজনায় যেখানে ৪৬৬ কোটি টাকা বরাদ্দ ছিল সেখানে তার তিন ভাগের এক ভাগ টাকা'ও পাওয়া যায়নি। তাহলে আমরা কেন বলবনা? ২১টি কেন্দ্রীয় সরকারি প্রতিষ্ঠানের পুনরুজ্জীবনের জন্য ৭১০০ কোটি টাকার প্রয়োজন ছিল, শূন্য টাকা পাওয়া গিয়েছে। জাতীয় সড়কগুলির রক্ষণাবেক্ষণের জন্য প্রয়োজনীয় অর্থ পাওয়া যায় না। এখন পর্যন্ত আমরা সব রাজ্যের তুলনায় কম পেয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় বলছি যে, আমরা কলকাতার অবনমনের বিরোধী। কলকাতা তার নিজের স্বাভাবিক জোরেই 'এ-ওয়ান' হিসাবে অবস্থান করছে। সুতরাং সেই অবস্থানকে কেন্দ্রীয় সরকারের স্বীকৃতি দেওয়া উচিত। শুধু তাই নয়, আমরা কলকাতার জন্য ১০০ কোটি টাকা দেব, কেন্দ্রীয় সরকারও ১০০ কোটি দিন এবং কলকাতার ক্ষেত্রে কেন্দ্রীয় বিনিয়োগগুলো তাঁরা সঠিকভাবে করুন। এবিষয়ে এর আগেই মাননীয় মুখ্যমন্ত্রী প্রতিবাদ জানিয়ে কেন্দ্রীয় সরকারকে চিঠি দিয়েছেন—মাঝে পুজোর ছুটি পড়ে যাওয়ায় তিনি বিগত ২০ তারিখ চিঠি দিয়েছেন প্রতিবাদ জানিয়েছেন। গত ১১ তারিখ কেন্দ্রীয় অর্থমন্ত্রী রাজ্য অর্থমন্ত্রীদের মিটিং ডেকেছিলেন, সেখানে তাঁকে আমি এবিষয়ে বলেছিলাম—এটা আপনারা কেন করেছেন? তিনি আমাকে খতিয়ে দেখবেন বলেছেন। তাও তারপর ৮/৯ দিন হয়ে গেছে। এখানে দাঁড়িয়ে বলছি, গণ-সংগঠনের সভায় ডাক দিয়ে দেওয়া হয়েছে। এটা যদি বদলে ফেলেন দিন ১৫-এর মধ্যে, তাহলে ভাল, কিন্তু যদি না পারেন তাহলে কিন্তু সাধারণ মানুষ-শুধু কেন্দ্রীয় সরকারের কর্মিরাই নন—আন্দোলনে সামিল হবেন। আমি একটি প্রস্তাব আপনার মাধ্যমে হাউসের কাছে রাখছি, আমরা বিভিন্ন সময়ে সর্বদলীয় প্রতিনিধি-দল নিয়ে দিল্লিতে যাই। কেন্দ্রীয় সরকার ১৫ দিনের মধ্যে [illegible] [illegible]রেন তাহলে সর্বদলীয় প্রতিনিধিদল নিয়ে কলকাতা মহানগরিকে এ-ওয়ান বলা [illegible] অন্যান্য দাবিগুলি নিয়ে যেতে পারি কিনা। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

*[1-40 — 1-47 p.m.]*

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে কলকাতার মর্যাদা অবনমনের বিরুদ্ধে আমি এবং অন্যান্য সদস্যরা যারা এই প্রস্তাব এনেছি তাতে এই হাউসের সর্বদলীয় সমর্থন পাওয়ায় স্বভাবতই আমি খুব আনন্দিত। রাজনৈতিক ফারাক যাই থাকুক না কেন আমরা এই পশ্চিমবঙ্গে বিশেষ করে কলকাতার মানুষ এই শহরের রাজনৈতিক, অর্থনৈতিক এবং সাংস্কৃতিক ঐতিহ্যে গৌরবান্বিত। এই শহর স্বামী বিবেকানন্দের কলকাতা, রবীন্দ্রনাথ ঠাকুরের কলকাতা। এই শহর আধুনিককালের মাদার টেরিজার, সত্যজিৎ রায়ের কলকাতা। এই শহর নেতাজী সুভাষচন্দ্র বসুর এবং দেশবন্ধুর কলকাতা। সেই কলকাতাকে তার মর্যাদার উপর কোনও আঘাত সে যেই হোক না কেন পশ্চিমবাংলার মানুষ হিসাবে সর্বশক্তি দিয়ে তা প্রতিরোধ করতে হবে। অসীমবাবু সঠিকভাবেই বলেছেন, কলকাতা শুধু পশ্চিমবাংলার শহর নয়, কলকাতা শহর এবং বন্দর সারা পূর্ব ভারতের হিন্টারল্যান্ড। বিহার, উত্তরপ্রদেশ অন্যদিকে আসাম সেভেন সিস্টারস এবং নেপাল ও ভুটানের একমাত্র বন্দর এই শহর কলকাতা। এই শহর কলকাতা তার উদার হৃদয় নিয়ে ভারতবর্ষের যেখান থেকে মানুষ এসেছেন তাদের গ্রহণ করেছে। সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা, কোনও সংকীর্ণতাবাদ এই শহরকে স্পর্শ করেনি। কিন্তু আজকে দুর্ভাগ্যবশত সেই কলকাতার উপর আঘাত এসেছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। হয়তো আপাতদৃষ্টিতে আঘাত ছোট বলে মনে হতে পারে, কারণ কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্ত বর্তমানে শহর কলকাতায় প্রতিষ্ঠিত কেন্দ্রীয় সরকারের অধীনস্ত অফিসগুলিতে কর্মরত কেন্দ্রীয় সরকারের কর্মচারিদের প্রভাবিত করবে, কিন্তু আমি মনে করি এর একটা বড় তাৎপর্য আছে। একবার কলকাতার অবনমন যদি মেনে নিই তাহলে কলকাতার অবনমন চলতেই থাকবে। অন্যান্য দলের সদস্যরা সকলেই ব্যাখ্যা করেছেন যে, কেন্দ্রীয় বেতন কমিশন সুপারিশ করেছিলেন ৫০ লক্ষের উপর মানুষ যেসব শহরে আছে সেইসব শহরগুলিকে এ-১ করতে হবে আর যেসব শহরে ২০ থেকে ৫০ লক্ষের কম মানুষ আছে সেইসব শহরকে(এ) বলে শ্রেণীভুক্ত করলেন। কিন্তু এমনিই বিচিত্র ব্যাপার, কেন্দ্রীয় সরকার পুরোপুরি কেন্দ্রীয় বেতন কমিশনের রিপোর্ট গ্রহণ করলেন এবং তার উপর তাদের যখন অর্ডারও বেরুলো তখন সেই অর্ডারে দেখা যাচ্ছে, দুইরকম ভাবে কলকাতাকে শ্রেণীভুক্ত করা হয়েছে। সিটি কমপেনসেটরি অ্যালাউন্সের ক্ষেত্রে কলকাতাকে এ-১ বলে মর্যাদা দিয়েছে, কিন্তু হাউস রেন্ট অ্যালাউন্স অর্থাৎ বাড়ি ভাড়া বাবদের ক্ষেত্রে (এ) বলে মর্যাদা দেওয়া হয়েছে। এরফলে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের উপর প্রত্যক্ষ আঘাত এসেছে যেটা অসীমবাবু উল্লেখ করেছেন ১৫ শতাংশ কম একজন কেন্দ্রীয় সরকারের কর্মচারী মাহিনা পাবেন। অর্থাৎ তার যদি ৩ হাজার টাকা মাহিনা হয় তাহলে তিনি সাড়ে ৪০০ টাকা কম পাবেন।

৫ হাজার টাকা মাহিনা হলে তিনি ৭৫০ টাকা করে কম মাহিনা পাবেন। অর্থনৈতিক

দিক থেকে কলকাতার একটা বড় অংশের উপর এটা একটা আঘাত। একই কেন্দ্রীয় সরকারের একই অর্ডারে সিটি কমপেনসেটারি অ্যালাউন্সের ক্ষেত্রে কলকাতা হচ্ছে এ ওয়ান শহর আর বাড়ি ভাড়ার ক্ষেত্রে 'এ' শহর। এ কখনও গ্রহণ করা যায় না। কেন্দ্রীয় সরকারের নড়বড়ে অবস্থা এবং অজ্ঞতাপ্রসূত কারণেই তারা এই সিদ্ধান্ত নিয়েছেন বলে আমরা মনে করি। যে কোনও মূল্যে এই সিদ্ধান্তকে আমাদের পাল্টাতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছে তাদের এই স্ববিরোধিতার কথা আমাদের তুলে ধরতে হবে। এরই মধ্যে বিভিন্ন রাজনৈতিক দল এর বিরুদ্ধে প্রতিবাদ করেছেন, কলকাতায় মিছিল হয়েছে, সরকারি কর্মচারিরা প্রতিবাদ করেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এর বিরুদ্ধে চিঠি লিখেছেন এবং আজকে এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে এবং এর পরিবর্তনের দাবিতে আমরা সর্বদলীয় প্রস্তাব নিয়ে এসেছি। আমরা চেষ্টা করছি এর পরিবর্তন করাতে। এখন আমাদের এই কলকাতা শহরটা কি ভাবে চলছে তা আমরা জানি এবং তা নিয়ে অনেক অভিযোগও আছে। আমরা মনে করি কলকাতা হচ্ছে আমাদের গর্বের কলকাতা। এই কলকাতাকে চার্লস কুরিয়ার কমিশন মেগাসিটির মর্যাদা দিতে চেয়েছেন। সেনসাসের পরিসংখ্যান অনুযায়ী ১ কোটি ৮ লক্ষ ক্যালকাটার আরবান এগ্লোমারেশন। তিনশো বছর ধরে কলকাতা তার ইতিহাস নিজেই তৈরি করেছে। কিন্তু বামফ্রন্টের ২০ বছরের শাসনে কলকাতা নিশ্চয় পশ্চাদপদ হয়েছে। আজকে ম্যালেরিয়ার ভয়ে বাইরে থেকে মানুষ কলকাতায় আসতে ভয় পাচ্ছে। এটা তো হওয়া উচিত নয়। এটা দলবাজির কোনও প্রশ্ন নয়, এ নিয়ে সকলকে ভাবতে হবে। যে কলকাতা আমাদের গর্বের শহর সেই কলকাতার ডেপুটি মেয়রের স্ত্রী ম্যালেরিয়াতে মারা গিয়েছেন। এতো আমাদের লজ্জা। নিন্দার কথা বলছি না, আমি বলছি এ লজ্জা আমাদের ভাগ করে নিতে হবে। এই যে কলকাতার রাস্তাঘাট সারানো হচ্ছে না, কলকাতার জঞ্জাল সাফাই হচ্ছে না এসব তো আমাদের লজ্জা। নেতাজীর জন্মশতবর্ষে তারই শহর কলকাতার আজকে কি হতশ্রী অবস্থা সেটা কি আপনারা দেখছেন না? আপনারা কি দেখছেন না যে কিভাবে প্রোমোটাররা কলকাতা শহরকে গ্রাস করছে? কাজেই কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন তার বিরোধিতা করে তা যেমন পাল্টাতে হবে তেমনি আমাদের ভাবতে হবে এই কলকাতা শহরকে কিভাবে বাঁচানো যায়। অসীমবাবু কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কথা বলেছেন এবং কিছু কিছু তথ্যও দিয়েছেন। এটা দেখা যাচ্ছে যে কেন্দ্রে কংগ্রেস সরকার থাকলে কলকাতা কিছু পায়, না থাকলে পায় না। এই তো শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময় কলকাতা মেট্রোরেল, দ্বিতীয় হুগলি সেতু পেয়েছে। ভারতবর্ষের অন্য কোনও শহর কি তা পেয়েছে? এই তো শ্রীরাজীব গান্ধীর সময় কলকাতা স্টেডিয়াম পেয়েছে, ভারতবর্ষের অন্য কোনও শহর কি তা পেয়েছে? এই তো সি.এম.ডি.এ.-এর জন্য কেন্দ্র কয়েক শো কোটি টাকা দিয়েছেন কিন্তু আমরা তার সুযোগ কত'টা নিতে পেরেছি? এসব নিয়ে নিশ্চয় তর্ক হতে পারে। অসীমবাবু মেগাসিটির কথা বলে বঞ্চনার কথা বললেন। অসীমবাবু বলেছিলেন

মেগাসিটি প্রকল্পে ১৬শো কোটি টাকায় কলকাতার চেহারাটাই পাল্টে দেব। এই তো কেন্দ্র আপনাদের বন্ধু সরকার দু বছর হতে চললো, অসীমবাবু বলুন, মেগাসিটি কতটা কার্যকর হয়েছে। দুর্ভাগ্যবশত বামফ্রন্ট সরকার আগে যতটা সোচ্চার ছিলেন পশ্চিমবঙ্গ তথা কলকাতার প্রতি অবহেলার ব্যাপারে, কেন্দ্রে ইউনাইটেড ফ্রন্ট সরকার আসার পর এবং সি.পি.এম তার স্টিয়ারিং কমিটিতে যাবার পর ওরা আর ততটা সোচ্চার নন। এমন কি এই যে পেট্রোল, ডিজেলের দাম বেড়ে গেল এরজন্য ওরা একদিন বাংলা বন্ধও ডাকেন নি। তাই আমি বলছি, আপনারা নরম মনোভাব ছাড়ুন। এই প্রসঙ্গে ওদের কাছে একটি প্রস্তাব আমি রাখছি, বলুন রাজী আছেন কিনা, কলকাতার প্রতি এই বঞ্চনার প্রতিবাদে আসুন, সুপ্রিম কোর্টের নিষেধাজ্ঞা অমান্য করে একদিন বাংলা বন্ধ ডাকা হোক। অনুরোধ-উপরোধ নয়। আমরা এর আগেও দিল্লিতে সর্বদলীয় প্রস্তাব নিয়ে গেছি। সর্বদলীয় প্রস্তাব নিয়ে মন্ত্রীর সঙ্গে দেখা করেছি। আমরা দেখেছি যে, কেন্দ্রের মন্ত্রীদের কানে জল ঢোকাতে অনেক সময় লাগে। কাজেই এদের একটা জোর ধাক্কা দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আনন্দিত। এই হাউসে কলকাতা উন্নয়ন নিয়ে আমাদের দৃষ্টিভঙ্গি আলাদা, কলকাতায় ম্যালেরিয়ার ব্যাপারে আমাদের দৃষ্টিভঙ্গি আলাদা, কিন্তু কলকাতাকে 'এ' ওয়ান সিটি করার ব্যাপারে আমাদের দৃষ্টিভঙ্গি এক এবং এই দৃষ্টিভঙ্গিই হওয়া উচিত। তাই, আজকে এই যে প্রস্তাব এসেছে, এই প্রস্তাবকে সমর্থন করছি। আমি আনন্দিত যে এই হাউসে অনেক সর্বদলীয় প্রস্তাব নেওয়া হয়েছে, কিন্তু এই সর্বদলীয় প্রস্তাবকে সর্বাত্মক সমর্থন পেয়েছে। আমরা যখন যাবো তখন কেন্দ্রে ওরা থাকবে কিনা তা নিশ্চিত নয়। কিন্তু কংগ্রেসের স্পষ্ট বক্তব্য হচ্ছে, জৈন কমিশনের রিপোর্টে ডি.এম.কে'র বিরুদ্ধে রায় দেওয়া হয়েছে। এই ডি.এম.কে-কে যদি না সরানো হয় তাহলে আমাদের সমর্থন করা সম্ভব হবেনা। কারণ এখানে রাজীব গান্ধীর প্রশ্ন রয়েছে, আমাদের নেতার প্রশ্ন রয়েছে, একটা নীতিগত প্রশ্ন রয়েছে। কাজেই জৈন কমিশনের রিপোর্টে ডি.এম.কে সম্পর্কে যা বলা হয়েছে, তারপরে আর কোনও আপোষ হতে পারেনা। আমরা চাই যে, ডি.এম.কে-কে বাদ দেওয়া হোক। যারা দেশ বিরোধী তাদের রাখা উচিত নয়। অন্যদিকে কলকাতার মর্যাদার প্রশ্নে আমরা এক হয়ে কেন্দ্রীয় সরকার অন্যায় ভাবে যে সিদ্ধান্ত নিয়েছে তার বিরুদ্ধে সোচ্চার হই। আজকে সকলকে ধন্যবাদ জানাবো যে কলকাতার মর্যাদা ক্ষুন্ন করার জন্য কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত নিয়েছে তার বিরোধিতা করার জন্য একসঙ্গে ঐক্যবদ্ধ হয়ে এই প্রস্তাব রাখতে সক্ষম হয়েছি। কলকাতা শহরকে 'এ' ওয়ান সিটির মর্যাদা দেওয়া হোক। এই কথা বলে আবার সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Pankaj Banerjee that

This House notes with grave concern that the Union Government

in a recent decision has degraded the status of Calcutta, a city of historical, cultural and political importance;

This House also notes that though the Pay Commission has categorised Calcutta as A-1; the Finance Department of Government of India in its self-contradictory decision has proposed two different classifications for Calcutta 'A-1' for Compensatory City Allowance (CCA) and 'A' for House Rent Allowance (HRA);

This House is of the opinion that the decision of Union Government is an insult, not only to the citizens of Calcutta but also to the people of India, because Calcutta is the prime mover of all the political, cultural and social resurgence of modern India.

This House is also of the opinion that population of Calcutta (UA), as per 1991 Cencus was above 108 lakhs and with this population and criteria, Calcutta should be considered at par with Delhi and Mumbai;

This House, therefore, resolves that Union Government should reconsider its unjust decision and classify this great city as A-1 in all respect to show due respect to its citizens and do justice to this historic city.

was then put and carried.

## Adjournment

The House was then adjourned at 1.47 p.m. till 11.00 a.m. on 20th November, 1977 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 20th November, 1997 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 8 Ministers of State and 136 Members.

[11-00 — 11-10 a.m.].

### Starred Questions
### (to which oral Answers were given)

**জমির খতিয়ানভুক্ত তথ্য সরবরাহে কম্পিউটার**

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪১) **শ্রী আবুআয়েশ মণ্ডল** ঃ ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে জমির খতিয়ানভুক্ত তথ্য দ্রুত সরবরাহের জন্য কম্পিউটারের সাহায্য নেওয়া হচ্ছে কি না;

(খ) হলে, ৩১ শে অক্টোবর, ১৯৯৭ পর্যন্ত মোট কতগুলি জেলাকে উক্ত ব্যবস্থার আওতায় আনা হয়েছে; এবং

(গ) জেলাগুলির নাম কি?

**শ্রী কমলেন্দু সান্যাল** ঃ

(ক) হ্যাঁ, হচ্ছে।

(খ) পুরুলিয়া ব্যতিত সতেরটি জেলায় ইতিমধ্যে কম্‌পিউটার ব্যবস্থার মাধ্যমে খতিয়ান নথিভুক্ত কাজ আরম্ভ হয়েছে। নভেম্বরের তৃতীয় সপ্তাহ থেকে পুরুলিয়া জেলাও ঐ ব্যবস্থার মাধ্যমে কাজ শুরু করবে। এখন আনন্দের সঙ্গে জানাচ্ছি যে পুরুলিয়া জেলাতেও কাজটা শুরু হয়ে গেছে।

(গ) জেলাগুলির নাম নিম্নে দেওয়া হ'ল।

| | |
|---|---|
| ১। বর্ধমান | ১০। মালদা |
| ২। জলপাইগুড়ি | ১১। বীরভূম |
| ৩। হুগলি | ১২। বাঁকুড়া |
| ৪। নদীয়া | ১৩। উঃ ২৪-পরগনা |
| ৫। হাওড়া | ১৪। দঃ ২৪-পরগনা |
| ৬। দার্জিলিং | ১৫। কুচবিহার |
| ৭। মেদিনীপুর | ১৬। দক্ষিণ দিনাজপুর |
| ৮। মুর্শিদাবাদ | ১৭। উত্তর দিনাজপুর |
| ৯। তমলুক | ১৮। পুরুলিয়া |

এখন বলছি, সমস্ত জেলাতে এই কাজ শুরু হয়েছে এবং এই ক্ষতিয়ানভুক্তি সংরক্ষণের কাজ সাব-ডিভিশন, জেলা, এমন কি ব্লক স্তর পর্যন্ত চলে গেছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনার সর্বশেষ রিপোর্ট অনুযায়ী বুঝা যাচ্ছে যে, কমপিউটারের মাধ্যমে জমির ক্ষতিয়ানভুক্তির কাজ আমাদের রাজ্যে সর্বত্র চালু হয়েছে। আমার প্রশ্ন, কমপিউটারের মাধ্যমে এই সংরক্ষণের কাজ কবে শুরু হয়েছে এবং এ পর্যন্ত জেলাভিত্তিক বা সামগ্রিকভাবে রাজ্যের কত জমির ক্ষতিয়ান ভুক্তির তথ্য সংরক্ষিত হয়েছে সেটা পরিসংখ্যান দিয়ে জানাবেন কি?

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** কাজটা প্রথম শুরু হয় উত্তর ২৪-পরগনা জেলায় ১৯৯৬ সালে এবং কাজটা যে দ্রুতগতিতে এগোচ্ছে সেটাও বুঝা যাচ্ছে, কারণ এর মধ্যেই কাজটা সার্বডিভিসন, জেলা, এমন কি ব্লক স্তর পর্যন্ত চলে গেছে। আর এ পর্যন্ত এই তথ্য সংরক্ষণের কাজ যা হয়েছে তার সংখ্যা হচ্ছে ১০,১৫৩।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, আমাদের রাজ্যে ক্ষতিয়ানের মোট সংখ্যা কোনও পরিসংখ্যান আপনার কাছে আছে কি না; সমস্ত ক্ষতিয়ান সংরক্ষণ করবার এই কাজটা শেষ করবার ক্ষেত্রে কোনও নির্দিষ্ট সময়সীমা নির্দিষ্ট করেছেন কি না এবং করে থাকলে সেটা কত? করে থাকলে সেই সময়সীমাটা কি দয়া করে জানাবেন কি?

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** নির্দিষ্টভাবে খতিয়ান সংখ্যা কি আমাদের গোটা রাজ্যের সেটা জোটভিত্তিক বলা যেতে পারে। অনুগ্রহ করে যদি সেপারেট নোটিশ দেন তাহলে নিশ্চয়ই বলা যাবে। জোতের ব্যাপারে আপনি বুঝবেন কি ভাবে খতিয়ান সংখ্যা বাড়ছে। কারণ ব্যক্তিগত খতিয়ান হচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সংরক্ষণের কাজ চলছে। সাথে সাথে এটা সরবরাহের কাজ চলছে কিনা বলবেন। যদি শুরু হয়ে থাকে তাহলে কবে শুরু হয়েছে বলবেন এবং সরবরাহের যদি কোনও উল্লেখযোগ্য সাফল্য থাকে তাহলে দয়া করে জানাবেন কি?

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** প্রথম শুরু হয়েছে ২৪-পরগনা জেলায় সেটা আমি আগেই বলেছি। এটা প্রথম একটা ব্লক স্তরে শুরু হয়েছে এবং সেটা হচ্ছে গুমাহাবড়া (১)ঃ সাফল্য বলতে এই পর্যন্ত আমরা ১০ হাজার খতিয়ানে পৌঁছে গেছি। নির্দিষ্ট ভাবে বলতে গেলে বলতে হয় আমাদের কিছু রুটিন ওয়ার্ক আছে, আমরা সেখানে গিয়ে মাঝে মাঝে বসি। আমরা চাইছি কত দ্রুত এই কাজ সম্পন্ন করা যায়। এটা যদি করতে পারি তাহলে কতকগুলি উল্লেখযোগ্য সাফল্য এর থেকে পাওয়া যাবে। কৃষকদের অহেতুক হয়রানি হতে হবে না। কমপিউটার মেমরী কত দ্রুত এটা সাপ্লাই করতে পারবে সেটা আপনাদের জানা আছে। যে কোনও তথ্য তৎক্ষনাৎ পাওয়া যাবে। দলিল-দস্তাবেজ অনেক আছে। কৃষকরা কমপিউটারের মাধ্যমে তাড়াতাড়ি তথ্য জানতে পারবে, হয়রানি হবে না। সেই কারণে আমরা চাইছি এটা তাড়াতাড়ি করতে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় ভুমিসংস্কার বিভাগের রাষ্ট্রমন্ত্রী দয়া করে জানাবেন কি, প্রায় দুদশক আগে গুমাহাবড়া দিয়ে সেটেলমেন্টের কাজ শুরু হয়েছিল, এটা অত্যন্ত শ্লথ গতিতে চলছে, সারা রাজ্যব্যাপি কত দিনের মধ্যে এই কাজ শেষ করতে পারবেন?

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় বন্ধু যে প্রশ্ন করেছেন তার উত্তরে আমি বলতে চাই যে আমরা অতি দ্রুত এই কাজ শেষ করতে চাই। কিন্তু আমাদের চাওয়ার সঙ্গে সবটা নির্ভর করছে না। অনেক জমি আদালতের মামলায় আটকে আছে। এই সমস্ত জমি মামলায় আদালতে আটকে থাকার জন্য বি.এল.আর.ও সেখানে হাত দিতে পারছে না। এইরকম জমি কিন্তু প্রচুর আছে। মামলার জন্য এই কাজ কিছুটা আটকে আছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই আমাদের জলপাইগুড়ি জেলায় বেশ কিছু সমস্যা আছে। ১৯৬৮ সালে বন্যায় জলপাইগুড়ি জেলায় সমস্ত দপ্তরে প্রায় সমস্ত নথি নষ্ট হয়ে যায়। তারপর ১৯৯৬ সালের ভয়াবহ বন্যায়

*আলিপুরদুয়ার এবং ডুয়ার্স অঞ্চলে অফিস এবং মানুষের ঘরবাড়ি নষ্ট হয়ে যায়। সার রাজ্যব্যাপি আপনি যে প্রকল্প নিয়েছেন তার পরিষেবা পাওয়ার জন্য ঐ অঞ্চলের জন্য কি ব্যবস্থা নিয়েছেন?*

(খ) ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেট ফান্ড আমাদের গোটা এলাকার টু-থার্ড তার মধ্যে পড়েছে। আপনি লীজ ল্যান্ড সমস্যার সমাধানের চেষ্টা করছেন। আপনি নথির কথা বললেন। কিন্তু সবই আমাদের হাতছাড়া। এই অবস্থায় মানুষ পরিষেবা থেকে যে বঞ্চিত হচ্ছেন, আপনি কি ভাবে তার সমাধান করবেন?

[11-00—11-20 a.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল:** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, অনেক জায়গায় এই রকম হয়। প্রবল বন্যায় ১৯৯৩ সালে এই রকম নষ্ট হয়ে গেছে। ইতিমধ্যে কোনও কোনও সূত্র থেকে কিছু না কিছু যা রয়ে গেছে তা দিয়ে চেষ্টা হচ্ছে। অত্যন্ত দ্রুত গতিতে কাজ হচ্ছে। কিন্তু সময় লাগবে। আপনি এটা বুঝতেই পারছেন যে, যেখানে সমস্তই ভেসে যাওয়ার মতো ব্যাপার, সেখানে একটু সময় লাগবে। কম্পিউটারের কাজ জলপাইগুড়িতে শুরু হয়েছে, আমি তো তা জানালাম। যেগুলো পাওয়া যাচ্ছে, সেগুলো সংরক্ষিত হচ্ছে। তবে কত সময় লাগবে তা বলা মুশকিল। কারণ নানা দিক থাকে। সংশ্লিষ্ট কৃষকদের এমন অবস্থা হয়েছে—বন্যার পর জমির 'আল্' সব ধুয়ে মুছে গেছে, সেই আল্ সব প্রায় বালির তলায় চলে গেছে। সেগুলো কৃষকরা খুঁজে বার করে নিজেরা যতটা সাহায্য করতে পারবেন তাতেই কাজ হবে। আর নথির ব্যাপারে বলি—জমি জমিতেই আছে, হারিয়ে গেছে কাগজ। কাগজ কোথা থেকে হলো? কাগজ হয়েছে জমি থেকেই। কাগজ খুঁজতে ইট উইল টেক টাইম।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়:** আপনি প্রশ্নের উত্তরে বললেন যে রাজ্য সরকার জমির খতিয়ান মাপতে কম্পিউটারের সাহায্য নিচ্ছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে ব্যবস্থা ছিল, কম্পিউটার হলে মানুষ ছাঁটাই হবে। মানুষকে তখন প্ররোচিত করেছেন, এটা আনা উচিত নয়। এখন কি সরকার নীতিগতভাবে কম্পিউটারের স্ট্যান্ড পয়েন্ট থেকে শিফট্ করেছে এবং কম্পিউটার ব্যবস্থায় এসেছেন? এটা কি সামগ্রিক ভাবে একটা নীতিগত অবস্থার পরিবর্তন?

**শ্রী কমলেন্দু সান্যাল:** এটা তো ম্যাটার অফ ওপিনিয়ন, অভিমতের প্রশ্ন। মার্কস্‌বাদ, আপনি যেমন করে বলেছেন, ঠিক সেইভাবে যদি উত্তর দিতে হয়, তাহলে বলতে হয় যে, মার্কসবাদ কোনও অনড় পাথর নয়। পরিবর্তিত পরিস্থিতির সঙ্গে সেইভাবে অগ্রসর হয়। যেখানে যতটুকু নেওয়া দরকার উই মাস্ট টেক।

## Rehabilitation of evicted Hawkers in Calcutta

*14. (Admitted Question No. *81) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state that the latest position with regard to rehabilitation of evicted hawkers in Calcutta in the wave of operation sunshine.

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) উচ্ছেদিত হকারদের পুনর্বাসনের জন্য নিম্নলিখিত স্থানে স্টল নির্মাণ চলছে—

| | |
|---|---|
| ১। অরবিন্দ সেতুর নীচে | ২৬টি স্টল। |
| ২। ৯বি, বিধাননগর রোড | ১০০টি স্টল। |
| ৩। গ্যালিফ স্ট্রীট | ৮৪০টি স্টল। |
| ৪। এন্টালি বাজার | ১২৬টি স্টল। |
| ৫। সখের বাজার | ২০৯টি স্টল। |
| ৬। গড়িয়াহাট বাজার | ২৪১টি স্টল। |
| ৭। সুকান্ত সেতু | ৪০০টি স্টল। |
| ৮। পূর্ণদাস রোড (১৩৪/১ সাউদার্নরো) | ১৮০টি স্টল। |
| ৯। কালিঘাট রোড | ৪০০টি স্টল। |
| ১০। গড়িয়াহাট রোড | ১০০টি স্টল। |
| ১১। মানিকতলা সিভিক সেন্টার | ১৫০টি স্টল। |
| ১২। হাডকো মোড় | ১০০টি স্টল। |
| ১৩। যাদবপুর পার্ক বাজার | ৩০০টি স্টল। |
| ১৪। বাঘাযতীন (১) | ১৯০টি স্টল। |
| ১৫। বাঘাযতীন (২) | ২৩০টি স্টল। |
| মোট | ৩৯৯২টি স্টল। |

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করার আগে একটা ক্ল্যারিফিকেশন চাইছি যে, আপনি লিখেছেন ১৩৪/১ সাদার্ণ রোড, কিন্তু আমার কথা হচ্ছে সাদার্ন রোড বলে কোনও রাস্তা নেই। সাদার্ন অ্যাভিনিউ আছে আর কালিঘাট রোড ১কি. মি. লম্বা রাস্তা এবং গড়িয়াহাট রোড ২ কি.মি. লম্বা রাস্তা, এর কোথায় স্টলগুলো করেছেন? জেনারেলভাবে বললে তো হবে না।

**শ্রী অশোক ভট্টাচাযঃ** সাদার্ন রোড মানে সাদার্ন অ্যাভেনিউ আর পূর্ণদাস রোডের সংযোগস্থলে, গোলপার্কের দিকে পড়ছে। আর কালিঘাটের স্টল মানে কালিঘাটের খালের কাছে এবং মন্দির থেকে কিছুটা গিয়ে।

**শ্রী সৌগত রায়ঃ** ঠিকানাটা আপনি আপনার অফিসারদের কাছ থেকে জেনে নিয়ে ভাল হয় কারণ আপনি তো কলকাতার লোক নন, আপনার পক্ষে জানা সম্ভবও নয়। আমি এইবার প্রশ্নে আসছি। এক বছর হয়ে গেল নির্মমভাবে এবং বর্বরোচিতভাবে অপরেশান সানসাইন সম্পন্ন হয়েছে, বুদ্ধদেববাবুও স্বীকার করেছেন যে খুব নির্মমভাবে এই হকারদের উচ্ছেদ করা হয়েছে। ওই গরিব হকারদের দোকানপাট ভেঙ্গে দিয়ে বাড়াবাড়ি হয়েছে এইকথা তিনি বলেছেন। আপনারা আগে দোকানপাট ভেঙ্গে দিয়ে পুনর্বাসনের কথা বলছেন। যাই হোক কতজন হকার উচ্ছেদ হয়েছে তার কোনও হিসাব সরকারের কাছে আছে কি না এবং এই যে স্টল নির্মাণ হচ্ছে তাতে কতগুলো স্টল নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে, হয়ে থাকলে কোথায় হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্যঃ** কতজন হকার উচ্ছেদ হয়েছে তার সংখ্যা এখনই বলা সম্ভব নয়। হকার অ্যাসোসিয়েশনের সঙ্গে আলোচনা করে, পুলিশের কাছ থেকে রিপোর্ট নিয়ে সেই রিপোর্টের ভিত্তিতে হকার পুনর্বাসনের কাজ চলছে। তার মধ্যে গ্যালিফ স্ট্রীটে ৮৪০টি হকার স্টল নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। অরবিন্দ সেতুর নিচে স্টল নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। কলকাতা কর্পোরেশন অধিগ্রহণও করে নিয়েছে। গড়িয়াহাট বাজারের কাছে যে সমস্ত হকারদের স্টল করা হচ্ছে তাও নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। এছাড়া সখের বাজারেও স্টল নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। এন্টালী বাজারেও স্টল নির্মাণের কাজ শেষ হতে চলেছে, আগামী ৩০শে নভেম্বর কাজ শেষ হয়ে যাবে। বাকি কাজগুলো এখনো চলছে।

**শ্রী সৌগত রায়ঃ** কতজন হকারকে পুলিশ মেরে তুলে নিয়েছে তার কোনও হিসাব আপনাদের কাছে নেই। আপনারা একটা হিসাব মতো সংখ্যা বার করে তাদেরকে স্টল দিচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে যে, (ক) এই স্টলগুলো কিভাবে বন্টন করা হয়েছে এগুলো যে অ্যালট করা হয়েছে তা কি হকার সংগঠনের সঙ্গে আলোচনা করে, না লটারি না পার্টির সংগঠনের মাধ্যমে? (খ) আপনি কি জানেন যে, গ্যালিফ স্ট্রীটের

স্টলগুলো হকার সংগ্রাম কমিটি রিফিউজ করেছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** যে স্টলগুলো ডিস্ট্রিবিউট করা হয়েছে সেটা হকার সমিতির সঙ্গে আলোচনা করে, সেখানে আপনার পার্টির লোকও ছিল, আমার পার্টিরও লোক ছিল, তাছাড়া স্থানীয় কাউন্সিলার ছিলেন। লটারীর মাধ্যমে ডিস্ট্রিবিউট করা হয়েছে। ৮৪০টি যেটা গ্যালিফ স্ট্রীটে সেটার কাজ শেষ হয়ে গেছে। ৮৪০টির যেটার নির্মাণ কাজ পছন্দ হয়নি বললেন, এই ব্যাপারে হকার সংগ্রাম কমিটির সাথে কথা হয়েছে অন্যান্যদের সাথেও কথা হয়েছে, ৮৪০টি যে স্টল নির্মাণ করা হয়েছে এটা উন্নতমানের এবং উচ্চ মানের। এটা হকারদের ব্যবসা চলার মতো উপযুক্ত স্থান।

[11-20—11-30 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমি প্রশ্ন করতে চাই, মন্ত্রী তো বলতে পারছেন না কত হকার উচ্ছেদ হয়েছে। ওরা আরবিটেরিলি ঠিক করে ৩৯০২টি স্টলের কথা বলছেন, আমার ধারণা কলকাতা থেকে ৫০ হাজার হকার উচ্ছেদ হয়েছে। আমি মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, পুনর্বাসনের কাজ সবে শুরু হয়েছে, সম্পূর্ণ হতে এখনও বাকি আছে। যতক্ষণ পর্যন্ত না আপনার মতে সম্পূর্ণ হচ্ছে ততদিন নো হকিং জোন যেটা বলেছেন, সেখানে ডালা নিয়ে বসতে দেবেন কি না, সেটা বলবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ইতিমধ্যে ২১টি রাস্তায় কোনও হকারদের বসতে দেওয়া হবে না বলে দেওয়া হয়েছে। ডালা নিয়েও বসতে দেওয়া হবে না, অন্যভাবেও হবে না। সেই রাস্তাগুলি সম্পূর্ণভাবে মুক্ত থাকবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আজ পর্যন্ত কোনও কোনও রাস্তায় কত হকারকে উচ্ছেদ করা হয়েছে, আর কত হকারদের পুনর্বাসন দেওয়া হয়েছে আর কত হকারকে পুনর্বাসন দেওয়া হবে, এটা কি লিস্ট করা আছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এখানে প্রশ্ন হচ্ছে একটাই, যারা রাস্তায় হকার বসাচ্ছেন তাদের কাছেই লিস্ট আছে, আমরা হকার বসাইনি, আমাদের কাছে লিস্টও নেই, যারা বসিয়েছেন তাদের কাছে লিস্ট আছে, আমাদের কাছে নেই।

**শ্রী আবদুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছ থেকে তথ্য জানতে চাইছি না, আমি একটা জিনিস ব্যাখ্যা চাইছি, এই যে হকার উচ্ছেদ হচ্ছে কলকাতা এবং রাজ্যের অন্যত্র, এই হকার উচ্ছেদ-এর দায়িত্বটা কোন বিভাগের? আমরা তো সংবাদপত্রে দেখেছি হকার উচ্ছেদ নিয়ে কখন বুদ্ধদেব ভট্টাচার্যের স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে কথা বলছেন,

কখন পরিবহন মন্ত্রীর সঙ্গে কথা বলছেন, কখন কলকাতা পৌরসভার সঙ্গে কথা বলছেন, কখন মেয়রের সঙ্গে কথা বলছেন, কখন মেয়র-ইন-কাউন্সিল এর সাথে কথা বলছেন, এই যে মন্ত্রিসভার সদস্যরা তাদের দায়িত্বর বাইরে গিয়ে হকার উচ্ছেদ করছেন, আমি জানতে চাইছি কলকাতা শহরে এবং কলকাতার বাইরে হকার উচ্ছেদ-এর দায়িত্বটা কোন বিভাগের মধ্যে পড়ে? যখন পরিবহন মন্ত্রী যাচ্ছেন তখন তার সঙ্গে তার .বিভাগের অফিসাররা যাচ্ছেন, এতে তো বিভিন্ন দপ্তরের সঙ্গে সমন্বয়ের অসুবিধা হচ্ছে, সেইজন্য আমি স্পেসিফিকালি জানতে চাইছি, এই হকার উচ্ছেদ-এর ব্যাপারটা কোন বিভাগের মধ্যে পরে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** দায়িত্বটা রাজ্য সরকারের, আমাদের সকলের।

**মিঃ স্পিকার ঃ** এটার উত্তরটা উনি যা দেবার দিয়েছেন। আপনি আবার কি বলবেন?

**শ্রী আবদুল মান্নান ঃ** আমি স্পেসিফিকালি জানতে চাইছি, আমরা যখন প্রশ্নটা জমা দিই, তখন অনেক প্রশ্ন সংশ্লিষ্ট দপ্তর না বলতে পারার জন্য ডিজ্অ্যালাউ হয়ে আসে। আমাদের প্রশ্নটা জমা দেবার সময় সংশ্লিষ্ট দপ্তর মেনশান করে দিতে হয়, প্রশ্নটা কোন বিভাগের আওতার মধ্যে পড়ে। তা নাহলে প্রশ্নটা অনেক সময় বাতিল হয়ে যায়। আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি, হকার উচ্ছেদ এর ব্যাপারটা কোন বিভাগের আওতার মধ্যে আসে। আজকে ব্যাপারটা যদি পি.ডাবলিউ.ডি. দেখে তাহলে উত্তরটা কে দেবে? স্টেশন এরিয়ার ব্যাপার হলে উত্তরটা কে দেবে? আপনি সেটা বিশ্লেষণ করুন। আমি একজন সিনিয়ার মেম্বার হিসাবে জানতে পারছি না, হকার উচ্ছেদ-এর ব্যাপারটা কোন বিভাগের প্রশ্ন হবে। আমি জানি মন্ত্রীসভার যৌথ দায়িত্ব আছে, কিন্তু কোন বিভাগের দায়িত্বের মধ্যে এটা পড়ে আমি সেটা জানতে চাইছি, আপনি এটা বলবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি বুঝতে পারছি না, আপনার প্রশ্নের উত্তরটাতো আপনার মধ্যেই আছে। আমি যখন এই ব্যাপারে জবাব দিচ্ছি তখন আপনি আমাকে প্রশ্ন করবেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** কলকাতা শহর বাদে বিভিন্ন জেলায় রাস্তা সম্প্রসারণের জন্য যেসব হকাররা উচ্ছেদ হয়েছেন বা হচ্ছেন তাদের কোনও ব্যবস্থার কথা আপনারা ভাবছেন কিনা এবং ভেবে থাকলে এদের কি ব্যবস্থা আপনি করবেন সেটা জানতে চাইছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** যে সংশ্লিষ্ট পৌর এলাকার ব্যাপার তারা ভাববে এবং

জেলা প্রশাসন ভাববে। এই ব্যাপারে কেন্দ্রীয়ভাবে কোনও সিদ্ধান্ত আমাদের নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** হকার সমস্যা এবং হকারদের পুনর্বাসনের সমস্যা এটার রিয়েলিটি অস্বীকার করার উপায় নেই এবং সরকারও অস্বীকার করছে না। দেশভাগ হবার পর থেকে হকাররা আমাদের রাজ্যের একটা সমস্যা এবং শুধু কলকাতা নয়, রাজ্যের বিভিন্ন জায়গায় এই হকাররা আছে। রাস্তা সম্প্রসারণ ইত্যাদির জন্য এখন হকারদের সেখান থেকে সরকার সরাতে চাইছে। কিন্তু হকারদের জীবন-জীবিকার প্রয়োজন তাদের পুনর্বাসন প্রয়োজন, এটা রাজ্য সরকারও অস্বীকার করছে না। এই ব্যাপারে সরকারের পক্ষ থেকে বিধানসভায় সদস্যদের প্রতিশ্রুতি দেওয়া হয়েছে হকারদের পুনর্বাসনের ব্যবস্থা করা হবে। কিন্তু কলকাতা থেকে কত হকার উচ্ছেদ হল এবং তার মধ্যে কতজনের পুনর্বাসনের ব্যবস্থা সরকার করেছেন এটা কয়েকমাস ধরেই আমরা এই হাউসে বলছি। এটা নিশ্চয় রিলেটেড কোয়েশ্চেন। আপনার কাছ থেকে হাউসের সদস্যরা এবং পশ্চিমবাংলার মানুষ এই প্রশ্নের উত্তর আশা করতে পারে বলে আমি মনে করি।

[11-30—11-40 a.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমার প্রশ্নের জবাবে আমি আগেই বলেছি, স্থায়ীভাবে পুনর্বাসনের জন্য ৩,৯৯২টি স্টল নির্মাণের কাজ চলছে, এর মধ্যে অনেকগুলোর কাজ শেষ হয়ে গেছে। আবার কতগুলো জায়গায় আমরা অস্থায়ীভাবে ব্যবস্থা করেছি। কিন্তু সব জায়গা থেকে আমরা সমানভাবে সাড়া পাইনি। আপনি বলেছেন সংখ্যাটা কত? এটা এই রকমভাবে আমরা বলতে পারব না। আমি পরিষ্কারভাবে বলতে চাই, কোনও রাস্তাতেই বা কোনও ফুটপাথে কোনও ব্যবসা করা বা রাস্তা আটকানো এটা কোনও অধিকারের মধ্যে পড়ে না। পুনর্বাসনের ব্যবস্থাটা আমরা আইনগতভাবে বা সাংবিধানিকভাবে আমরা বাধ্য নই। কিন্তু মানবিক কারণে আমরা এই উদ্যোগটা নিয়েছি। আমি দাবি করে বলতে পারি ভারতবর্ষের আর কোনও রাজ্যে এই পুনর্বাসনের ব্যবস্থা করেনি। প্রায় দু'মাস হল এই নির্মাণ কাজ শেষ করেছি আমরা। সেখানে হাতিবাগান এলাকায় যে সমস্ত হকার ছিল, ব্যবসাবাণিজ্য করত তাদের জন্য পুনর্বাসন করা সম্ভব। কিন্তু আমরা সহযোগিতা পাচ্ছি না। তাদের আমরা যেতে বলছি, তারা যেতে চাইছে না। পুনর্বাসনের ব্যবস্থা করা সত্ত্বেও তারা যাচ্ছে না।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি অতিরিক্ত প্রশ্ন করতে চাই। বি.টি. রোডে কত হকার উচ্ছেদ করেছেন। তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করা হচ্ছে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমরা হকার উচ্ছেদ করি না। যারা বেআইনিভাবে বসে আছে তারা সেখানে বসতে পারে না। আমরা তাদের চলে যেতে বলেছি কিন্তু এইরকম কোনও সংখ্যা আমি বলতে পারব না।

**রাজ্যে তৃতীয় বন্দর**

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭) **শ্রী রামপদ সামন্ত ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের তৃতীয় বন্দরটি কুলপী ও ডায়মণ্ডহারবারের মধ্যে কোথায় স্থাপিত হবে বলে আশা করা যায়;

(খ) এ বিষয়ে, সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার রিসার্চ সেন্টারকে নদী সমীক্ষার কোনও দায়িত্ব দেওয়া হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, উক্ত সমীক্ষার কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) কুলপী থেকে ডামন্ডহারবারের মধ্যে বন্দরটি নির্মাণের জন্য উপযুক্ত জায়গা নির্বাচনের জন্য পুনের সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার রিসার্চ স্টেশন নামক একটি প্রখ্যাত সংস্থাকে সমীক্ষার দায়িত্ব দেওয়া হয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) ১৯৯৮ সালের জানুয়ারি মাস নাগাদ ঐ সমীক্ষার কাজ শেষ হবে বলে আশা করা হচ্ছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** এখন আমাদের পশ্চিমবাংলায় তৃতীয় বন্দর নির্মাণের জন্য চেষ্টা চলছে। কলকাতা, হলদিয়া এই যে দুটো বন্দর রয়েছে সেই বন্দরের কাজকর্ম করার ক্ষেত্রে যে অসুবিধা হচ্ছে আপনি কি আশা করেন সেই অসুবিধার সমাধান হবে?

**মিঃ স্পিকার ঃ** আশা, অনুভব, আকাঙ্ক্ষা এ সব নিয়ে প্রশ্ন হতে পারে না।

**শ্রী রামপদ সামন্ত ঃ** স্যার, গত সেপ্টেম্বর মাসে আমরা আন্দামান গিয়েছিলাম। সেখানকার জনসাধারণ আমাদের কাছে তাদের কিছু সমস্যার কথা জানিয়েছিলেন। আমাদের কলকাতা বন্দর থেকে যে জাহাজগুলো যাতায়াত করে সেগুলো ঠিকমতো

যাচ্ছেনা। যার ফলে তারা দক্ষিণ ভারতীয় বন্দরের সাথে যো' যোগ করছে। তৃতীয় বন্দর হলে কি এই সমস্যার সমাধান হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** কুলপীতে যে মাইনর পোর্ট হচ্ছে এটা হলে কলকাতা বন্দর এবং হলদিয়া বন্দরের যে বর্তমান সমস্যা সেগুলো সব মিটে যাবে এটা বলা যায় না। কিন্তু এটা বলা যায় যে, কুলপী বন্দরের জন্য কলকাতা বন্দর এবং হলদিয়া বন্দরের কোনও অসুবিধা হবে না। কিন্তু কুলপী বন্দর যেভাবে পরিকল্পিত হচ্ছে, এটা সম্পূর্ণ রূপায়িত হলে কিছুটা কাজকর্ম কলকাতা বন্দরের বাড়তে পারে বলে আশা করছি।

**শ্রী শেখ দৌলত আলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি—তৃতীয় বন্দর হওয়ার জন্য ডায়মন্ডহারবারে স্থান নির্বাচন করার জন্য খবরের কাগজে ঘোষিত হয়েছে। এই সংবাদ কতটা কি সত্য?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মূল প্রশ্নের উত্তরে আমি তো সেটাই বলেছি যে, একটা সমীক্ষা করা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের, রাজ্য সরকারের এই কোম্পানির যে করা হয়েছে বেঙ্গল পোর্ট লিমিটেড, এটা যুক্তভাবে হয়েছে। এরা সেই সমীক্ষার কাজে সম্মতি দিয়েছে। সেই সমীক্ষার রিপোর্ট যেটা সেটা হচ্ছে লোকেশন সম্পর্কে, অর্থাৎ কুলপি বলা হচ্ছে, কিন্তু কুলপির একটু এদিকওদিক হতে পারে। ১২ থেকে ১৫ কিলোমিটারের মধ্যে। ১২ ফিট ডেপথ্ যেখানে আছে, সেটা ঠিকমতো পরীক্ষা করে একটা রিপোর্ট দেওয়ার কথা বলা হয়েছে। ঠিক কোন জায়গায় হবে, সেই রিপোর্ট জানুয়ারি ৯৮ এর মধ্যে পাওয়া যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যা বললেন বুঝতে পারছি না। কি দেখে ওরা বেঙ্গল পোর্ট যেটা ক্যাভেন্ডার অ্যাগ্রো, এই ব্যাপারে মহিন্দর জালান এবং বীরেন সা ওদের সঙ্গে চুক্তিতে সই করছেন। কয়েকদিন আগে টি ভি তে ছবি দেখালো যে, মুখ্যমন্ত্রী আপনি এবং সোমনাথ বাবুর উপস্থিতিতে চুক্তিতে সই হচ্ছে। তাহলে আপনার বন্দরের জায়গা কোনটা সেটা ঠিক হল না, অথচ মহিন্দার জালানের সঙ্গে রাজ্য সরকারের চুক্তি করে ফেললেন। একদিকে বলছেন সেন্ট্রাল ওয়াটার পাওয়ার কমিশন তারা ইনভেস্টিগেশান করছেন। ১২-১৫ কিলোমিটারের এদিকে ওদিকে হতে পারে। আবার ওদিকে টি ভিতে দেখানো হচ্ছে যে, আপনাদের সঙ্গে বলে চুক্তি হচ্ছে। তাহলে কি পোর্ট যেখানেই হোক ওটা কি মাহিন্দার জালানেরাই কি পাবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাইনর পোর্ট ভারতবর্ষে অনেক আছে। পশ্চিমবাংলায় একটা মাইনর পোর্ট দরকার। একটা মাইনর পোর্ট করার জন্য নীতিগতভাবে একটা কনসেপটের দিক থেকে রাজি হয়েছে। ইকুইটিভ যেতে রাজি হয়েছি। খুবই অল্প সেটা। এখন

মোটামুটি ধারণা এটাই আছে যে, ওই জায়গায় হয়। বারবার কথা হচ্ছে কারণ এটা বড় ব্যাপার। অন্যান্য রাজ্য কেরালা, গুজরাট, মহারাষ্ট্র ইত্যাদি জায়গায় প্রচুর মাইনর পোর্ট রয়েছে, কারণ ওখানে সমুদ্র রয়েছে। কিন্তু আমাদের এখানে নদীভিত্তিক হচ্ছে এবং জায়গা কম। এই ব্যাপারে স্টাডি অনেক হয়েছে। প্রথমে প্রশ্ন উঠেছিল যে, কলকাতা বন্দরের ক্ষতি হয়ে যাবে এবং হলদিয়া বন্দরের ক্ষতি হয়ে যাবে। কিন্তু সমীক্ষা হয়েছে যে, এতে কিছু ক্ষতি হবে না। ড্রেজিং নিয়ে কে কতটা করবে এটা একটা ব্যাপার। এই নিয়ে প্রচুর সংস্থা যুক্ত— এটা বড় ব্যাপার। অন্যান্য রাজ্যে ছোট ছোট পোর্ট আছে, এটা সেই রকমভাবে করা হচ্ছে না। এর কনসেপ্ট হচ্ছে, একটা মাইনর পোর্ট হবে, তার পিছনে একটা বিশাল আয়তনে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার হবে, শিল্পাঞ্চল গড়ে উঠবে। ২০ হাজার একর জমি নিচ্ছি। আইডেনটিফায়েড হয়ে গেছে। জমি নেওয়া হবে এবং সেখানে নানা ধরনের শিল্প গড়ে উঠবে, তাছাড়া শিল্প ব্রেকিং হবে। এই কনসেপ্টের উপর দাঁড়িয়ে কাগজপত্রে চুক্তি হয়েছে। তার আগে এম ও ইউ হয়েছে। আপনার কথার ইঙ্গিতটা যা, তা নয় কিন্তু। সুনির্দিষ্ট পরিকল্পনামাফিকই চুক্তি হয়েছে। এই প্রশ্নটা এসেছে যে, ঠিক কোন্ জায়গায় মাইনর পোর্ট হবে সেই জায়গাটা নির্ধারিত করার জন্য কোনও কমিটি বা সংস্থাকে দায়িত্ব দেওয়া হয়েছে কিনা। আমি বলেছি যে, এদিক ওদিক হতে পারে। এক্সপার্ট বডির নাম বলেছি, ওরা সেটা করছে। ইন্ডিয়া গভর্নমেন্ট সাজেস্ট করেছে। সমীক্ষা রিপোর্ট পেয়ে গেলে স্থান চূড়ান্ত ভাবে নির্ধারিত হবে।

[11-40—11-50 a.m.]

**শ্রী মুরসোলীন মোল্লা ঃ** কুলপী বন্দর এলাকায় এবং ডায়মন্ড হারবার, কলকাতা, হাওড়া, হুগলি বেসিনে পলি জমার পরিসংখ্যানও তার বিজ্ঞানভিত্তিক তথ্য আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই পরিসংখ্যান কলকাতা পোর্ট ট্রাস্টের কাছে আছে। যদি আলাদা প্রশ্ন করেন তো আগামী সপ্তাহে দিতে পারি। এখনই বলতে পারছি না। বালি সরানোর চেষ্টা বারবার করা হয়েছে। গভর্নমেন্ট অফ্ ইন্ডিয়া হল্যান্ডের একটি ডেজিং সংস্থাকে এই দায়িত্ব দিয়েছিল, কিন্তু তারা অর্ধেক কাজ করে চলে গেছে। এখন আবার নতুন করে ড্রেজিং করা হবে বলে শুনছি।

**মহম্মদ বিন কাসেম ঃ** এই প্রস্তাবিত তৃতীয় বন্দর স্থাপিত হলে একটা আধুনিক বন্দর হবে। এই বন্দর কি শুধু কলকাতা, হলদিয়া বন্দরের চাপ কিছুটা কমা... না দেশের অর্থনৈতিক উন্নয়নে বিশেষভাবে সাহায্য করবে? কোন্ বিশেষ লক্ষ্য সামনে রেখে তৃতীয় বন্দর করার পরিকল্পনা করেছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** যদিও এটা মাইনর পোর্ট, এখানে তরল পদার্থ আসবে এবং আসার ব্যবস্থাও থাকছে। এই পোর্টটির কার্যক্রমের চরিত্র কলকাতা এবং হলদিয়া বন্দরের চরিত্র থেকে পৃথক। এটা বিরোধী নয়, বরং পরিপূরক সহায়তা দান করবে। আধুনিক কর্মকান্ড এবং শিল্পের ক্ষেত্রে বন্দর একটা বিশেষ ভূমিকা সবসময়ই পালন করে। পৃথিবীর বিভিন্ন দেশ বন্দর-ভিত্তিক শিল্প গড়ার দিকে জোর দিচ্ছে। তৃতীয় বিশ্বের দেশ, উন্নয়নশীল দেশগুলো তাদের অগ্রগতির ক্ষেত্রে বন্দরভিত্তিক কাজের দিকে জোর দিচ্ছে। কুলপি বন্দর মাইনর পোর্ট হলেও এর পশ্চাদভূমিতে ২০ হাজার একর জমি নেওয়া হয়েছে, যেখানে বহুবিধ কাজ হবে। অনেক ইন্ডাস্ট্রিয়াল ইউনিট হবে, কলকারখানা হবে, উৎপাদিত সামগ্রি সেখান থেকে রপ্তানীও হবে কতগুলি নির্দিষ্ট নিয়মের মধ্যে কারখানা হতে পারে। আবার শিপ ব্রেকিং হবে। মেটাল-বেসড্-ইন্ডাস্ট্রি শক্তিশালী হবে। কাঁচামাল আনার ক্ষেত্রেও সুবিধা হবে। বিভিন্ন কাজ এই কুলপি বন্দরের মাধ্যমে হতে পারে, যেটা ঐসব বন্দরের কাজে অসুবিধা করবে না, বরং সহায়তা করবে। কবে হবে, সেটা এখনই নিশ্চয় করে বলা যাচ্ছে না। সেখানে বড় বড় এক্সপ্রেস হাইওয়ে হবে, ইন্ডাস্ট্রিয়াল স্টেট হবে, বন্দর করার জন্য জেটি করতে হবে, আরও আনুষঙ্গিক কাজ করতে হবে। এটা ঠিক যে, এটা যদি হয়ে যায়, তাহলে পশ্চিমবাংলার অর্থনৈতিক মানচিত্রে একটা বড় ধরনেরও পরিবর্তন হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে তৃতীয় বন্দর করছেন—সাধারণত ন্যাশনালি এবং ইন্টারন্যাশনালি বন্দর দু-রকম হয়। এক হচ্ছে, টার্মিনাল এবং ট্রানজিটরি বন্দর। যেমন, কলকাতা বন্দর। এখানে জাহাজ আসে, মাল উঠা-নামা করে। কিন্তু ট্রানজিটরি বন্দর হচ্ছে, যেখানে ইন্টারমিটেন্স স্টকেজ করে। সেখানে বড় জাহাজ আসতে পারে না। ছোট জাহাজে করে বা বার্জে করে মাল চালান করা হয়। এই বন্দর কোন ধরনের হবে? এবং এই বন্দরে কত মেট্রিক টনের জাহাজ আসতে পারবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা অন্তবর্তীকালীন বন্দর হবে না, নদী বন্দর, ছোট বন্দর, মাইনর পোর্ট হবে। কিন্তু স্বয়ংসম্পূর্ণ বন্দর হবে। বড় জাহাজ কলকাতা, হলদিয়া বন্দরে যাবে। কিন্তু মাঝ সমুদ্রে দাঁড় করিয়ে অন্য কিছুর সাহায্যে মাল আসবে তা হয় না আর, টনের হিসাবটা এখনই বলা সম্ভব নয়।

## রাজ্যে হোমগার্ডের সংখ্যা

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০০) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট 'হোমগার্ড'-এর সংখ্যা কত (স্থায়ী ও অস্থায়ী আলাদাভাবে);

(খ) হোমগার্ডের অবসরকালীন সুযোগসুবিধা দেওয়ার কোনও ব্যবস্থা আছে কি না;

(গ) কর্মরত হোমগার্ডের মধ্য থেকে কত জনকে পুলিশ কনস্টেবল হিসাবে নিয়োগ করা হয়েছে;

(ঘ) বর্তমানে হোমগার্ডদের দৈনিক পারিশ্রমিক কত; এবং

(ঙ) তাদের কত ঘণ্টা পরিশ্রম করতে হয়?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ**

(ক) ২২৫২২ জন সবাই স্বেচ্ছাসেবক। স্থায়ী বা অস্থায়ী আলাদাভাবে কেউ নেই।

(খ) না।

(গ) কোনও হোমগার্ডকে নিয়োগ করা হয়নি।

(ঘ) অনেক ক্যাটাগরি আছে। ডেপুটি কমানড্যান্ট। জেনারেল কমানড্যান্ট। ডেপুটি জেনারেল কমানড্যান্টদের ৬৭ টাকা করে দেওয়া হয়। এইচ. জি. কম্যানড্যান্ট। ডিস্ট্রিক্ট কমানড্যান্টদের ৬৯ টাকা করে দেওয়া হয়। আর, শুধুমাত্র হোমগার্ডদের ৬৫ টাকা করে দেওয়া হয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** এই হোমগার্ড কি পদ্ধতিতে নিয়োগ করা হয় এবং কি কাজে ব্যবহার করা হয়?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** এই নিয়োগের ক্ষেত্রে এতদিন যে পদ্ধতি ছিল গত ১০-ই জুন ক্যাবিনেটের তার কিছুটা পরিবর্তন করা হয়েছে। এতে হোমগার্ড নিয়োগের ক্ষেত্রে একটা কমিটি তৈরি করা হবে বলে ঠিক হয়েছে। ১৯৮৬ সাল থেকে হোমগার্ড রিক্রুটমেন্ট হয়নি। স্টেট গভর্নমেন্ট একটা কমিটি তৈরি করলেও যেহেতু সাবজেক্টটা সেন্ট্রাল এবং স্টেটের সাবজেক্ট জয়েন্ট সাবজেক্ট, ফলে সেখান থেকে নিয়ম ঠিক করা হবে। পুলিশ স্টেশন এবং ওপেন অ্যাডভারটাইজের মাধ্যমে হোমগার্ড নিয়োগ করা হবে কিনা এবং স্টেটের কমিটি তৈরি করা হবে কিনা। তাতে ঠিক করা হবে হোমগার্ড নিয়োগের ব্যাপার। সেই কমিটির ফর্মেশন হয়নি। এটা ক্যালকাটা গেজেটে পাবলিশ হয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** আপনি একটা কমিটির কথা বললেন। কিন্তু এতদিন হোমগার্ড কিভাবে নিয়োগ করেছেন তা আপনি বললেন না এবং তাদের কি কাজে ব্যবহার করা হত?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** ১৯৮৬ সালের আগে যে রিক্রুটমেন্ট করা হয়েছিল তাতে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে যে বয়ান দেওয়া হয়েছিল তাতে বলা হয়েছিল ক্লাশ এইট পাশ করতে হবে। কিন্তু ফিজিক্যাল স্ট্যান্ডার্ড সম্বন্ধে কিছু বলা ছিল না। আমরা বেঁধে দিয়েছি, এজন্য মিনিমাম গ্রাজুয়েশন ডিগ্রি লাগবে। এই পোস্টে মিনিমাম্ কোয়ালিফিকেশন গ্রাজুয়েশন, বাকি সমস্ত অফিসারের ক্ষেত্রে—৩টি অফিসারের পোস্ট আছে, তাদের ৬৭ টাকা করে মাহিনা দেওয়া হয় তারা হলো ডেপুটি কমান্ড্যান্ট, এবং ডেপুটী গ্রুপ কমান্ড্যান্ট, এদের ক্ষেত্রে কোয়ালিফিকেশন হচ্ছে বারো ক্লাশ পাশ, তৃতীয়টা হচ্ছে ক্লাশ এইট পাশ। এদের ফিজিক্যাল স্ট্যান্ডার্ডও বেঁধে দিয়েছি চেষ্ট, হাইট সব কিছুই। তবে মেয়েদের ক্ষেত্রে এক রকম আর পুরুষদের ক্ষেত্রে এক রকম। এখনও কোনও রিক্রুটমেন্ট হয়নি, যদি হয় তাহলে পুরুষদের ক্ষেত্রে হাইট হবে ১৬০ মেঃমিঃ, চেস্ট ৭৬ সেঃমিঃ এবং ওয়েট ৫১ কে.জি., আর মহিলাদের ক্ষেত্রে হাইট হবে ১৫২ সেঃমিঃ, ওয়েট ৪৪ কেজি, কাজের জায়গা গভর্নমেন্ট অফ্ ইন্ডিয়া বেঁধে দিয়েছে, যেভাবে বেঁধে দিয়েছে সেই ভাবেই তাদের ডেপুট করা হয়। ল' অ্যান্ড অর্ডারের ব্যাপারে ডেপুট করা হয় এবং গভর্নমেন্ট অফিসগুলিতে পাহারাদারের কাজে ব্যবহার করা হয়।

[11-50—12-00 noon]

**শ্রী কমল মুখার্জি ঃ** কোনও হোমগার্ড যদি কর্মরত অবস্থায় আহত হয়, সেই আহত থাকাকালীন অবস্থায় সে কোনও রকম ডেইলী ওয়েজ পায় কি?

**ডাঃ শ্রীকুমার মুখার্জি ঃ** কর্মরত অবস্থায় যদি অসুস্থ হয় এবং যদি হাসপাতালে ভর্তি হয় তাহলে ২৫ টাকা ভাতা দেওয়া হয় এবং এটা ৫০ দিন পর্যন্ত চলবে, আমি আসার পরে এই ব্যবস্থা কায়েম হয়েছে। এছাড়া যদি কেউ গুরুতর অসুস্থ হয় তাদেরকেও আমরা টাকা দিয়েছি। এবারে ১ লক্ষ ৩২ হাজার এই সর্বোচ্চ টাকা দিয়েছে। মেদিনীপুরের একটা এন্‌কাউন্টারে বুলেট লেগেছিল, আমরা তাকে ভেলোরে পাঠিয়ে সমস্ত খরচ আমরা বিয়ার করেছি।

**শ্রী নটবর বাগদী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, কর্মরত অবস্থায় যদি কোনও হোমগার্ড মারা যায় এবং তার পরিবারের কেউ যদি চাকরি না করে তাহলে সে ক্ষেত্রে তাদের বাড়িতে কাউকে চাকরি দেওয়ার প্রভিসন

আপনার আছে কি?

**ডাঃ শ্রীকুমার মুখার্জি ঃ** আপনি শুনে খুশি হবেন গত মাস পর্যন্ত যে যে হোমগার্ড কর্মরত অবস্থায় মারা গেছে তাদের পরিবারের একজনকে আমরা চাকরি দিয়েছি। এখন পর্যন্ত যতগুলি কেস আছে সেটা আমরা কম্‌প্লিট করেছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী একটু আগে প্রশ্নের উত্তরে বললেন যে রাজ্যে ২২৫২২ জন হোমগার্ড কর্মরত। এই হোমগার্ডদের মধ্যে পুলিশ কনস্টেবলে কেউ চাকরি পায় না। আমি জানতে চাইছি যে সমস্ত হোমগার্ডদের আপনারা নিয়োগ করেছেন তাদের একটা পুলিশের সাথে বা থানার ও.সি. বা থানার ফোর্সের সাথে সকাল থেকে রাত পর্যন্ত পুলিশের মতোই ডিউটি করতে হয়। একটা পুলিশ যে কাজ করে সেই কাজ তাদেরও করতে হয়, কিন্তু সেই রকম সুযোগ সুবিধা থেকে তারা বঞ্চিত হয়। রেশন থেকে শুরু করে কিছুই তারা পায় না। হোমগার্ডরা শুধুমাত্র নামেই হোমগার্ড, কিন্তু তারা কাজ করেন একজন ওয়েস্ট বেঙ্গল পুলিশের মতোই। তাদের সুযোগসুবিধা দেওয়ার কথা আপনার দপ্তর থেকে কিছু ভাবছেন কি?

**ডাঃ শ্রীকুমার মুখার্জি ঃ** সাবিত্রী মিত্র কে ধন্যবাদ, এটা সত্যি যে হয়তো পুলিশের মতোই হোমগার্ডদের কাজ করতে হয় বা পরিশ্রম করতে হয়। কিন্তু অবস্থা এই রকম যে কিছু পরিমাণ টাকা আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাই, তারা দৈনিক ৩১ টাকা ভাতা বেঁধে দিয়েছে। পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য, যে রাজ্য গোটা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি টাকা হোমগার্ডদের পে করে এবং সে পরিমাণটা আমি বলেছি। তথাপি আমি বলছি যে, আমি আপনার ভাবনা শেয়ার করছি, তাদের সুযোগসুবিধা বাড়া উচিত এবং তার জন্য কিছু কিছু ক্ষেত্রে আমরা চেষ্টা করছি। সর্বতোভাবেই চেষ্টা করছি, যতটা বেশি সুযোগ-সুবিধা দেওয়া যায়। তবে আমি এখনই এখানে কোনও কমিটমেন্ট করছি না। তারপর তাদের অবসরকালীন সুযোগ-সুবিধার বিষয়ে যে প্রশ্ন করেছেন, সে সম্পর্কেও আমরা চেষ্টা করছি, ওটা আন্ডার প্রোসেস আছে। আর হোমগার্ডদের কনস্টেবল-এর চাকরি দেওয়া যায় কিনা সে ব্যাপারে আমার হোম পুলিশ মন্ত্রী বুদ্ধদেববাবুর সঙ্গে কথা হয়েছে; এ বিষয়েও আমরা সর্বতোভাবে চেষ্টা করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অসামরিক প্রতিরক্ষা দপ্তরের মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন—আমরা বিভিন্ন হোমগার্ড সংগঠন মারফত, বিভিন্ন পত্রিকা মারফত এবং নিজেদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে অবগত হই যে, হোমগার্ডদের নির্দিষ্ট ডিউটির বাইরে বিভিন্ন পুলিশ অফিসার হোমগার্ডদের বেগার খাটায়। এর বিরুদ্ধে এখন পর্যন্ত আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** চিত্তবাবু, আপনাকে জানাচ্ছি যে, এ রকম প্রচুর কমপ্লেন আমার কাছে এসেছিল। আপনি জেনে খুশি হবেন, দিন-দশেক আগে হোম সেক্রেটারি একটা সার্কুলার পাঠিয়েছেন—গভর্নমেন্ট অর্ডার—'কোনও পুলিশ অফিসার তার বাড়িতে কোনও হোমগার্ডকে ব্যক্তিগত কাজে ব্যবহার করতে পারবে না।' এ ছাড়াও আমরা এ বিষয়ে একটা আলাদা সেল করছি যাতে সরাসরি এন্‌কোয়ারী করা যায়। আমরা এস.পি.-দের ডেকে এ বিষয়ে মিটিং করেছি, তাঁদের বলেছি,—এটা বন্ধ করতে হবে। আমি জানি কিছু কিছু এ রকম ঘটনা ঘটছে। এরপরেও এন্‌কোয়ারী করে এ রকম ঘটনা পেলে আমরা খুব সিরিয়াস অ্যাকশন নেব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, গোটা রাজ্যে মোট ২২,৫২২ জন হোমগার্ড আছে। কিন্তু যখন বিধানসভা বা লোকসভার নির্বাচন হয় তখন এই সংখ্যাটা অনেক বেড়ে যায়। সে সময়ে আপনারা প্রচুর অতিরিক্ত হোমগার্ড নিয়োগ করে থাকেন। সেই সংখ্যাটা কত?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** ইলেকশনের সময় সংখ্যাটা ২২,৫২২ থাকে না, অনেক বেড়ে যায়। এখানে আমি সব সময়ের ডিপ্লয়মেন্টের সংখ্যাটা জানালাম।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** নির্বাচনের সময় কতজন পার্টি ক্যাডারকে নিয়োগ করেন, বিগত নির্বাচনে কতজন পার্টি ক্যাডারকে নিয়োগ করেছিলেন?

**ডঃ শ্রীকমার মুখাজি ঃ** পার্টি ক্যাডার নিযুক্ত করার প্রশ্নটি অবান্তর প্রশ্ন। নির্বাচনের সময় অতিরিক্ত যে হোমগার্ড নিয়োগ করা হয় তার সংখ্যাটা যদি জানতে চান তাহলে তার জন্য আলাদা নোটিশ দেবেন। কারণ ঐ হিসাবটা এই মুহূর্তে আমার কাছে নেই, আমি নিয়ে আসিনি। এখানে নর্মাল হোমগার্ডদের সম্পর্কেই প্রশ্নটা ছিল, সে জন্যই আমি নিয়ে আসিনি।

## কুলপীতে তৃতীয় বন্দর নির্মাণে চুক্তি

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭) **শ্রী জ্যোতি চৌধুরি ও আব্দুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনার কুলপীতে তৃতীয় বন্দর নির্মাণের জন্য রাজ্য সরকার কোনও সংস্থার সাথে চুক্তিবদ্ধ হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, সংস্থাটির নাম কি;

(গ) উক্ত সংস্থাকে কি [illegible] জমি বন্টন করা হয়েছে; এবং

(ঘ) কবে নাগাদ উক্ত বন্দরের নির্মাণকাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৭ সালের ১০ই জানুয়ারি তারিখে একপক্ষে পশ্চিমবঙ্গ সরকার, পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম ও অপর পক্ষে মুকুন্দ ইঞ্জিনিয়ারস লিমিটেড এবং কেভেন্টর আগ্রো লিমিটেড (একত্রিতভাবে মুকুন্দ কেভেন্টর অ্যান্ড অ্যাশোসিয়েটস)-এর সঙ্গে দক্ষিণ ২৪ পরগনার কুলপীর কাছে একটি ক্ষুদ্র বন্দর তৎসহ বৃহদায়তন শিল্পাঞ্চল গড়ে তোলার জন্য একটি ধারণা এবং কার্যক্রম পরিকল্পনা (Concept and Action Plan) চুক্তি সম্পাদিত হয়।

(গ) এখন-ও পর্যন্ত কোনও জমি বন্টন করা হয়নি।

(ঘ) বর্তমান পর্যায়ে উক্ত বন্দরের নির্মাণ কাজ কবে শেষ হবে তা বলা সম্ভব নয়।

**শ্রী আব্দুল মান্নান :** এই প্রোজেক্টের জন্য কত টাকা লাগবে, কে কত টাকা দেবে এবং কত জমি লাগবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** এই প্রকল্পের প্রাথমিক রিপোর্ট হয়েছে। কিন্তু এখন কত টাকা লাগবে এইরকমভাবে পুরো বলা যায় না। তবে ৮০০ কোটি টাকা আনুমানিক ধরা হয়েছে এবং ইক্যুইটি ধরা হয়েছে ১১ পারসেন্ট। কিন্তু এটা চূড়ান্ত বলা যাবে না। এই চুক্তি করার ফলে ডিটেল প্রোজেক্ট রিপোর্ট করবে ওরা। সেই ডিটেল প্রোজেক্ট করতে কয়েক কোটি টাকা লাগবে। সেটা হলে জানা যাবে। এখন মনে হচ্ছে ৮০০ কোটি টাকা লাগবে। আর জমি লাগবে ২০ হাজার একর।

**মিঃ স্পিকার :** আর হবে না। টাইম ওভার।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### Haldia—Petro-Chemicals

*12. (Admitted Question No. *74) **Shri Sukumar Das** and **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state that the progress achieved in the

Haldia Petro-Chemicals Project.

**Minister-in-charge of the Commerce & Industries Department :**

The Haldia Petrochemicals Ltd. have achieved substantial progress towards implementation of the project. Construction of Naptho-Cracker Unit is fast progressing as per schedule and is expected to be commissioned by the 3rd Quarter of 1999. About 7000 people are working at the site. Other major work contracts have already been awarded and most of the companies have commenced construction works at site. M/s. Bechtel International (USA) are working as the project Managing Contractors with Engineers (I) Ltd. providing various necessary local infrastructures and service support.

### ইস্টার্ন বাইপাসে 'হকার মেলা'

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কসবা ইস্টার্ন বাইপাসের কাছে হকার মেলা তৈরি করতে কত টাকা খরচ হয়েছে; এবং

(খ) কত সংখ্যক ব্যবসায়ী উক্ত মেলায় নিয়মিত ব্যবসা করেন?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কসবা ইস্টার্ন বাইপাসের কাছে হকার মেলা তৈরি করতে ২৬.৫৯ লক্ষ টাকা কলকাতা পুরসভা খরচ করেছে।

(খ) সেখানে ৩৬০ জন ব্যবসায়ী বর্তমানে ব্যবসা করছেন।

### প্রাকৃতিক দুর্যোগের ফলে জলসংকটের মোকাবিলা

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত প্রাকৃতিক দুর্যোগের পর পাথরপ্রতিমা, নামখানা, কাকদ্বীপ ও সাগর-

এলাকায় জলের সঙ্কট মোকাবিলায় সরকারের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, তা কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত আগস্ট ৯৭ সালের প্রাকৃতিক এবং

(খ) দুর্যোগের সময় উক্ত অঞ্চলের নলবাহিত জলসরবরাহ প্রকল্পের কোনও ক্ষতি হয়নি।

তবে পঞ্চায়েত সমিতিগুলি দ্বারা রক্ষিত ক্ষনিক উৎসগুলিতে কিছু ক্ষতির খবর পাওয়া গেছে।

জেলা প্রশাসন সে ব্যাপারে ক্ষতিগ্রস্ত নলকূপ প্রতিস্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন।

**শিল্প উন্নয়ন নিগমের চেয়ারম্যানের উদ্যোগে শিল্প স্থাপন**

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের চেয়ারম্যান গত ২ বছরে পশ্চিমবাংলার শিল্প প্রসারের জন্য কোন কোন দেশ সফর করেছেন;

(খ) তাঁর এই উদ্যোগে কতগুলি নতুন শিল্প পশ্চিমবাংলায় স্থাপিত হয়েছে এবং উৎপাদন শুরু করেছে; এবং

(গ) এইসব শিল্পে মোট কত শ্রমিক-কর্মচারী নিয়োগ করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত ২ বছরে পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের চেয়ারম্যানের নেতৃত্বে পশ্চিমবঙ্গে শিল্প প্রসারের জন্য বিভিন্ন প্রতিনিধি দল আমেরিকা যুক্তরাষ্ট্র, জার্মানি, জাপান, সিঙ্গাপুর, হংকং, চীন, মালয়েশিয়া, ইংল্যান্ড এবং সুইজারল্যান্ড সফর করেছেন।

(খ) এই সফরগুলির মাধ্যমে বিনিয়োগের অনুকূল আবহাওয়া সৃষ্টি করা ও রাজ্যের

(গ) অবস্থানগত বৈশিষ্ট্যগুলি অবহিত করার উদ্দেশ্যে বিভিন্ন দেশের সরকার এবং বিদেশি শিল্প সংস্থার সাথে যোগাযোগ করা হয়।

**বিশ্বব্যাঙ্কের সহায়তায় বনসৃজন প্রকল্প**

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৪২) **শ্রী আবুআয়েশ মণ্ডল** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্কের সহায়তায় রাজ্যে বনসৃজন প্রকল্প রূপায়ণের কাজ কবে থেকে শুরু হয়েছে;

(খ) উক্ত প্রকল্পের আওতাভুক্ত জমির পরিমাণ কত;

(গ) কোন কোন এলাকা নিয়ে উক্ত প্রকল্পটি রূপায়িত হয়েছে; এবং

(ঘ) প্রকল্পের অগ্রগতি কিরূপ?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছর থেকে প্রকল্প রূপায়ণের কাজ শুরু হয়েছে।

(খ) এই প্রকল্পে বিভিন্ন ধরণের বৃক্ষরোপনের কাজ প্রায় ২ লক্ষ হেক্টর জমিতে করা হয়েছে।

(গ) সমগ্র পশ্চিমবঙ্গেই বিশেষত বন ও বন সন্নিহিত অঞ্চলে প্রকল্পটি রূপায়িত হচ্ছে।

(ঘ) ১৯৯৬-৯৭ সালে মার্চ পর্যন্ত বনসৃজনের লক্ষ্যমাত্রা পূরণ করা হয়েছে এবং বরাদ্দকৃত অর্থের শতকরা ৮৯ ভাগ খরচ হয়েছে।

## ADJOURNMENT MOTION

[12-00—12-10 p.m.]

**Mr. Speaker:** To-day I have received four notices of Adjournment Motion. The first one is from Sm. Sabitri Mitra on the subject of rehabilitation of 7,000 refugee families at Chandpur in Haripur Assembly Constituency area. The second one is on the subject of proposal for additional economic assistance for the freedom fighters in the State from Shri Gopal Krishna Dev and Shri Ashok Kumar Deb. The third

one is from Shri Deba Prasad Sarkar on the subject of severe power cut in South Bengal includin Calcutta on 19.11.97 and the lost one is from Shri Suniti Chattaraj on the subject of alleged atrocities on the villagers in C tra village of Birbhum district on 4.11.97.

The subject matters of the first, third and the fourth Motion relate to day-to-day adminstration of the Government and do not call for the adjournment of the business of the House.

The subject matter of the second Motion is not a recent or urgent matter as required for Adjournment Motion under the Rules.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party may, however, read the text of his Motion as edited.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

গত ৪ঠা নভেম্বর বীরভূম জেলার চাতরা গ্রামে গরিষ্ঠ শাসক দলের কর্মীরা একটার পর একটা বাড়ি লুঠ করে। বিশেষ করে ধীরেন চ্যাটার্জির বাড়ি থেকে সব লুঠ করে তাদের পথের ভিখারি করেছে। কোনও বিচার নেই। সরকার নীরব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

গতকাল সন্ধ্যায় কলকাতা সহ দক্ষিণবঙ্গের বিস্তীর্ণ এলাকা জুড়ে ভয়াবহ বিদ্যুৎ বিভ্রাটের ফলে সমগ্র জনজীবন যেভাবে বিপর্যস্ত হয়ে পড়ে তা খুবই উদ্বেগজনক। এর ফলে ট্রেন চলাচল বন্ধ হয়ে যায়। খোদ মহাকরণ এবং রাজভবনেও বিদ্যুৎ চলে যায়। দূরদর্শন আকাশবাণীর সম্প্রচার বিপর্যস্ত হয়ে পড়ে। সংবাদপত্রের অফিসগুলো লোডশেডিংয়ের খপ্পরে পড়ে যায়। কলকাতার সব হাসপাতালগুলিতে একসঙ্গে বিদ্যুৎ চলে যাওয়ায় চিকিৎসক ও স্বাস্থ্যকর্মীরা কঠিন সমস্যায় পড়ে যায়। বিদ্যুৎ বিভ্রাটে দক্ষিণ ২৪-পরগনা জেলায় সাতগাছিয়া থেকে বীরভূম জেলার সাঁইথিয়া পর্যন্ত বিস্তীর্ণ এলাকায় বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে যায়। জনস্বার্থে গতকালের এই ভয়াবহ বিদ্যুৎ

বিপর্যয়ের কারণ অনুসন্ধানের জন্য যথাযথ তদন্ত এবং এ বিষয়ে অবিলম্বে এই সভায় বিদ্যুৎমন্ত্রীর বিবৃতি দাবি করছি।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker:** Today, I have received two notices of Calling Attention on the following subjects, namely :

(1) Reported communal activities in village Bujung under Nalhati P.S. Birbhum on 29-10-97 —Shri Asit Kumar Mal.

This was called on the other day. At that time he was absent. As such, it cannot be considered.

(2) Severe power cut in South Bengal including Calcutta on 19/11/97

—Shri Ajoy De and

—Shri Sailaja Kumar Das

I have selected the notice of Shri Ajoy De and Shri Sailaja Kumar Das on the subject of severe power cut in South Bengal including Calcutta on 19/11/97.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha:** Sir, the statement will be made on the 24th November, 1997.

## MENTION CASES

**श्रीमती शानता छेत्रि** : सम्मानीय अदयह महोदय, तपाईको माध्यम द्वारा सम्मानीय शिक्षा मंत्री श्री कान्ति विश्वास प्रती सक विशेष विषय प्रती धारन-प्रशन गरॉउन चहान्छु। स्कुल सार्भिस कमिशन, पशिचम बंगाल सरकारले लागु गर्णे निर्णय गर्दा दार्जीलिङ्ग गोर्खा पार्वतिय परिषद को निम्नी अलगौ हुणु पई भन्णे दावी यस विधानसभा प्रागंन मा बारम्वार शिक्षा मंत्री साथ-साथै अन्य मंत्री श्री अशोक भट्टाचार्य,

श्री बुद्धेदव भट्टाचार्य संग राखदा वहाँ हरु ले दार्जीलिङ्ग गोर्खा पार्वतिय परिषद को निम्नी भिर्न्न प्रकार को प्रावधान बनाउँह भन्णे उतर पाटना पनी दार्जीलिङ्ग गोर्खा पार्वतिय परिषद को निम्नी हुहै प्रावाधान हरु न वनाई जै सरकार ले 1st November देखी School Service Commission लगे गरे मा पार्वतिय अंयलमा व्यापक गन आन्दोलन गर्ने निर्नय लियेको ह। र आज फेरी यस विधानसभा प्रागंन मा यही भन्ण यहान्हु की दार्जीलिङ्ग गोर्खा पार्वतिय परिषद आपनै स्वः शासित ह अनी प्राथमिक स्तर देखी दशौं श्रेणी सम्म दार्जीलिङ्ग गोर्खा पार्वतिय परिषद को अधितम दि सकेर पनी दार्जीलिङ्ग गोर्खा पार्वतिय परिषद को अनुमती विन पार्वतिय अंयल मा School Service Commission लागु गराँउण दार्जीलिङ्ग गोर्खा पार्वतिय परिषद को अधिकार साभी हस्तक्षेप गर्नु हो र म् फेरी पनी मंत्री महोदय संम यस विषय मा ध्यान आर्कषण गराँउण चहान्हु। धन्यवाद।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাম্প্রতিককালে সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছেন যে হরতাল করা যাবে না। হরতাল কৃষক, শ্রমিক সংগঠনের সংগ্রামের একটি হাতিয়ার। এই হাতিয়ারকে সুপ্রিম কোর্ট এইভাবে বন্ধ করে দিতে পারেন না। আমার মৌলিক প্রশ্ন, আদালত নিজের থেকে কোনও আইন করতে পারেন কি না? আইন করবে আইনসভা, লোকসভা এবং সেটা কার্যকর করবে প্রশাসন। আইন অনুসারে কাজ হচ্ছে কিনা সেটা দেখবেন আদালত। কিন্তু আজকে আমরা দেখছি যে আদালত নিজের হাতে ক্রমেই ক্ষমতা বেশি করে নিচ্ছেন। স্বৈরতন্ত্রী একটা ঝোঁক সুপ্রিম কোর্ট, হাইকোর্টের দেখা যাচ্ছে। আমি একথা বলতে চাই, এতে কিন্তু আগামীদিনে সুপ্রিমকোর্ট, হাইকোর্টের সাথে জনগণের বিশেষ করে কৃষক, শ্রমিক সংগঠনগুলির একটা ভয়াবহ সংঘর্ষ, বিবাদ ঘনীভূত হবে। সেই দিকে তাকিয়ে আমি একথা বলব, এ ব্যাপারে বিচার বিভাগ, প্রশাসন এবং পরিষদীয় দলগুলির আজকে একত্রে বসে আলোচনা করে ব্যবস্থা নেওয়া দরকার। আমি এটা মানতে রাজি নই,—আমাদের যে হাতিয়ার, প্রতিবাদ করবার ক্ষমতা হরতালের মধ্যে রয়েছে তাকে আমি কখনও বন্ধ হতে দেব না। এটা দেখবে প্রশাসন এবং বিচার বিভাগ যে জোর করে কারোকে বাধ্য করছি কিনা, জোর করে গাড়ি চালাতে বাধা দিচ্ছি কিনা বা জোর করে দোকানপাট বন্ধ করছি কিনা। বিচার বিভাগ এবং প্রশাসন এটা দেখতে পারে কিন্তু আমাদের হাতিয়ার কেড়ে নেবার ক্ষমতা নেই। এই স্বৈরতন্ত্রী ক্ষমতা সুপ্রিম কোর্ট, হাইকোর্ট নিজের হাতে নিয়ে যেভাবে তা প্রকাশ করছেন তাতে আমি মনে করি ভয়াবহ সংঘর্ষ হবে জনগণের সঙ্গে আগামী দিনে। তাই আমি স্যার, আপনার মাধ্যমে সরকারপক্ষকে বলছি, আজকে যারা এখানে বসে আছেন, তারা এই হরতালের মধ্যে দিয়ে তাদের সংগঠনকে জোরদার করেছে। আজকে কায়েমী স্বার্থের বিরুদ্ধে লড়াই করে তারা ক্ষমতায় এসেছে। কিন্তু ক্ষমতায়

আসার পরে আমরা দেখছি যে, বামফ্রন্ট সরকারের যারা আছেন তারা এই বিষয়ে একটি কথাও বলছেন না, তারা সামান্য মৃদু প্রতিবাদ করে চুপ করে গেছেন। আমি আপনার মাধ্যমে মেনশনে একথা উল্লেখ করতে চাই যে, হরতাল বন্ধ করা যাবে না, এই হাতিয়ার কেড়ে নেওয়া যাবে না। এই হাতিয়ার কেড়ে নিতে গেলে সংঘর্ষ হবে তাতে দেশ যেখানে গিয়ে দাঁড়ায় দাঁড়াবে।

[12-10—12-20 p.m.]

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উত্থাপন করতে চাই। গত ২৪শে জুলাই আমাদের কংসাবতী প্রোজেক্ট থেকে অতর্কিতভাবে এক লক্ষ ২০ হাজার কিউসেক জল ছেড়ে দিল। এর ফলে মেদিনীপুর জেলার ব্যাপক অংশ বন্যা কবলিত হয়। আমার বিধানসভা কেন্দ্রে ডেবরায় ১১২টি মৌজা জলমগ্ন হয়। সেই সময়ে আমাদের পশ্চিমবঙ্গ বিধানসভার প্রায় ৬ জন মন্ত্রী, আমাদের বিধানসভার ইরিগেশনের সাবজেক্ট কমিটি মাননীয় সদস্যরা এবং দিল্লি থেকে পর্যবেক্ষক দল এসেছিলেন এই ভয়াবহ জলোচ্ছ্বাসের ফলে আমাদের এলাকায় কি ভাবে প্লাবিত হয়েছিল সেটা পর্যবেক্ষণ করার জন্য। আমি সেচমন্ত্রী, ত্রাণমন্ত্রী এবং অর্থমন্ত্রীর কাছে লিখিতভাবে বন্যা ত্রাণের ব্যাপারে আবেদন জানিয়েছিলাম। কিন্তু আজ পর্যন্ত তার কোনও সুরাহা হয়নি। এখন পর্যন্ত ১৩ শত একর জমি ৪। ৫ ফুট বালির তলায় রয়ে গেছে কিন্তু সেই বালি সরানোর কোনও ব্যবস্থা হয়নি। ৫,২৫০টি বাড়ি ভেঙ্গে পড়েছে। তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করা হয়নি। শুধু তাই নয়, এখন পর্যন্ত ৪টি গ্রাম পঞ্চায়েত এলাকাকে বন্যাপ্লাবিত বলে ঘোষণা করা যায়নি। আমি আপনার মাধ্যমে আবেদন করছি, যাতে ঐ এলাকাকে বন্যাপ্লাবিত বলে ঘোষণা করা হয় সেই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করার জন্য। সেই সময়ে মাননীয় অর্থমন্ত্রীর কাছে চিঠির মাধ্যমে এলাকার মানুষ ডেপুটেশন দিয়েছিল যে ঐ সমস্ত এলাকার চাষীদের শস্যবিমায় অন্তর্ভুক্ত করা হোক। কিন্তু আজ পর্যন্ত তাও করা হয়নি। দুভার্গ্যের বিষয়, দপ্তর যে ভাবে কাজ করছে তাতে আবার ভয়াবহ বন্যা হতে পারে। কাজেই আমি এই বিষয়ে দ্রুত ব্যবস্থা গ্রহণের জন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হাবিবুর রহমান ঃ** (অনুপস্থিত।)

**শ্রী মইনুল হক ঃ** (অনুপস্থিত।)

**শ্রী দৌলত আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের সুযোগ্য স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেব বাবুর প্রতি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত ২১শে অক্টোবর ডায়মন্ডহারবার থানার দাঁড়পাতড়া গ্রামে রাত্রি ৯টার সময়ে কংগ্রেসের

নেত্রী স্থানীয় কর্মী হায়দর আলি নস্করকে সি.পি.এম-এর ধাপ্পাবাজরা ক্ষুব্ধ হয়ে পরিকল্পিত ভাবে হত্যা করেছে, মারাত্মক অস্ত্র-সস্ত্র নিয়ে হত্যা করেছে। গত পঞ্চায়েতের নির্বাচনের আগে সে সি.পি.এম-এর সদস্য ছিল। তারপরে সে কংগ্রেস দলে যোগ দেয়। এবং ঐ অঞ্চলে ১৮ বছর পরে কংগ্রেসকে জেতায়। এই আক্রোশে আগামী পঞ্চায়েত নির্বাচনকে লক্ষ্য রেখে যখন সে কংগ্রেসের অফিস সরিষার হাট থেকে বাড়িতে ফিরছিল তখন তাকে নাইলনের দড়ি দিয়ে বেঁধে নৃশংসভাবে হত্যা করে এবং তার লাস ধানের জমিতে ফেলে দেওয়া হয়। সেখানে ২৪ তারিখে পথ অবরোধ হয় এবং ২৫ তারিখ থানা অবরোধ করা হয়। আজ পর্যন্ত পুলিশ হায়দার আলির খুনীকে ধরতে পারেনি। আমি অবিলম্বে তার খুনীকে গ্রেপ্তার করবার দাবি জানাচ্ছি যাতে তার যথার্থ শাস্তি বিধান হয়।

**শ্রী শঙ্করসরণ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪-পরগনার বিষ্ণুপুর থানায় প্লাইউড শিল্পের সঙ্গে ৫,০০০ শ্রমিক যুক্ত। তাদের মিনিমাম ওয়েজ অ্যাক্টভুক্ত করবার ব্যাপারে নোটিফিকেশন জারি হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত তাদের মিনিমাম ওয়েজ অ্যাক্ট-ভুক্ত করা হয়নি। এটা অবিলম্বে করা দরকার। বিষ্ণুপুর থানার পাহাড়পুর কলিং টাওয়ার কারখানার কর্তৃপক্ষ সম্পূর্ণ বেআইনিভাবে ২০০ ঠিকাদার শ্রমিককে ছাঁটাই করেছেন এবং সেইসঙ্গে ৩৫জন স্থায়ী শ্রমিককে ছাঁটাই করে বাইরে থেকে শ্রমিক নিয়ে এসে কারখানাটি চালাচ্ছেন। এর ফলে সেখানে আইনশৃঙ্খলা বিঘ্নিত হতে পারে। তার জন্য অবিলম্বে শ্রমমন্ত্রীর হস্তক্ষেপ দরকার।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার আরামবাগ মহকুমার কয়েকটি রাস্তার বেহাল অবস্থা হয়ে গেছে এবং তার ফলে বাস চলাচল এবং যোগাযোগ রক্ষা কঠিন হয়ে যাচ্ছে। তার একটি রাস্তা হ'ল ধরমপোতা-গয়েরঘাট, ১৩ কিলোমিটার একটি রাস্তা। আর একটি হ'ল ছত্রশাল-চিনাডাঙা-৯ কিলোমিটার একটি রাস্তা। রাস্তা দুটির খুবই বিপজ্জনক অবস্থা। আর একটি রাস্তা হ'ল কাবলে-মুখাডাঙা রাস্তা। এই রাস্তায় কয়েক দিন আগে বাস চলাচল বন্ধ হয়ে গেছে। অবিলম্বে রাস্তাগুলির যাতে সংস্কার সাধিত হয় তার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ নির্মল সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি আমি মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র বৃহত্তর কলকাতার দক্ষিণ দিক থেকে শুরু হয়েছে। ফলে আমার নির্বাচন কেন্দ্র থেকে প্রতিদিন হাজার হাজার মানুষকে কলকাতায় আসতে হয় শিক্ষা লাভ এবং রুজি-

রোজগারের স্বার্থে, কারণ এই ব্যাপারে ছাত্রছাত্রীসহ বহু মানুষ কলকাতার উপর নির্ভরশীল। কিন্তু বেসরকারি বাস মালিকরা সেখানে ৮৩এ নম্বরের যে বাস চালাচ্ছিলেন সেটা বন্ধ হয়ে গেছে। সেখানে ৮৩।এ।১ নম্বরের যে বাসটি অনুমোদিত হয়ে রয়েছে সেটি এখনও পর্যন্ত তারা চালাচ্ছেন না। এ-ব্যাপারে আর.টি.এ.-এর দুর্বলতা লক্ষ্য করা যাচ্ছে। সেখানে সরকারি বাসও এই অসুবিধা দূর করতে পারছে না, সরকারি বাস সেখানে যাচ্ছেই না। সেখানে ১৯৭৭ সালে যে রাস্তা তৈরি হয়েছে তাতে এখনও পর্যন্ত কোনও পরিবহন চালু হয়নি। এসব কারণে সেখানে মানুষের প্রচন্ড ক্ষোভ বামফ্রন্টের উপর। এই অবস্থায় সরকার এবং পরিবহন মন্ত্রী যদি এদিকে দৃষ্টি না দেন তাহলে কিন্তু আমরা তাদের কাছে জবাবদিহি করতে পারব না, কারণ বহু বছর চেষ্টা করেও সেখানকার পরিবহন সমস্যার সমাধান করতে পারিনি। এটা একটা মৌলিক সমস্যা। আশা করব, এই মৌলিক সমস্যার সমাধানে মাননীয় মন্ত্রী উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

[12-20—12-30 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্যের ত্রাণ এবং সমাজ-কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, মুসলিম সম্প্রদায়ের মধ্যে জোলা এবং আনসারী বলে দুটি কাস্ট রয়েছে। কিন্তু আমাদের ডায়মন্ডহারবার ১১৮ ফলতা বিধানসভায় ,সাবডিভিসনে যিনি এস.ডি.ও সাহেব আছেন, বছরের পর বছর এই সব জোলা তাঁতি এরা তাঁর কাছে গিয়ে সার্টিফিকেটের জন্য ঘুরছে, কিন্তু তাদের সার্টিফিকেট দিচ্ছেন না। আমার এলাকায় একটা বিস্তীর্ণ অঞ্চল, রুখিয়া, বাররুখিয়া, বাদেবাহরা বুধা, দোনা, ফলদা প্রভৃতি গ্রামে জোলা এবং তাঁতিরা বাস করে। অথচ তারা দিনের পর দিন এস.ডি.ও-র কাছে গিয়ে হ্যারাস্‌ড হচ্ছে, দিনের পর দিন ঘুরছে, তারা সার্টিফিকেট পাচ্ছে না। আপনারা মুসলিমদের জন্য কুমিরের কান্না কাঁদছেন, মুসলিম সম্প্রদায়ের জন্য বড় বড় কথা বলছেন সেই মুসলিম সম্প্রদায়ের লোকেদের ও.বি.সি সার্টিফিকেট দিচ্ছেন না। পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার দিনের পর দিন মুসলিম সম্প্রদায়ের জন্য কিছু করছে না। আমি তাই এর প্রতিকার চাই এবং এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বসিরহাটে সংগ্রামপুরে ইছামতি নদীর উপর একটি ব্রীজ নির্মাণের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী ২ বছর আগে উদ্বোধন করে এসেছিলেন। সেই ব্রীজ নির্মাণের কাজ শুরুও হয়েছিল অল্প কয়েক দিনের মধ্যেই। কিন্তু গত ৪-৫ মাস হলো সেই ব্রিজ নির্মাণের কাজ বন্ধ হয়ে গিয়েছে। আমি যতদূর

জেনেছি নদীর নিচে প্রাকৃতিক কারণে ডিপোজিট উডেনের কতকগুলি সয়েল হয়ে আছে, যার জন্য ক্যাশন বসানো যাচ্ছে না। এটা একটা বাধা হতে পারে না এই বিজ্ঞানের যুগে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আবেদন জানাচ্ছি, যাতে এই স্বল্প বাধা দূর করে, প্রাকৃতিক এই স্বল্প বাধা দূর করে পুনরায় এই ব্রিজ নির্মাণের কাজ চালু করা হয় তার জন্য সচেষ্ট হন।

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সোশ্যাল ওয়েলফেয়ার মিনিস্টারের কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরছি। বিষয়টা হচ্ছে ফিজিক্যালি হ্যান্ডিক্রাফট মানুষেরা সার্টিফিকেট পাচ্ছে না। আমার এলাকা খেঁজুরীতে প্রায় ২ হাজার জন আবেদন জানিয়েছে ব্লক অফিসের মাধ্যমে ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার অফিসারের কাছে। কিন্তু আজ পর্যন্ত তারা সার্টিফিকেট পায়নি। ডাক্তারী পরীক্ষা থেকে শুরু করে সমস্ত কিছু তারা করিয়েছে। কিন্তু তারা সার্টিফিকেট পাচ্ছে না এবং তারা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আমি সোশ্যাল ওয়েলফেয়ার মিনিস্টারের সঙ্গে আলোচনা করাতে উনি বলেছিলেন যে আপনি জেলায় গিয়ে কথা বলুন। জেলায় এই সম্পর্কে কথা বলাতে জেলা এই ব্যাপারে নীরব। এই ফিজিক্যালি হ্যান্ডিক্যাপ্টদের অনেক সুযোগ সুবিধা আছে কিন্তু তারা কিছু পাচ্ছে না। আমি তাই অনুরোধ জানাচ্ছি মন্ত্রী মহাশয়কে যে, আপনি এই ব্যাপারে একটু দৃষ্টি দেবেন যাতে তারা সার্টিফিকেট পেতে পারে।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মালদা জেলার একটা গুরুত্বপূর্ণ সমস্যা নিয়ে সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মালদা থেকে মানিকচক যাওয়ার পথে শোভানগরে চন্ডীপুর ব্রিজ ১৯৯৬ সালের বন্যায় ভেঙে চুরমার হয়ে গিয়েছিল। গত ২ বছর ধরে এই সেতু নির্মাণের জন্য সরকারের পক্ষ থেকে কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়নি। তাই আমি সরকারের কাছে দাবি জানাচ্ছি অতি সত্ত্বর এই ব্রিজ নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হোক। আগামী ১ মাসের মধ্যে যদি এই সেতু নির্মাণের পরিকল্পনা গ্রহণ না করেন তাহলে আমরণ অনশনে বসতে বাধ্য থাকব।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের মহিলা কাউন্সিলার, তাঁর নাম হচ্ছে জয়সওয়াল। তাঁর মেয়েকে সমাজবিরোধীরা গাড়ি আটক করে তার প্রতি অশালীন আচরণ করেছে এবং আক্রমণ করেছে। শুধু তাই নয়, হাওড়া মিউনিসিপ্যাল কাউন্সিলারের স্বামী দিলীপ ঘোষকে, তিনি হচ্ছেন প্রতিরোধ বাহিনীর সেক্রেটারি, তাঁকে

বাড়িতে গিয়ে বোতল দিয়ে মারধোর করেছে। গত বছর সেপ্টেম্বর মাসে উত্তর হাওড়ায় সুপ্রিয়া ঘোষ, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের কাউন্সিলার, তাঁর বাড়িতে গিয়ে মারধর করে এবং ভাঙচুর করে। স্বরাষ্ট্র দপ্তরের কাছে অনুরোধ আজকে পুলিশ অফিসাররা নিষ্ক্রিয় হয়ে যাচ্ছে, সমাজবিরোধীরা তাদের সঙ্গে যুক্ত। নারীদের মর্যাদা যদি না থাকে, বাড়িতে গিয়ে যেভাবে হামলা হয়েছে, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের কাউন্সিলারের উপরে আক্রমণ হল, পুলিশ সে ব্যাপারে নীরব, কাউকে অ্যারেস্ট করল না। তারা কোর্টে গিয়ে সারেন্ডার করল। এর আগে ডি.জি.র কাছে, মুখ্যমন্ত্রীর কাছে, এস.পি.র কাছে ডেপুটেশন দেওয়া হয়েছে, কিন্তু তাতেও কিছু হয়নি। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একজন মায়ের করুণ আবেদনের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কাছে একজন মহিলা এসেছিলেন। তাঁর নাম শ্রীমতী চিনু মুখার্জি। তাঁর মেয়ে ডঃ মণীষা মুখার্জি (রায়), এম.এ., পি.এইচ.ডি.। তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের অ্যাসিস্ট্যান্ট কন্ট্রোলার অফ এগজামিনেশন ছিলেন। গত ৩রা সেপ্টেম্বর থেকে তাঁর খোঁজ পাওয়া যাচ্ছে না। ৩রা সেপ্টেম্বর শেষবার তিনি তাঁর স্বামীর সঙ্গে ট্যাক্সী করে যাচ্ছিলেন। তাঁর স্বামী তাঁকে এক জায়গায় নামিয়ে দিয়েছিলেন। তারপর তাঁর স্বামী কয়েকদিন খবর না পেয়ে তাঁর মাকে জানান। তিনি কোনও সাধারণ মহিলা ছিলেন না। তিনি সিপিএম পার্টির নেতাদের সঙ্গে ঘনিষ্ঠ ছিলেন। সিপিএম পার্টির মেম্বাররা তাঁর বাড়িতে যেতেন। সংবাদপত্রে ছবি বেরিয়েছে, সিপিএম পার্টির পলিটব্যুরোর সদস্য এবং সেন্ট্রাল কমিটির মেম্বার তাঁর বাড়িতে ডিনার খাচ্ছেন। আজকে দু'মাস ষোল দিন হল তাঁর কোনও খবর নেই। মণীষার মা চিনু মুখার্জি গত পরশু দিন আমার সঙ্গে বুদ্ধদেববাবুর সঙ্গে দেখা করেছেন। বুদ্ধদেববাবু এখনও পর্যন্ত তাঁর কোনও হদিস দিতে পারেননি। এর আগে তিনি পুলিশ কমিশনারের কাছে গিয়েছিলেন। তিনি পুলিশ কর্তৃপক্ষ, সিপিএমের সব নেতার সঙ্গে দেখা করেছেন। আমি জানতে চাই, একজন জলজ্যান্ত শিক্ষিত ৩৬ বছরের মহিলা তিনি জীবিত, কি মৃত? সিপিএম পার্টির সাথে এত ঘনিষ্ঠতা থাকা সত্ত্বেও সিপিএম পার্টি বা সরকার কোনও সাহায্য করছে না। ডিসি, ডিডি-১'এর সঙ্গে দেখা করলে তাঁরা বলেছেন, আমাদের কাছে কোনও খবর নেই। মণীষা কোথায় আছেন? আমি এই হাউসের স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি কোথায় আছেন তা বলুন।

[12-30—12-40 p.m.]

**শ্রী নির্মল দাসঃ** স্যার, আমি একটি ভয়ংকর বিষয়ের প্রতি এবং উদ্বেগজনক

বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর এবং প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করছি। আলফা সংগঠনের চেয়ারম্যান, অরবিন্দ রাজ খোয়া, সে একটি চিঠি দিয়েছে একটা হোস্টেলে—আলিপুরদুয়ার কন্যা নিকেতন, আমি যেখানে গভর্নিং বডির প্রেসিডেন্ট। সে বলেছে যে, ২৪শে নভেম্বর সন্ধ্যা ৭টার মধ্যে ১০ জন মেয়েকে তার হাতে তুলে না দিলে হোস্টেল সুপারিনটেনডেন্ট সন্ধ্যা চৌধুরি সহ সবাইকে গ্রেনেড চার্জ করে হোস্টেল উড়িয়ে দেবে। স্যার, এটা একটা ভয়ঙ্কর ব্যাপার। এই চিঠি পাবার পর আমাদের প্রিন্সিপ্যাল জেলা প্রশাসনকে জানিয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ করব গোটা ব্যাপারটা দেখবার জন্যে, এর ফলে হোটেল খালি হয়ে গেছে, হোস্টেলে মাত্র গোটা কয়েক মেয়ে রয়েছে। আমি আবেদন করব গোটা বিষয়টা আইডেনটিফাই করার দরকার, ব্যাপারটা দেখা দরকার। এর সত্যাসত্য দেখা দরকার দু নম্বর হচ্ছে আমাদের রাজ্য মন্ত্রিসভার সদস্য আছেন, বিশেষ করে স্বরাষ্ট্রমন্ত্রীকে বলব যে, তিনি নির্দেশ প্রদান করুন ওখানে যাওয়ার জন্য। ওখানে যাওয়ার খুব দরকার। আমি আগামীকাল যাব, বিভিন্ন স্কুলের হোস্টেল বন্ধ হয়ে যাচ্ছে। একটা প্যানিক সৃষ্টি হয়েছে, বিষয়টা গুরুত্ব নিয়ে দেখা দরকার। বোরো অ্যাকটিভিস্ট এবং আলফা অ্যাকটিভিস্টদের হুমকিতে ওখানকার যুবকরা যাতে সাড়া না দেয় সেইদিকটা দেখতে হবে। রাজ্য সরকার তো অনেকগুলো প্রকল্প ঘোষণা করেছেন কিন্তু সেগুলো কার্যকর হচ্ছে না। এই বিষয়টা দেখা দরকার। ওখানে আই টি আই কলেজের অনুমোদন করার কথা, সেটা করার দরকার। এই সমস্ত থাকায় বিভিন্ন ইস্যুতে একটা অস্থিরতা সৃষ্টি করার চেষ্টা হচ্ছে, অবিলম্বে গুরুত্ব দিয়ে দেখা দরকার। সেই কারণে একদিকে আইনশৃঙ্খলা এবং প্রশাসনিক উন্নয়নের ব্যাপারটাও দেখা দরকার এবং নিশ্চিত করার দরকার।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** স্যার, রাজ্যে ম্যালেরিয়াই শুধু নয় শিশু মৃত্যুর হারও একটা উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। মেডিক্যাল কলেজেই এর মধ্যে ৩০০ জন শিশু মারা গেছে। আই এম এ অর্থাৎ ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েশন বলে একটি সংস্থা অভিযোগ করেছে যে রাজ্য সরকার আজ পর্য্যন্ত আই এম এর সঙ্গে ম্যালেরিয়া নিয়ন্ত্রণের ব্যাপারে কোনও আলোচনাতে বসেননি বা তাদেরকে ডাকেনও নি। এর কারণ হচ্ছে যে, আই এম এ পি সি এমের তাবেদারি করতে রাজি হচ্ছে না। আই এম এর ১৪৪টি ব্রাঞ্চ আছে, তারা প্রতিনিয়ত সহযোগিতার হাত বাড়িয়ে দিচ্ছে। ৭ই নভেম্বর, ১৯৯৭ তারিখে তারা একটা সেমিনার করেছিল, ওই সেমিনারে ডাইরেক্টর অফ হেলথ সার্ভিসকে আমন্ত্রণ করেছিলেন। কিন্তু ডি এইচ এস তো গেলেনও না, এমন কি কোনও প্রতিনিধিও ওই সভাতে পাঠাননি। আই এম এর সঙ্গে সহযোগিতার ভিত্তিতে রাজ্য সরকার যদি ম্যালেরিয়ার মোকাবিলা করার চেষ্টা করতেন তাহলে বুঝতাম

একটা সদর্থক পদক্ষেপ নিয়েছেন। যেখানে কলকাতা শহরে ম্যালেরিয়াপ্রবণ এলাকা বলে রাজভবন এবং মহাকরণ এলাকাকে ঘোষণা করা হয়েছে। কলকাতা কর্পোরেশনের ওই ওয়ার্ডকে সর্বভুক ম্যালেরিয়া প্রবণ এলাকা বলে ঘোষিত হয়েছে। এমন কি কলকাতা শহরে এস এস কে এম এবং মেডিক্যাল কলেজ হাসপাতালেও এই রোগের জীবাণু পাওয়া গেছে। সেই কারণে আই এম এর সঙ্গে রাজ্য সরকারের একটা সমন্বয়সাধন করা হোক। রাজ্য সরকার যদি ওই সংস্থার সঙ্গে সহযোগিতা করে ম্যালেরিয়ার মোকাবিলা করেন তাহলে সদর্থক পদক্ষেপ গ্রহণ করবেন। এমনিতেই ম্যালেরিয়ার মোকাবিলা করতে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা মেদিনীপুর সদর মহকুমা উপবাজার চত্বরে গড়বেতা ২ নং পঞ্চায়েত সমিতির অধীনে যে কৃষি বিপনন দপ্তরের রাস্তাটি আছে তার ভগ্ন অবস্থা, ফলে সমস্ত যাতায়াত ব্যবস্থা অকেজো হয়ে পড়েছে। এর ফলে ওই রাস্তার উপরে নির্ভরশীল মানুষেরা এবং ওই ব্লকের মানুষেরা যারা ওখান থেকে স্কুল কলেজ অফিসে যাতায়াত করেন তারা ঠিকমতো করতে পারছে না। সেই কারণে আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে অনুরোধ করছি, যাতে অবিলম্বে গোয়ালতোড় থেকে আমলাসুলী পর্যন্ত রাস্তার অবিলম্বে সংকার হয়। পি.ডব্লিউ.ডির মানুষেরাও এই ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন। অবিলম্বে ওই রাস্তা সারানো হোক এবং জনগণের যাতায়াতের দুর্দশার থেকে মুক্ত করা হোক।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী ও শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন এই রাজ্যে পাট চাষীরা প্রচন্ডভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। বর্তমানে আমাদের মুর্শিদাবাদ জেলায় আখ চাষীরা প্রচন্ড দুরাবস্থার সম্মুখীন। গতকাল আমার কনস্টিটিউয়েন্সি এলাকায় মুর্শিদাবাদ থানা এলাকাতে আখ চাষীদের একটা কনফারেন্স হয়েছে, সেই কনফারেন্সে আখ চাষীরা দাবি তুলেছেন ওদের উপর কিছু বিষয় চাপিয়ে দেওয়া হয়েছে। খৈতান পরিচালিত পলাশীর সুগার মিলে আখ চাষীদের আখ বিক্রি করতে হবে। ঐ এলাকার গুড় মিলগুলিকে বন্ধ করে দেওয়া হচ্ছে। ফলে চাষীরা আখ ইচ্ছামতো বিক্রি করতে পারবে না যেখানে সেখানে। বোনাসের ব্যাপারেও যেটা বলা হচ্ছে, সেটাও অদ্ভুত। পলাশীর সুগার মিলে ২০শে জানুয়ারির মধ্যে ১।৩ অংশ বিক্রি করলে তবেই তারা বোনাস পাবে। বোনাসের নামে একটা প্রহসন চলছে। পাট চাষ আলু চাষের পাশাপাশি আখ চাষীরা প্রচন্ড দুরাবস্থার সম্মুখীন। ঐ এলাকার গুড়মিলগুলি যদি বন্ধ হয়ে যায় তাহলে কয়েক শত শ্রমিক বেকার হয়ে যাবে, যারা ওখানে কাজ করে জীবিকা নির্বাহ করেন। আমার

আবেদন গুড়মিলগুলি চালু রাখা হোক এবং আখ চাষীরা যাতে যেখানে খুশি আখ বিক্রি করতে পারেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর বিধানসভা এলাকার মধ্যে ২টি পুলিশ থানা আছে। চন্দননগর এবং ভদ্রেশ্বর এলাকায় অবাধে সাট্টা মদ এবং জুয়া খেলা চলছে। পুলিশকে বারবার বলা সত্ত্বেও পুলিশ নির্বিকার। দেখা গিয়েছে এখানে পুলিশরা ২।৩ বছর কাজ করলে হিসাব বহির্ভূত আয় করে। এই ব্যাপারে আমি বলতে চাই, পুলিশ মন্ত্রী বলেছিলেন এলাকায় এলাকায় থানায় থানায় শান্তি কমিটি হবে। শান্তি কমিটিতে এলাকার গণ্যমান্য লোকেরা থাকবেন। এলাকার বিভিন্ন সমস্যা নিয়ে তারা পুলিশের সঙ্গে আলোচনা করবেন, এলাকায় যাতে অপকীর্তিজনিত কোনও কাজ না হয়। অথচ ঐ এলাকায় শান্তি কমিটি এখনও হয়নি। চন্দননগর বিধানসভার এলাকার মধ্যে ৩টি রেল স্টেশন পড়ে— চন্দননগর, ভদ্রেশ্বর, মানকুন্ডু। এই তিনটি স্টেশান এলাকা থেকে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি চোলাই মদ পাচার হয়, আমরা যারা বিধায়করা ট্রেনে যাতায়াত করি তারা সবাই জানি। তাই আমার আবেদন এলাকাতে অবিলম্বে শান্তি কমিটি গঠন করা হোক।

**শ্রী শেখ খবিরুদ্দিন আহ্‌মেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রথম বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠার পরই নদীয়া জেলার নাকাশী পাড়া, কৃষ্ণনগর ২ নম্বর ও নবদ্বীপ তিনটি বিধানসভা কেন্দ্রের মধ্যে গুড়গুড়িয়া বেসিন স্কিম এর কাজ শুরু হয়। কিন্তু যে উদ্দেশ্যে এই স্কিমটির কাজ শুরু হয়েছিল সেই উদ্দেশ্যসাধন তো দূরের কথা, কয়েকটি স্লুইজ গেট ও সামান্য কিছু কাজ ছাড়া এই কাজের কোনও অগ্রগতি আজও পর্যন্ত হয়নি। ফলে প্রতি বছর অতিবর্ষণ জনিত বন্যায় বিস্তীর্ণ এলাকার কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। অনতিবিলম্বে এই বেসিন স্কিমের কাজটি সম্পূর্ণ করা প্রয়োজন। এছাড়া গঙ্গা ভাঙনের ফলে আবন্দডাঙ্গা, উদয়চন্দ্রপুর, কালিয়াডাঙ্গা, চন্দনপুর, কড়কড়িয়া, ভেবোডাঙ্গা প্রভৃতি গ্রামগুলি গঙ্গাগর্ভে বিলীন হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। গঙ্গাভাঙন রোধ ও ক্ষতিগ্রস্ত চাষীদের সাহায্য দানের যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য দাবি করছি।

[12-40—12-50 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ছয় মাস আগে আমি এই হাউসে মেনশন করেছিলাম যে, মালদহ জেলার ইংলিশ বাজার পুরসভার ২৫ নম্বর ওয়ার্ডে ১১টি পরিবার সি.পি.এমের অত্যাচারে ঘর ছাড়া। ওখানকার গন্ডগোলটা হচ্ছে

ম্যাক্সি-ট্যাক্সি মজদুর ইউনিয়ন ভার্সেস ম্যাক্সি-ট্যাক্সি ওনারস্ অ্যাসোসিয়েশনের গন্ডগোল। মালিকপক্ষের কাছে ইউনিয়নের কিছু দাবি ছিল এবং জেলাশাসকের মাধ্যমে তার সমাধান হয় এবং সমাধানে এও বলা হয় কেউ যেন ম্যাক্সি-ট্যাক্সি ইউনিয়নের মালিকদের কাছ থেকে তোলা যেন না তোলে। এই তোলা তোলাকে কেন্দ্র করে প্রবাল ঘোষ ২৮ তারিখে মার্ডার হল। স্যার শ্রীমতী রায়ের দালান বাড়ি ছিল, সেই বাড়িতে বামফ্রন্টের লোকেরা ভাঙ্গচুর চালায় এখন সেখানে মার্কেট বসিয়েছে। এই ব্যাপারে এস.পি-কে বলতে গেলে তারা সি.পি.এমকে দেখিয়ে দিচ্ছে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলায় পাঁচটি গঞ্জ আছে, আওরঙ্গঘাট, বগুলা, মাজদিয়া, করিমপুর এবং বেথুয়াডহরীব এই পাঁচটি গঞ্জে জনবসতি ভীষণভাবে সম্প্রসারিত হয়েছে এবং একটি বাণিজ্যিক কেন্দ্র হিসাবে এটি গড়ে উঠেছে। এছাড়াও শিক্ষা ও শিল্পের ক্ষেত্রে, শিক্ষা ও সংস্কৃতির ক্ষেত্রে এই এলাকার মানুষ এগিয়ে চলেছে। আমি প্রস্তাব রাখছি, এই পাঁচটি গঞ্জ এলাকাতে যাতে পৌর এলাকায় ঘোষণা করে যাতে উন্নত করতে পারেন তার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী অসিত মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৯.১০.৯৭ তারিখে বীরভূম জেলার ভূজুং গ্রামে ১১৪টি পরিবার এবং ৯৩টি বাড়িতে লুঠতরাজ এবং অগ্নিসংযোগ করা হয়। তার পরিপ্রেক্ষিতে মাননীয় ত্রাণমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন এবং ত্রাণের কথা তিনি সেখানে ঘোষণা করে এসেছেন। যে ত্রাণ তিনি সেখানে দিতে চাইছেন এবং বাড়ি তৈরি করার জন্য যে টাকা তিনি মঞ্জুর করতে চাইছেন সেটা প্রয়োজনের তুলনায় খুবই সামান্য। এই ত্রাণ যাতে কন্টিনিউ করা হয় এবং এই ৯৩টি বাড়ি যাতে নির্মাণ করা যায় তার জন্য অনুরোধ করছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান-আরামবাগ রাস্তা ৮ নম্বর স্টেট হাইওয়ে, এখানে রাস্তার অবস্থা খুব খারাপ, যান চলাচলে অসুবিধা সৃষ্টি হচ্ছে। যাতে ঐ রাস্তাটি অবিলম্বে মেরামত করা হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, এই সরকারের ম্যালেরিয়া রোগগ্রস্ত হেলথ ডিপার্টমেন্ট এর যারা ২৪ ঘন্টা ডিউটি করেন সেই নার্সদের উপর অন্যায় অবিচার হচ্ছে। বামফ্রন্ট-এর মুখ্যসচিব একটা সার্কুলার দিয়েছেন। ১২ হাজার ৭১১ এফ, মেমো নাম্বারে

স্পেসিফিক বলছেন ফিনান্স ডিপার্টমেন্টের প্রকাশিত অর্ডার ছাড়া এন.আই-. অ্যাক্টে কোনও ছুটি অন্য কোনও ডিপার্টমেন্ট ডিক্লেয়ার করতে পারবে না। এই মেমো নাম্বারকে ভায়োলেট করে হেলথ্ ডিপার্টমেন্টের ডাইরেক্টর একটা স্পেশ্যাল মেমো ইস্যু করল নার্সদের প্রিভিলেজকে কারটেল করা হল। ডাক্তাররা ১২ ঘণ্টা ডিউটি করলে তার পরের দিন অফ পায়। রবিবার ডিউটি করলে একদিন অফ ডে পান। ২৪ ঘণ্টা ডিউটি করেন এমন নার্স আছেন। তাঁরা আমাদের কাছে অ্যাপীল করেছেন এন.আই.অ্যাক্টে যে সমস্ত ছুটি কেন তার থেকে তাদের কারটেল করা হচ্ছে। অনেক লেখালিখি হয়েছে কিন্তু কোনও জবাব নেই। আমি আপনার মাধ্যমে এই বৈষম্যমূলক আচরণের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। রবিবার ডিউটি করার পরও তাঁরা কোনও অফ ডে পাচ্ছেন না। এই বৈষম্য দূর করার জন্য হেলথ্ ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই দাবি আমি দুবার রেখেছি। ১২.৬.৯৬ এবং ১৯.৩.৯৭ তে আমাদের মেদিনীপুর জেলার পিংলা থানায় একটা সমস্যা হচ্ছে জলবন্দীর সমস্যা পিংলা থানার ৮ নম্বর অঞ্চলে এবং ৯, ১০ নম্বর এর অধিকাংশ এলাকা, তাছাড়া ৫, ৬, ৭ নম্বরেও কিছু কিছু এলাকা জলবন্দী অবস্থায় থাকে। এই সমস্যার সমাধান যদি করতে হয় তাহলে পিংলার পূর্ব দিক দিয়ে যে চন্ডীয়া নদী বয়ে গেছে তার সংস্কার করা দরকার কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে সেচ বিভাগ, সেচ দপ্তর এই ব্যাপারটা গুরুত্ব দিচ্ছেন না। এর ফলে ওই অঞ্চলের মানুষের বিক্ষোভ রয়েছে। আমি সে জন্য আবারও দাবি করছি যে এই দৃষ্টি দিয়ে চন্ডীয়া নদীর সংস্কারের ব্যবস্থা করুন।

## ZERO HOUR

[12-50—1-00 p.m.]

**শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকার শব্দ দূষণের বিরুদ্ধে অনেক কথা বলেছেন। পৌরসভাকে হুমকি দেওয়া হচ্ছে শব্দ দূষণের কারণে। হাইকোর্টের তরফ থেকে কত ডেসিবেলে শব্দ করা যাবে এ বিষয়ে সমানে হুঁশিয়ারি দিচ্ছে। শব্দ দূষণের প্রতিবাদ করে প্রথম শহীদ হয়েছেন দীপক দাস। আজকে ৬ সপ্তাহ হয়ে গেছে তাঁকে খুন করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে লজ্জার কথা যে, রাজ্য সরকারের তরফ থেকে ৩ সপ্তাহ হয়ে যাওয়ার পরেও আজ পর্যন্ত কোনও আততায়ী গ্রেপ্তার হল না। যদিও আততায়ীদের নাম বারে বারে পুলিশের কাছে বলা হয়েছে। নিহত শহিদের পিতা এবং মাতা সরকারের কাছে আবেদন নিবেদন জানিয়েও ব্যর্থ হয়েছেন এবং অনশন আন্দোলনে বসে সরকারের দৃষ্টি আকর্ষণের

চেষ্টা করছেন বারেবারে। রাইটার্স বিল্ডিং থেকে বলা হয়েছে যে, প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে। কিন্তু অধ্যক্ষ মহাশয়, প্রকাশ্য দিবালোকে একটা নিষ্পাপ যুবক খুন হয়ে গেল, তার একমাত্র অপরাধ হল যে, সে সমাজকে বাঁচানোর চেষ্টা করেছিল, হাইকোর্টের পক্ষে ওকালতি করবার চেষ্টা করেছিল, রাজ্য সরকারের ঘোষণার পক্ষে সোচ্চার হয়েছিল। অথচ সরকার আজকে ৩ সপ্তাহ পরেও তার খুনীদের গ্রেপ্তার করছে না।

**(গোলমাল।).**

**(এই সময় সদস্যরা হাউসে মন্ত্রী নেই বলে চিৎকার করতে থাকেন।)**

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন। দেয়ার আর সিকস্ মিনিস্টারস ইন দা হাউস।

**(গোলমাল)**

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী কিছুদিনের মধ্যে পঞ্চায়েত নির্বাচন এবং লোকসভার নির্বাচন হতে পারে। কিন্তু এই পঞ্চায়েত নির্বাচন যখন মে মাসে অনুষ্ঠিত হবে, তখন আমরা জনসভা করব কি করে। ৯টার পরে মাইক বাজানো যাবে না। গ্রামাঞ্চলে বৈশাখ মাসে ৭টা সাড়ে ৭টার আগে জনসভা করা যায় না। দুটো তিনটে করে জনসভা একদিনে সারতে হয়। রাত ১০-১১ টা হয়ে যায় জনসভা করতে। কাজেই আমরা জনসভাগুলি করতে পারি যাতে, সেইভাবে সরকারকে ব্যবস্থা নিতে হবে। তা নাহলে এই পঞ্চায়েত নির্বাচনে আমরা ইচ্ছামতো জনসভা করব। তার জন্য সরকারকে দায়িত্ব নিতে হবে। আপনার মাধ্যমে সরকারকে এইসব কথা জানিয়ে দিচ্ছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই সভায় একটা নৃশংস হত্যাকান্ডের ঘটনা জানাতে চাই। দক্ষিণ দিনাজপুরের কুশমন্ডি গ্রামে ও. সির কর্তব্যে অবহেলার জন্য ৭৫ বছরের বৃদ্ধ শ্রী ভুপাল সরকার মহাশয়, গত নভেম্বর মাসে প্রথম সপ্তাহে প্রকাশ্য দিবালোকে আততায়ীদের হাতে খুন হলেন। অথচ খুন হওয়ার ৩ দিন আগে থানার বড়বাবুকে তিনি বলেছিলেন যে, তিনি যে কোনও মুহুর্তে খুন হতে পারেন। ও সি সেই ব্যাপারে কোনও দায়িত্ব গ্রহণ করলেন না। কোনও প্রচেষ্টা গ্রহণ করলেন না। সেই বৃদ্ধ অবিভক্ত কমিউনিস্ট আন্দোলনের অন্যতম নেতা হিসাবে প্রতিষ্ঠিত ছিলেন দিনাজপুরে। তাঁকে খুন হতে হল। আমি মনে করি যে, এই কাজে সেই কুশমন্ডি থানার ওসির হাত আছে এবং তিনি কর্তব্যে অবহেলা করেছেন। সুতরাং প্রশাসন এতে নীরব দর্শকের ভূমিকায় থাকতে পারেন না। সুতরাং প্রশাসন আর নীরব দর্শকের ভূমিকায় থাকতে পারে না।

প্রকাশ্য দিবালোকে খুন হওয়ার পরও অপরাধীরা ঘুরে বেড়াচ্ছে,—যদিও একজন গ্রেপ্তার হয়েছে। ও.সি.-র বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধানকাটাকে কেন্দ্র করে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে তান্ডব চলছে। সম্প্রতি পাথরপ্রতিমা, লক্ষ্মী-জনার্দনপুর, গোপাল নগর এবং দুর্বাচটি এলাকায় সি.পি.এম. গুন্ডারা ধান কেটে নিচ্ছে। এমন কি শরিক দল আর.এস.পি.-ও ধান কেটে নিয়েছে বাসন্তীতে। পুলিশ প্রশাসন কোনও ব্যবস্থা নিচ্ছে না। মাননীয় ভূমি-রাজস্বমন্ত্রী আজকে ম্যালেরিয়ায় আক্রান্ত। এই অবস্থায় সেই দপ্তরকে কে দেখবে এবং কৃষকদের কে রক্ষা করবে? এলাকায় এলাকায় লুটেরারা ধান কেটে নিচ্ছে, কৃষকদের জীবন-সম্পত্তি বিপন্ন। এই বিষয়ে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকারের নীতি হ'ল, প্রত্যেক গ্রাম পঞ্চায়েত এলাকায় অন্তত একটি ক'রে হাইস্কুল থাকবে, না থাকলে নির্মাণ করা হবে। আমার নির্বাচনী এলাকা, কালীগঞ্জের পালিভবেগিয়া গ্রাম পঞ্চায়েতের শান্তিপুর গ্রামে কোনও হাইস্কুল, এমন কি জুনিয়র হাইস্কুলও নেই। বারবার বলা সত্ত্বেও আজ পর্যন্ত হ'ল না। সেখানে অবিলম্বে একটি হাইস্কুল নির্মাণ করা বা অনুমোদন করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, পিয়ারীপুর গ্রামের শব্দ শহিদ দীপক দাসকে রাজ্য সরকার শব্দ শহিদ বলতে কুণ্ঠিত হচ্ছে। দীপক দাসকে হত্যা করা হয়েছিল। আমি সাংসদ মমতা ব্যানার্জির সঙ্গে সেখানে গিয়েছিলাম এবং সেই রাতে বুদ্ধদেব বাবুর সঙ্গে কথা বলে দোষী ব্যক্তিদের গ্রেপ্তারের ক্ষেত্রে সরকারকে ব্যবস্থা নিতে বলেছিলাম। পরিবেশ মন্ত্রী মানববাবুও গিয়েছিলেন। কেন জানি না, রাজ্য সরকারের একটা ব্যামো আছে—মমতা ব্যানার্জি স্পটে গেলে সেটা আর হবে না মূল কি কারণের জন্য শব্দ শহিদ বলা হবে? মমতা ব্যানার্জি তো সেখানে গিয়েছিলেন, নিহতের আত্মীয়বর্গকে সমবেদনা জানিয়েছিলেন, দোষীদের শাস্তি দাবি করেছিলেন। আমরাও তার পরবর্তীকালে গিয়েছিলাম, সেখানে তার বাবা-মা আমরণ অনশনে বসেছিলেন। আমরা বুঝিয়ে, বুদ্ধদেববাবুর সঙ্গে কথা বলে এস.পি.কে দিয়ে তা রোধ করি। কাগজে দেখলাম, শব্দ শহিদের হত্যাকারী সাত জনের মধ্যে একজনকে ধরেছে, আর ৬ জন পালিয়ে গেছে। রাজ্য সরকার শব্দ শহিদের স্বীকৃতি না দিলে অপরাধীরা পার পেয়ে যাচ্ছে। তাঁদের গ্রেপ্তার করার প্রশ্নে পুলিশের মধ্যে একটা গাফিলতি দেখা দিয়েছে।

একটা গ্রামের সাত জন মানুষকে পুলিশ ধরতে পারে না—এটা হতে পারে না। স্যার, মাননীয় পরিষদীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন আপনি ওনাকে বুদ্ধদেববাবুকে এ সম্বন্ধে একটা নির্দেশ দিতে বলুন।

[1-00—1-10 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকার করার আবেদন জানাচ্ছি। স্যার, আমরা যারা এন.এইচ.-৬ করে দক্ষিণ বঙ্গে, দীঘায় যাতায়াত করি তাদের আজকে প্রতিদিন চরম যানজটের মধ্যে পড়তে হচ্ছে। আপনি স্যার শুনলে অবাক হবেন, কলকাতা থেকে দীঘা যেতে যেখানে ৫।৬ ঘণ্টা সময় লাগে এখন সেখানে ১২ ঘণ্টা সময় লাগছে। তাই স্যার, এই রাস্তার যাত্রীরা আজকে আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে এ বিষয়ে পরিবহনমন্ত্রী এবং পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ওখানে পুলিশ মোতায়েন করারও দাবি করছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দমকল বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রায়না, খন্ডঘোষ, মাধবদিঘি প্রভৃতি জায়গায় ৬ লক্ষ মানুষ বাস করে। সেখানে প্রতি বছর অগ্নিকান্ডের ফলে বহু টাকার সম্পত্তি ও ঘরবাড়ি নষ্ট হচ্ছে। তাই ঐসব স্থানে দমকল কেন্দ্র স্থাপনের দাবি করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্যার, আমরা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি কেন্দ্রে রাজনৈতিক অস্থিরতা সৃষ্টি হয়েছে জৈন কমিশনের রিপোর্টের পরিপ্রেক্ষিতে। যদিও সেটা এখনও প্রমাণিত হয়নি। কিন্তু সেই রিপোর্টকে হাতিয়ার করে কংগ্রেস কেন্দ্রে সরকার ভাঙ্গার যে ষড়যন্ত্র করছে এবং তার মধ্যে দিয়ে দেশের সাম্প্রদায়িক প্রতিক্রিয়াশীলচক্র বি.জে.পি.-কে নিয়ে আসার যে চক্রান্ত হচ্ছে তাতে দেশে শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হবে। কংগ্রেস বি.জে.পি.-কে কেন্দ্রে আনতে চাইছে এবং সাম্প্রদায়িক প্রতিক্রিয়াশীলদের রাজত্ব সৃষ্টি করতে চাইছে। তাই তারা ভেতরে ভেতরে ওদের সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলেছে। এই মুহূর্তে যখন জরুরি ছিল সাম্প্রদায়িক প্রতিক্রিয়াশীল চক্রকে রুখে দিয়ে ভারতবর্ষে একটা সরকার পরিচালনা করা, তা সে যে সরকারই হোক, তখন কংগ্রেস পরিকল্পিত ভাবে দেশের স্থিতাবস্থা বিঘ্নিত করার জন্য যে চক্রান্ত করেছে আমরা তার নিন্দা করছি এবং এর ফলে যদি দেশের মধ্যে সাম্প্রদায়ি- বেড়ে যায়, শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হয় তাহলে তার জন্য কংগ্রেসকে মানুষের ক.. জবাবদিহি করতে হবে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিচার বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। এই সরকারের আমলে বিচার ব্যবস্থা চরমভাবে ভেঙে পড়েছে। আমাদের ডিস্ট্রিক্ট এবং সাবডিভিসনাল কোর্টগুলিতে ম্যাজিস্ট্রেটের অভাবে বিচার ব্যবস্থা ভেঙে পড়েছে, ম্যাজিস্ট্রেটের পদশূণ্য রয়েছে। তিনটি কোর্টে ১২, ১৪ মাস ধরে ম্যাজিস্ট্রেটের পদশূন্য রয়েছে। মুন্সেফ এক নম্বর কোর্টে ১৫০০ কেস পেন্ডিং রয়েছে, মুন্সেফ দু নম্বর কোর্টে ৩৫০ টি কেস পেন্ডিং রয়েছে, জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট কোর্টে ১১.৭.৯৭ থেকে ম্যাজিস্ট্রেট না থাকার জন্য ১১০০ কেস পেন্ডিং রয়েছে। সেখানে সাক্সেশান কেস পেন্ডিং থাকার জন্য যে সমস্ত মানুষ মারা গেছেন তাদের বাড়ির লোকরা সাক্সেশান সার্টিফিকেট পাচ্ছে না। এই বিষয়টি গুরুত্ব সহকারে দেখা উচিত। দীর্ঘদিন ধরে এই ভাবে ম্যাজিস্ট্রেটের পদ শূণ্য থাকার জন্য চরম অব্যবস্থা দেখা দিয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এটা হাইকোর্টের ব্যাপার, এটা হাইকোর্টকে বলুন। আমরা হাইকোর্টকে নির্দেশ দিতে পারি না, বা মন্ত্রী হাইকোর্টকে নির্দেশ দিতে পারেন না। এটা হাইকোর্টের অ্যাডমিনিস্ট্রেশন-এর ব্যাপার। এটা আপনারা বার থেকে হাইকোর্টকে বলুন, এটা হাইকোর্টের ব্যাপার। আপনারা রুলস্, প্রসিডিওর কিছু জানবেন না, শুধু বলে গেলে কি হবে।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী তপন হোড় ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে দেশের রাজনৈতিক অস্থিরতার ফলে যে সামগ্রিকভাবে অর্থনৈতিক উন্নয়ণ বন্ধ হয়ে যাচ্ছে সে ব্যাপারে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, আমাদের নেতা রাজীব গান্ধী, তাঁকে নির্মমভাবে হত্যা করা হয়েছিল। (******)

**Mr. Speaker :** Mr. Roy, on a point of rules and procedure, if the Jain Commission's report has been raised in the Lok Sabha and pending for the debate in the Lok Sabha. এটা নিয়ে কি আমরা আলোচনা করতে পারি!

**শ্রী সৌগত রায় ঃ** জৈন কমিশনের রিপোর্টে কি আছে, না আছে ......

**Mr. Speaker :** Reference to Jain Commission, will be detailed—

[Note & Expunged as ordered by the chair.]

**শ্রী সৌগত রায় :** এখানে নামটা বলা যাবে না, এটা একটা.....

**Mr. Speaker :** Jain Commission's report as such cannot be referred to as it has been reised and tabled in the Lok Sabha and is pending for debate.

**শ্রী সৌগত রায় :** (****) এর আগে বামপন্থীদের কিছু লোক বলেছিলেন আমরা পেশ করব না, কিন্তু কংগ্রেসের চাপে বের করছেন। আমি সভায় বলতে চাই এটা আমাদের কাছে গভীর স্পর্শকাতর ব্যাপার। (****)

**মিঃ স্পিকার :** বিচার বিভাগীয় তদন্ত রিপোর্ট বাদ যাবে।

**শ্রী সৌগত রায় :** ঠিক আছে, একটা রিপোর্ট অনুযায়ী রাজীব গান্ধীর হত্যার সঙ্গে যারা যুক্ত ছিল, তারা সরকারে থাকলে কংগ্রেস তাদের সমর্থন করবে না। It cannot be a case of tail wagging a dog. ১৪০ জন লোক নিয়ে কংগ্রেস সমর্থন দেবে, আর চার জন এম.পি. নিয়ে আর.এস.পি. জ্ঞান দেবে, এটা সহ্য করা যায় না। এই রাজনৈতিক অনিশ্চয়তা শেষ করা যেতে পারে ডি.এম.কে.-কে সরকার থেকে বাদ দিয়ে। গতকাল মুখ্যমন্ত্রী বলেছেন, 'আমি দেখছি ডি.এম.কে.-কে বাদ দিয়ে ওদের সমর্থন নিয়ে সরকার চালানো যায় কিনা'। আর এখানে, হাউসে জয়ন্ত বিশ্বাস মুখ্যমন্ত্রীর উল্টো কথা বলছেন। স্যার, অবিলম্বে দেশের স্বার্থে ডি.এম.কে.-কে সরকার থেকে বাদ দেওয়া উচিত। তা না হলে কংগ্রেস সরকারকে সমর্থন করতে পারবে না।

[1-10—1-20 p.m.]

**মিঃ স্পিকার :** মিঃ রায়, আপনারা কেন্দ্রে সমর্থন প্রত্যাহার করছেন। পশ্চিম বাংলায়ও কি করছেন?

**শ্রী রবীন মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্যের মুখ্যমন্ত্রী এবং মাইনোরিটি ওয়েলফেয়ার মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এ রাজ্যের নির্বাচিত গভর্নমেন্ট একটা মাইনোরিটিসের লোনের ব্যাপারে নোটিফিকেশন করেছেন, তাতে রাজ্যের ১০-টি জেলাকে ধরা হয়েছে এবং হুগলি, বর্ধমান এবং মেদিনীপুর জেলাকে বাদ দেওয়া হয়েছে। অর্থাৎ হুগলি, বর্ধমান এবং মেদিনীপুরের মাইনোরিটিসের ঐ ওয়েলফেয়ার স্কিম থেকে বাদ দেওয়া হয়েছে। অথচ আমাদের হুগলি জেলার বিভিন্ন ব্লকে মাইনোরিটি লোনের জন্য হাজার হাজার দরখাস্ত জমা পড়েছে। কিন্তু গভর্নমেন্টের ঐ নোটিফিকেশনের জন্য

[Note & Expunged as ordered by the chair.]

আমাদের জেলার মাইনোরিটিরা লোন পাচ্ছেন না। এ ব্যাপারে আমি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে চিঠি দিয়েছিলাম, ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রি ম্যানেজারকে চিঠি দিয়েছিলাম। তাঁদের উত্তর আমার কাছে এসেছে এবং গভর্নমেন্ট নোটিফিকেশনটি'ও আমার কাছে এসেছে। তাতে দেখছি আমার জেলা হুগলিকে বাদ দেওয়া হয়েছে, বর্ধমান এবং মেদিনীপুরকে'ও বাদ দেওয়া হয়েছে। স্যার, আমি আপনার কাছে এই কাগজপত্রগুলো জমা দিচ্ছি এবং যে সার্কুলারটি দেওয়া হয়েছে তার ক্ল্যারিফিকেশন মাননীয় মুখ্যমন্ত্রী এবং সংখ্যালঘু সম্প্রদায়ের বিভিন্ন বিষয়ের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের কাছে চাইছি। তাঁদের কাছে আমার প্রশ্ন, আমার জেলার সংখ্যালঘু সম্প্রদায়কে কেন ঐ সুযোগ থেকে বঞ্চিত করা হচ্ছে?

**শ্রী মানিক উপাধ্যায়ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৩১.১০.৯৭ তারিখে কালনা সেন্ট্রাল হসপিটালে একজন মঙ্গলী মেকান নামে ট্রাইবাল মহিলা ৩৩% বার্ণ অবস্থায় ভর্তি হন। তারপর গত ১.১১.৯৭ তারিখে তাঁকে বেড থেকে নামিয়ে কুকুরে ছিঁড়ে খায়, ফলে তিনি মারা যান। ঐদিন রাত্রের দিকে হসপিটালের ডাক্তার তাঁকে ডেথ্ অবস্থায় ব্যান্ডেজ বেঁধে বেডে ফেলে রেখে দেয় এবং বলে, 'হার্ট ফেল্ করে তিনি মারা গিয়েছেন।' কিন্তু তারপর যখন আসানসোল সাব-ডিভিসনাল হসপিটালে তাঁর পোস্ট মর্টেম হয় তখন দেখা যায় যে, পোস্ট-মর্টেম রিপোর্টে বলা হয়েছে, 'ইনজুরির জন্য তিনি মারা গিয়েছেন।' তাই স্যার, আপনার মাধ্যমে আমার এই অপদার্থ সরকারের কাছে আবেদন, অবিলম্বে ঐ ট্রাইবাল মহিলার মৃত্যুর জন্য তাঁর পরিবারকে ৫ লক্ষ টাকা কমপেনসেশন দেওয়া হোক। তিনি ই.সি.এল.-এর ওয়ার্কার ছিলেন, এখন পর্যন্ত তাঁর পরিবারের কাউকে সেখানে সার্ভিস দেওয়া হয় নি। ঐ হাসপাতালটির এমন অবস্থা হয়েছে যে, কোনও রোগীই ওখানে চিকিৎসা পাওয়া তো দূরের কথা থাকতেই পারছেনা। ঐ হাসপাতালে একটা ক্যানসার রে মেশিন দীর্ঘদিন ধরে খারাপ হয়ে পড়ে আছে। আজ পর্যন্ত সেটি রিপেয়ার করা হয়নি। ফলে সেখান থেকে ক্যান্সার রোগীদের চিত্তরঞ্জন বা ঠাকুরপুকুরে রেফার করা হচ্ছে, কিন্তু সেসব জায়গায় গিয়ে রোগীরা অ্যাডমিশন পাচ্ছে না। গরিব রোগীরা খুবই অসুবিধার মধ্যে পড়ছে। তাই আপনার মাধ্যমে আমার স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন, অবিলম্বে ঐ ক্যান্সার রে মেশিনটি রিপেয়ার করা হোক।

**শ্রী তাপস ব্যানার্জিঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোলে সি.পি.এম পরিচালিত কর্পোরেশন আছে। সম্প্রতি ঐ কর্পোরেশনের মাধ্যমে হোল্ডিং অ্যাসেসমেন্ট করা হয়েছে। এর ফলে যে কর নির্ধারিত হয়েছে তাতে ঐ অঞ্চলের মানুষ আর শহরে থাকবে না। সমস্ত সম্পত্তি বিক্রি করে দিয়ে তাদেরকে ইনটিরিয়ার গ্রামে চলে যেতে হবে। যেখানে ৫০ টাকা ট্যাক্স ছিল কোয়াটারলি, সেখানে ৮০০ টাকা থেকে ১ হাজার টাকা করা হয়েছে। ডাবল, দুই-ডাবল, তিন ডাবল করার

জায়গায় সেখানে ১০ ডাবল করে দিয়েছে। এদিকে নাগরিকদের যে সুযোগ-সুবিধা দেওয়া দরকার তাও দেওয়া হয়নি। গত ৩ বছর ধরে সেখানে কোনও রাস্তা হয়নি, কোনও গলি হয়নি। গোটা শহর আবর্জনার শহর হয়ে গেছে। শহরের মধ্যে এমন কোনও রাস্তা নেই যে রাস্তা দিয়ে মানুষ সুন্দরভাবে হেঁটে যেতে পারে বা যানবাহন নিয়ে যেতে পারে। ওখানে জলের ব্যবস্থা যৎসামান্য করা হয়েছে সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা আদায় করার জন্য। যার ফলে ওখানকার মানুষেরা ন্যুনতম জলও পায় না। কোথাও স্বাস্থ্যকেন্দ্র নেই, বস্তীর শহর হয়ে গেছে। আপনি জানেন, অতীত দিনে এই শহরটি একটা নাম করা শহর ছিল। এখানে একটা ইন্ডাস্ট্রিয়াল বেল্ট ছিল। আমরা এই শহর নিয়ে গর্ব করতাম। কিন্তু বর্তমানে এমন অবস্থায় পৌঁছেছে যে সমস্ত শিল্পই আজ ধুঁকছে। তার মধ্যে কিছু কিছু বন্ধ হয়ে গেছে। যেমন, গ্রাস ফ্যাক্টরী, সেন র‍্যালে ফ্যাক্টরী এবং ইস্কোর কি হবে তা কেউ জানে না। তার উপর নাগরিকদের সুখ-সুবিধা দেওয়ার পরিবর্তে ট্যাক্স হু-হু করে বাড়িয়ে দিয়েছে। অথচ মানুষের রোজগার তেমন নেই। কর্পোরেশনের কোনও লোকই কাজ করে না। অথচ লজ্জার কথা, মানুষের কাছ থেকে এত ট্যাক্স আদায় করছে নাগরিক পরিষেবার বদলে।...

**(এই সময়ে মাননীয় স্পিকার মহাশয় পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, একটু আগে আমাদের সরকারপক্ষের মাননীয় সদস্য শ্রী জয়ন্তকুমার বিশ্বাস কয়েকটি কথা বললেন। আমাদের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় তার উত্তরও দিয়েছেন যে আজকে ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের অস্তিত্ব বিপন্ন হয়েছে। এর জন্য যারা দায়ী সেটা উল্লেখ না করে আসল সত্যটা গোপন করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করলেন জয়ন্তবাবু। গত ১৯৯৬ সালের নির্বাচনে আমরা যখন প্রতিদ্বন্দ্বিতা করেছিলাম তখন কিন্তু আমরা শরিকদলের সঙ্গে আঁতাত করে নির্বাচন করিনি। আমরা মানুষের কাছে কতকগুলি কর্মসূচি নিয়ে গিয়েছিলাম। কতকগুলি নীতি এবং ফিউচার প্রোগ্রামের উপর ভিত্তি করে আমরা মানুষের কাছে আশীর্বাদ চেয়েছিলাম। আজকে যারা ইউ.এফের সঙ্গে শরিক আছেন তাদেরও বিরোধিতা করেছি, বি.জে.পিরও বিরোধিতা করেছি। অতীতে অনেকক্ষেত্রে বি.জে.পির সঙ্গে হাত মিলিয়ে আজকে যারা ইউ.এফের সঙ্গে আছেন তারা লড়াই করেছেন। এই কলকাতায় দেখেছি বি.জে.পির সঙ্গে একসঙ্গে তারা সামিল হয়েছেন। স্যার, আপনারও দুর্ভাগ্য হয়েছে এবং আমাদেরও দুর্ভাগ্য হয়েছে দেখার যে, এই পশ্চিমবাংলায় আজকে যিনি মুখ্যমন্ত্রী তিনি ঐ সাম্প্রদায়িক শক্তিকে নিয়ে কলকাতার সভা করেছিলেন। তার ছবিও কাগজে বেরিয়েছে। এই দুর্ভাগ্য আপনারও হয়েছে, আমাদেরও হয়েছে। আমরা কোনওদিন ওদের সঙ্গে হাত মিলিয়ে চলিনি। আজকে এই পশ্চিমবাংলায় শাসকদলের যিনি মুখ্যমন্ত্রী তাঁর সঙ্গে বি.জে.পি নেতাদের ছবি দেখার দুর্ভাগ্য হয়েছে। বেসিক্যালি

ঐ সমস্ত রাজনৈতিক দলের সঙ্গে আমাদের নীতি এবং আদর্শের বিরোধ আছে। আমরা কমপেয়ার করতে গিয়ে দেখলাম, চুজ বিটুইন ব্যাড অ্যান্ড ইভিল। ব্যাড এবং ওয়াস্ট-এর মধ্যে আমাদের চুজ করতে হচ্ছে। একটা মন্দ আর একটা অতি মন্দ। বি.জে.পি হচ্ছে অতি মন্দ আর আজকের শাসকদল হচ্ছে মন্দ—এই দুইয়ের মধ্যে আমাদের পছন্দ করতে হয়েছে এবং আমরা সেই পছন্দমত ইউ.এফকে সমর্থন করেছিলাম। কিন্তু সেটা মানুষের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে নয়। আমরা কখনো দেশদ্রোহীদের সমর্থন করতে পারি না। কোনও কিছুর বিনিময়ে তাদের সঙ্গে আপোষ করতে পারি না। আমাদের ১১৩ বছরের রাজনৈতিক দল। তার মধ্যে মাত্র ৪৫ বছর আমরা রাজত্ব করেছি আর বাকি সময় আমরা দেশের জন্য লড়াই করেছি, স্বাধীনতা সংগ্রামের জন্য লড়াই করেছি। আমাদের অতীত ইতিহাস আছে। আমরা স্বাধীনতার পর জন্মাইনি, প্রাক-স্বাধীনতায় জন্মেছি এবং দেশের জন্য লড়াই করেছি। তাই আমরা দেশদ্রোহীদের সঙ্গে আঁতাত করতে পারি না। আমাদের দলের ৩ জন নেতা দেশের জন্য প্রাণ দিয়েছেন—মহাত্মা গান্ধী, ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধী। দেখা গেছে, প্রত্যেকটি হত্যার পিছনে আছে ভারতবর্ষে চক্রান্তকারী রাজনৈতিক দল। বিভিন্ন রাজনৈতিক দলের নেতাদের ঐসব চক্রান্তকারীদের সঙ্গে গাঁট-ছড়া বাঁধতে দেখেছি। মহাত্মা গান্ধীর হত্যায় কারা জড়িত ছিলেন সেটা আপনারা ভাল করেই জানেন। আমরা কখনো সেই দলের সঙ্গে আঁতাত করিনি। কিন্তু আজকে শাসকদলের যারা আছেন তারা আঁতাত করেছিলেন, ইন্দিরা গান্ধীকে যাঁরা হত্যা করেছিলেন সেটা কোন রাজনৈতিক দলের কাজ ছিল? এই কলকাতায় অপোজিশনরা যখন কনক্লেভ করেছিল তখন দেখেছি ঐ হত্যাকারী দলের সঙ্গে আজকে যারা সরকারে রয়েছেন তারা সেদিন ঐ কনক্লেভে অংশ গ্রহণ করেছিলেন। এইরকম দেশদ্রোহী দলকে জাতীয় কংগ্রেস কোনদিনও সমর্থন করতে পারে না।

আমরা সেইজন্য আজকে জনস্বার্থে, সেই দেশপ্রেমের স্বার্থে এবং জাতীয় স্বার্থে বলছি যে সেই রাজনৈতিক দলকে সরকার থেকে বাদ দিন। আমরা সেই বাদ দেবার দাবি জানাচ্ছি। আজকের এই অস্থিরতা এবং সংকটের জন্য দায়ী হচ্ছে যুক্তরাষ্ট্রের শরিকরা, কংগ্রেস নয়। কালকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছেন, আমিও বলছি, অবিলম্বে সরকার থেকে সেই দলকে বাদ দিন।

[1-20—2-00 p.m.] (including adjourment)

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বজবজ এলাকায় ক্যালিডেনান জুট মিলটি দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে পড়ে আছে। সেই মিলটির ৩।। হাজার শ্রমিক এবং তাদের পরিবারবর্গ আজকে না খেতে পেয়ে মরছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী,

শ্রমমন্ত্রী এবং শিল্পবাণিজ্য মন্ত্রী মহাশয়কে বারবার এই মিলটি সম্পর্কে বলা সত্ত্বেও আজও তা খোলার কোনও ব্যবস্থা হয়নি। পয়সার অভাবে সেখানকার শ্রমিকরা তাদের ছেলেমেয়েদের চিকিৎসা করাতে পারছে না, অনেকের ছেলেমেয়ের পড়াশুনা পয়সার অভাবে বন্ধ হয়ে গিয়েছে। অবিলম্বে মিলটি খোলার ব্যবস্থা করে যাতে সেখানকার শ্রমিকদের মধ্যে একটা সুষ্ঠু পরিবেশ ফিরে আসে তার জন্য অবিলম্বে মন্ত্রী মহাশয়দের হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী বরেন বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আগে দু জন বক্তা দেশের তথা দিল্লির পরিস্থিতি নিয়ে কয়েকটি কথা বলেছেন, আমিও এ সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, যে দলটার মধ্যে ইন্সটেবিলিটি আছে, যে দলটাতে চূড়ান্ত আনরেস্ট রয়েছে, যে দলটার মধ্যে ইমমর‍্যালিটিটাই মরালিটি হিসাবে চিহ্নিত হয়ে আছে, যে দলটার মধ্যে করাপশন আছে, যে দলটা আনডেমোক্রাটিক সেই দলটা আজকে সেন্ট্রাল গভর্নমেন্টকে থ্রেট করে, ব্ল্যাকমেল করে সেন্ট্রাল গভর্নমেন্টকে টপল করতে চাইছে। আনডার কমপালসান যে দলটা দিল্লিতে ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্টকে সমর্থন করেছিল আজকে সেই দলটার একের পর এক কোরাপশন এক্সপোজারের মধ্যে দিয়ে তারা কোরাপটেড হিসাবে চিহ্নিত হবার ভয়েতে, মানুষের কাছে আইসোলেশন হবার ভয়েতে আজকে থ্রেট করে সমর্থন প্রত্যাহার করতে চাইছে। কাজেই সেই দল—কংগ্রেস (আই) সম্পর্কে দেশের মানুষকে সতর্ক থাকতে হবে। দ্বিতীয়ত, গভর্নমেন্ট চলে যাবার পর ভবিষ্যতে আমাদের দেশে সাম্প্রদায়িক শক্তি যদি মাথাচাড়া দেয় তাহলে অতীতে ৪৫/৪৭ বছর যেমন কংগ্রেস সাম্প্রদায়িক শক্তির সঙ্গে বোঝাবুঝির ভিত্তিতে কমপ্রোমাইজ করেছে আজকেও তেমনি তারা তাদের কাছে সারেন্ডার করবার দৃষ্টান্ত নিয়ে দেশের মানুষের সামনে উপস্থিত হবে। তিন নং কথা হচ্ছে, বাংলাতে একটা প্রবাদ আছে যে, 'নিজের ভালো পাগলও বোঝে।' কিন্তু এই কংগ্রেস দলটা এমনই যে তারা নিজেদের ভালটা বুঝতে পারছে না। আত্মহত্যা কেউ যদি করতে চায় করতে পারে কিন্তু আমাদের সতর্ক করবার দায় আছে তাই আমরা তাদের সতর্ক করছি। কিন্তু সতর্ক করবার পরও যদি কংগ্রেস পার্টি আত্মহত্যা করতে চান, নিজেদের লিকিউডেশনে পাঠাতে চান তাহলে কারুর কিছু করার নেই। তা যদি তারা করেন তাহলে দেশের শুভবুদ্ধিসম্পন্ন মানুষরা নিশ্চয় তাদের উপযুক্ত জবাব দেবেন। দেশের মানুষ নিশ্চয় কংগ্রেসের যে বিশ্বাসঘাতকের ভূমিকা তা থেকে সতর্ক থাকবেন এবং বিশ্বাসঘাতক হিসাবে তাদের চিহ্নিত করবেন, এক্সপোজ করবেন, আরও বেশি আইসোলেট করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মহান সভার পবিত্র অঙ্গনে দাঁড়িয়ে এক অতীব, অসহনীয় যন্ত্রণার কথা আপনার মাধ্যমে তুলে ধরে মাননীয়

পূর্তমন্ত্রীর কাছে একটি আবেদন রাখছি। স্যার, দক্ষিণবঙ্গের বিশাল একটা অংশের সঙ্গে কলকাতার যোগাযোগের একমাত্র রাস্তা হচ্ছে বম্বে রোড। মেদিনীপুর, ঝাড়গ্রাম, দীঘা, তমলুক, হলদিয়া পর্যন্ত সেই বম্বে রোডে ট্রাফিক জ্যাম। এটা যাত্রীদের চরম দুর্ভোগের প্রতিদিনের ঘটনা। রাস্তা এত খারাপ যে বাসগুলি যখন চলে তখন এমন ভাবে দুলতে থাকে যে যাত্রীরা বুঝতে পারে না যে তারা জলে না স্থলে কোনও জায়গা দিয়ে যাচ্ছে। যে সমস্ত লোক দীঘা যায় তাদের ৮, ১০ ঘণ্টা কখনও ১৪ ঘণ্টা পর্যন্ত রাস্তায় ট্রাফিক জ্যামে আটকে থাকতে হয়। আমরা দেখেছি যে শিশু বা মহিলা যারা অসুস্থ হয়ে চিকিৎসার জন্য যায় তারা আরও অসুস্থ হয়ে পড়ে। দক্ষিণবঙ্গ থেকে অ্যাম্বুলেন্স করে ব্লাড দিয়ে, স্যালাইন লাগিয়ে বড় ডাক্তার দেখানোর জন্য নিয়ে যাওয়া হয় সেখানে ট্রাফিক জ্যামের ফলে তাদের আর ডাক্তার দেখানোর দরকার হয়না, তারা রোগীকে বাড়িতে ফিরিয়ে নিয়ে এসে মৃত উপহার দিতে হয়। এই রকম একটা অবস্থা সেখানে হয়ে আছে। এই অবস্থা সম্পর্কে আমি পূর্তমন্ত্রীর কাছে গিয়েছিলাম। তিনি বলেছিলেন যে দুই সপ্তাহের মধ্যে রাস্তা সারিয়ে দেবেন। কিন্তু আজ পর্যন্ত সেই রাস্তা সারানো হয়নি। কাজেই আমি আপনার মাধ্যমে অবিলম্বে ব্যবস্থা নেবার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00—2-10 p.m.] (after recess)

## LEGISLATION

### The Hooghly River Bridge (Amendment) Bill, 1992

**Shri Subhas Chakraborti :** Sir, I beg to introduce "The Hooghly River Bridge (Amendment) Bill 1997" and to place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Shri Subhas Chakraborti :** Sir, I beg to move that "The Hooghly River Bridge (Amendment) Bill, 1997, be taken into consideration.

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে মাননীয় পরিবহন মন্ত্রী যে বিলটা এনেছেন, নৈতিকভাবে তা সমর্থন করলেও তার উদ্দেশ্যটা কি সেটা ভাল করে বুঝতে হবে। যে কোনও কাজ, তা যদি দেশের মঙ্গলের পক্ষে হয়, উদ্দেশ্য যদি

তার সৎ হয়, আমরা বিরোধীপক্ষে বসেও বহু সময় তা মেনে নিয়েছি। এক্ষেত্রেও যদি কথাটা ব্যবহার করলাম তারই জন্য। একটি জাপানী সংস্থা কোটি কোটি টাকা দেবে। সেটা সৎভাবে ব্যবহার করলে পশ্চিমবঙ্গ এবং কলকাতা শহরের একটা বিরাট উন্নতির সম্ভাবনা রয়েছে সেটা অস্বীকার করা যায় না। মুশকিল হচ্ছে একটি জায়গায়: সরকার ঘন ঘন মত পরিবর্তন করছেন। রাস্তাঘাটের ব্যাপারে কিছুদিন আগে পর্যন্ত, বিশেষ করে হুগলি রিভার ব্রিজ প্রোজেক্টে যে সমস্ত পরিকল্পনা গৃহীত হয়েছিল সেটা গৃহীত হয়েছিল মিউনিসিপাল মিনিস্টারের আন্ডারে। সেই সময় যখন আমরা একটি এজেন্সীকে ধরতে যাই তখন তারা বলেন—'এটা আমাদের কাজ নয়, আমরা আর একটি এজেন্সীকে দায়িত্বটা দিয়েছি।' এই প্রোজেক্টে রাস্তাঘাটসহ যে সমস্ত কাজ হয়েছে তাতে ভাল ভাল কাজ হলেও গত ২০ বছরে খরচটা ৯০ কোটি থেকে ৩৫০ কোটি টাকায় গিয়ে পৌঁছেছে। দিনের পর দিন, বছরের পর বছর পেরিয়ে গেছে, কিন্তু আজ পর্যন্ত এর কাজ শেষ হয়নি। হুগলি ব্রিজ শেষ হওয়া মানে এই নয় যে সব কাজ শেষ হয়ে গেছে। যতক্ষন না অ্যাপ্রোচ রোডগুলি হচ্ছে যতক্ষণ না লিঙ্ক রোডগুলি হচ্ছে ততক্ষন ব্রিজ করার কোনও উদ্দেশ্য থাকে না। আমি বারে বারে বলেছি ব্রিজ করবার আগে যদি অ্যাপ্রোচ রোড না করেন, লিঙ্ক রোড না করেন তাহলে ব্রিজ করার উদ্দেশ্য সফল হবে না। অ্যাপ্রোচ রোডগুলির আগে ব্রিজ হয়ে গেলে সেই ব্রিজ ঠিকভাবে ব্যবহার হয় না। আজকে হুগলি রিভার ব্রিজ শুধু পশ্চিমবাংলার গর্ব নয় গোটা ভারতবর্ষের গর্ব। সুন্দরভাবে এই ব্রিজ তৈরি হয়েছে, দর্শনীয় ব্রিজ হয়েছে। সেই ব্রিজের ৩০ ভাগও ইউটালাইজেশন হচ্ছে না। আমরা যারা হাওড়ার মানুষ তাদের অনেক স্যাকরিফাইস করতে হয়েছে। আপনি জানেন স্যার, হাজার হাজার ঘরবাড়ি ভাঙা হয়েছে ফ্লাইওভারের জন্য। এই স্যাকরিফাইস কিন্তু সাধারণ মানুষের, সরকারের কোনও স্যাকরিফাইজ ছিল না। এই সমস্ত মানুষ তাদের শত শত বছরের পুরানো ভিটে ছেড়ে চলে যায়। সেই দিনের কথা আমার মনে আছে, সমস্ত মানুষ ঘর-বাড়ি ছেড়ে মাথায় মঙ্গল ঘট নিয়ে উলুধ্বনি দিতে দিতে চলে যায়। সেই কারণে হাওড়ার মানুষ বিশেষ করে শিবপুরের মানুষের অনেক স্যাকরিফাইস আছে। এই ব্রিজ শুধু পশ্চিমবাংলার মানুষ নয়, সারা ভারতবর্ষের মানুষ ব্যবহার করছে। হাওড়ার মানুষ সেই দিনের কথা ভোলেনি। এই রিভার প্রোজেক্টের সামান্য কিছু রাস্তা হয়েছে। কিন্তু সেই রাস্তা কিছু দিনের মধ্যে কি হাল হয়েছে! আমি কয়েক জন বিধায়ক নিয়ে সেটা দেখিয়েছি, এই রিভার প্রোজেক্টের কিছু সিনিয়ার অফিসারকে নিয়ে গিয়ে দেখানো হয়েছে সেই রাস্তাগুলির কি হাল হয়েছে। কিছুদিন আগে যে রাস্তা মাননীয় মুখ্যমন্ত্রী ওপেন করে এসেছেন সেই রাস্তাগুলি আজকে পুকুরে পরিণত হয়েছে, বিরাট বিরাট গর্ত সেখানে। হাফ কিলোমিটারের মতো রাস্তা গাড়ি যাওয়ার অযোগ্য হয়ে গেছে। কিন্তু সেই রাস্তা দিয়ে হেভি ট্রাফিক পাশ করে। আমি, আব্দুল মান্নান সহ আরও

অনেক বিধায়ককে সেখানে নিয়ে গিয়েছিলাম। আমি বলেছিলাম এই হুগলি রিভার ব্রিজ প্রোজেক্টের পারফরমেন্স কি সেটা দেখুন। এই পারফরমেন্স এতো খারাপ যেটা আমরা খবরের কাগজের মাধ্যমে দেখেছি। এই হুগলি রিভার ব্রিজ কিছুদিন আগে তৈরি হয়েছে কিন্তু তার মেনটেনেন্স কি ভাবে হচ্ছে সেটা আমি বিধানসভায় বারে বারে বলেছি। এখানে রাস্তার দু-ধারে জঙ্গলে ভরে গিয়েছে, যেখানে টোল ট্যাক্সের অফিস সেখানে জঙ্গলে ভরে গিয়েছে। আমি একদিন অফিসে গিয়েছিলাম, সাড়ে বারোটা তখন বাজে, আমি গিয়ে জিজ্ঞাসা করেছিলাম আজকে কি অফিসের ছুটি। আমি ভেবেছিলাম সত্যিই বোধ হয় আজকে ছুটি। প্রোজেক্টের চেয়ারম্যান থেকে আরম্ভ করে সিনিয়ার অফিসার থেকে আরম্ভ করে ক্লার্ক পর্যন্ত কাদেরও টিকিটি পর্যন্ত দেখা যায় না অফিসে। এই রকম একটা অবস্থায় প্রোজেক্ট অফিস চলছে। টপ হেভি অ্যাডমিনিস্ট্রেশন যারা রয়েছে সেখানে তাদের জিজ্ঞাসা করলাম যে যারা কাজ করছে তারা কোথায়। তারা বলল এটা আমরা করছি না, এইচ.আই.টি এই কাজ করছে। যে কারণে আমি বলেছিলাম কারা কাজ করছে সেটা জানানো দরকার, অনেক এজেন্সী রয়েছে, কাকে ধরব। তারপর সেখানে গিয়ে জানলাম যে এটা এইচ.আই.টি- করে। কিন্তু তাদের শত শত এমপ্লয়ী রয়েছে, তাদের কোনও কাজ নেই। যখন ব্রিজের কাজ চলছিল, যখন ফ্লাই ওভারের কাজ চলছিল তখন তারা কাজ করেছে, এখন তাদের কোনও কাজ নেই। এটা খোঁজ নিয়ে দেখা দরকার। এটা আগে অশোকবাবু দেখতেন, এখন উনি নন আপনি দেখবেন। আপনি যথেষ্ট ডায়নামিক, এই ব্যাপারে আপনার প্রতি আমরা শ্রদ্ধাশীল। এখানে এই ব্রিজের মেনটেনেন্স কি ভাবে হচ্ছে সেটা ভাল করে দেখা দরকার। তার কারণ হচ্ছে, যে অ্যালায়েন আছে, দু'পাশে ট্রলি যাবার

[2-10—2-20 p.m.]

যে হুইল আছে, যে রেল আছে, তার মধ্যে যে হুইলটা যায়, সেটা বেঁকে গেছে। যে কোনও টেকনিসিয়ান এগুলো ধরতে পারে। কিন্তু যতক্ষণ পর্যন্ত না খবরের কাগজের মাধ্যমে জানতে পারছে ততক্ষণ পর্যন্ত তাদের দৃষ্টিগোচর হয়না। এর জন্য লক্ষ লক্ষ টাকা খরচ হয়ে গেছে। গত ২০ বছরের ভেতরে আমরা দেখছি যে, বহু হিসাব বহির্ভুত কাজ তারা করেছে। আপনারা একজনের পর একজন ডিসকার্ডেড্ অফিসারদের সেখানে নিয়ে গিয়ে বসাচ্ছেন। সেই ডিসকার্ডেড্ অফিসার যাদের আপনারা পেনাল্টি পোস্টিং করছেন তাদের, সেই রকম অফিসারদের নিয়ে গিয়ে বসাচ্ছেন। তাদের না আছে মরাল, না আছে দায়িত্ব। তারা ঠিকমতো কাজ করছেন না। উপরের রাস্তা সুন্দর হয়ে রয়েছে, আপাতদৃষ্টিতে এটা আমরা দেখছি। কিন্তু টেকনিসিয়ানদের মাধ্যমে আমাদের কাছে যে খবর আছে, তাতে ব্রিজের কাজে গুরুত্ব সহকারে নজর দেওয়া দরকার। ব্রিজের উপরে যে ভাবে রেলিং, হাইড্রান্ট চুরি হয়ে যাচ্ছে, সেদিকে সরকারের নজর

আছে বলে মনে হয়না। কারণ আমি সপ্তাহে ২০।২৫ বার করে এখান দিয়ে যাতায়াত করি। এটাই হচ্ছে আমাদের শিবপুর থেকে হাওড়ায় যাবার রাস্তা। দৈনন্দিন এই ত্রুটিগুলো আমরা দেখছি। ৩০ পারসেন্ট এফিসিয়েন্সী ব্যবহৃত হচ্ছে না। আপনি টোল ট্যাক্স প্রায় ডাবল্ করে ফেলেছেন, তাতেও এই খরচ উঠবে না। অথচ এই ব্রিজটা যদি ফুল্লি কাজ করে, সেটা কাজ করতে পারে যদি লিঙ্করোড বা অ্যাপ্রোচ রোড করে দেন। তাহলেই এটা হয়ে যেতে পারে। সরকার কাজে হাত দিয়েছেন। কোনা হাইওয়ে এক্সপ্রেস শুরু হয়ে যাবে বলে বহুবার আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন। আমরা শুনছি '৯৮-এর মাঝামাঝি এই রাস্তাটা চালু হয়ে যাবে। এই একটা রাস্তা নয়, এই যে রাস্তাটা করছেন, এটা যে রকম চওড়া হওয়া উচিত, সেই রকম হচ্ছে না। তবুও কাজ চালাবার মত হচ্ছে, সেটাই ভাল। রাস্তার পাশে অন্তত চারটি লেন, হাইওয়ে করা যায়। অর্থাৎ কিছু নাহলেও দুটি গাড়ি যাতে পাশাপাশি যাতায়াত করতে পারে এই রকম পরিকল্পনা থাকা দরকার। আর একটা গুরুত্বপূর্ণ রাস্তা আছে, আন্দুল রোড। সেখান থেকে ন্যাশনাল হাইওয়ে যে রাস্তাটি আছে, বর্তমান অবস্থায় সেখানে হেভি ভেইকেলস্ তো দূরের কথা, সাধারণ গাড়ি চলাচলের ব্যবস্থা নেই। আমার বলার অনেক কিছু আছে, কিন্তু এই স্বল্প সময়ে তা বলা সম্ভব নয়। আপনার কাছে আমার বলার বিষয় হল, এই যে রিভার ব্রিজ প্রোজেক্ট আপনি করছেন—এইচ.আর.বি.সি.কে আমরা পূর্ণ বিশ্বাস করি, তাদের যদি দেন এবং আপনি নিজে যদি নজরদারী রাখেন তাহলে ভাল হয়। এইচ.আর.বি.সি. যদি তাদের জন্য এজেন্সীকে দিয়ে দেয়, সেটা যদি এইচ.আই.টি.কে দেয় তাদের উপরে আপনি যদি নজরদারী রাখেন তাহলে ভাল হয়। কারণ বিদেশিদের কাছ থেকে যে টাকা নিচ্ছেন, এতে আমাদের মানসম্মান সম্পূর্ণভাবে নির্ভর করে আছে। এই টাকা যদি সদ্ব্যবহার করা না হয়, তাহলে আমরা তার জবাব দিতে পারবো না। তাহলে তার জবাব দেবেন আপনি। আমরা রাতে যাতায়াত করি ওখানে কোনও কর্মচারী থাকে না, কেবল ক্যাজুয়াল ওয়ার্কার দিয়ে কাজ চলছে। বেশিরভাগ ক্ষেত্রে একটার থেকে দুটো লেন খোলা থাকে। রাত্রির বেলা আপনার যদি কোনও ইন্টালিজেন্স থাকে তাদেরকে পাঠাবেন, দেখবেন যে ভারি ভারি ট্রাকগুলো রাতভোর চলাফেরা করছে কিন্তু এক চতুর্থাংশের বেশি রেভিনিউ ওদের কাছ থেকে আদায় করা যাচ্ছে না। যেখানে প্রচুর রেভিনিউ আসন্ন কথা, সেখানে সামান্য রেভিনিউ আদায় হচ্ছে। এর পেছনে একটা বিরাট চক্র কাজ করছে। এইচ আর ডি সির যে স্টাফরা আছে তাদের সঙ্গে পুলিশের যোগসাজসে সমস্ত বড় বড় ট্রাক বেরিয়ে চলে যাচ্ছে কিন্তু কিছুই সেরকম রেভিনিউ আদায় হচ্ছে না। আপনারা সখ করে তো ইলেকট্রনিক গেট করেছিলেন, তখন আমরা বলেছিলাম যে ওটা করা ঠিক হবে না, শোনেননি। কিছুদিন পরেই ওটা ভেঙ্গে পড়েছে। লক্ষ লক্ষ টাকা খরচ করে করা হল কাজে লাগল না। সুতরাং ওখানে যাতে কর্মচারী থাকে সেইদিকটা দেখতে হবে আর ২-৩টে লেন যাতে খোলা থাকে ট্রাকগুলো গেলে

তার থেকে যেন টাকা আদায় করা হয়। হুগলি ব্রিজটা করা হয়েছিল একটা বিরাট উদ্দেশ্য নিয়ে, এর রাস্তার দু ধারে যেভাবে ময়লা ডিপি করে পড়ে থাকে সেটা দেখতে খুব খারাপ লাগে। ওখানে টোল ট্যাক্সের পেছনে যে জায়গা রয়েছে সেখানে যদি গুলভার্ড তৈরি করে দেওয়া হয় তাহলে এর সৌন্দর্য আরও বেশি করে বৃদ্ধি পাবে। সুতরাং এই দিকটা একটু নজর দিতে অনুরোধ করব। এইকথা আমি আমার পার্টির তরফ থেকে এবং আমি নিজে ব্যক্তিগতভাবে বলছি। এরপরে সৌগতবাবুও বলবেন, আমরা সবাই এই বিলটিকে সমর্থন করছি কিন্তু এর যে কিছু ত্রুটি আছে সেগুলো সংশোধন করতে অনুরোধ করব। এইচ আর ডির উপরে সমস্ত নির্ভর না করে, তার পারফরমেন্স অনুযায়ী ব্যবস্থা করুন। দরকার হলে অন্য এজেন্সিকে দিয়ে করান তাহলে ভাল ফল পাবেন।

**শ্রী বরেন বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে অ্যামেন্ডমেন্টটি উপস্থাপিত করা হয়েছে তাকে আমি সমর্থন করে বলছি যে, কাগজপত্র পড়ে এই বিলের উদ্দেশ্য যতটুকু বুঝেছি সেটা হচ্ছে যে, হুগলি রিভার অ্যাক্ট ১৯৬৯ সালে তৈরি হয়েছিল, এটা প্রধানত ব্রিজ তৈরি করবার জন্য এই সংস্থাটি তৈরি করা হয়েছিল। আজকে এর অ্যামেন্ডমেন্ট যেভাবে উপস্থাপিত করা হয়েছে তাতে এর কাজের পরিধির ক্ষেত্রে বৃদ্ধি করা এবং আজকের পরিস্থিতির সঙ্গে সঙ্গতি রেখে যাতে আমরা এই পরিকাঠামোর মধ্যে আরও উন্নতি করতে পারি সেইদিকে দৃষ্টি দিয়ে এই সংস্থাকে ব্যবহার করবার জন্য এই অ্যামেন্ডমেন্ট বিলটি আনা হয়েছে। সেখানে দুটি সমস্যা জেগেছে। আমাদের রাজ্যে উন্নয়নের প্রশ্নে আমাদের বিরোধী বন্ধুরা সবাই মিলে অনুভব করি যে আমাদের এই পরিকাঠামোর মধ্যে পরিবহন এবং শিল্প পরিকাঠামোর আরও বৃদ্ধি করা প্রয়োজন। সেই লক্ষ্য এবং উদ্দেশ্য নিয়ে বামফ্রন্ট সরকার বিগত দিনে যে উদ্যোগ নিয়েছিল তাতে ৪০০ কোটি টাকার পরিকল্পনা উপস্থাপিত করেছিলেন। আমরা আনন্দিত যে ওভারসীজ ইকোনমিক কো-অপরেশান ফান্ড ডেভেলপমেন্ট-এর জাপানী সংস্থা ৩৪০ কোটি টাকা দিতে রাজি হয়েছেন। তারা এর ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্টের জন্য অর্থ ব্যয় করতে রাজি হয়েছিল। তবে ওই অর্থ নির্দিষ্ট সময়ের মধ্যে ব্যয় করার যে পরিকল্পনা তৈরি হয়েছিল সেটা কার্যকর করার জন্য একটা বড় উদ্যোগ নেবার প্রয়োজন ছিল।

[2-20—2-30 p.m.]

শ্রদ্ধেয় অম্বিকা ব্যানার্জি বলছিলেন যে অনেক সংগঠন আছে, যাদেরকে দিয়ে এই কাজ করানো যেত। অতীতেও হয়েছে, সি.এম.ডি.এ.-কে দিয়ে হয়েছে, এইচ.আই.টি.কে দিয়ে হয়েছে, বিভিন্ন সময়ে বিভিন্ন উন্নয়নমূলক কাজ বিভিন্ন সংস্থা করেছে। কলকাতার

উন্নয়নের জন্য সি.এম.ডি.এ. কাজ করেছে, সি.আই.টি. করেছে, বিভিন্ন সংস্থা করেছে। কিন্তু একটা দৃষ্টিভঙ্গি আছে যেটা আমি ব্যক্তিগতভাবে মনে করি আমার যদি কোনও কাজে স্পেশালাইজেশন থাকে, আমার যদি অর্গানাইজেশন থাকে, আমার যদি ইনফ্রাস্ট্রাকচার থাকে এবং তার জন্য সরকারের যে ব্যয় হচ্ছে, তার জন্য যে খরচটা সেটা যদি অর্থবহ করতে হয় তাহলে সেই সংস্থার হাতে কাজ দেওয়া উচিত। তার কারণ, সরকারি কোষাগার থেকে যে বেতন দেওয়া হবে কর্মচারিদের, সেটা যে স্তরেই হোক না কেন তার কাছ থেকে কাজ আদায় নিশ্চিতভাবে করা উচিত। এতবড় একটা সংস্থা, হুগলি রিভার ব্রিজ কমিশনারের যে অফিস তাকে ব্যবহার করার জন্য তার যে উন্নয়নের কাজে তাকে যুক্ত করা, তার ইনফ্রাস্ট্রাকচার এবং ইমপ্লিমেনটেশন এজেন্সি নিয়ে যে উদ্যোগ সেই উদ্যোগ গ্রহণ করলে নিশ্চিতভাবে সরকার জনগণ লাভবান হবে। আমাদের এর জন্য যে বেতন খরচ করা হচ্ছে সেই খরচটাও অর্থবহ হবে বলে আমার ধারণা। আমার পরের কথা হচ্ছে যে নির্দিষ্টভাবে যে স্পেশ্যালাইজেশন ওদের আছে, তার কারণ এটা আমাদের দেশের একটা সেরা কাজ এই দ্বিতীয় হুগলি সেতু। অসুবিধাও আছে, সেতু আগে হয়েছে, অ্যাপ্রোচ রোড পরে হয়েছে, ইউটিলাইজেশন-এর যে টার্গেট আছে, সেটা আন্ডার ইউটিলাইজেশন হচ্ছে। সরকার যদিও সেই বিষয়ে সচেতন, উদ্যোগের কিছুটা কার্যকারণ সম্পর্কে বিবৃত হলেও কোণা এক্সপ্রেস ওয়ে, ন্যাশনাল হাইওয়ে ৬ এর সঙ্গে যুক্ত করে ট্রাফিক মুভমেন্ট বাড়ানো দরকার। তাহলেই সেকেন্ড হুগলি ব্রিজকে অর্থবহ করার যে উদ্যোগ সরকার নিয়েছেন হেভি ইনভেস্টমেন্ট যেখানে হয়েছে সেটা যাতে কার্যকর হয়, আমরা খরচের দিকটা অনুসরণ করতে চাইনা, ভাল কাজকে পাথেয় করতে চাই, যে সংগঠন যে প্রতিষ্ঠান সম্মিলিত উদ্যোগ নিয়ে এতবড় কাজ করেছেন, তার উপর দায়িত্ব দিয়ে আমাদের ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট ফর ট্রান্সপোর্ট-এর দিকে যেতে চাই এবং প্রমাণ পেতে চাই এই সংস্থা পুনর্বার এর জন্য তাদের কাজের মানকে আমাদের সামনে উপস্থাপন করুন। এই যে বিদেশি অর্থ আমরা পাচ্ছি, তার পূর্ণ সদ্ব্যবহার আমরা করছি। আমার শেষ কথা হচ্ছে, এই নির্দিষ্ট সময়ের মধ্যে, নির্দিষ্ট পরিকল্পনাকে মাথায় রেখে পূর্ণমাত্রায় সদ্ব্যবহার করা এবং সেই সঙ্গে আবশ্যিকভাবে তার মেইনটেনান্স এর কাজ তার রক্ষণাবেক্ষণ এর কাজকে মাথায় রেখে এই প্রতিষ্ঠান কাজ করবে। তার জন্য যা দরকার তা সম্প্রসারণ হওয়া দরকার এবং অতীতে যে অবস্থার মধ্যে কাজ করছেন, আরও যে ব্রিজের কাজ আছে, ব্রিজের দুইপাশে যে ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট-এর জন্য যে উদ্যোগ সরকারের বিলের মধ্যে দিয়ে উপস্থাপন করেছেন তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে হুগলি রিভার ব্রিজ অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। ১৯৯৭ সালের

২৬শে সেপ্টেম্বর অর্ডিন্যান্স করে কমিশনকে অধিকতর ক্ষমতা দেওয়া হয়েছে, যাতে তারা তাড়াতাড়ি কাজটা করে। ব্রিজটির চারিদিকে অ্যাপ্রোচ রোডগুলো আজও পর্যন্ত কমপ্লিট হলনা। সাঁতরাগাছি ব্রিজ, কোনা রোড কমপ্লিট হলনা, কাজের গতি কমে যাচ্ছে। শুধু তাই নয়, যে উদ্দেশ্যে সেতুটি নির্মাণ করা হল—বামফ্রন্ট সরকারের আমলে এটার উদ্বোধন হয়েছিল এবং ভারতবর্ষের প্রধানমন্ত্রী, আমাদের মুখ্যমন্ত্রী এবং অন্যান্য অনেকে আমরা সেখানে ছিলাম—তা সফল হয়নি। আন্দুল রোড দিয়ে কোনও গাড়ি যায়না, রাস্তায় জল জমে আছে, রাস্তার পরিধি ছোট হয়ে যাচ্ছে। আমাদের উলুবেড়িয়া থেকে বিধানসভায় আসতে গেলে অনেক সময় লেগে যাচ্ছে। কোটি কোটি টাকা খরচ করে জনগণের সুবিধার জন্য যে সেতুটি নির্মাণ করা তা কাজে লাগছে না। আন্দুলের ওখানে যে লেভেল ক্রশিং আছে, সেখানে ঘণ্টার পর ঘণ্টা দাঁড়িয়ে থাকে গাড়িগুলো এবং লরির সংখ্যা ক্রমেই বেড়ে চলছে। অম্বিকা বাবু যে ব্যাপারটা বললেন, রাত্রিরে ঐ সেতুতে পুলিশ খুব কম থাকে, ঐ ব্রিজ দিয়ে যাতায়াত করায় নিরাপত্তার অভাব আছে। তাই মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ আপনি মাঝে মাঝে ঐ ব্রিজটির উন্নতির জন্য এবং জনগণের সুবিধার জন্য পরিদর্শন করুন। ঐ ব্রিজটি নির্মাণ করার জন্য আমরা অনেক মানুষকে উচ্ছেদ করেছি, অনেকে আনন্দের সাথে উঠে গেছে, কিন্তু সেই ব্রিজের সঙ্গে অ্যাপ্রোচ রোডটি আজও পর্যন্ত কমপ্লিট হল না এবং কবে হবে তাও আমরা জানি না। হাওড়া ব্রিজে যে জ্যাম থাকে তাতে একজন রোগীকে অ্যাম্বুলেন্স করে পি.জি. হাসপাতালে নিয়ে আসতে হলে আড়াই ঘণ্টা সময় লেগে যাচ্ছে। আজকে যদি সাঁতরাগাছি ব্রিজ এবং কোনা রোড যদি কমপ্লিট হয়ে যেত তাহলে এত সময় লাগত না। আরেকটা নিয়ম মানা উচিত, ১১টা পর্যন্ত যেন কোনও ট্রাক ওখান দিয়ে না চলে। গতকাল একটা ভ্রাম্যমান ট্রেন উদ্বোধন করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গিয়েছিলেন। আমারও সেখানে যাবার কথা, কিন্তু এত জ্যাম, মাননীয় মুখ্যমন্ত্রীর যখন বক্তৃতা শেষ হয়ে গেল তখন গিয়ে আমি পৌঁছালাম। তাই আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি, জনগণের স্বার্থে ঐ ব্রিজটার যাতে উন্নতি হয় এবং অ্যাপ্রোচ রোডগুলো যাতে তাড়াতাড়ি হয় এবং মানুষের যাতায়াতের যাতে সুবিধা হয় তার জন্য আপনি চেষ্টা করবেন এবং পশ্চিমবাংলার মানুষের মুখে আপনি হাসি ফোটাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, হুগলি রিভার ব্রিজ অ্যামেন্ডমেন্ট বিল যেটা মন্ত্রী সুভাষবাবু নিয়ে এসেছেন, আগেই অম্বিকাবাবু বলেছেন সেটাতে বিশেষ আপত্তি কিছু করার নেই। কিন্তু কতগুলো গুরুত্বপূর্ণ কথা সুভাষবাবুকে আমি বলতে চাই এই ব্রিজ সম্বন্ধে। একটা অতীত সম্পর্কে। দ্বিতীয় হুগলি সেতু, এর নাম বোধহয় গিনেস বুক অব রেকর্ডে ওঠার যোগ্যতা লাভ করেছে। কারণ পৃথিবীর কোথাও এতদিন ধরে ব্রিজ তৈরির কাজ

চলেনি। হুগলির অরিজিনাল ব্রিজের যে আইন সেই আইনটা তৈরি হয়েছিল ৬৯ সালে। দ্বিতীয় হুগলি রিভার ব্রিজ কমিশন তৈরি হয়। তার পর ৭৭ সালে বামফ্রন্ট সরকারের আমলে ১৫ বছর লেগেছে। ৯২ সালে নরসীমা এর উদ্বোধন করেছেন। আজকে পাঁচ বছর হয়ে গেছে। আজ পর্যন্ত এর কানেকটিং রাস্তাগুলো হল না। অম্বিকা বাবু বলেছেন ব্রিজের কস্ট বেড়েছে। ৯০ কোটি থেকে ৩৪৮ কোটিতে। যেটা আশা করা গিয়েছিল যে কলকাতার ইগ্রেসগুলো বিশেষ করে এন এইচ ওয়ান এবং এন এইচ সিক্সের কানেকটিং রোডগুলো তাড়াতাড়ি হবে। রবীনবাবু যথার্থভাবেই বলেছেন কানেকটিং রোড না হওয়ার ফলে, দ্বিতীয় হুগলি সেতু তো আপনি পার হয়ে গেলেন। গিয়ে পড়লেন আন্দুল রোডে, পড়ে জ্যামে ফেঁসে গেলেন। কারণ রাস্তা তে পট হোল, বাম্পারে ভর্তি। তারপর মৌড়ী গ্রামের লেভেল ক্রশিং। সেখানে আধঘণ্টা দাঁড়িয়ে। এই হচ্ছে লোকের প্রত্যেক দিনের অভিজ্ঞতা। যখন ব্রিজটা তৈরি হয়েছিল তখন তার দায়িত্বে ছিলেন বুদ্ধদেববাবু। পরবর্তীকালে এর দায়িত্ব পেয়েছেন শ্যামলবাবু, সুভাষবাবু। কিন্তু রাস্তাগুলো কমপ্লিট করা যায়নি। একটা রাস্তা ফোরশো,—হাওড়া স্টেশন থেকে কোনও এক্সপ্রেস হাইওয়ে তে ওঠার রাস্তাটা মোটামুটি তৈরি হয়েছে। বোম্বে রোডের অবস্থা খারাপ। এখনও পর্যন্ত সাঁতরাগাছি ফ্লাইওভারটা না হওয়ার ফলে দি হোল পারপাস অব দিজ ব্রিজ ইজ ডিফিটেড। এই ৩৪৮ কোটি টাকা খরচ হ'লে তার একটা বড় অংশ সেন্ট্রাল লোন। ৩০ পারসেন্ট ইউটিলাইজড্ হচ্ছে। বড় লরী প্রায় যাচ্ছে না। প্রাইভেট গাড়ি কিছু যায় সেখানে আবার ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট ফর সাম স্ট্রেঞ্জ রিজনস এদের রেস্ট্রিক্ট করে রেখেছেন ব্রিজের ক্ষেত্রে। সি.টি.সি'র বাসের লোকসানের কারণে সেকেন্ড হুগলি ব্রিজকে ইউজ করতে দিচ্ছে। আরও অনেক বাস আছে যেমন কলকাতা, দীঘা, মেদিনীপুর তাদের প্রথম হুগলি সেতু দিয়ে যাতায়াত করতে হচ্ছে। এটা তারা জোর করে করছেন। তার ফলে ব্রিজ ইউটিলাইজড্ হচ্ছে না। নতুন কোনও পরিকল্পনা নেওয়ার আগে এই রিভার ব্রিজ কমিশনকে অ্যাকটিভাইজ করে কানেকটিভ রাস্তাটি একটা ফিক্সড্ টাইমে বেঁধে দিয়ে সেটা কমপ্লিট করুন। নইলে এই ব্রিজ আনইউটিলাইজড্ থেকে যাচ্ছে। এটা বামফ্রন্ট সরকারের ব্যর্থতার, অপদার্থতার একটা চরম নিদর্শন হিসাবে থেকে যাচ্ছে। আজকে মন্ত্রী একটা অ্যামবিশাস পরিকল্পনা নিয়েছেন চারশো কোটি টাকা খরচ করে ৬টি ফ্লাইওভার এবং তিনটি রাস্তা ইমপ্রুভমেন্ট রেখেছেন। এখন তো বামফ্রন্ট সরকারের পুরনো কনজারভেটিজম নেই। পুঁজিপতিদের সাথে বসতে আপত্তি নেই। বুদ্ধদেব বাবুর গোঁড়ামি ছিল। জ্যোতিবাবু তাঁকে কনভার্ট করেছেন। এখন বিদেশিদের সাথে বসতে তাঁদের আপত্তি নেই। বরং আগ্রহই বেশি। আগে ছিল বিশ্ব ব্যাঙ্ক। এখন জাপানী সংস্থা ও.ই.সি.এফ। ও.ই.সি.এফ তাঁদের ত্রাণকর্তা। ও.ই.সি.এফ বক্রেশ্বর টাকা দিচ্ছে, কলকাতা ফ্লাই ওভারের টাকা দিচ্ছে। আমি সুভাষবাবুর একটা বিবৃতি চাইছি। উনি বলছেন যে, এই ৪০০ কোটি টাকা খরচ করেও কোনও জানযটের

সমস্যা মিটবে না। সুভাষ চক্রবর্তী এই কথা বলেছেন। বড়বড় করে বেরিয়েছে সই হওয়ার কিছুদিন আগে। সুভাষবাবু বিতর্কিত কথা বলেন। পার্টিতে ওঁকে নিয়ে বিতর্ক আছে। উনি বলেছেন যে, এটা হচ্ছে বটে, ৪০০ কোটি টাকা খরচা করে, যাবেও ড্রেনে, এতে কোনও যানজট কমবে না। কলকাতার সমস্যার সমাধান হবে না। আমি সুভাষবাবুকে ক্ল্যারিফাই করতে অনুরোধ করব যে, উনি এই কথা বলেছেন কিনা। উনি কেন মনে করেন যে, ব্রিজ করলে সমস্যার সমাধান হবে না। যদি এটা মনে করেন, তা হলে কেন তিনি এটা লোন নিতে গেলেন। কেন না এটা লোন এবং এটা চাপবে যেই আসুন না কেন। হুগলি রীভার ব্রিজ কমিশনারের ফাংশন সম্বন্ধে বলা হয়েছে যে, ১ নাম্বার-টু কনস্ট্রাক্ট ব্রিজ অ্যাক্রশ দ্য রিভার অ্যাকর্ডিং টু সাচ ডিজাইন ই টি সি এবং দ্বিতীয়ত বলা হয়েছিল টু মেনটেনড্ কন্ট্রোল অ্যান্ড দ্য ইমপ্রুভড্ দ্য অ্যাপ্রোচেস টুগেদার দ্য ব্রিজেশ। ওরা থার্ড ব্রিজ করছেন বালীতে। এটা বি ও টি বেসিসে হচ্ছে। এখানে পি ডবলু ডি করছে। এটা আবার হুগলি ব্রিজ কমিশনারের অধীনে নয়। আর কটা হচ্ছে সালকিয়া বাঁধাঘাট থেকে বাগবাজার পর্যন্ত, সেটার ব্যাপারে কতদুর কি হয়েছে আমরা জানি না। এখন আর গঙ্গার উপর ব্রিজ নয়, শহরের মধ্যে ওভারব্রিজ বা ফ্লাইওভার করতে হবে। আমাদের দেশের ইঞ্জিনিয়াররা হুগলি রীভার ব্রিজ করেছেন। এক অসাধারণ কাজ করেছেন। আমাদের দেশীয় সংস্থা বি বি জে এটা করেছেন। এতবড় সাসপেনশন ব্রিজ এবং শুধু লোহার রোপের উপর হেলানো ব্রিজ পৃথিবীতে খুব কমই আছে। এর ডিজাইনে যে কিছু সমস্যা ছিল, সেগুলো সমাধান করে এটা করা হয়েছে। আমার মতে যে, এই হুগলি রিভার ব্রিজের কমিশনের কনস্টিটিউশনে কিছু গন্ডগোল আছে। এখানে এর আগে চেয়ারম্যান ছিলেন শৈলপতি গুপ্ত। তিনি সি পি এমের লোক ছিলেন এবং তারপর তাঁকে সরিয়ে এইচ পি রায়কে আনা হল। তিনি চেয়ারম্যান হলেন। এখন ট্রান্সপোর্ট সেক্রেটারি এক্স— অফিসিও, চেয়ারম্যান অফ দ্য এইচ আর বি সি করা হয়েছে। ইনি হচ্ছে আই এ এস অফিসার। আমার কথা হচ্ছে যে, ওখানে তাঁকে না বসিয়ে টেকনিক্যাল কোয়ালিফায়েড বড় ইঞ্জিনিয়ারকে নিয়ে আসুন, তারা ফ্লাইওভারগুলি করবেন। আমরা এটাই চাই। আমরা চাই যে, সুভাষবাবু পরিষ্কার করে বলুন যে, এই শহরে যে নতুন ফ্লাই ওভারগুলি করার পরিকল্পনা কি। যখন ফ্লাইওভারগুলি হবে, তখন ট্রাফিক কোন দিক দিয়ে ডাইভারটেড হবে। এই ফ্লাই ওভার তৈরির জন্য কোনও মানুষকে উচ্ছেদ করা হবে কিনা। ৬টা ফ্লাই ওভার হচ্ছে। রবীন্দ্রসদন থেকে দুটো একটা সোজা যাবে এবং আর একটা বাঁ দিকে যাবে। একটা পার্ক স্ট্রিটে হবে, একটা মৌলালিতে হচ্ছে একটা লক গেট রোডে কাশিপুরে হচ্ছে। এই ৬টা ফ্লাই ওভার সবগুলি হুগলি ব্রিজের সাথে কানেকটেড হবে না। কেবলমাত্র রবীন্দ্রসদন থেকে ফ্লাই ওভার হুগলি ব্রিজের সাথে কানেকট করা হবে এবং বাকিগুলিকে নয়। শহরের ট্রাফিকের উন্নতির জন্য এটা লাগবে। তাছাড়া বলা হয়েছে যে, শ্যামবাজারের

মূল রাস্তাটি চওড়া করা হবে। মেট্রো রেল যেটা করেছিল। এসপ্ল্যানেডের রাস্তাটি চওড়া করা হবে। আমরা জানতে চাই যে, এই ৩৪০ কোটি টাকা লোন এবং ৪০০ কোটি টাকা খরচ করা হচ্ছে, এর প্ল্যান কি। আমি ইঞ্জিনিয়ারের সাথে কথা বলেছিলাম। ওরা বলেছিলেন যে, লোহার তৈরি হবে। তার মানে ওরা কংক্রিট স্ট্রাকচার করবে না। লোহার প্রি-ফ্যাব্রিকেটেড সেকশন দিয়ে এগুলি করা হবে। তাতে ডিসলোকেশন কম হবে। এটা নতুন টেকনোলজি। ভারতবর্ষে এসেছে। সেগুলি ওরা ব্যবহার করবে।

[2-40—2-50 p.m.]

আমরা সুভাষবাবুর কাছে জানতে চাই। ওঁনার একটা প্রবলেম হচ্ছে, ওঁনার নাম হয়ে গেছে 'ম্যান অফ অ্যাকশন'। বালক ব্রহ্মচারীর মৃতদেহ বার করে আনার পর বলেছিলেন, 'মৃতদেহে প্রাণ দেওয়া ছাড়া সব কাজ করতে পারি।' উনি আগে অ্যাকশন করেন, তারপর ভাবেন। অপারেশন সানসাইন করে হকার তুলে দিলেন। তারপর বুদ্ধদেব বাবুকে ভাবতে হচ্ছে, তাদের কোথায় দেবেন। একটা ক্লিয়ারকাট টার্মস প্লেস করুন হাউসের সামনে কি কি টার্মস আছে। কলকাতায় ছটি কেন, আর ১০।১২ টি রোড ফ্লাইওভার দরকার। গত ২০।৩০ বছরের মধ্যে শিয়ালদা আর ব্রেবোর্ন রোড ছাড়া আর কোনও রোড ফ্লাইওভার করতে পারেন নি, যা আমরাই শুরু করেছিলাম। বম্বেতে এর মধ্যেই ৭।৮টি হয়ে গেছে, দিল্লিতে শুধু এশিয়াডের সময়তেই ১২।১৪টি হয়েছে। যথেষ্ট সংখ্যায় রোড ফ্লাইওভার না হলে এই বিভৎস যানজট যাবে না। তবে, প্রভাইডেড, ইট ইজ প্ল্যান্ড প্রপারলি। শিয়ালদার ফ্রাইওভারটি হওয়া উচিত ছিল মৌলালি মোড় পর্যন্ত। যেটা হয়েছে, সেটা ডিফেকটিভ। শিয়ালদা থেকে নেমেই যানজট হচ্ছে মৌলালী মোড়ে, ফলে সেখানে আর একটি ফ্লাইওভার করার দরকার হচ্ছে। এখন মৌলালীতে ট্রাফিক সিগন্যালে দাঁড়ালে ৭।৮ মিনিট দাঁড়াতে হয়। পুলিশম্যান অশিক্ষিত, সে চালাতে জানে না। চালিয়ে দিয়ে গল্প করে, পরে খেয়াল হলে আর একটা দিক খোলে। এইভাবে হতে পারে না। এখন ইলেকট্রনিকের যুগ, আর আপনারা ইলেকট্রনিক থেকে ম্যানুয়ালে শিফ্‌ট করলেন। এই ব্যাপারটা খুব ক্লিয়ারলি বলা দরকার। আমরা দেখছি, যেসব প্ল্যানিংগুলো হয়, সেইগুলো হাফ-হার্টেড প্ল্যানিং হয় এবং, প্ল্যানিংগুলো যখন ইমপ্লিমেন্টেড হয়, দেখা যায় ইতিমধ্যে দেরি হয়ে গেছে। যেমন, কলকাতায় দ্বিতীয় হুগলি ব্রিজ যখন হয়ে গেল, দেখা গেল তৃতীয় হুগলি ব্রিজের দরকার হচ্ছে। আবার যখন তৃতীয় হুগলি ব্রিজ হয়ে যাবে, দেখা যাবে চতুর্থ হুগলি ব্রিজের দরকার হচ্ছে। আমি জানতে চাই ওঁনার কাছে, কবের মধ্যে এই ফ্লাইওভার কমপ্লিট করার পরিকল্পনা করেছেন। যাই হোক, লোন নেওয়ার পর এগ্রিমেন্টও সই হয়ে গেছে, কাজ শুরু হতে পারে এবং ৫।৬ বছরের বেশি এই কাজে লাগা উচিত নয়। বিষয়টি পরিষ্কার করে বলবেন বলেই আমার ধারণা। এখন এইচ.আর.বি. কমিশনারকে ওরা

অধিকার দিয়েছে, to perform such works of construction, supervision of construction, testing, project management and enquiry relating to technical matters in which the Commissioners have experties as the State Government may direct.

সুভাষবাবু, আপনি নিশ্চয় গিয়েছেন এইচ.আর.বি.সি.-র অফিসে? একটা জঙ্গলের মধ্যে অফিস। চারিদিকে ফোর্ট উইলিয়ামের মাঠ পড়ে আছে, তার মধ্যে ভাঙা ভাঙা ঘর। তাদের একটা পারমানেন্ট অফিস করুন এবং একটা প্রপার সেট আপ করুন। একটা প্রোজেক্ট শুরু হলে যেরকম অফিস হয়, সেইরকমই রয়ে গেছে। এছাড়া অম্বিকা বাবুও আপনাকে বলেছেন। প্রথম যখন হুগলি ব্রিজ চালু হ'ল, কাগজে পড়লাম কম্পিউটার অপারেটেড কাজ হবে। আমি ভাবলাম, এত আধুনিক কম্পিউটার, দেখে আসি। গিয়ে দেখি ও হরি কম্পিউটার নয়, একটা লোক টিপে টিপে দেখছে, কম্পিউটার থেকে শুধু টিকিট বার হচ্ছে। তা হওয়া উচিত নয়। গাড়ী পাস করলে সঙ্গে সঙ্গে একটা টিকিট অটোমেটিক্যালি বেরিয়ে যাবে—এটাই আশা করছিলাম। এই হাফ হার্টেড কম্পিউটারাইজেশন একটা জগাখিচুড়ি হয়ে আছে। আপনাদের লোক থাকে না বলে এইচ.আর.বি.সি.-র লোক টোলে এনেছেন। পার্টটাইম লোক কনট্রাক্ট বেসিসে নেওয়া হয়েছে, কম্পিউটার অপারেট করতে পারছেন না। ফলে, সব ব্যাপারটাই যেন কেমন একটা হয়ে আছে।

তাই আমার প্রশ্ন হচ্ছে, (১) কবে নাগাদ সেকেন্ড হুগলি ব্রিজের হাওড়া সাইডের কানেকটিং রোড কমপ্লিট করবেন? (২) বর্তমানে ব্রিজে যে অ-ব্যবস্থা আছে সেটা কবে দূর করা যাবে? (৩) আপনি এটা বলুন, আপনি সত্যিই বলেছিলেন কিনা যে, এই ফ্লাই-ওভার হলে কলকাতার যানজটের সমাধান হবে? এবং কত খরচ, কি প্লানে সম্পন্ন করবেন এটা আমাদের জানান। তাহলেই আমরা বিলকে ভালো ভাবে সমর্থন করতে পারব।

**মিঃ ডেপুটি স্পিকারঃ** এই বিলের আলোচনায় আপনি হাওড়ার কথা নিয়ে এলেন। আপনি কি ডি.এম.-র অফিসের ওখানে যে যানজট হয় তার কথা বলছেন?

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, হাওড়া স্টেশন থেকে বেরিয়ে ক্যাব রোড দিয়ে ডি.এম.-এর বাড়ির সামনে দিয়ে ফোরসে রোডে যাওয়ার সময় প্রচন্ড যানজটে পড়তে হয়। আর, ডি.এম.-র অফিসের সামনে যদি কোনও ডেমনেস্ট্রেশন থাকে তাহলে তো আর কথাই নেই। সরাসরি যদি ফোরসে রোডে যাওয়া যায় তাহলে এই যানজট অ্যাভয়েড করা যাবে। স্যার, আপনাকে ধন্যবাদ, এটা মনে করিয়ে দেওয়ার জন্য।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনারা যাঁরা এই বিলের আলোচনায় অংশগ্রহণ করেছেন আমি তাঁদের সবাইকে আন্তরিক সাধুবাদ, ধন্যবাদ জানাচ্ছি। আপনারা কেউ এই বিলে আপত্তি করেননি কারণ আপত্তি করার বিষয় এটা নয়, এটা আমাদের সকলের ব্যাপার। সমর্থন করতে গিয়ে যেসব কথা এখানে বলা হয়েছে তা যথাযথ। এবং নির্দিষ্ট ভাবেই অনেকগুলো জিজ্ঞাসা এসেছে। কিন্তু তার সবগুলো এই বিলের সঙ্গে প্রাসঙ্গিক না হলেও কিছু কিছু খুবই প্রসঙ্গিক। আমাদের যানজট এবং জনসংখ্যা একই ভাবে বাড়ছে। আর, এর সঙ্গে সঙ্গতি রেখেই পরিবহণ কাঠামো গড়ে তোলার উদ্দেশ্য নিয়েই বৈদেশিক সাহায্য নিয়ে কয়েকটা ফ্লাই-ওভার, কিছু রাস্তার সংস্কারের কাজ রাজ্যসরকার হাতে নিয়েছে। এটা পাকাপাকি স্থিরিকৃত হতে ৬ বছর সময় লেগেছে। ১৯৯০-৯১ সালে থেকে এই জাপানি সংস্থার সাথে ভারত সরকারের মাধ্যমে কথা-বার্তা চলতে চলতে ১৯৯৭ চুক্তি করতে পেরেছি। যেহেতু এটা একটা বৈদেশিক সংস্থার সাথে ভারত সরকারের এবং রাজ্য সরকারের চুক্তি তাই নানা রকম সময়ের ব্যাপারে, সামাজিক-রাজনৈতিক-প্রশাসনিক কারণে, এই সময়কাল খুবই দীর্ঘায়িত হয়ে গেছে। এখন আমরা কাজটা শুরু করার পরিকল্পনায় আছি। এটা ঠিক ঠিক মতো করতে পারব বলেই বিশ্বাস করি এবং এই বিশ্বাস নিয়েই কাজটা দ্রুত করার উদ্দেশ্যে বা সময়-সীমার মধ্যে করার উদ্দেশ্যে রাজ্যসরকার এই বিল এনেছেন হুগলি নদী কমিশনারের যে ক্ষমতা, দায়বদ্ধতা এবং দায়িত্ব ১৯৬৯ সালের আইনে ছিল, তার যে বিশাল পরিকাঠামো, মেধা, প্রযুক্তি আছে তাকে সঠিকভাবে কাজে লাগাবার জন্য এই ও.ই.সি.এফ. জাপানের প্লানে তার শক্তিকে ব্যবহার করতে চাই। সেই উদ্দেশ্যে এজেন্সী হিসাবে একটা তদারকি

[2-50—3-00 p.m.]

এবং দায়িত্বভার পালনের উদ্দেশ্যে হুগলি নদী রিভার কমিশনারকে এই দায়িত্ব রাজ্যসরকার দিতে চান। সেখানে যে সীমাবদ্ধতা ছিল যে হুগলি নদীর সংশ্লিষ্ট অঞ্চলে তার এক্তিয়ারের বাহিরে কাজের আইনগত সুযোগ ছিল না, সেই সুযোগ সৃষ্টির উদ্দেশ্যে এটা কার্যত এই বিলে আনা হয়েছে। আমার বিশ্বাস এই কাজটা সময় সীমার মধ্যেই করতে পারব, যে ভাবে চুক্তি এবং অন্যান্য শর্তগুলি আছে সেই শর্তগুলি প্রতিপালনের মধ্যে দিয়ে যে ভাবে কাজ শুরু হবে—অনেকগুলি কাজ ইতিমধ্যেই আমরা করেছি। আমাদের রাজ্যের দিক থেকে যে কাজগুলি করার দরকার সেগুলি আমরা করছি শুধু তাই নয়, আমরা সময়সীমার ব্যাপারেও এগিয়ে আছি। যেমন জমি সার্ভে করা অন্যান্য যে খুটিনাটি বিষয়গুলি কলকাতার জন্য পরিকাঠামোগত জটিলতা এই কাজগুলি করতে গিয়ে পৌরসভার সঙ্গে তাদের সুয়ারেজ, ড্রেনেজ, ইলেকট্রিক কানেক্শন, টেলিফোন লাইন ইত্যাদি বহু ব্যাপারে বহু জায়গায় সরাতে হবে। সেই সম্পর্কে সার্ভে এবং তার জন্য কি কি করণীয় ঠিক করে এন্ভায়রণমেন্টাল এফেক্ট এবং আনুসঙ্গিক অন্যান্য

ট্রাফিক প্ল্যানিং কি হবে এই সমস্ত যে কাজ সেগুলি সময়সীমার মধ্যে করতে পেরে
মার্চ ১৯৯৮ সালে এটার প্রথম প্রিকোয়ালিফিকেশন টেন্ডার ডাকা হবে এবং মার্চ ম
অথবা জানুয়ারি মাস থেকে চেষ্টা হচ্ছে পৌরসভা, সি.ই.এস.সি., টেলিফোন এ
সঙ্গে কথাবার্তা বলে এই কাজগুলি অর্থাৎ সরিয়ে নেওয়ার কাজগুলি এবং নির্মান ক
ব্যাপারে যে কাজ সেটা শুরু হবে। সমস্ত কাজটা বাস্তবে রূপায়িত করতে গিয়ে দৈ
যাত্রী পরিবহন, পণ্য পরিবহন এই যে সুযোগগুলি বর্তমানে আছে তার কিছুটা বি
হবে। তবে কি করে কত কম বিঘ্ন সৃষ্টি করে করা যায় সামগ্রিক অবস্থা চালু রে
এই কাজ করা যায়, যে প্রযুক্তি আমরা পাচ্ছি বা নেব বলে ঠিক হয়েছে ওদের স
কথাবার্তা বলে, তাতে আমার ধারণা এতবড় একটা কর্মকান্ড প্রায় ৩ বছর ধরে চল
কলকাতার মানুষ এই বিষয়ে চিন্তিত। দু-একটি জায়গায় হয়তো কখনও কখনও তা
কষ্ট হবে, আমরা চেষ্টা করব যাতে কত কম কষ্টে হয়। এ ব্যাপারে পূর্ণাঙ্গ আলো
যদি বিধানসভায় হয় তখন বিস্তারিত ভাবে রাখব। এটা খুব একটা বড় ব্যাপ
একসঙ্গে এতগুলো ফ্লাইওভার হবে, এটার সঙ্গে অনেক বিষয় সংশ্লিষ্ট, তাই এটা নি
আরও আলোচনার দরকার আছে মানুষকে অবিহত করার জন্য। সেই সঙ্গে তা
সাহায্য এবং সহযোগিতাও প্রয়োজন। আমরা নিশ্চিতভাবে এটা বলতে পারি আমা
জমি যা লাগবে তাতে মূলত এখন পর্যন্ত বিশেষজ্ঞরা যে পরিকল্পনা করেছেন তাঁ
যা ধারণা তাতে নতুন করে এটা-ওটা আমাদের করতে হবে না, সে দিক থেকে
সমস্যা মানুষকে ঘিরে তৈরি হয় তার সম্ভাবনা ও আশঙ্কা খুব কম। ১৯৯৮ সালে
ডিসেম্বর মাসের মধ্যে গ্লোবাল টেন্ডার করার কথা আছে। গ্লোবাল টেন্ডার কথাটা
কাজ বলে চলতি কথাটা আসে। আমাদের এতে নীতিগত কোনও আপত্তি নেই, গ্লোব
টেন্ডার মানেই যে সব দুর্নীতি পরিষ্কার হয়ে গেল তা নয়। বরঞ্চ একটা নেতিবা
দিক এই গ্লোবাল টেন্ডারের মধ্যে আছে। আমার মনে সন্দেহ আকারে এটা আছে
গ্লোবাল টেন্ডার মানে হচ্ছে বাইরের কোনও দেশের সংস্থা এই কাজের দায়িত্ব পাওয়
ফলে যে সার্কুলেশন অব মানি তার একটা অংশ বাইরে চলে যাবে এবং সেটা ডল
আকারে যাবে। এই একটা ব্যাপারে আছে। তবে আমি মনে করি এ ক্ষেত্রে কোয়ালি
সিকিউরিটি ইত্যাদি ব্যাপারগুলোও দেখতে হবে এবং সে ক্ষেত্রে যদি আমাদের দেশে
সংস্থার পক্ষে তা সম্ভব না হয় তাহলে বাইরের সাহায্য আমাদের নিতে হবে। কার
কলকাতার মতো জাতীয় শহরের নিরাপত্তার সঙ্গে, কোটি কোটি যাত্রীর স্বার্থের স
এটা যুক্ত। যেহেতু নিরাপত্তার প্রশ্ন আছে সেহেতু কোয়ালিটির প্রশ্ন স্বাভাবিক ভাবে
থাকবে। লক্ষ্য করা হবে যাতে কোয়ালিটি ফাংশন হতে পারে। এটা নিয়ে আ
মাননীয় ডেপুটি স্পিকারের কাছে আর্জি করব, এখনই নয়, পরবর্তী কোনও অধিবেশে
এই ফ্লাই-ওভারের সঙ্গে পরিবহন সংক্রান্ত যে বিষয়গুলি সমন্বিত সেগুলি নিয়ে একা
পূর্ণাঙ্গ আলোচনার যেন ব্যবস্থা করা হয়। আগামী দিনে কোনও প্রস্তাবের ভিত্তিতে

বিষয়ে এখানে পূর্ণাঙ্গ আলোচনার আয়োজন করা যেতে পারে। সেটা করার জন্য আমি নিশ্চয়ই অনুরোধ করব। এই প্রসঙ্গে যে অন্যান্য সমস্যাগুলির কথা উল্লিখিত হয়েছে সে সম্বন্ধে আমি বলছি যে, হাওড়ার দিকে যান চলাচলের সমস্যা আছে। এটা আমি স্বীকার করি। কারণ আমি নিজে প্রায়শই সমস্যার সম্মুখীন হয়ে থাকি। অর্থাৎ আমি নিজে ভুক্তভোগী, আমাকে এখান দিয়ে, ওখান দিয়ে যাতায়াত করতে হয়। কোণা হাইওয়ে না হওয়া পর্যন্ত আমাদের দ্বিতীয় হুগলি ব্রিজের পূর্ণ ব্যবহার হতে পারে না। সে জন্য আমরা বাস বা অন্যান্য ট্রাফিককে বেশি সংখ্যায় অনুমতি দিচ্ছি না। কোণা এক্সপ্রেস হাইওয়ের সাঁত্রাগাছি ব্রিজের কাজ শুরু হয়েছে। আমরা আশা করছি এই রাস্তা নির্মাণের কাজ আগামী জুন, জুলাই মাসে সম্পূর্ণ হবে। আর একটা রাস্তা— আন্দুল রোড, এটা আমাদের এই পরিকল্পনার মধ্যে ছিল না। আমরা এবং পি.ডাবলু.ডি. যৌথ উদ্যোগে এই রাস্তাটিরও দায়িত্ব নিয়েছি। আন্দুলে চারটে তেল সংস্থার তেলের ডিপো গুলি আছে। আমরা চারটে তেল সংস্থার সঙ্গে যোগাযোগ করেছি এবং রেলের সঙ্গেও যোগাযোগ করেছি। এই রাস্তার কাজ ও ওখানে সেকেন্ড হুগলি ব্রিজের ফ্লাই ওভারের কাজ একই সঙ্গে শুরু করার চেষ্টা করব। এই কাজের আর্থিক দায়-দায়িত্ব যেমন রাজ্য সরকার কিছুক্ষণ নেবে তেমন রেল কর্তৃপক্ষকে কিছুক্ষটা নিতে হবে এবং তার সাথে সাথে উন্নত মানের রাস্তা করার জন্য আমরা ঐ চারটি তেল সংস্থার সঙ্গেও কথাবার্তা বলছি। ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন ইতিমধ্যেই প্রস্তাবিত তাদের অংশের দায়িত্ব নিতে সম্মত হয়েছে। সুতরাং আন্দুল রোড খুব ভাল রাস্তা হিসাবে আগামী ৩/৪ বছরের মধ্যে গড়ে উঠবে ফ্লাই-ওভার, আর.ও.বি.-সহ। আর একটা বিষয় সম্বন্ধে ইতিপূর্বেই আমি এই বিধানসভায় উল্লেখ করেছিলাম, সেটা হচ্ছে, হাওড়া স্টেশনের যে লোড—প্রায় ১৪ লক্ষ যাত্রী প্রতিদিন ওখানে যাতায়াত করে। তাঁরা মূলত একটা ব্রিজের ওপর দিয়ে যাতায়াত করেন। এটাকে বিভক্ত করে কি করে দুটো ব্রিজকেই এই কাজে ব্যবহার করা যায় তার জন্য আমরা উদ্যোগী। এ বিষয়ে রেল কর্তৃপক্ষ কিছু আগাম পরিকল্পনা নিয়েছিল—সাঁত্রাগাছিতে তারা দক্ষিণ-পূর্ব রেলের কাজকর্ম স্থানান্তরিত করবে। আমরা তাঁদের এ বিষয়ে উৎসাহিত করেছি। দক্ষিণ-পূর্ব রেলের সমস্ত গাড়ি—

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুভাষবাবু, আপনার আর কত টাইম লাগবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** স্যার, আর ৩/৪ মিনিট লাগবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার মনে হচ্ছে এই আলোচনার জন্য একটু সময় বাড়াবার দরকার আছে। সুতরাং আমি সভার অনুমতি নিয়ে ১০ মিনিট সময় বাড়িয়ে দিতে চাই। আশা করি এতে কারও আপত্তি নেই।

**(আলোচনার জন্য সময় ১০ মিনিট বৃদ্ধি করা হয়।)**

[3-00—3-10 p.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** দক্ষিণ-পূর্ব রেলের যে ব্যাপার তার সঙ্গে এই ব্রিজের কার্যকারিতা, সহযোগিতা এবং সার্থক ব্যবহার অনেক বেশি নির্ভর করবে শালিমারে দক্ষিণ-পূর্ব রেল স্থানান্তরিত হয়ে গেলে। বর্তমানে এখন অনেকটাই এগিয়েছে। সৌগতবাবু বারবার উল্লেখ করেছেন ফোরশোর রোড ডি.এম বাংলোর পাশ দিয়ে বর্তমানে হাওড়া স্টেশনে আসার পথ আছে। প্রায়শই এত জটিলতা থাকে যে সহজে ব্যবহার হয়না। রেল এবং কোর্ট কর্তৃপক্ষের সঙ্গে গতকালই এই ব্যাপারে সমঝোতায় উপস্থিত হয়েছি। ওরা কিছু জায়গা ছেড়ে দেবেন। সেই জায়গা ছেড়ে দিলে গঙ্গার পাড় থেকে রাস্তা নেব। কিছুটা অনুমতি দিয়ে দিয়েছেন, বাকি কিছুটা আনুষ্ঠানিক অনুমতির ব্যাপার আছে। কিন্তু কাজ আমরা শুরু করে দেব। এখনই হাওড়া স্টেশন দিয়ে দক্ষিণ কলকাতা গামী এবং পূর্ব কলকাতায় আসার প্রশ্নে যে সেকেন্ড হুগলি ব্রিজ আছে তা অনেক বেশি ব্যবহার করতে পারবে যাত্রীরা। সেই দায়িত্ব এবং করণীয় কাজ শুরু করেছি এবং অতি শীঘ্রই সেই কাজগুলি চালু করব। ঠিকই একটা বিশাল এবং উন্নতমানের প্রযুক্তি সমন্বিত হুগলি রিভার ব্রিজ কমিশনার রয়েছে। তাকে সদ-ব্যবহার কিভাবে করা হবে এবং তার রক্ষণাবেক্ষণ এবং কার্যকারিতা আরও তরান্বিত এবং উৎসাহিত করার ব্যাপারে সামগ্রিক পরিকল্পনা আগে থেকে নেওয়ার প্রয়োজন আছে। এই আপত্কালীন অবস্থায় দাঁড়িয়ে এটা আমরা করছি। সৌগতবাবু একটি কথা প্রসঙ্গক্রমে বলেছেন কোন কাগজে বেরিয়েছে তা আমি জানি না, আমি খেয়ালও করতে পারছি না—তবে আমি যেটা বলি, এই ফ্লাইওভার হবেই, এবং এটা অনেকটাই সমাধান করবে। কিন্তু আর একটা ব্যাপার যেটা ধৈর্যশীল এবং চেষ্টার ব্যাপার—এটা যুক্ত না হলে পরে যাই করি না কেন কোনও ফলশ্রুতি হবে না সেটা হচ্ছে, সংস্কৃতি-ট্রাফিক কালচার, চলাফেরার নিয়ম পথচারীদের যদি না থাকে—ট্রাফিক রুলস সম্পর্কে যে দৃষ্টিভঙ্গি সেটার মানোন্নয়নের প্রশ্নে সকলে যদি সহযোগিতা না করে, পথ পার হওয়া থেকে শুরু করে বেপরোয়া গাড়ি চালানো এইসব ক্ষেত্রে নিয়ম-নীতি সমস্ত কিছু লঙ্ঘন করে চলাফেরার যে প্রবণতা আমাদের মধ্যে রয়েছে সেই প্রবণতাকে যদি নিয়ন্ত্রণ না করা যায় এবং আত্ম-নিয়ন্ত্রণ যদি না হয় তাহলে উন্নত করা মুশকিল। লক্ষ লক্ষ পথচারী, হাজার হাজার গাড়ি চলাচলের রাস্তা এই কলকাতা শহরের এই অল্প পরিসর জায়গায় নেই। যে জায়গা আছে তাকে সদ্-ব্যবহার করতে গেলে আগে থেকেই নিয়ম-নীতি কিছু মেনে চলতে হবে। এটা না হলে যাই করি না কেন ফলপ্রসু কিছু হবে না। এটাই হচ্ছে দৃষ্টিভঙ্গির কথা। কোনও ফ্লাই-ওভার হবে না এইরকম আমি কিছু বলিনি. আমাদের চেষ্টা এবং উদ্যোগ সফল করতে পারলে কলকাতায় ফ্লাই-ওভার শুধু অলঙ্কারই হবে না, ট্রাফিক প্ল্যানিং উন্নত হবে। রাস্তা বাড়ানো হবে, ৬ কিলোমিটার ফ্লাইওভারে অন্তর্ভুক্ত

হবে এবং এরিয়া ডেভেলপমেন্ট সব কিছু মিলিয়ে ২৮ কিলোমিটার রাস্তার উপর প্রভাব সরাসরি প্রতিক্রিয়া পড়বে। সেই সঙ্গে রাজ্যসরকারের এই পরিকল্পনার সাথে উত্তর কলকাতা বিশেষ করে হাওড়া স্টেশন থেকে বিবেকানন্দ রোড পর্যন্ত সেতুর একটা প্রস্তাব, তার পুঙ্খানুপুঙ্খ ইঞ্জিনিয়ারিং দিক ইতিমধ্যেই শুরু করা হয়েছে এবং একে কার্যকর করার জন্য উদ্যোগ নিয়েছেন। তাই সব মিলিয়ে এই বিলটিকে সমর্থন করার জন্য অনুরোধ করব। সামগ্রিকভাবে কলকাতা এবং কলকাতা শহর আগামী দিনে দিগন্ত সূচিত করবে ফ্লাইওভারগুলি নিশ্চিতভাবে করার মধ্য দিয়ে। ধন্যবাদ।

**Mr. Speaker :** The motion that "The Hooghly River Bridge (Amendment) Bill, 1997" be taken into consideration was then put and agreed to.

## Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Subhas Chakraborti :** Sir, I beg to move that "The Hooghly River Bridge (Amendment) Bill, 1997", as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Twenty Sixth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 26th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber today, and recommended the following programme of business for 21st & 24th November 1997.

21.11.97, Friday : The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1997.

(Introduction. Consideration and Passing)..... 2 hours

24.11.97, Monday : The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1997

(Introduction. Consideration and Passing)..... 2 hours

Now I request the Minister-in-Charge of Parliamentary Affairs Dept. to please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that 26th Report of the Business Advisory Committee, as presented in the House today, be accepted.

The motion was then put & agreed to.

**The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1997.**

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to introduce "The Calcutta Municipal Corporation" (Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that "The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1997," be taken into consideration.

[3-10—3-20 p.m.]

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting public opinion by the 31st March, 1998.

স্যার, বিলে অন্যান্য বিষয় যেগুলি আছে তা নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে আমি কথা বলেছি। সেখানে কোথাও কোথাও আপত্তি থাকলেও আমরা বিলটা মেনে নেব, আমাদের স্ট্রং অবজেকশন নেই। কিন্তু উনি ক্লজ ফাইভ যেটা নিয়ে এসেছেন, যেটাতে অ্যান্টি ডিফেকসনের ব্যাপার আছে—কাউনসিলাররা দলত্যাগ করলে কি হবে, কি ভাবে তারা সাসপেন্ড হবেন, ডিসকোয়ালিফায়েড হবেন ইত্যাদি সেটা নিয়ে আলোচনা করার দরকার আছে। স্যার, আপনি জানেন, কালকেই এই সভায় আমরা অ্যান্টি ডিফেকশন নিয়ে আলোচনা করেছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও সেই আলোচনায় অংশ গ্রহণ করেছিলেন। কালকে মোটামুটি একই সুরে আমরা কথা বলতে পেরেছিলাম। দলত্যাগের ব্যাপারটা আজকাল লোকসভা এবং বিধানসভাতে যে ভাবে হচ্ছে তা এক ভয়াবহ আকার ধারণ করেছে এবং তা আমাদের সংসদীয় ব্যবস্থাকেই আঘাত করবার চেষ্টা করছে। আমরা দেখছি, বিভিন্ন কর্পোরেশন, পৌরসভা, পঞ্চায়েতেও একই রকমের

অবস্থার সৃষ্টি হচ্ছে। কালকে যে সুরে এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী কথা বলেছেন আমরা মনে করি এই বিলে সেই সুরের সঙ্গে সংগতি রেখে ঐ অংশটি করা হয়নি। সেখানে একটা কন্ট্রাডিকশন রয়েছে। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমরা বলেছিলাম, এই বিলটি এক সপ্তাহ বা ১৫ দিনের জন্য পাস করা পিছিয়ে দিন এবং আপনি সময় নিয়ে ঠিকভাবে বিলটি আনুন। নেক্সড সেশানেও আনতে পারেন। কারণ এখানে ধারাবাহিকতা থাকছে না, মাননীয় মুখ্যমন্ত্রী কালকে যে কথা বলেছেন তাকে সম্মান দেওয়া যাচ্ছে না। মুখ্যমন্ত্রী যেখানে হাউসে বলছেন, আমরা তারও সম্মান দিতে পারছি না। দলত্যাগ আইন যেটা আছে, আমরা জানি, দলত্যাগ আইন পার্লামেন্টে পাস হয়েছে, ৫২তম সংবিধান সংশোধনী যেটা হয়েছিল তার ভিত্তিতে এটা এসেছে। তবে নতুন করে যে প্রয়োজনীয়তা দেখা দিয়েছে আইনটা কঠোর করার জন্য, সেই প্রয়োজনীয়তা মেটানোর জন্য এবং কালকে আলোচনার মাধ্যমে সর্বদলীয় যে প্রস্তাব নিয়েছি তাকে সম্মান জানানোর ক্ষেত্রে তার সঙ্গে সামঞ্জস্য রেখে যাতে বিলটি তৈরি হয়। সেজন্য বলেছি যে ক্লজ ফাইভ এ ক্ষেত্রে প্রতিবন্ধকতা হচ্ছে। কাজেই কয়েকদিন অপেক্ষা করে বিলটা আনলে ভাল হয়। সেই অনুরোধ আমি মন্ত্রী মহাশয়কে করছি।

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting public opinion by the 31st December, 1997. আমি এই বিলটা সার্কুলেশনের জন্য এই জন্য বলেছি যে পাবলিক ওপিনিয়ন এলিসাইট করা হোক, কারণ এই বিল গভর্নমেন্টের যে ডিক্লেয়ার পলিসি তার একেবারে বিপরীত। অর্থাৎ এই বিল কমন পিপলকে হার্ড হিট করবে। ওয়াটার ট্যাক্স থেকে শুরু করে স্পেশ্যাল কনজার্ভেন্সি চার্জ এনে যে ভাবে কমন পিপল-এর উপরে বার্ডন চাপিয়ে দেওয়া হবে সেটা মারাত্মক হবে। মিনিমাম ওয়েলফেয়ার ফেসিলিটি যেটা পাবলিক ইউটিলিটি সার্ভিস এতদিন মানুষ পেয়ে আসছিল সেটা থেকে তাদের ডিপ্রাইভ করা হবে। কাজেই এই রকম ভয়ানক একটা বিল এই হাউসে ইন্ট্রোডিউস করার আগে পাবলিক ওপিনিয়ন এই সম্পর্কে কি সেটা জানা দরকার। আমি সেজন্য এই বিলটা এই হাউসে প্লেস না করে সার্কুলেশনের জন্য অ্যামেন্ডমেন্ট এনেছি এবং এটা মুভ করছি।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আব্দুল মান্নান যে কথা বললেন, অ্যাক্চ্যুয়ালী, আমাদের অ্যান্টি ডিফেকশানের যে বিষয়টি আমাদের কলকাতা পৌর কর্পোরেশনের সংশোধনী যে বিলে আমরা রেখেছি সেটা অনেকটাই লোকসভা বা বিধানসভাতে যে ভাবে রাখা হয়েছে, সেই ভাবেই রেখেছি। যদিও আব্দুল মান্নান যে উদ্বেগ প্রকাশ করেছেন, সেই উদ্বেগের সঙ্গে আমিও সহমত পোষণ করছি। কারণ এই আইনের মধ্যে যে প্রস্তাব রাখা হয়েছে সেই প্রস্তাবের মধ্যে অনেক জায়গায় দুর্বলতা

*আছে। সেজন্য সারা ভারতবর্ষব্যাপী—এখন লোকসভায় হয়ত এটা নিয়ে আলোচনা হবে। আইনটা সংশোধন করা হোক, সেই আইন সংশোধন হলে তারপরে আমরা আমাদের পৌর আইনে যেগুলি আছে দলত্যাগ সম্পর্কে যে বিষয়টা আছে সেই* সম্পর্কে পুনরায় সংশোধন করার জন্য উদ্যোগ গ্রহণ করব। তবে নীতিগত ভাবে এই দলত্যাগ বিরোধী আইনে আরও কঠোর ব্যবস্থা থাকা উচিত, এটার সঙ্গে আমি সহমত পোষণ করছি। তবে যে প্রস্তাব আমি রেখেছি সেই প্রস্তাবকে আব্দুল মান্নান সহ আরও যারা আছেন তারা সকলেই সমর্থন করবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The motion of Shri Abdul Mannan that the Bill be circulated for the purpose of eliciting public opinion by 31st March, 1998, was then put and a division was taken with the following results.

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Kirti

Basu, Shri Baren

Bhattacharya, Shri Ashok

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Haradhan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Ananda Gopal

Das, Shri Nirmal

Dasgupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Kundu, Shri Ranjit

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Tamal

Md. Yakub, Shri

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanath

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

*Mukherjee, Dr. Srikumar*

Mukhopadhyay, Shri Chittaranjan

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Pal, Shri Shyama Prosad

Rana, Shrimati Shakti

Ray, Shri Jatindra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Roy Chowdhuri, Shri Nirode

Sk. Khabiruddin Ahmed, Shri

Shaw, Dr. Prabin Kumar

Sk. Majed Ali, Shri

**AYES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abul Basar Laksar, Shri

Akbar Ali Khandokar, Shri

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Tapas

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

Dey, Shri Gopal Krishna

Dutta, Shri Sabuj

Gulsan Mullick, Shri

Mahbubul Haque, Shri

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhary, Shri

Md. Sohrab, Shri

Mitra, Shrimati Sabitri

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Ashoke

Mukherjee, Shri Sibdas

Panda, Shri Debisankar

Paul, Shrimati Mayarani

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Phani Bhusan

Sardar, Shri Sital Kumar

Sinha, Shri Atish Chandra

***Abst.***

Sarkar, Shri Deba Prasad

The Ayes being :- 27. and the Noes :- 50.

The motion was lost.

The motion of Shri Deba Prasad Sarkar that the Bill be circulated for the purpose of cliciting public opinion by 31st December, 1997, was then put and a division was taken with the following results :-

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Kirti

Basu, Shri Baren

Bhattacharya, Shri Ashok

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Haradhan

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Ananda Gopal

Das, Shri Nirmal

Dasgupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Kundu, Shri Ranjit

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Tamal

Md. Yakub, Shri

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanath

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Dr. Srikumar

Mukhopadhyay, Shri Chittaranjan

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Ratan Chandra

Pal, Shri Shyama Prosad

Rana, Shrimati Shaki

Ray, Shri Jatindra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Roy Chowdhuri, Shri Nirode

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sk. Khabiruddin Ahmed, Shri

Shaw, Dr. Prabin Kumar

Sk. Majed Ali, Shri

**AYES**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being :- 1. and the Noes :- 51.

The motion was lost.

[3-20—3-30 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় পৌরমন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় 'দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৭ যেটা আজকে এই হাউসে গ্রহণ করবার জন্য পেশ করেছেন তার উপরে আমি বক্তব্য রাখতে দাঁড়িয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রের সংখ্যা গরিষ্ঠ

দল হিসাবে সরকারে কায়েম হয়ে বিরোধী পক্ষ, যেটা তারা চাইছে সেটাকে নাকচ করার জন্য মাননীয় মন্ত্রী আজকে এই বিল আনছেন। আমাদের দলের মুখ্যসচেতক শ্রী আব্দুল মান্নান এই বিল আরও চিন্তা-ভাবনা করে পাবলিক অপিনিয়ান নিয়ে এই বিল আনার দাবি করেছিলেন। পাবলিক অপিনিয়ান নেবার দাবি করেছিলেন এই জন্য যে, এই অ্যামেন্ডমেন্টে এমন কতকগুলি ব্যাপার নতুন করে অ্যামেন্ডমেন্ট আনছেন যেগুলি নিয়ে সাধারণ মানুষ আতঙ্ক বোধ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব সময় সরকার যে সাফাই গাইবার চেষ্টা করেন এটা তার ব্যাতিক্রম নয়। আপনি যদি স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজিন্স দেখেন তাহলে দেখবেন এখানে আছে The Calcutta Municipal Corporation suggested to the State Government amendments to certain sections of Calcutta Municipal Corporation Act, 1980 and to insert some new provisions in the said Act for better civic service. সরকার যখনই কোনও আইন আনেন, আইন সংশোধন করেন, তখন বলেন, ফর বেটার সিভিক সার্ভিসেস তাঁরা পিপ্‌লকে দেবেন। তার জন্য আইন করতে হচ্ছে, তার জন্য সংশোধন করতে হচ্ছে। কলকাতা কর্পোরেশন গত দু'মাস ধরে যে কাজ করেছেন, আমরা তার উপরে আলোচনা করছি। নাগরিক জীবনের প্রতিটি স্তরে কলকাতা কর্পোরেশন ব্যর্থ হয়েছে। মানুষকে তারা স্বাস্থ্য পরিষেবা, শিক্ষা পরিষেবা, আলোর পরিষেবা, জঞ্জাল মুক্ত পরিষেবা, কোনও পরিষেবাই পৌরসভা দিতে পারছে না। কিন্তু যখন অ্যামেন্ডমেন্ট আনছেন, তখন বলছেন ফর বেটার সিভিক সার্ভিসেস এটা আনছেন। কি বেটার সিভিক সার্ভিস দেবে সেটা আমি বুঝতে পারছি না। আপনি যদি অ্যামেন্ডমেন্টের ১, ২, ৩ করে ধারাগুলো বিচার করেন, তাহলে দেখবেন, ১ নম্বরে বলছে, reassessing the annual valuation of land and building in the case of transfer of property/2 অর্থাৎ যদি কোনও জমি হস্তান্তরিত করা হয়, আপনারা সেখানে বলেছেন—যেখানে জমি বিক্রি হয়েছে সেখানে—শতকরা সাড়ে সাত পারসেন্ট হিসাবে তার ভ্যালুয়েশন স্থিরীকৃত করা হবে এবং তার উপরেই নতুন করে ট্যাক্স ধার্য করা হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা সলিড এবং কংক্রিট কেস উল্লেখ করছি। ক্যালকাটা কর্পোরেশনের ৭৭নং ওয়ার্ডে ৪১।১, মনসাতলা লেনে একটি বাড়ির ৩টি শরিকানা আছে। দুই ভাই সেখানে পুরনো অবস্থানে আছে। তৃতীয় ভাই একজনের কাছে তার অংশটা বিক্রি করে দিয়েছে। এখন তাদের প্রত্যেককে সাধারণভাবে ট্যাক্স দিতে হয় ২০ টাকা করে। তিনটি টুকরো হয়েছে, তার জন্য প্রত্যেককে ২০ টাকা করে ট্যাক্স দিতে হয়। তৃতীয় ভাই ৩ লক্ষ টাকায় বাড়িটা বিক্রি করেছেন যিনি কিনেছেন তিনি সৎ মানুষ। ক্যালকাটা কর্পোরেশনে তিনি ডিক্লারেশন দিয়েছেন যে, আমি ৪১। ১, মনসাতলা লেনের বাড়িটির ওয়ান থার্ড কিনেছেন তিন লক্ষ টাকায়। এখন ক্যালকাটা

কর্পোরেশন সেই অংশের ভ্যালুয়েশন করল ২২,৬০০ টাকা। স্যার, আপনি হাইকোর্টে প্র্যাকটিস করেছেন, আপনি ভেবে দেখুন। একই বাড়ি, একই সুযোগ সুবিধা এনজয় করছেন, একই ফেরুলে জল ঢুকছে। যিনি বিক্রি করেন নি, তিনি ২০ টাকা করে ট্যাক্স দিচ্ছেন, আর যিনি কিনে এলেন, তাঁর উপরে ভ্যালুয়েশন করে ট্যাক্স দাঁড়ালো ২,১০০ টাকা। এটা হল কেন, না জমিটা হস্তান্তরিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা হাইকোর্টের বিচারপতি আলতামাস কবির এইজন্য একজিস্টিং যে সেকশন আছে, তার বিরুদ্ধে রায় দিয়েছেন। রায় দিয়ে তিনি এই উপধারাগুলো বাতিল করবার জন্য নির্দেশ দিয়েছেন। তিনি দেখেছেন, এতে করে ইনজাস্টিস হচ্ছে, এরজন্য ইম্‌ব্যালান্স হচ্ছে, এরজন্য নাগরিকরা দু'রকম তিন রকম ট্রিটমেন্ট পাচ্ছেন। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, reassessing the annual valuations of land and building in the case of transfer of property/2 যেটা বলেছেন, তাতে যে দানবীয় আকারে ট্যাক্স বসানো হয়েছে, যে অমানবিক ট্যাক্স বসানো হয়েছে, আমি একটিমাত্র কেস উল্লেখ করে আপনাকে বোঝাবার চেষ্টা করলাম। একই নাগরিক সুযোগ সুবিধা ভোগ করা সত্ত্বেও শুধুমাত্র হস্তান্তরিত হওয়ায় তাঁকে ২০ টাকার জায়গায় ২১০০ টাকা ট্যাক্স দিতে হচ্ছে। এটা কোন আইন? এটাকে আমি জঙ্গলের আইন বলে মনে করি। অ্যামেন্ডমেন্ট এনে প্রথমে বললেন, for rendering better civic services to the people কি রকম করছেন—আজকে জলের জন্য নতুন করে ট্যাক্স চাপাচ্ছেন। ফেরুলের সাইজ যদি বড় করি তাহলে তার উপরে ট্যাক্স বেড়ে যাবে। শুধু তাই নয়, আমি আমার বাড়িতে, এই কলকাতা শহরে যদি একটা টিউবওয়েল করি তাহলে তার জন্য ট্যাক্স দিতে হবে কর্পোরেশনকে। আমি প্রেমিসেস ট্যাক্স দিই, আমি অকুপায়ার্স ট্যাক্স দিই। ওনারশিপ ট্যাক্স মানে এর সমস্তটাই

[3-30—3-40 p.m.]

অ্যাকুমুলেট করে ট্যাক্স ধার্য করা হবে। আমার জমির ভেতরে পানীয় জলের জন্য টিউবেল বসাব তার জন্যও আমাকে ট্যাক্স দিতে হবে, আমার পয়সা খরচ করে আমি পানীয় জল পাওয়ার জন্য টিউবেল বসাব তারজন্যও ট্যাক্স দেব। কলকাতা কর্পোরেশন থেকে যে পানীয় জল দেওয়া হয় সে তো খাবার অযোগ্য। জল তো পাওয়াই যায় না যাও বা পাই তাও খাবার অযোগ্য। বিশেষ করে গার্ডেনরীচের জল যেটা আসে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তো টালিগঞ্জে থাকেন, আপনি নিশ্চয় জানেন যে, যে জল আসে কর্পোরেশন থেকে সেই জল পান করা যায় না। বেশিরভাগ ক্ষেত্রেই এই জল পানের উপযুক্ত নয়। বিশেষ করে দক্ষিণ কলকাতায় যারা থাকেন তারা জানেন যে, যে জল কর্পোরেশন থেকে আসছে তার অবস্থা কি রকম। অথচ কর্পোরেশন থেকে এই পানীয় জলের অলটারনেটিভ সোর্স খুজে জনগণের উপকার করতে পারছে না। যে জল আসে

তাতে কাপড় কাচা আর বাসন মাজা ছাড়া আর কিছুই করা যায় না। তাই আমরা কলকাতা শহরে থেকে কলকাতা কর্পোরেশনকে ট্যাক্স দিয়ে আমার দায়িত্ব পালন করব কিন্তু কর্পোরেশন তার কোনও দায়িত্ব পালন করবে না। আমার জমিতে টিউবেল বসিয়ে জল ব্যবহার করলে সেই জলের জন্যেও কর্পোরেশনকে আমাকে ট্যাক্স দিতে হবে, এটা একটা জংলী আইন, সেইজন্য আমি বলব এক নম্বর ধারা সম্পর্কে বলছি আর এ ছাড়া ২৭টি ধারা নিয়ে আসা হয়েছে কেবল কর্পোরেশনের কর্মচারিদের বেতন বাড়িয়ে দেবার জন্যে। সেখানে জনসাধারণের সুবিধা বা সমস্যার সমাধান করতে পারছেন না অথচ কর্মচারিদের উৎকোচ গ্রহণ এবং উপঢৌকন নেবার ব্যবস্থা করার জন্য এই বিল আনা হয়েছে। জনকল্যাণকর কোনও কাজ নয়, ট্যাক্স বসিয়ে জনগণের ক্ষতি করা। সেই কারণে আমি আবার বলছি আমাদের দল থেকে যে এই বিলটি সম্পর্কে সচেতনতা বৃদ্ধির ব্যাপারে পাবলিক সার্কুলেশান করার যে আবেদন করেছিলেন সেটা আপনাদের সরকারের সংখ্যাধিক্যের চাপে ভোটে ফেলে উপেক্ষা করলেন। অতএব আমি এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮০ সালের যে আইন ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল, ৯৭, সেটা সংশোধনী করে নতুন কিছু ধারার সংযোজন করে যে বিলটি আনা হয়েছে নীতিগতভাবে সেই বিলকে আমি সমর্থন করছি। তবে তার সঙ্গে আমার কিছু সাজেসটিভ ওপিনিয়ন আছে, সেটা আমি রাখছি। স্টেট ফিনান্স কমিশনের রেকমেন্ডেশন অনুযায়ী কলকাতা কর্পোরেশনের আর্থিক উন্নতি সাধনের জন্য কয়েকটি ক্ষেত্রে যে সংযোজনী আনা হয়েছে, সেগুলো সমর্থনযোগ্য কিন্তু তার সঙ্গে বিবেচনার জন্য বলছি। সেখানে "Bringing formally to the notice of rate payers the matter regarding preparation of quarterly bills for 4 quarters together and delivery of the same through courier agency also." এখানে কোরিয়ার এজেন্সি করবে কিন্তু এর খরচটা বহন করবে কে? কর্পোরেশন যদি বহন করে তাহলে ঠিক আছে। তাহলে ফল ভাল হবে এবং এর অ্যাকশানও প্রম্পট্ হবে সেখানে জনসাধারণের কাছে বিলও যাবে তাড়াতাড়ি এবং পেমেন্টও তাড়াতাড়ি হবে। আরেকটা যে Taking permission from the Corporation of using residential houses for performance of any sacred thread, marriage, annaprasan or sradha ceremony and levy of licence fee." এই ব্যাপারে আমার বক্তব্য হচ্ছে যে, নিশ্চয় কারুর বাড়িতে যে কোনও উৎসব হলে কর্পোরেশনকে একটা ট্যাক্স দিতে হবে, সেটা লাইসেন্স ফি হিসাবে ধরা যেতে পারে। কিন্তু সেটা কতটা ধার্য করবেন সেটা বলেননি। বাড়িতে উৎসব হলে কনজারভেন্সি রিভিউজ যেটা জেনারেট হবে সেটা ক্লিয়ারেন্সের জন্য লাইসেন্স ফি বলুন বা

কনজারভেন্সি ফি বলুন একটা নির্দিষ্ট অ্যামাউন্ট কর্পোরেশন নেবেন, কিন্তু কতটা নেবেন তা কিন্তু বলেননি। সেখানে আমার মনে হয় বেশি টাকা ধার্য করা উচিত নয়, কারণ মধ্যবিত্ত মানুষ যখন কোনও উৎসব করবে তখন অনেক কষ্ট করে করে থাকে, সেখানে টাকার অঙ্কটা একটু বিবেচনার মধ্যে রাখা দরকার। পরের বিষয় হচ্ছে, এই যে সমস্ত উদ্বাস্তু কলোনিগুলি আছে, সেই সমস্ত কলোনিতে হাউস বিল্ডিং প্ল্যান এর জন্য একটা টাইম পিরিয়ড ছিল, সেটা এক্সটেন্ড করার জন্য যে প্রস্তাব রাখা হয়েছে, আমি এটাকে পূর্ণ সমর্থন করছি এবং এটা উদ্বাস্তু মানুষদের সহায়ক হবে বলে মনে করছি। আর এইটা হাউস বিল্ডিং এর ব্যাপারে নিশ্চয় কলকাতা কর্পোরেশন ভাল প্রস্তাব এনেছেন। কলকাতা শহরে যে সমস্ত ঐতিহাসিক বাড়ি আছে, আর্কিটেকচারাল ডিজাইন এর প্রশ্নে বা বিল্ডিং অফ হিসটোরিকাল ইমপর্টেন্স ইত্যাদি যে সমস্ত বাড়িগুলি আছে সেইগুলিকে হেরিটেজ বিল্ডিং হিসাবে ঘোষণা করে যে ধারা ইত্যাদি প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আমি মাননীয় মন্ত্রীকেও বিবেচনার জন্য বলছি, এই যে ধারা বলছেন, এটা হেরিটেজ বিল্ডিং হিসাবে যখন ডিক্লেয়ার হয়ে যাবে, সেই বাড়ির মালিক, অকুপায়ার বা ট্রাস্টি যারাই থাকুন না কেন তাদের সেটা মেইনটেনান্স করতে হবে প্রপারলি। কিন্তু এই বাড়ির যারা ওনার, অকুপায়ার, ট্রাস্টি তারা যদি অপারক হয় মেইনটেনান্স করার ক্ষেত্রে যে কোনও কারণেই হোক না কেন, তারা যদি কলকাতা কর্পোরেশনকে জানায়, আমাদের এই বাড়ি মেইনটেনান্স করতে পারছি না তাহলে এখানে নতুন একটা বিষয় সংযোজন করা উচিত। সেই বাড়ি কলকাতা পৌরসভা অধিগ্রহণ করে নেবেন মূল্য দিয়ে। তারা যদি বিকল্পে অ্যাকোমোডেশন চান তাহলে সেই অ্যাকোমোডেশন কলকাতা পৌরসভাকে বিবেচনার মধ্যে রাখতে হবে। এটাকে আমি সংযুক্ত করতে বলছি। পরের বিষয় হচ্ছে, কলকাতা কর্পোরেশনের নানান ধরনের দুর্নীতি ইত্যাদি এই সমস্ত বিষয়গুলি আমরা দেখি, সেই সমস্ত বিষয় কলকাতা কর্পোরশন দুর্নীতি ধরার জন্য সে কর্মচারী অফিসার বা বাইরের লোক যেই হোক তারা যে অ্যাপয়েন্টিং অ্যান অফিসার অফ অ্যান অল ইন্ডিয়া সার্ভিস অ্যাজ ভিজিলেন্স অথরিটির যে ব্যবস্থা রেখেছেন তাকে আমি সমর্থন করি। আমি পরের বিষয়টা যেটা বলতে চাইছি সেটা হচ্ছে এক্জেমসান অফ টুয়েন্টি ফাইফ পারসেন্ট of consolidated rate on lands and buildings of ex-serviceman. খুব ভাল বিষয় এটা রেখেছেন এবং তার সঙ্গে সঙ্গে পরের বিষয় যেটা সেটা হচ্ছে ডেঙ্গুজ্বর এবং ম্যালেরিয়াকে কন্ট্রোল করার জন্য যার যার বাড়িতে ওয়াটার রিজারভার, সেপটিক ট্যাঙ্ক আছে সেইগুলিকে ঢাকা দেওয়া, রিজারভার, সেপটিক ট্যাঙ্ক রেগুলার [illegible]রেন্স করা এইগুলি নিশ্চয় সমর্থনযোগ্য। সামগ্রিকভাবে এটাকে ধারা উপধারা সংযোজন, কিছু নূতন নূতন বিষয় এনেছেন এতে কলকাতা কর্পোরেশন এর আর্থিক দিকটা শক্তিশালী হবে। তার সঙ্গে

সঙ্গে কিছু সুবিধা দিয়েছেন উদ্বাস্তু কলোনিগুলি সুবিধা পাবে, তাদের বিল্ডিং প্ল্যান এর সুবিধা দেওয়া হবে, যাতে তারা নূতন করে করতে পারে। তার পরে এক্স-সার্ভিস ম্যান এর ক্ষেত্রে ২৫ ভাগ কনসোলিডেটেড রেট্ অফ ট্যাক্সেশন যে সুবিধা পাবেন নিশ্চয় এটা দৃষ্টান্তমূলক ব্যাপার। এই হেরিটেজ বিল্ডিংয়ের ব্যাপারে কলকাতা কর্পোরেশন নানান অসুবিধার মধ্যে চলছিল। বহু হেরিটেজ বিল্ডিং বিক্রি হয়ে যাচ্ছে বা দখল হয়ে যাচ্ছে। কলকাতার ইতিহাসকে সঠিকভাবে রাখতে গেলে আমি মনে করি কলকাতা কর্পোরেশনকে আরও শক্তিশালী হওয়া উচিত। তাই এই আইন খুব ভালো আইন, এই আইনের দ্বারা হিস্টোরিকাল হেরিটেজ বিল্ডিংগুলোকে রক্ষা করা যাবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40—3-50 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** অনারেবল ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে কলকাতা মিউনিসপাল কর্পোরেশন বিগত বারো, তেরো বছর ধরে নানান দিক থেকে নাগরিকদের সুবিধার জন্য সব রকম চেষ্টা করে যাচ্ছে। পানীয় জলের ব্যাপারে কলকাতা শহরে কলকাতা মিউনিসিপাল কর্পোরেশন সব চেষ্টা চালিয়ে যাচ্ছে এবং যতটা সম্ভব পানীয় জলের সরবরাহের দিকে তারা নজর দিচ্ছে। শুধু গার্ডেনরীচের একটা অংশে জলের অভাব আছে এতে কোনও সন্দেহ নেই এবং সেই ব্যাপারেও কলকাতা কর্পোরেশন চেষ্টা চালাচ্ছে। কনসারভেন্সি ট্যাক্স কলকাতা মিউনিসিপাল কর্পোরেশন বাড়ি বাড়ি গিয়ে কালেকশান করার চেষ্টা করছে এবং রাস্তা রিপেয়ারের চেষ্টা তারা করছে। আর্থিক অনটনের মধ্যেও সমস্ত দিক থেকে কলকাতা কর্পোরেশন তার দায়িত্ব পালন করার চেষ্টা করছে। এমন কি যে ম্যালেরিয়া নিয়ে এত হৈ চৈ, সেই ম্যালেরিয়ার ব্যাপারে কলকাতা কর্পোরেশনের সব হেলথ্ সেন্টারে সমস্ত কর্মচারী তারা দিবারাত্রি সার্ভিস দিয়ে যাচ্ছে, যা তুলনাবিহীন। স্বাভাবিকভাবেই এই বিলের মধ্যে যে সমস্ত বিষয়গুলো আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি। কারণ আগামী দিনে কলকাতা শহরকে আরও এগিয়ে নিয়ে যাবার জন্য যে ব্যবস্থা নেওয়া হয়েছে তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতা মিউনিসিপাল কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল যা এখানে পেশ করেছেন, তার স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজনসে যে বেটার অ্যামিনিটিস দেওয়ার নাম করে যে প্রভিশনগুলো এই বিলে এনেছেন তা অত্যন্ত মারাত্মক। এই বিলে জলকর, কনসারভেন্সি ট্যাক্স এই রকম বিভিন্ন প্রভিসন এনে কলকাতার বুকে গরিব মধ্যবিত্ত,

নিম্নমধ্যবিত্ত সমস্ত মানুষের উপর একটা নজিরবিহীন করের বোঝা চাপবে। পানীয় জলের ক্ষেত্রে এতদিন পর্যন্ত ছিল ২৫ মিলিমিটার ডায়ামিটার আছে যেখানে সেখানেই একমাত্র জলকর দিতে হবে। কিন্তু এখানে যে ভাবে এই বিল এর প্রভিসন আনা হয়েছে তাতে অ্যানুয়াল ভ্যালুয়েশন বিল বার্ষিক মূল্য, তিনশো টাকার উপরে হলে সবাইকে এই জলকর এর আওতায় নিয়ে আসা হয় ফলে একটা ব্যাপক অংশের মানুষ কলকাতায়—কার্যত সকলের উপরই ধনী গরিব নির্বিশেষে এই বিল আইনে পর্যবসিত হলে জলকর বাস্তবেই হবে মারাত্মক। কনজারভেন্সী স্পেশ্যাল কনজারভেন্সী জঞ্জাল কর ইত্যাদি করের বোঝা চাপবে। তাছাড়া, ট্রান্সফার অব প্রপারটি। একজন বক্তা বলেছেন যে প্রপারটি ট্রান্সফার হলে রি-অ্যাসেসমেন্ট অব ভ্যালুয়েশন হবে এই সেই রি-অ্যাসেসমেন্ট এর ফলে বার্ষিক মূল্য যে ভাবে বেড়ে যাবে, ট্যাক্সের বোঝা যে মারাত্মকভাবে ৫০।৬০।১০০ গুণ পর্যন্ত বেড়ে যেতে পারে। সেখানে ডিসক্রিমিনেশন হবে। যারা ট্রান্সফার করছে না তাদের যে ট্যাক্স দিতে হবে, ট্রান্সফার যারা করছে তাদের অনেক বেশি ট্যাক্সের বোঝা চাপবে। অথচ কোনও সিভিক অ্যামেনিটিস বলতে কোনও পরিষেবা—আজকে রাস্তা বলুন, আলো বলুন, স্বাস্থ্য বলুন সমস্ত দিক থেকে কলকাতা একটা জঞ্জাল শহরে পর্যবসিত হয়েছে। এটা আমাদের কাছে দুঃখের, বেদনার। দিনের পর দিন কলকাতা যে জায়গায় আছে, বছরে বছরে ট্যাক্সের বোঝা বাড়ছে কমন পিপল হার্ডহিট হচ্ছে। স্টেটমেন্ট অব অবজেক্ট অ্যান্ড রিজনে বলা হচ্ছে সিভিক অ্যামেনিটিস বাড়াবার জন্য এই জিনিস করা হচ্ছে। আমি যেটা বলছিলাম যে এই সরকার নিজেদের জনমুখী সরকার বলে দাবি করেন, প্রো-পিপল বলে দাবি করেন, তারা নয়া অর্থনীতি, নয়া শিল্পনীতি, এইগুলো জনস্বার্থবিরোধী এই কথা তারা বলেন। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, মালটি ন্যাশনাল এই সমস্ত শিল্পনীতির তারা বিরুদ্ধে অথচ তাদের প্রতিটি পদক্ষেপ যা তারা নিচ্ছেন দেশি, বিদেশি শিল্পপতিদের স্বার্থে নূন্যতম যে সোশ্যাল ওয়েলফেয়ার অ্যাকটিভিটিস-জনকল্যাণমূলক খাতে সরকারি অর্থ বরাদ্দ কমিয়ে দিয়ে। তার জন্য সবক্ষেত্রে তারা এই জিনিস নিয়ে আসছে। সেই নীতির ফলশ্রুতির জন্য পানীয় জলের উপর ট্যাক্স বসাতে হবে। আজকে আবাসনের যে সামান্যতম জায়গা সেই আবাসন এর জায়গায় দেশি-বিদেশি শিল্পপতি সেখানে তাদের অর্থ বিনিয়োগ করে পুঁজি বিনিয়োগ করছে। বেঙ্গল প্রেমিসেস টেনান্স বিল আনা হচ্ছে যেখানে টেনান্টদের মিনিমাম টেনান্ট রাইট তাকে কার্টেল করা হচ্ছে। আবাসনের জায়গা নিয়ে বিদেশি শিল্পপতিরা পুঁজি বিনিয়োগ করে যাতে লাভবান হতে পারে। ট্রান্সপোর্টের ক্ষেত্রে—বাসের ভাড়া বাড়ছে বারবার। আমরা নয়া অর্থনীতির, নয়া শিল্পনীতির বিরোধিতা করছি। অর্থাৎ জনকল্যাণমুখী খাতে সরকারের যে দায়দায়িত্ব সেটা পালন করা হচ্ছে না। সেখান থেকে ভরতুকি তুলে দেওয়া হচ্ছে। চিকিৎসা ক্ষেত্রে সরকারি বরাদ্দ

কমে যাচ্ছে। কার্যত সরকারি স্বাস্থ্যকেন্দ্র থাকা সত্ত্বেও আজকে নার্সিং হোম, বেসরকারি স্বাস্থ্যকেন্দ্র গড়ে উঠছে যা সাধারণ মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে।

[3-50 — 4-00 p.m.]

প্রাইভেটাইজেশন হয়ে যাচ্ছে। সরকারি স্বাস্থ্যখাতে প্রয়োজনীয় বরাদ্দ নেই। শিক্ষা ক্ষেত্রেও নেই। এখানে শিক্ষা দুর্মূল্য, স্বাস্থ্য দুর্মূল্য, পরিবহন দুর্মূল্য। অনুরূপভাবে পানীয় জল দুর্মূল্য। আমরা নয়া অর্থনীতির বিরোধী, সাম্রাজ্যবাদীদের বিরোধী। কিন্তু কার্যক্ষেত্রে সাম্রাজ্যবাদীদের সেই ওয়ার্ল্ড ব্যাঙ্কের আরোপিত শর্ত মানছি এবং তাদের পদাঙ্ক অনুসরণ করছি। সেই নয়া অর্থনীতির, শিল্পনীতির পদাঙ্ক অনুসরণ করছি। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। ফলে গোটা সরকারের যে ঘোষিত নীতি এবং সরকার কার্যক্ষেত্রে যে পদক্ষেপ নিচ্ছেন, তা সম্পূর্ণ বিপরীতমুখী এবং জনবিরোধী। ফলে এই অ্যামেন্ডমেন্ট বিল এর ফলে সাধারণ গরিব মানুষ মধ্যবিত্ত নিম্ন মধ্যবিত্ত মানুষ কলকাতা থেকে উৎখাত হবে। ট্যাক্সের বোঝা তাদের উপর পড়বে। বামফ্রন্ট সরকার যে পদক্ষেপ নিচ্ছেন, তাতে কলকাতায় সাধারণ মানুষের বসবাসের জায়গা থাকবে না। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, এখানে ক্যালকাটা কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল যেটা আনা হয়েছে, তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই বিলের উপর আলোচনা করতে গিয়ে যে কয়েকটি কথা বলা দরকার, সেটা হচ্ছে যে, এই নগরীতে পরিষেবা নিশ্চিত করতে গেলে যেমন সরকারকে উদ্যোগ নিতে হবে, তেমনি মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনগুলিকে কিছু উদ্যোগ নিতে হবে। এই যে মেগাসিটি প্রকল্প, সেই প্রকল্পের যে দায়ভার, সেটাকে যদি মেটাতে হয়, সেটা কেন্দ্রীয়ভাবে বা যেভাবেই আসুক, তখন ওরা একটা পারসেন্টেজ চাইবে। কালকে এ ওয়ান সিটি নিয়ে আলোচনা হয়েছে। তবে কলকাতাই প্রথমে ভারতের রাজধানী ছিল। তার ঐতিহাসিক ইন্টিগ্রিটি বা ঐতিহাসিক অবস্থান থেকে বঞ্চিত করার জায়গা নেই। যাই হোক রাজ্য বিধানসভায় গতকাল পাস হয়েছে। আমি বলছি যে, আমাদের ইনফ্রাস্ট্রাকচার একেবারে দুর্বল। এই ব্যাপারে সবাইকে এগিয়ে আসতে হবে। আমি বলছিলাম যে, এই ব্যাপারে কিছু যন্ত্রণা ভোগ করতে হবে। যদি পরিষেবা নিশ্চিত করা যায়, তাহলে এই ট্যাক্স দিতে হবে, রেভিনিউ দিতে হবে। কিন্তু পরিষেবা মানুষ পেল না। তাহলেই বিদ্রোহ হবে। এই ব্যাপারে নিশ্চিত করা দরকার। আমি ১৯৯২ সাল থেকে চিৎকার করে বলছি, বিশেষ করে আমাদের এলাকায়, ওই আসাম, বাংলাদেশ সীমান্ত এলাকা নিয়ে। সেখানে যা জঞ্জাল, সেগুলি পরিচ্ছন্ন করার ব্যবস্থা নেই। বিভিন্ন ডিপার্টমেন্টগুলি কাজ করছে। যেমন আমাদের মেট্রোরেল তাদের কাজ হয়ে গেল, শেষ হয়ে গেল। মশা, ম্যালেরিয়া, ইত্যাদি ব্যাপার নিয়ে রাজ্য সরকার

কি করবে, কর্পোরেশন কি করবে, জানি না। স্বাস্থ্য দপ্তরের ফাংশনিং জানি না। কিন্তু জনগণকে উদ্বুদ্ধ করাটা জরুরি। আমি বলতে চাইছি, ভিজিলেন্স থাকা দরকার। সবই তো জনগণের পয়সায় হচ্ছে—এই যে হাউস চলছে, তাও জনগণের পয়সায়। সেটাকে নিশ্চিত করা দরকার। আমাদের ঐতিহাসিক নগরী কলকাতার হেরিডেটেরি নিয়ে যে প্রস্তাব এসেছে, সেটাকে সমর্থন করি। বিভিন্ন উৎসব হয়, তার জন্য যে সব বাড়ি ভাড়া করতে হয়, তাতে হাজার হাজার পয়সা লাগে। ট্যাক্সের পয়সা যেন মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের কাছ থেকে না নেওয়া হয়। এই যে ব্যবস্থা করছেন, তাকে সমর্থন করি। সাথে সাথে বলি, অন্তত ২০।৩০ ভাগ নাগরিক চাইবেন এই ধরনের আর্থিক দায়ভার বহন না করতে হয়। ল্যান্ড সম্বন্ধে বলেছেন, আমরা জানি, ভারতের বিভিন্ন বড় শহরের ল্যান্ডের যে ভ্যালু এখানেও তাই। আর, ওরা হয়ত ভুলে গেছে দিল্লিতে বসে যে, কলকাতা একদিন দেশের রাজধানী ছিল। তবুও ওরা কলকাতাকে এ-১ বলে না। এটা দেখা দরকার। পলিউশনের ব্যাপক মন্ত্রী মহাশয় বললেও, আমরা জানি কলকাতার পরিবেশ পলিউটেড হয়ে যাচ্ছে। শুধু পত্র-পত্রিকায় লিখলেই হবে না কিছু। এখানে সামগ্রিক ভাবে কর্পোরেশন, গভর্নমেন্ট সমস্ত প্রতিনিধি, জনগণকে একটা জায়গায় নিয়ে যেতে হবে। যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, সেটা বাস্তবায়িত করা সম্ভব নয় মিউনিসিপ্যাল ডিপার্টমেন্টের পক্ষে। কো-অর্ডিনেশনের অভাব রয়েছে, স্বাস্থ্য দপ্তর, মিউনিসিপ্যালিটি, জনগণ, প্রতিনিধি, এমনকি বিরোধী দলের মধ্যে। বিরোধী দল তো শুধু কামান দাগছে। প্রকৃতই যদি আমরা কলকাতাকে ভালোবাসি, যদি তাকে সুস্বাস্থ্য পরিবেশ দিতে চাই, কলকাতার মানুষকে যদি সুস্থ স্বাভাবিক জীবন নিশ্চিত করাতে চাই, তার সুনাগরিক হিসাবে বেঁচে থাকার ব্যবস্থা নিশ্চিত করতে হবে। নাগরিকদের অধিকার আছে। পরিকল্পনা তারা দেবেন, রূপায়নের ব্যবস্থা আপনাদের করতে হবে তাদের সহযোগিতা নিয়ে। যে ব্যবস্থাগুলো বলা হয়েছে, বিশেষ করে অ্যান্টি ডিফেকশন—কংগ্রেস তো বিপদে পড়েছে। দেখছি গত কয়েক মাসের মধ্যে আয়ারাম-গয়ারাম—কেউ বলে আমি তৃণমূল, কেউ বলে আমি ছিন্নমূল, কেউ বলে আমি মগডাল। আরে বাবা, অ্যান্টি ডিফেকশন থাকা সত্ত্বেও তো প্রাক্তন প্রধানমন্ত্রী কোটি কোটি টাকা দিয়ে সায়মন্ড বা মান্ডিদের কিনে নিয়েছিলেন। এটা তো আছে। আজকে দিল্লির অবস্থা লক্ষ্য করছেন? তারা ক্ষমতার বাইরে থাকতে চায় না। নিজের নাক কেটে পরের যাত্রা ভঙ্গ করতে চায়। সেটা করতে গিয়ে কি হবে জানিনা। সঙ্গত কারণেই এই অ্যান্টি ডিফেকশন বিল আনা হয়েছে। আমার মনে হয়, যে কথাটা মন্ত্রী মহাশয় বলেছেন, সেটা আরও কঠোরভাবে নিতে হবে। অ্যান্টি ডিফেকশন যারা করবে, তাদের বাদ দেওয়ার ব্যবস্থা যদি আসে, নিশ্চয় রাজ্যসরকার সেটাকে গ্রহণ করবেন। আমি আবারও মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন, তাকে সমর্থন করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় যে, 'দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' আমাদের সামনে রেখেছেন তার বিতর্কে অংশ গ্রহণ করে আমি কয়েকটা সুনির্দিষ্ট বক্তব্য রাখছি। আজকে বামফ্রন্টে দু-জন নির্মলবাবু, একজন নির্মল মুখার্জি এবং অন্যজন নির্মল দাস মহাশয় থাকলেও পুরসভা কিন্তু নির্মল নয়। আর, এর জল, বায়ুতো একেবারেই নির্মল নয়। আমি কলকাতা পুরসভার সদস্য। মাননীয় নির্মলবাবু ও সদস্য ছিলেন। নির্মলবাবু শাসক দলের হলেও, অবিবেচকের মত এই বিল উপস্থিত করা হয়েছে—একথা তিনি বলেছেন। এবং আমারও মনে হ'ল বিলটি অসম্পূর্ণ। তবে সবকটা নয়। ১৭-টার মধ্যে বেশ কয়েকটা নিঃসন্দেহে সাধুবাদের দাবি রাখে, সাধুবাদ জানাতে হয়। যেগুলো অনেক আগেই আসা উচিত ছিল, অশোকবাবুর অন্তত পরে হলেও মনে হয়েছে এগুলো করা উচিত। বেটার লেট দ্যান নেভার। স্যার, স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসে আমি দেখতে পাচ্ছি, দি সেড অ্যাক্ট ফর বেটার সিভিক সার্ভিসেস—কিছু করলে তো কিছু চাওয়া যাবে। কিন্তু স্যার, আমি করব না শুধুই চাইব তা হতে পারে না। মাননীয় অশোকবাবু মন্ত্রী হয়ে কলকাতা পুরসভাকে এত এমপাওয়ার করবেন, ওঁদের ক্ষমতা দেওয়ার জন্য সকলকে বলবেন, কিন্তু কলকাতা পুরসভা জনসাধারণকে বেটার সিভিক অ্যামেনিটিস অ্যান্ড সার্ভিসেস দিতে পারছে না। স্যার, আজকে তিনটে রাস্তার নাম দিয়ে এসেছে, সেখানে জল নেই। আর, জলের উপর আপনি কলকাতা পুরসভাকে এমপাওয়ার করছেন; তাঁরা ফেরুল রেগুলেশন ট্যাক্স করবে, জলের ট্যাক্স বাড়াবে, ইত্যাদি। আবার হয়তো আগামীদিনে মিটার বসাবে। আমি ১৯৮৫ থেকে ১৯৯০ সাল পুরসভার কাউন্সিলর ছিলাম। মাঝখানে কিছুদিন বাদে এখন আবার আছি। কিন্তু কলকাতা পুরসভার এই হাল কখনও দেখিনি। কি জলের অবস্থা, কি আলোর অবস্থা, কি রাস্তা-ঘাটের অবস্থা। আজকে অর্থপেডিক হাসপাতালগুলো ভিজিট করলে, নার্সিং হোমে ভিজিট করলে দেখবেন, বাচ্চা থেকে বুড়ো সবাই পা ভেঙ্গে পড়ে আছে। কিন্তু তাও এমপাওয়ার করতে হবে কলকাতা পুরসভাকে। অ্যাসেসমেন্টের ব্যাপারে আপনারা ক্লাব করলেন। অ্যাসেসমেন্ট কালেকশন হবে ওয়ান উইন্ডোর সিস্টেমে। এখন আবার মিউটেশনের ব্যাপারে বলছেন। স্মুথ রিয়ালাইজেশন অফ ভেরিয়াস ট্যাক্সেসের কথা বলছেন। কিন্তু মানুষ সব জানে। মিউটেশনের জন্য মানুষকে হন্যে হয়ে ঘুরে বেড়াতে হয়, ঘুষ না দিলে মিউটেশন হয়না। আর, আপনারা ওয়ান উইন্ডো সিস্টেমের কথা বলছেন। ক্লাবগুলো দিয়েও কোনও কাজ হচ্ছে না। অ্যাসেসমেন্ট বেড়েই চলেছে। হেয়ারিং হচ্ছে, মানুষ ঘুরে আসছে, যা ছিল তাই বলবৎ থাকছে। আবার কুরিয়ার সার্ভিসের পয়সা কে দেবে? এসব কথা আপনাকে ভাবতে হবে। আবার, আপনি এখানে লিখলেন, প্রিজার্ভেন্স অ্যান্ড কনজারভেশন অফ

বিল্ডিংস অফ হিস্টোরিক্যাল অ্যান্ড আরকিটেকচারাল ইম্পর্টেন্স ইন ক্যালকাটা। কিন্তু এই পাশের টাউন হল, এর পাশ দিয়ে যান, এটার কি অবস্থা? এটা বোধ হয় কন্ট্রাক্টরকে দেওয়া হয়েছে। স্যার, আমার বিধানসভা এলাকাতে তিনটে খুব গুরুত্বপূর্ণ বাড়ি রয়েছে। বঙ্কিমচন্দ্রের বাড়ি, বিদ্যাসাগরের বাড়ি, রাজা রামমোহন রায়ের বাড়ি, ২০ বছরে কখনও মন্ত্রী, কখনও মেয়র-রা গিয়ে ভাব-গম্ভীর বক্তৃতা দেওয়া ছাড়া আর কি করতে পেরেছেন? যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে, কোনও বন্দোবস্ত হয়নি। বিদ্যাসাগরের দেশ, আপনারা বলেন বিদ্যাসাগরের দেশ নিরক্ষরতা করব শেষ, তখন বিদ্যাসাগরকে খুব ভালো লাগে। গতকাল মুখ্যমন্ত্রী রাজা রামমোহনকে কোট করলেন, বঙ্কিমচন্দ্রের কথা হয়তো কিছুদিন পরেই আপনারা বলবেন, এখন পর্যন্ত বলেননি। কিন্তু তাঁদের বাড়িগুলো রক্ষণাবেক্ষণের ব্যাপারে কোনও বন্দোবস্ত নিয়েছেন? কোনও বন্দোবস্ত করেননি, আপনারা আবার একটা কমিটি করতে চলেছেন। আমি অনেক বাড়ির নাম বলব, সি.ভি. রমনের বাড়ি, রাইচাঁদ বড়াল—ফালকে অ্যাওয়ার্ড উইনার তাঁর বাড়ি, এইরকম অনেক বাড়ির নাম আপনাদের বলবো, যেগুলি আপনাদের কমিটি জানবেন না, আপনারাও জানবেন না, কিন্তু আমি আপনাদের জানাবো। আপনারা বলছেন ডিসকোয়ালিফিকেশনস্ অফ্ বিইং এ কাউন্সিলার ইন কেস্ অফ্ ডিফেকশন, একটা দলের হয়ে আমি নির্বাচিত, আমাকে দল সাস্‌পেন্ড করলো, অটোমেটিক্যালী কাউন্সিলারশিপ্ ডিসকোয়ালিফাই হওয়া উচিত। হয়তো আমার আদর্শ, নীতিতে বিশ্বাস নেই আমি ছেড়ে দিয়ে চলে যাব, আমার সঙ্গে সঙ্গে কাউন্সিলারশিপ্ চলে যাওয়া উচিত। দ্যাট সুড বি ট্রিটেড অ্যাজ এ ডিসকোয়ালিফিকেশন। আপনারা বলছেন Taking permission from the Corporation for using residential houses for performance of any sacred thread, marriage, annaprasa of sradha ceremony and levy of licence fee; যে বাড়িগুলি চিহ্নিত করা হয়েছে সেখানে কন্‌জার্ভেন্সির লোক সেখান থেকে অর্থ নিয়ে চলে যায়। আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি কর্পোরেশন অর্থ পায় না। চিহ্নিত বাড়ি, যে বাড়িগুলিতে পার্মানেন্ট লাইট ঝোলে, বিয়ে, পৈতে, অন্নপ্রাশন এই সব কাজকর্ম হয় সেই সমস্ত বাড়ির লাইসেন্স বা লেভি পাওয়ার ব্যবস্থা হচ্ছে না। মাস গেলে কোনও ব্যবস্থা নেই। কিছু বাড়িতে আছে, কিন্তু সব বাড়িতে নেই। আমার বাড়িতে আমি যদি পৈতে, অন্নপ্রাশন, বিয়ে এই ধরনের কাজ করি নিঃসন্দেহে তা আমার পয়সায় করি কিন্তু সেখানে আমি কর্পোরেশনকে কেন পয়সা দেব? সেখানে আমি জলের জন্য অর্থ দিচ্ছি, সেখানে আমার মেয়ের বিয়ে, কি আমার ছেলের পৈতে হবে তার জন্য আমাকে পয়সা দিতে হবে? যে বাড়িগুলি চিহ্নিত সেগুলি কর্পোরেশনের এক শ্রেণিব কন্‌জার্ভেন্সী কর্মচারিদের হাতে চলে যাচ্ছে। সেই অর্থ কর্পোরেশন পাচ্ছে না এবং কর্পোরেশন তার রেভিনিউ থেকে বঞ্চিত হচ্ছে, এটার ব্যাপারে ব্যবস্থা নিন। জলের ব্যাপারে ব্যবস্থা নিন, সব ড্রাই হয়ে যাচ্ছে। সল্টলেকে জ্যোতি বসুকে জল দেওয়ার জন্য কলকাতার মানুষকে বঞ্চিত করলেন।

আপনার পিছনে চীফ্ ইঞ্জিনিয়ার (ওয়াটার সাপ্লাই) আছেন, উনি খুব ভালো করেই জানেন জলের জন্য এত হাহাকার কলকাতায় এর আগে হয়েছে কিনা। আমার এলাকায় পুজোর আগে অবস্থা দুর্বিসহ হয়ে উঠেছিল, আমার ওয়ার্ডে এবং বিধানসভা কেন্দ্রে ৩ টি বুস্টিং পাম্পিং স্টেশন দরকার সেগুলি আজও হল না। ৩টি পাম্পিং স্টেশন করুন তার পর আপনারা বলুন ট্যাক্স দিতে হবে। তা না করে আপনারা ফেরুলের সাইজ অনুযায়ী কলকাতা পৌরসভা যাতে ট্যাক্স আদায় করতে পারে তার জন্য আপনারা তাদের আরও এম্পাওয়ারমেন্ট করার কথা বলছেন এবং হয়তো সংখ্যাধিক্যের জোরে এটা পাশও করিয়ে নেবেন। maintaining water reservoir with covered lid, emptying water tank periodically, draining of septic tank, etc. with a view to controlling Malaria Dengu in Calcutta. নিঃসন্দেহে শেষে যেটা রয়েছে সেটার জন্য ধন্যবাদ জানাচ্ছি, এত তাড়াতাড়ি মাননীয় মন্ত্রী মহাশয় এই সংশোধনী এনেছেন তার জন্য তাঁকে সাধুবাদ জানাচ্ছি। তবে পাশাপাশি আমি এ কথা বলতে চাই কলকাতা পৌরসভা এবং হেলথ্ ডিপার্টমেন্টের যে কাজগুলি রয়েছে, সি.এম.ও.এইচ যারা আছে তাদের কন্‌টিনিউয়াস মনিটারিং, অবলিগেশন যা রয়েছে এবং সার্ভেল্যান্স যেন ঠিকমতো হয়। সেখানে ডি.ডি.টি., ময়লাথাইন স্প্রে এবং বিভিন্ন রকম যে ওষুধ দেওয়া, বাড়ি বাড়ি যাওয়া এবং চেক্ করা এটা যদি কর্পোরেশন এবং হেলথ্ ডিপার্টমেন্টের লোকেরা না করেন তাহলে তাদের বিরুদ্ধে বন্দোবস্ত নেওয়ার কথা ভাবছেন কি না সেটা বলেন নি। বিলে রয়েছে যে, রিজার্ভার যদি ঠিকমতো কভার করা না থাকে, ওয়াটার ট্যাঙ্ক যদি পিরিয়ডিক্যালি চেক্ না করা হয়, ড্রেনেজ যদি ঠিকমতো না থাকে ইত্যাদি ক্ষেত্রে বন্দোবস্ত দেবেন। অর্থাৎ একদিক দিয়ে নিজেকে এবং কর্পোরেশনকে সেফ্ সাইডে রাখার বন্দোবস্ত নিলেন। তাই আমিও নির্মলবাবুর মতো বলি—এটা সম্পূর্ণ বিল নয়, আপনি একটা অসম্পূর্ণ বিলের প্রস্তাব এখানে পেশ করেছেন।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য 'দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' এখানে পেশ করেছেন। স্যার, আমি খুব দায়িত্ব নিয়ে বলছি যে, মন্ত্রীর উচিত এখনই বিলটাকে ফেরৎ পাঠানো। এর যেগুলো অ্যাকসেপটেবল্, গ্রহণযোগ্য ক্লজ আছে সেগুলোকে নিয়ে আলাদাভাবে একটা বিল যদি নিয়ে আসেন তাহলে তাতে আমাদের কোনও আপত্তি থাকবেনা। এর আগেও আমি লক্ষ্য করেছি, অশোকবাবু বা তাঁর দপ্তর যখনই কোনও সংশোধনী বিল নিয়ে আসেন তখনই অনেকগুলো ক্লজে অনেক রকম জিনিস একসঙ্গে মিলিয়ে বিল নিয়ে আসেন। যার ফলে বিলটার আর অ্যামেন্ডমেন্টের চেহারা থাকে না। স্যার, আপনি নিশ্চয়ই জানেন কলকাতা কর্পোরেশন বিলে ৬২৬-টা সেকশন আছে। ৬২৬টা সেকশনের

যদি কোনও একটার অ্যামেন্ডমেন্টের দরকার হয় তাহলে ঐ নির্দিষ্ট একটা সেকশন ধরেই অ্যামেন্ডমেন্টকে পেশ করা যায়। একই জিনিসের একটা রিলেটেড্ অ্যামেন্ডমেন্ট যদি মন্ত্রী মহাশয় পেশ করতেন তাহলে তা বোঝা যেত। কিন্তু তা না করে মন্ত্রী মহাশয়, আপনি ৬২৬-টা সেকশনের একটা মোট বিলের যদি এ-রকম অম্‌নিবাস অ্যামেন্ডমেন্টকে নিয়ে আসেন তাহলে তার পারপাসটাই ডিফিট হয়ে যায়। কি রকমভাবে ডিফিট হয়ে যাচ্ছে সেটাই স্যার, আমি আপনার কাছে বলব। মন্ত্রী তাঁর বিলের স্টেটমেন্ট অব্ অবজেকশন্স অ্যান্ড রিজনস্-এ বলেছেন, ''আমাদের লক্ষ্য কি? আমাদের লক্ষ্য হচ্ছে কর্পোরেশনের ইন্‌কাম বাড়ান।'' মাঝে মাঝেই এ-রকম বিল আমাদের এখানে আসে। একবার বলা হ'ল—গাড়ি ধোবার জন্য জল ব্যবহার করলে ট্যাক্স দিতে হবে। অর্থাৎ গাড়িগুলোর কাছ থেকে ট্যাক্স আদায়ের রাস্তা বের করলেন। আমরা জানি কর্পোরেশনের ফান্ডে ঘাটতি আছে। সে জন্য সব সময় ফান্ডের খোঁজ করা হচ্ছে—কোথায় ফান্ড পাওয়া যায়। এর মধ্যে আবার স্টেট ফিনান্স কমিশন কয়েকটা ব্যাপারে রেকমেন্ড করেছে—এই এই ক্ষেত্র থেকে কর্পোরেশনের টাকা আদায় করা উচিত। সেই অনুযায়ী এ-বারে এই বিল এনেছেন। এ-বারে আমি একটা একটা করে বিলে যে বিভিন্ন ধারাগুলো আছে সেগুলোর মধ্যে দেখাব যে, যেগুলো আনা হয়েছে সেগুলোর মধ্যে কতগুলো অ্যান্টি-পিপ্‌ল, তাতে মানুষের ওপর চাপ পড়বে। যে কথা তাপস-বাবু বলেছেন। তবে কতগুলো এসেছে, যে-গুলো সম্বন্ধে আমাদের কোনও ডিফারেন্স থাকতে পারেনা। এমন কতগুলো আছে, যে-গুলোর জন্য আমরা সাধুবাদ জানাতে পারি। প্রথমেই আমি বলছি স্যার, এক্স-সার্ভিসমেনদের জন্য ২৫% ট্যাক্স করাবার কথা বলেছেন। আমি সাধুবাদ জানাচ্ছি। যাঁরা দেশের জন্য লড়াই করেছেন তাঁদের নিশ্চয়ই সরকার থেকে সুবিধা দেওয়া উচিত। দ্বিতীয়ত প্রিজারভেশন অব কন্‌জারভেন্স অব বিল্ডিংস অব হিসটোরিক্যাল অ্যান্ড আর্কিয়োলজিক্যাল ইম্‌পর্টেনস ইন্ ক্যালকাটা যেটা বলেছেন, এটা একটা সম্পূর্ণ নতুন চ্যাপটার অ্যাড্ করেছেন। এটাকেও আমি সমর্থন জানাচ্ছি। তবে এই যে হেরিটেজ কন্‌জারভেশন কমিটি করেছেন, এটাকে আবার সিপিএম মার্কা কমিটি করলে আমার আপত্তি আছে। হেরিটেজ কন্‌জারভেশন কমিটিতে একজন এমিনেন্ট আর্কিটেক্ট, একজন আর্টিস্ট, একজন এনভাইরনমেন্টালিস্ট, এবং একজন হিস্টোরিয়ান থাকবেন। তবে আপনারা হিস্টোরিয়ান খুঁজতেও পার্টির লোক খোঁজেন। আমার মনে হয় অন্যত্র যা করেন, এখানেও তাই করবেন—আপনারা নর্মালি পার্টি সেলকে বলেন, ''আপনারা খুঁজে দিন।'' মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার অনুরোধ পার্টির লোক না খুঁজে এই গুরুত্বপূর্ণ কাজে বেস্ট লোকেদের নিয়োগ করুন, তাহলে নিশ্চয়ই আপনার কমিটিকে আমরা সমর্থন করব। সুতরাং হেরিটেজ বিল্ডিং-এর ব্যাপারে এর আগে অশোকবাবু একটা লিস্ট দিয়েছিলেন। তাতে যে যে

বাড়িগুলি হেরিটেজ বিল্ডিং বলে ডিক্লেয়ার করেছেন তার মধ্যে অনেকগুলি বাড়ির অবস্থা খুবই খারাপ। এই তো সামনেই চৌরঙ্গীতে যে মেট্রোপলিটান ইনস্যুরেন্স বিল্ডিং যেখানে (ইউ.এস.আই.এস) ছিল সেই বাড়ির কি অবস্থা দেখবেন। এগুলি মেইনটেনান্স হচ্ছে না। এগুলির প্রিজারভেশনের ব্যাপারে যে কোনও এফর্টকেই সমর্থন করব। তাপসবাবু একটু আগেই বলেছে, কোনও বিজ্ঞাপন বা হোর্ডিং যারা হেরিটেজ বিল্ডিংগুলিকে অবস্ট্রাক্ট করে সেগুলিকে সরিয়ে নেবার জন্য যে পাওয়ার অর্থাৎ যে আইন আসছে সেটা আমরা সমর্থন করব। তিন হচ্ছে, ম্যালেরিয়ার ব্যাপারে আপনি যে প্রিভেনটিভ স্টেপস্ নিচ্ছেন—এখানে বলেছেন, "Maintaining water reservoir with covered lid, emptying water tank periodically, draining of septic tank, etc. with a view to controlling Malaria and Dengu in Calcutta." এটাকে আমরা সমর্থন করব। কিন্তু সমর্থন করেও ধিক্কার দেব, কারণ এতদিন বাদে আনছেন বলে। ম্যালিগনান্ট ম্যালেরিয়াতে আপনাদের হিসাবে ৪২ জন মানুষ মারা গেছে আর খবরের কাগজের হিসাবে ৭৬ জন মারা গেছে। এতদিন বাদে উনি এই আইন আনার প্রয়োজন মনে করলেন। অর্ডিনান্স করে আগেই এটা করতে পারতেন। এখানে এমন ব্যবস্থা নিচ্ছেন যাতে কেউ সুইট ওয়াটার অ্যাকুমুলেট না করতে পারে। জল যাতে জমে না থাকে। এই ব্যবস্থা এর আগেই নেওয়া উচিত ছিল। তাহলে এইরকম খারাপ অবস্থা হতো না। তা সত্ত্বেও এই আইনকে আমি ওয়েল-কাম করছি। তার কারণ, ম্যালেরিয়া এবং ডেঙ্গু জ্বরকে বন্ধ করার জন্য। রিজারভারে সুইট ওয়াটার জমে থাকার জন্য এনোফিলিশ মশার বংশ বৃদ্ধি হচ্ছে এবং তার ফলেই লোকের ম্যালেরিয়া হচ্ছে। সুতরাং এটা বন্ধ করা দরকার। তারপর হচ্ছে, Appointing an officer of an All India Services Vigilence Authority. এটা আমি সমর্থন করছি। আই.এ.এস বা ইন্ডিয়ান অডিট অ্যান্ড অ্যাকাউন্ট সার্ভিসের অফিসারকে দিয়ে যদি ভিজিলেন্স কমিশন করা হয় ইভেন আই.পি.এস অফিসারকে দিয়েও যদি করেন—আমার মনে হয়—ভাল হবে। কারণ পৌরসভা হচ্ছে দুর্নীতির জায়গা। তাকে রোধ করতে হলে এই ধরনের অল ইন্ডিয়া সার্ভিসের অফিসার নিয়ে আসা উচিত। এটাকে আমি সমর্থন করছি। তারপর হচ্ছে, inclusion of a nominee of the Environment Department as member of the Municipal Building Committee. এটাকে আমি ওয়েল-কাম করছি। কারণ মিউনিসিপ্যাল এলাকায় বাড়ি কোথায় হবে—শুধু রাস্তার সাইট প্ল্যান, ল্যান্ডইউজের ব্যাপার নয়—সেখানে এনভায়রনমেন্টের উপর কি ইমপ্যাক্ট হবে সেটা দেখার জন্য বিশেষজ্ঞ দরকার। এটা আমি সমর্থন করছি এবং আমি মনে করি সকলেরই এটা সমর্থন করা উচিত। কিন্তু ২টি ব্যাপারে এর আগে আমি আপত্তি জানিয়েছি, সেটা হচ্ছে, আপনি ট্যাক্স এমনভাবে চাপিয়েছেন মানুষের উপর তাতে ট্যাক্সের বোঝা ভীষণ

বেড়ে যাবে। আপনি কমপেয়ার করুন—এখানে বলেছেন, reassessing the annual valuation of land or building in the case of transfer of properties. তাপসবাবু নিশ্চিতভাবেই বলেছেন, একটা লোক যদি তারা দুই ভাই হয় এবং তার মধ্যে একটি ভাই পপার্টির একটি ভাগ অন্য একজনকে বিক্রি করে দিল। একই বাড়িতে যে ভাই থাকবে তাকে ট্যাক্স দিতে হবে ১০০ টাকা আর যিনি আসবেন তার ট্যাক্স হয়ে যাবে ৩ হাজার টাকা। আপনি এই ট্রান্সফার অফ পপার্টির যে রি-অ্যাসেসমেন্ট করছেন সেটা সঠিক নয়। সুতরাং এ সম্বন্ধে ভাবা দরকার। তারপর হচ্ছে, empowering the corporation to levy tax an advertisement. এতে আমাদের আপত্তি নেই। কিন্তু এই অ্যাডভার্টাইজমেন্ট অথবা হোর্ডিং-এর ক্ষেত্রে সরকারের কি পলিসি সেটা আগে ঠিক করা দরকার। কখনো আপনি বলছেন বা কমিশনার বলছেন সব হোর্ডিং নামিয়ে দেব। অন্যদিকে আবার পি.ডব্লু.ডি বলছে আমাদের রাস্তায় একটাও হোর্ডিং নামাতে দেব না। সুতরাং আপনার সরকারের কি পলিসি হোর্ডিং-এর উপর সেটা আশা করি ঠিক করবেন। তারপর বলেছেন, ensuring smooth realisation of arrear taxes from transferce at the time of mutation. এটা আমি সমর্থন করছি। কিন্তু যেটার বিরোধিতা করছি সেটা হচ্ছে 'taking permission from the corporation for using residential houses for performance of any sacred thread, marriage, annaprasan or sradha ceremony and levy of licence fee.' আমার নিজের বাড়িতে যদি আমি বাড়ির কারও পৈতা দিই কিম্বা অন্নপ্রাশন করি কিম্বা শ্রাদ্ধ অনুষ্ঠান করি তাহলে পারমিশন নিতে হবে—এটা কি? এমনিতেই তো আমি ট্যাক্স দিচ্ছি।

[4-20—4-30 p.m.]

আবার তার উপর আরও একটা ট্যাক্স করে দিয়ে মধ্যবিত্ত মানুষের উপর ট্যাক্সের বোঝা চাপানো—এটা আমরা কিছুতেই সমর্থন করি না। আবার আমরা সমর্থন করি "extending the time limit for regularisation of construction of buildings on lands occupied by the persons displaced from East Pakistan (now Bangladesh) এটা আমরা অনেকদিন থেকেই দাবি করছিলাম, আপনি এক্সটেনশন করেছেন, ভাল করেছেন। কিন্তু যেখানে আমরা খুব বিরোধিতা করছি সেটা হচ্ছে ওয়াটার ট্যাক্স। এই ট্যাক্স যেভাবে বাড়াতে চেয়েছেন সেটা আমরা সমর্থন করছি না। একে তো কলকাতার মানুষকে জল দিতে পারছেন না তার উপর এই ট্যাক্স বৃদ্ধি, এর আমরা তীব্র বিরোধিতা করছি। আমরা মনে করি এটা করলে খুব অন্যায় হবে। ডিফেকশনের ব্যাপারে আমরা আগেই বলেছি যে এটা অনেক দেরি করে এনেছেন। পঞ্চায়েত অ্যাক্টে এটা অনেক আগে এসে গিয়েছে, ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল

অ্যাক্টের মধ্যেও এটা আগে এসে গিয়েছিল, আপনারা তাহলে এতদিন বসে ছিলেন কেন? '৮৪ সালে এই আইন পাস হয়েছে, এখন যখন ডিফেকশন ল' চেঞ্জ করার কথা হচ্ছে তখন আপনারা এটা নিয়ে আসছেন। আপনি এক্সপ্লেন করবেন কেন এতো দেরি করলেন। পরিশেষে আমি বলব, নিশ্চয় ট্যাক্স করার দরকার আছে কিন্তু সেই ট্যাক্স তারাই বসাতে পারেন যাদের এর জন্য নৈতিক অধিকার থাকবে। এখানকার নাগরিকদের আপনারা ন্যূনতম পরিষেবা পর্যন্ত দিতে পারছেন না। শুধু হকারদের ব্যাপারটাই নয়, আপনারা এখানকার মানুষকে পানীয় জলটুকু পর্যন্ত দিতে পারেন না। কলকাতার রাস্তায় জল জমে থাকে, রাস্তার লাইটগুলো ঠিকমতন জ্বলে না, আপনাদের কর্পোরেশনের আন্ডারে যে সমস্ত রাস্তা রয়েছে সেগুলি মেরামত পর্যন্ত হয়না। এই অবস্থায় আপমারা ট্যাক্স বসাবার কথা বলেন কোন মুখে? এই শহরে পর পর তিনবার ম্যালেরিয়াতে ছেয়ে গেলেও যারা ব্যবস্থা নিতে পারেন না তাদের ট্যাক্স করার কোনও নৈতিক অধিকার নেই। সেইজন্য আমরা বলছি, এখন এই বিলটি স্থগিত রাখুন এবং হয় সিলেক্ট কমিটিতে পাঠিয়ে দিন, না হলে পাবলিক ওপিনিয়ান দেবার জন্য সার্কুলেট করুন। জোর করে এই বিল পাস করালে আমাদের এই সভার ভেতরে এবং বাইরে এর বিরুদ্ধে প্রতিবাদ থাকবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই বিলের আলোচনার জন্য যে সময় নির্ধারিত ছিল দেখা যাচ্ছে তাতে শেষ হবে না। অতএব মাননীয় সদস্যদের সম্মতি নিয়ে আমি আরও আধঘন্টা সময় বাড়িয়ে নিচ্ছি। আশা করি সকলে এতে সম্মত হবেন।

**(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)**

**সময় আরও আধঘন্টা বাড়ল।**

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিল আমি এখানে উপস্থিত করেছি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের আইনের কিছু সংশোধন চেয়ে তার উপর বিতর্কের জবাবি ভাষণ যা আমার দেওয়ার কথা তার অনেকখানি সৌগতবাবু দিয়ে দিয়েছেন। আমি সেইজন্য প্রথমেই ওকে ধন্যবাদ জানাচ্ছি। বিরোধীদলের মাননীয় সদস্য যারা বিতর্কে অংশ গ্রহণ করলেন তার মধ্যে আমার মনে হয়েছে সৌগতবাবু বিলটি খুব ভালোভাবে পড়েছেন। দেবপ্রসাদবাবু এবং কংগ্রেসের কয়েকজন সদস্য যা বললেন তা শুনে মনে হল অনেকেই বিলটি হয় না পড়ে বক্তৃতা দিলেন না হয় কিছু ধারার অপব্যাখ্যা করলেন। কেন এই বিলটি আমাদের আনতে হল? আপনারা জানেন যে, আমাদের এই রাজ্যের অর্থ কমিশন তারা পৌরসভাগুলিকে কি ভা. শক্তিশালী করা যায় তারজন্য কিছু সুপারিশ করেছিলেন। সেই সুপারিশের ভিত্তিতে আমরা কিছু ব্যবস্থা নিয়েছি। রাজ্যের পৌর আইনের ক্ষেত্রে যে ব্যবস্থা সেই ব্যবস্থা কলকাতা পৌর

আইনের ক্ষেত্রেও আমাদের নিতে হচ্ছে। দ্বিতীয়ত, দলত্যাগের বিরুদ্ধে আমাদের কিছু ব্যবস্থা নিতে হচ্ছে। পঞ্চায়েতের ক্ষেত্রে এ ব্যাপারে আমরা কিছু ব্যবস্থা নিয়েছি, রাজ্যের অন্যান্য পৌরসভাগুলির ক্ষেত্রে পৌর আইনে সেই ব্যবস্থা আমরা নিয়েছি, কলকাতা কর্পোরেশনের ক্ষেত্রে সেটা নেওয়া যায়নি, এখন সেটা নেওয়া হচ্ছে এবং সেইজন্য সংশোধনী আনতে হয়েছে। এই বিলের ভেতরে কি আছে? এই বিলের ভেতরে যা আছে সে সম্পর্কে সৌগতবাবু অনেকখানি বলেছেন কাজেই আমি খুব বেশি পুনরাবৃত্তি করব না। প্রথমত special conservancy change. এটা সাধারণ মানুষের উপর নয়। হোটেল, নার্সিং হোম, বড় বড় বাড়ি-বিয়েবাড়ি ইত্যাদি তাদের ক্ষেত্র হবে, সাধারণ মানুষের উপর হবে না। তারপর বলা হচ্ছে, জমির হস্তান্তরের ক্ষেত্রে সারচার্জ বসানো। পঙ্কজবাবু না বুঝে বলে চলে গেলেন। এটা বলা হয়েছে, আগে আইনের মধ্যে ছিল যে, মৃত ব্যক্তির কোনও সম্পত্তি হস্তান্তর যদি হয়, উত্তরাধিকার সূত্রে যদি কেউ পায় তাহলে সে ক্ষেত্রে নুতন করে রি-ভ্যালুয়েশন হবে। আবার দেখা যায় যে, জীবিত কোনও ব্যক্তির সম্পত্তি যদি হস্তান্তর হয় তাহলে সে ক্ষেত্রেও ঐ একই রকম ভাবে রি-ভ্যালুয়েশন হবে। কিন্তু মহামান্য হাইকোর্ট একটা রায় দিয়ে বললেন যে এটা হওয়া উচিত নয়। শুধু মাত্র জীবিত ব্যক্তির ক্ষেত্রে যদি সম্পত্তি হস্তান্তর হয় বা জীবিত ব্যক্তির মধ্যে যদি দুই ভাইয়ের মধ্যে সম্পত্তি ভাগাভাগী হয় বা যদি দেখা যায় যে কোনও ভাই অন্য ভাইয়ের কাছে বিক্রয় করে দিচ্ছে সে ক্ষেত্রে তার পুনর্মূল্যায়ন হবে। কিন্তু মৃত ব্যক্তির ক্ষেত্রে তার উত্তরাধিকার সূত্রে যদি কেউ বাড়ির মালিক হন তাহলে সে ক্ষেত্রে পুনর্মূল্যায়নের প্রশ্ন নেই। এক্ষেত্রে সুযোগ আরও বেশি দেওয়া হল। উনি কি ভাবে বললেন যে আমরা এখানে অতিরিক্ত কর চাপালাম। তারপরে ভিজিলেন্স অথরিটি সম্পর্কে সৌগতবাবু যে কথা বললেন, সেই সম্পর্কে আমি নতুন করে কিছু বলতে চাইছি না। হ্যারিটেজ বিল্ডিংয়ের ক্ষেত্রে আমরা একমাত্র আমাদের পৌরসভা এবং কলকাতায় প্রায় ১০৩টি বাড়ি চিহ্নিত করেছি। হ্যারিটেজ বিল্ডিং হিসাবে ঐতিহাসিক স্থাপত্যের দিক থেকে এগুলি সংরক্ষণ করা প্রয়োজন। এখনও আমাদের কাছে বহু প্রস্তাব আসছে। আমরা একটা কমিটি করেছি। একটা স্থায়ী কমিটি করার কথাও আমরা বলেছি। শুধু চিহ্নিত করলেই হবেনা, ঐতিহাসিক, ঐতিহ্যমন্ডিত যে বাড়িগুলি আছে সেগুলি সংরক্ষিত করতে হবে, তার দায়িত্ব নিতে হবে। এই আইনে কি বলা হয়েছে? এই আইনে বলা হয়েছে যে সমস্ত বাড়িগুলিকে ঐতিহাসিক, ঐতিহ্যমন্ডিত, হ্যারিটেজ বাড়ি হিসাবে ঘোষণা করা হবে সেই সমস্ত বাড়িগুলি যদি কোনও কারণে কেউ রি-ইউস করে বা তাকে ডিফেকটিং করে বা যদি অন্য ভাবে চেঞ্জ অব ইউস করে তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। চেঞ্জ অব ইউস করতে পারেন—ঐতিহ্যমন্ডিত বাড়ি যেগুলি আছে তার মূল কাঠামো সেটা সম্পূর্ণভাবে

বজায় রেখে তার চেঞ্জ অব ইউস করতে পারেন। কিন্তু সেক্ষেত্রে তার জন্য অনুমতি নিয়ে করতে হবে। যদি অনুমতি না নিয়ে ডিমোলিস করে, যদি ভেঙ্গে দেন, সেখানে যদি কয়েকখানা নুতন করে বাড়ি তৈরি করেন তাহলে সেটা শাস্তিযোগ্য অপরাধ হবে এবং সেক্ষেত্রে ৫০ হাজার টাকা জরিমানা হবে, ৩ বছর পর্যন্ত জেল হবে এবং প্রয়োজনে দুটোই এক সঙ্গে চলবে। এই আইনগত ব্যবস্থা আমরা এর মধ্যে রেখেছি। আর একটা বিষয় হচ্ছে, অনেক সময়ে দেখা যায় যে এই হ্যারিটেজ বিল্ডিংগুলির বাড়ির মালিক যিনি তার ক্ষমতা থাকে না সেগুলি সংরক্ষণ করার বা হয়ত দেখা যাবে যে ৪।৫ ভাই আছে, আত্মীয়স্বজন যারা আছে, তারা কেউ সংরক্ষণ করতে চাচ্ছেন না, সেখানে কমিশনারকে ক্ষমতা দেওয়া হয়েছে। কমিশনার যদি মনে করেন তাহলে তিনি কোনও ভলানটিয়ার অর্গানাইজেশন বা গভর্নমেন্ট অর্গানাইজেশন-এর সহযোগিতা নিতে পারেন। তিনি কোনও ফান্ড করতে পারেন। মাননীয় স্পিকার মহাশয় সেই সম্পর্কে পরামর্শ দিয়েছিলেন। তিনি ফান্ড তৈরি করতে পারেন যে ফান্ডে বিভিন্ন জায়গা থেকে কন্ট্রিবিউশন নিতে পারেন। সেই ফান্ড থেকে এই বাড়িগুলি সংরক্ষণ, মেরামতি, সেটা যে ভাবে আছে সেই ভাবে রেখে তার জন্য খরচ করতে পারেন। এই রকম ব্যবস্থা এই বিলের মধ্যে রাখা হয়েছে। এখানে অন্য যে বিষয়গুলি আছে তার মধ্যে উদ্বাস্তুদের বাড়ির নক্সা যেটা এক বছর ছিল সেটাকে ৩ বছর করা হয়েছে। এতে উদ্বাস্তুরা আরও উপকৃত হবেন। এখানে একটা কথা বলা হয়েছে যে, বিবাহ, অন্নপ্রাশন ইত্যাদিতে যদি নিজের বাড়ি ব্যবহার করে, সামাজিক অনুষ্ঠান করে তাহলে সে ক্ষেত্রে তাকে অতিরিক্ত কর দিতে হবে। একথা বলা হয়নি। এখানে পরিষ্কার বলা হয়েছে যে টু লেট আউট—কলকাতায় যে সমস্ত বড় বড় বাড়ি আছে, যেগুলি বিবাহের বাড়ি, সামাজিক অনুষ্ঠানের বাড়ি বা কোনও ব্যক্তির বাড়ি আছে, তিনি যদি এই উদ্দেশ্যে সেই বাড়ি ভাড়া দিয়ে থাকেন, যদি লেট আউট করেন তাহলে সে ক্ষেত্রে বিশেষ কিছু কর আরোপ করা হবে, অন্যথায় নয়। এটা রাখা হয়েছে। তাসত্ত্বেও কয়েকজন মাননীয় সদস্য এই আইনের, এই বিলের কিছু অপব্যাখ্যা করেছেন। যে দুটি বিষয় নিয়ে এখানে সমালোচনা করলেন সেটা কি? একটি

[4-30—4-40 p.m.]

বিষয়—জলের উপর কর। কিন্তু 'জলের উপর কর'—এইভাবে বলা হয়নি। আমরা বলেছি, আমাদের রাজ্য সরকার শহরাঞ্চলে পানীয় জল ব্যবহারের যে নীতি গ্রহণ করেছিলেন তাতে বলেছি যে, পানীয় জলের যে অপচয় সেটা রোধ করতে হবে, কারণ তার অপচয় হচ্ছে। শহরাঞ্চলে পানীয় জলের সংস্থান করতে আমাদের প্রচুর টাকা খরচ করতে হচ্ছে, কিন্তু সেটা আসবে কোথা থেকে? কলকাতায় প্রতি বছর ৭০ কোটি টাকা জল সরবরাহের জন্য খরচ করি, কিন্তু আসবে মাত্র ১০ কোটি টাকা।

এখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের শর্তের কোনও প্রশ্ন নেই। এখানে আন্তর্জাতিক মনিটরী ফান্ডের কোনও প্রশ্ন নেই। একেবারে নিজেদের শর্তে জল সরবরাহের উন্নতি করবার জন্য, অপচয় রোধ করবার জন্য, যাতে আরও বেশি করে এবং ভালভাবে জল পৌঁছাতে পারি তারজন্য বলেছি যে, যারা বেশি জল ব্যবহার করেন, যাদের আর্থিক ক্ষমতা একটু উঁচুর দিকে রয়েছে—ডোমেস্টিক এবং নন্-ডোমেস্টিক—তাদের জল ব্যবহারের ক্ষেত্রে কিছু অতিরিক্ত চার্জ দিতে হবে। এতদিন পর্যন্ত শুধুমাত্র ফেরুলের উপর নির্ধারণ করা হ'ত চার্জ। সেই ফেরুল এখনও রয়েছে। কিন্তু দেখতে পাচ্ছি, ১০, ১৫, বা ২০ মিলিমিটারের ফেরুল যেমন নিম্নবিত্তের মানুষ ব্যবহার করতে পারেন, তেমনি আবার উচ্চ বিত্তের মানুষও এই ফেরুল ব্যবহার করতে পারেন। তাহলে জল ব্যবহারকারী এই দুই শ্রেণীর ক্ষেত্রেই কি রেহাই দেবো? সেজন্য যে প্রভিসন এই প্রস্তাবের মধ্যে রাখা হয়েছে তাতে ফেরুলের সাথে সাথে মূল্যায়ন করা হবে, অ্যানোয়াল ভ্যালুয়েশনকে ভিত্তি করে জলের উপর চার্জ নির্ধারণ করা হবে। এই প্রভিসনই এই প্রস্তাবে রেখেছি। কিন্তু কোনও অবস্থাতেই ৩৫০ টাকার নিচে বা ৩০০ টাকা পর্যন্ত যাদের ভ্যালুয়েশন হবে সেসব পরিবারকে জলের জন্য কর দিতে হবে না। কলকাতায় এরকম বাড়ি রয়েছে ৩২,০০০। এই মুহূর্তে শুধুমাত্র কলকাতা শহরে জল সরবরাহ-ব্যবস্থা আরও উন্নত করবার জন্য ২০০ কোটি টাকার কাজ চলছে; নতুন করে পানীয় জলের পরিমাণ বৃদ্ধি করবার জন্য আন্ডারগ্রাউন্ড রিজার্ভার তৈরির কাজ চলছে। এর ফলে আমরা আগামী দুই বছরের মধ্যে আরও বেশি জল মাথাপিছু সরবরাহ করতে পারব। বর্তমানে বোম্বে এবং মাদ্রাজে যে জল সরবরাহ করা হয় তার থেকে বেশি জল আমরা মাথাপিছু সরবরাহ করে থাকি। কাজেই এটা একেবারেই সঠিক নয় যে, কলকাতায় পানীয় জল সরবরাহ-ব্যবস্থা ভেঙে পড়েছে এবং সাধারণ মানুষের উপর জলের জন্য অতিরিক্ত কর চাপছে। এক্ষেত্রে যতটুকু চাপ দিচ্ছি সেটা আসবে উচ্চবিত্ত মানুষের উপর এবং সেটা খুবই সামান্য, যেটা তাদের দেবার ক্ষমতা থাকবে।

এখানে দলত্যাগের প্রশ্ন মান্নান সাহেব তুলেছেন। আমার কাছে অদ্ভুত লাগছে, হঠাৎ কেন দলত্যাগ বিরোধী আইন নিয়ে তিনি তৎপর হলেন? তিন-চার বছর আগে তিনি তৎপর হলেন না কেন? তাহলে এটা কি ইঙ্গিত যে, তাঁদের কিছু এম.পি.বি.জে.পির দিকে চলে যাবেন? এর মধ্যে কি এরকম ইঙ্গিত রয়েছে যে, কংগ্রেসের কিছু সদস্য দলত্যাগ করতে পারেন? নাহলে, এই বিধানসভার ভেতরে কি আপনাদের এমন কিছু সদস্য আছেন যাদের মধ্যে কয়েকজন কয়েক দিনের মধ্যে বি.জে.পিতে যোগদান করবেন? আমার খুবই অবাক লাগছে এটা ভেবে যে—যদিও এটা খুবই সঠিক কথা, আমি একশ শতাংশ মান্নান সাহেবকে সমর্থন করছি—কিন্তু প্রশ্ন হচ্ছে, কারা দায়ী এই দলত্যাগের জন্য? সবচেয়ে দায়ী হচ্ছে আপনাদের দল।

কিন্তু নৈতিকতা কংগ্রেসের মুখে সাজে না, কংগ্রেস হচ্ছে অনৈতিক দল, অনৈতিক কাজ করে এই কংগ্রেস দল আজও টিকে আছে। এই কয়েকটি কথা বলে এই বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Asok Bhattacharya that "The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1997", be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4**

The question that clauses 1 to 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5**

**Mr. Deputy. Speaker :** There are amendments to clause 5 by Shri Abdul Mannan. The amendments are in order. I request Shri Mannan to move his amendments now.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that—after clause 5(2) (a) (ii), the following new item be added :

"(iii) if he is expelled from the political party by which he was nominated for contesting in election of the Corporation in last election to form the Corporation.

Sir, I also beg to move that—in clause 5(2) (b), line 2, the words "on the expiry of six months from the date of election" be omitted.

and,

Sir, I also beg to move that the 2nd proviso to sub-clause 2(b) of clause 5 be omitted.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে যে কথা বললেন তার জন্য তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি কারণ তিনি আমার বক্তব্যের সঙ্গে ১০০ পারসেন্ট সহমত পোষণ করেছেন। আমি যে বক্তব্য তুলে ধরেছিলাম সেটা যে তিনি উপলব্ধি করতে পেরেছেন তার জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি অভিনন্দন জানাচ্ছি।

তিনি বলেছেন কতকগুলি টেকনিক্যাল ফল্ট আছে, সেই টেকনিক্যাল ফল্ট দূর করার জন্য আইনজ্ঞদের পরামর্শ নেবেন এবং ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলবেন, পরবর্তীকালে তিনি সমস্ত কিছু ঠিক করে নিয়ে এখানে উপস্থিত করবেন। যাই হোক উনি এই হাউসে দাঁড়িয়ে বলেছেন, আমি যে বক্তব্য রেখেছি যে যুক্তি তুলে ধরেছি সেটাতে তিনি সহমত পোষণ করেছেন, তার জন্য তাঁকে ধন্যবাদ। আমি যে কথা বলতে চাই তা হল, আমি আশা করি কর্পোরেশন মন্ত্রী তথা পৌরমন্ত্রীর স্মৃতি লোপ পেয়ে যায়নি। কর্পোরেশনে ওনার দলে কি ছিল? মেয়র তো ওনাদের পাওয়ার কথা নয়। কর্পোরেশানে কিভাবে ওনারা মেয়র করেছেন সেটা সকলের জানা, এটা বলার দরকার হয় না। এখানে উনি অনেক কথা বললেন। কিন্তু এই যে বিল পেশ করা হয়েছে। বিলের উপর আলোচনা করতে গিয়ে উনি অনেক কথা বলেছেন। কিন্তু দলত্যাগকে তো আপনারাই বেশি করে প্রশ্রয় দিয়েছেন। দলত্যাগকে যদি আপনারা প্রশ্রয় না দিতেন তাহলে তো মেয়র প্রশান্ত চ্যাটার্জি আসতে পারতো না। দলত্যাগকে প্রশ্রয় দেওয়ার কাজকে এখনও আপনারা অব্যাহত রেখেছেন। আপনি রাজনীতিগতভাবে এই দলত্যাগের বিরুদ্ধে বক্তব্য রাখুন আমার আপত্তি নেই। গতকালই দলত্যাগের বিষয়ে আমরা সকলে উপলব্ধি করেছি মাননীয় মুখ্যমন্ত্রীও উপলব্ধি করেছেন। আজকে আপনারা ক্ষমতায় থেকে— আমি বলতে বাধ্য হচ্ছি—দলত্যাগকে আপনারা প্রশ্রয় দিয়ে চলেছেন। আপনি রিষড়া মিউনিসিপ্যালিটিতে কি করেছেন জানেন না? চাঁপদানি মিউনিসিপ্যালিটিতে কি করেছেন জানেন না? চাঁপদানিতে নো কনফিডেন্স মোশন আনা হয়েছিল, আপনারা সেখানে ডান্ডা হাতে বসে ছিলেন—আপনাদের ১০ জন আমাদের ১২ জন সেখানে—টাকার থলি নিয়ে বসেছিলেন। আপনারা এই ভাবে আমাদের বিভিন্ন মিউনিসিপ্যালিটি ভাঙার চেষ্টা করছেন। তাই আমরা আতঙ্কগ্রস্ত। ক্ষমতা যদি আপনাদের হাতে থাকে তাহলে কংগ্রেসি ভোটগুলির কোনও নিরাপত্তা থাকবে না আপনারা হয় টাকা দিয়ে না হয় মার দিয়ে হয় হাতে মেরে নয় ভাতে মেরে দলত্যাগ ঘটাবেন। যে ভাবে দলত্যাগকে প্রশ্রয় দিয়ে চাঁপদানি পৌরসভায় করেছেন। কর্পোরেশনগুলিতে যেভাবে দলত্যাগ হচ্ছে তাতে আমাদের বক্তব্য হচ্ছে দলত্যাগ আইনটা আরও কঠোর করা হোক। আমি এই প্রস্তাব দিয়েছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ইতিহাসের অপব্যাখ্যা করবেন না। ইতিহাসকে ভুল বোঝাবার চেষ্টা করবেন না। ইতিহাস আপনারা সৃষ্টি করেছেন। সাধারণ মানুষের শিক্ষা আছে, কিভাবে আপনারা কলকাতা কর্পোরেশনকে গঠন করেছেন।

[4-40 — 4-44 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্যঃ** আমি শুধু এই কথাই বলছি, কংগ্রেসিরা দলত্যাগের যে কথা বলছেন—আইনে আছে, কলকাতা কর্পোরেশনে একজন নির্দল সদস্য যদি ছ'মাসের মধ্যে সিদ্ধান্ত গ্রহণ করে যে সে একটা রাজনৈতিক দলকে সমর্থন করবে, সেটা

ভ্যালিড্‌। সেটাকে দলত্যাগ বলে না। ওঁরা কয়েকটি পৌরসভার যে কথা বলেছেন, কথা বললে ওঁদের জবাব দিতে হবে। তাহেরপুরে যে ভাবে দলত্যাগ ঘটিয়ে আমাদের একজন পৌর প্রধানকে সরিয়ে নিজেদের পৌর প্রধান করেছিলেন, সেদিকটা একটু ভাবুন।

The motion of Shri Abdul Mannan that after clause 5(2)(a)(ii) the following new item be added.

"(iii) if he is expelled from the political party by which he was nominated for contesting in election of the Corporation in last election to form the Corporation?

was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in clause 5(2)(b), line 2 the words "on the expiry of six months from the date of, election" be omitted, was then put and lost.

The motion of Shri Abdul Mannan that the 2nd proviso to sub-clause 2(b) of clause 5 be omitted was then put and lost.

The question that clause 5 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 6 to 34

The question that Clauses 6 to 34 do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to move that "The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1997" as settled in the Assembly, be passed.

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, থার্ড রিডিংয়ের উপরে আমার এক মিনিট বলার আছে। ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট ঢোকাবার উদ্দেশ্য কি? উদ্দেশ্যটা অত্যন্ত পরিষ্কার। আমার কাছে খবর আছে, যেসব লোককে ভাঙিয়ে ওঁরা কর্পোরেশন গঠন করেছেন, তাঁরা এখন চলে আসতে চাইছেন। তাতে ওঁদের মেয়রের পদ চলে যাবে। কর্পোরেশনে যাতে দখল রাখতে পারেন, সেজন্য এই আইনটা আনলেন। সারা দেশে যেখানে কথা হচ্ছে অ্যান্টি ডিফেকশনল'টাকে চেঞ্জ করা হবে তখন এই আইনটা আনলেন। নাহলে এটা আনার কারণ কি? যেখানে মুখ্যমন্ত্রী বলছেন, এম.এল.এ.দের কেনাবেচা হচ্ছে, সেখানে এত দেরি করে আনা হচ্ছে কেন, না নিজেদের বাঁচাতে হবে। অশোকবাবুর একটা সমস্যা আছে। দার্জিলিংয়ে ওঁর পার্টি ভেঙে গিয়েছে। ওঁদের রাজ্যসভা এবং লোকসভার সদস্যরা পার্টি ছেড়ে দিয়েছেন। সেজন্য কংগ্রেসকে আক্রমণ করলেন। আগে উনি নিজের পার্টিকে সামলান্, তারপর কংগ্রেসকে আক্রমণ করবেন।

The motion of Shri Ashoke Bhattacharya that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1997 as settled in the Assembly, be passed was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4-44 p.m. till 11-00 a.m.on Friday, the 21st November, 1997, in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 21st November, 1997 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 6 Ministers of State and 139 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral Answers were given)

### রাজ্যে ম্যালেরিয়ায় আক্রান্তের সংখ্যা

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী আব্দুল মান্নান** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ ও ১৯৯৭ (৩১শে অক্টোবর পর্যন্ত) রাজ্যে ম্যালেরিয়া রোগে আক্রান্ত ব্যক্তির সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে কত জনের মৃত্যু হয়েছে ; এবং

(গ) উক্ত রোগ প্রতিরোধ ও চিকিৎসায় সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী পার্থ দে** ঃ

(ক) ১৯৯৬ সালে ৮৭,৬৮৬ জন এবার ১৯৯৭-এর অক্টোবর মাস পর্যন্ত ৫০,২০৬ জন।

(খ) ১৯৯৬ সালে ৫৪ জন এবং ১৯৯৭ সালে অক্টোবর পর্যন্ত ৩৩ জন ও ১০ জন (ক্লিনিক্যাল)

(গ) ম্যালেরিয়া প্রতিরোধ ও চিকিৎসায় জাতীয় ম্যালেরিয়া প্রকল্পাধীন (এম পি) কর্মসূচি অনুযায়ী সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(১) তন্মধ্যে রাজ্যের ম্যালেরিয়াপ্রবণ সমস্ত জায়গায় ম্যালেরিয়া ক্লিনিক ঔষধ

বিতরণ কেন্দ্র এবং জ্বর চিকিৎসার কেন্দ্র খোলা হয়েছে। সমস্ত হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রের বহির্বিভাগ এবং সাব-সেন্টারগুলির মাধ্যমে রোগ নির্ণয় ও চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে।

(২) জ্বরের রোগী দ্রুত চিহ্নিত করে এবং ম্যালেরিয়া প্রমাণিত হলে নির্মূলীকরণ চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে।

(৩) ম্যালেরিয়া গুরুতর অসুস্থ রোগীকে হাসপাতালে ও স্বাস্থ্যকেন্দ্রে ভর্তি করে চিকিৎসার ব্যবস্থা করা হচ্ছে।

(৪) প্রতিরোধ ব্যবস্থায় মশার বংশবৃদ্ধি রোধ করার জন্য কীটনাশক ডি ডি টি স্প্রে করার ব্যবস্থা করা হয়েছে। বিভিন্ন হাসপাতালেও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বিনা খরচে জ্বরে আক্রান্ত রোগীর রক্ত পরীক্ষারও ব্যবস্থা করা হয়েছে।

(৫) জনসাধারণের এ বিষয়ে সচেতনতা বাড়াবার জন্য রেডিও, টি ভি সংবাদপত্র পোস্টার এবং ফেস্টুন প্রভৃতির মাধ্যমে স্বাস্থ্যশিক্ষার ব্যবস্থা করা হচ্ছে, বাড়ির নিকটস্থ বদ্ধ জলাশয় বা পুকুর থেকে জল সংগ্রহ নিষেধ করা হচ্ছে, যেখানে জল জমে থাকছে সেখানে অল্প কেরোসিন ছিটানোর পরামর্শ দেওয়া হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার প্রশ্ন ছিল যে, কতগুলো লোক ম্যালেরিয়া রোগে মারা গেছে এবং কতজন লোক এই রোগে আক্রান্ত। আপনি হাসপাতালের রেকর্ড মতো টোটাল মৃত্যুর সংখ্যা বললেন, কিন্তু কলকাতা শহরে পৌরসভা নিয়ন্ত্রিত শ্মশান চুল্লির থেকে জানা যাচ্ছে এই সংখ্যা অনেক বেশি। কলকাতা শহরের শ্মশান চুল্লিতে যে মৃতদেহ দাহ করা হয়েছে এবং কবরস্থানে যে কবর দেওয়া হয়েছে তাতে দেখা যাচ্ছে সংখ্যা ১০০-র কাছে যাচ্ছে। তাহলে আপনি যে স্টেটমেন্ট দিলেন সেটা কিসের ভিত্তিতে দিলেন?

**শ্রী পার্থ দে ঃ** আপনাদের সকলেরই অবগত থাকা উচিত যে সরকারি সংবাদ সংগ্রহের একটা পদ্ধতি আছে, প্রক্রিয়া আছে সংবাদপত্র যা বার করে তা তার নিজস্ব প্রক্রিয়া, সরকার যে তথ্য সংগ্রহ করে আসছে দীর্ঘকাল ধরে সেই পদ্ধতি অনুযায়ীই তথ্য সংগ্রহ করা হয়েছে। যে রকম যে রকম তথ্য বা সংবাদ পেয়েছি, সেইভাবে বিধানসভাতে পরিবেশনের চেষ্টা করা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে এই বিশ্বাস কি পেতে পারি যে সংখ্যাটা বলা হয়েছে এবং মাননীয় মন্ত্রী মহোদয়,

যে তথ্য সংগ্রহ করেছেন সেটা সরকারি লেবেলে তথ্য সংগ্রহ করেছেন, সেটা অথেনটিক। এখানে যে ফিগারটি বলেছেন ৯৬ সালে ৫৪ জন, ৯৭ সালের অক্টোবর পর্যন্ত ৩৩ জন এবং ১০ জন ক্লিনিক্যাল-এর বাইরে কোনও ম্যালেরিয়া রোগীর কি মৃত্যু হয়নি?

**শ্রী পার্থ দে ঃ** যখন কোনও চলতি সংবাদ দেওয়া হয় সেটা সব সময় প্রভিশনাল ফিগার। এটা হচ্ছে প্রভিশনাল ফিগার। আমাদের কাছে সংবাদ আসার যে যে পদ্ধতি আছে সেটাকে গ্রহণযোগ্য বলে মনে করি। যেভাবে আমরা খবর পাচ্ছি, সেইভাবে দিচ্ছি। আবার সংবাদ এলে সেটা ভেরিফাই করব। আবার যদি মনে হয় সেটা ঠিকই আছে তাহলে জানাব এই প্রক্রিয়াটা চলতি প্রক্রিয়া, এই ফিগারটা প্রভিশনাল।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্বাস্থ্যমন্ত্রী কেন সংখ্যাটা গোপন করছেন আমি বুঝতে পারছি না। অবশ্য বললেন সংখ্যাটা প্রভিশনাল। এর আগে ম্যালেরিয়া নিয়ে এখানে একটা অ্যাডজর্নমেন্ট মোশন এসেছিল, আজকে আবার প্রশ্ন এসেছে, আপনি সঠিক তথ্য দেবেন বলে আশা করেছিলাম। আপনি স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসা এবং প্রতিরোধের জন্য কি ব্যবস্থার কথা বলেছেন? আপনি নিজে বর্ধমান সদর হাসপাতালে ভিজিট করতে গিয়ে দেখেছেন, সেখানে ম্যালেরিয়ার চিকিৎসা ঠিকমতো হচ্ছে না, রোগীকে কলকাতা পাঠাতে হল, সেই রোগীর সঠিক সময়ে চিকিৎসা না হওয়ার জন্য কিডনি নষ্ট হয়ে মারা গেল। একটা সদর হাসপাতালে চিকিৎসার যদি এই অব্যবস্থা থাকে তাহলে গ্রামীণ হাসপাতালগুলি সাবসিডিয়ারি হাসপাতালগুলির অবস্থা তো আরও ভয়ঙ্কর। মাননীয় মন্ত্রী মহাশয় এটা একটা আতঙ্ক, বিভীষিকা হয়ে গেছে। মাননীয় স্পিকার মহাশয় আপনিও জানেন এখন বিদেশিরা এখানে ভয়ে আসতে চাইছেন না, সেমিনারে আসতে চাইছেন না, সেক্ষেত্রে আপনি কি আমাদের অ্যাসিওর করবেন কলকাতা সহ রাজ্যে সর্বত্র হাসপাতালগুলিতে ম্যালেরিয়া চিকিৎসার পর্যাপ্ত ব্যবস্থা আছে। কোন কোন হাসপাতালে নেই সেটাও বলবেন। আপনি নিজে সদর হাসপাতালে দেখেছেন কি অবস্থা, আপনিও জানেন ম্যালেরিয়া রোগের একটা ঔষধ আছে প্রাইমা কুইন, সেটা সরকারি দপ্তর ছাড়া বাইরে কোথাও পাওয়া যায় না। এই ঔষধগুলি সরকার পরিচালিত সমস্ত হাসপাতালে আছে কি না সেটা বলবেন কি?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** স্যার, আমি আগেও বলেছি, আবার এখানে বলছি, বিদেশিদের সম্পর্কে ওরা উদ্বিগ্ন, আমরা স্বদেশিদের সম্পর্কে উদ্বিগ্ন ও আমরা দায়িত্বশীল। আমাদের পশ্চিমবাংলাতে যত সরকারি হাসপাতাল আছে, সমস্ত হাসপাতালে ম্যালেরিয়া চিকিৎসার যথেষ্ট ব্যবস্থা আছে। ম্যালেরিয়া অসুখের বৈশিষ্ট্য হচ্ছে, এটা যদি অবহেলা করা হয়, ম্যালেরিয়া আক্রান্ত মানুষ যদি কয়েকদিন প্রকৃত চিকিৎসার মধ্যে না থাকে, অন্য চিকিৎসায়

থাকে, অথবা চিকিৎসা না পান তাহলে ম্যালেরিয়া আক্রান্ত ব্যক্তি মারাত্মক অবস্থার দিকে যায়, যার নাম হচ্ছে ফ্যালমিফোরাম ম্যালেরিয়া। এতে শরীরের কতকগুলি প্রতঙ্গকে এমনভাবে নষ্ট করে দেয় সেক্ষেত্রে তাকে ফিরিয়ে আনা যায় না। আমরা বার বার আবেদন করছি যারা সমালোচনা করেন তারা সমালোচনা করুন। কিন্তু সব সময় এই তথ্যটা বার বার লোকের কাছে তুলে ধরুন, আপনাদের জ্বর হলেই প্রিজামটিভ ট্রিটমেন্টের দিকে যাবেন, রক্তের নমুনা দেবেন। যেহেতু ম্যালেরিয়া হওয়ার প্রবণতা রয়েছে, যাতে করে বিপদ না ঘটতে পারে। এই প্রসঙ্গে মাননীয় সদস্য একটা কথা বলেছেন, হ্যাঁ আমি বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে গিয়েছিলাম এবং অনেক রোগীর সঙ্গে আমার দেখা হয়েছে। তার মধ্যে একটা রুগীর সঙ্গে আমার দেখা হয়েছে, তার কোমাটিক কন্ডিশন। সেখানকার কিছু শুভানুধ্যায়ী মানুষ এবং রুগীর বাবা সেখানে ছিলেন। আমি তার বাবাকে জিজ্ঞাসা করেছিলাম, কদিন আগে ওর জ্বর হয়েছিল। উনি বললেন বেশ কয়েকদিন আগে ওর জ্বর হয়েছিল। ওরা কলকাতায় নিয়ে আসার কথা বললে, আমি বললাম এত তাড়াহুড়ো করে কোনও লাভ নেই। তারপরে আমরা কলকাতার সঙ্গে যোগাযোগ করলে হাসপাতাল থেকে বলল পাঠান, কিন্তু এখানে কোলাপসিবল গেটের বাইরে লাইন দিয়ে লোক দাঁড়িয়ে আছে। তবে আমরা চেষ্টা করব রুগীকে ডায়ালিসিস দিতে। পরে ডাক্তারবাবুদের সঙ্গে পরামর্শ করে বুঝলাম যে এখন এত বিকৃত হয়ে গেছে মস্তিস্ক এবং বৃক্ক এতখানি ক্ষতিগ্রস্থ হয়েছে যে তাকে ফিরিয়ে আনা যাবে না। সেদিন সংবাদপত্রের প্রতিনিধি যারা আমার কাছে এসেছিল, তাদেরও আমি একই কথা বলেছি, সরকারের সমালোচনা আপনারা নিশ্চয় করুন তাতে আমাদের কোনও আপত্তি নেই। নইলে কাগজ কি করে চলবে। কিন্তু বার বার এই কথাটা লিখুন জ্বর হওয়া মাত্র ম্যালেরিয়া হতে পারে এটা ধরে নিয়েই যেন তারা রক্তের নমুনা দেন এবং প্রিজামটিভ ট্রিটমেন্ট করেন এবং বেশি জ্বর হলে, রুগী ঠিকমতো কথা বলতে পারছে না, বুঝতে পারছে না, প্রচন্ড মাথার যন্ত্রণা, তখন আমরা বলছি প্রতিষ্ঠানে যান। প্রতিষ্ঠানে মানে সরকারি হাসপাতাল-এর চিকিৎসা, সরকারি হাসপাতালের বাইরেও চিকিৎসা হয়। প্রতিষ্ঠান ছাড়া এই ম্যালেরিয়া রোগের কেউ চিকিৎসা করতে পারবে না তা নয়। প্রতিষ্ঠানের বাইরেও অনেক হাসপাতাল আছে, অনেক ট্রিটমেন্ট সেন্টার আছে। বহু অভিজ্ঞ ডাক্তার আছে আমাদের পশ্চিমবাংলায় এবং তারা আপ্রাণ চেষ্টা করছেন, পরিশ্রম করছেন। তাদের কাজের প্রশংসা করা দরকার, তাদের প্রশংসা করলে পরে তারা উৎসাহিত হবেন। আর এসব ওষুধগুলো সব বাজারেও পাওয়া যায় এটা আপনারা মনে রাখবেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ চট্টরাজ, হোয়াট ইজ ইওর পয়েন্ট অব অর্ডার?

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, মাই পয়েন্ট অব অর্ডার ইজ দ্যাট, বৈধতার প্রশ্ন। আমরা কোয়েশ্চেন করতে গিয়ে যখন স্টেটমেন্ট দেব, তখন আপনি বলবেন স্টেটমেন্ট

চলবে না। আমার বৈধতার প্রশ্ন হল, আমাদের চিফ হুইপ যখন মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করলেন, তখন তিনি উত্তর দিতে গিয়ে সংবাদপত্রকে আক্রমণ করলেন, পার্টির কথা বললেন, জোনাল কমিটির কথা বললেন, এটাই আমার বৈধ্যতার প্রশ্ন।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে আগে ম্যালেরিয়া প্রতিরোধের জন্য সীজনাল ওয়ার্কার ছিল যারা বর্ষাকালে তিন চার মাস ধরে বিভিন্ন জায়গায়, বিশেষ করে গ্রামের দিকে, যেখানে জলাভূমি আছে সেখানে। সেই সীজনাল ওয়ার্কারদের কাজ কি বন্ধ হয়ে গেছে? যদি বন্ধ হয়ে থাকে তাহলে আমার যেটা মনে হয় তাদের যদি পুনরায় চালু করার ব্যবস্থা না করেন, তাহলে সাধারণ মানুষের খুব অসুবিধা হবে। আর আগে যে ব্যবস্থাটা ছিল পশ্চিমবাংলায় যে তেলটা দেওয়া হত, সেটা নাকি মেয়াদ উত্তীর্ণ তেল দেওয়া হচ্ছে।

**শ্রী পার্থ দে ঃ** প্রথম কথা হচ্ছে আমাদের রাজ্যে কলকাতার শহরাঞ্চলে এবং বিশেষ করে কয়েকটি জেলা ম্যালেরিয়াপ্রবণ বলে চিহ্নিত ভারত সরকারের ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রামের অংশ অনুযায়ী। আর বাকি জেলাগুলো, সেগুলো ম্যালেরিয়াপ্রবণ নয়। সেখানে কতগুলো ন্যূনতম ব্যবস্থা রাখা হয়। আমাদের পশ্চিমবাংলায় ৩৮৩টা দল আছে। এদের গ্যাং বলা হয়। এরা ম্যালেরিয়ার মশা প্রতিরোধ করার জন্য স্প্রে করেন। তাতে করে যে জেলাগুলো ম্যালেরিয়া প্রবণ সেই জেলাগুলোতে স্প্রে এক ধরনের হয়, আর যে জেলাগুলো ম্যালেরিয়াপ্রবণ নয়, সেখানে দল প্রস্তুত থাকে যদি কখনও ম্যালেরিয়া ছড়ায় সর্বত্রভাবে নির্দিষ্ট এলাকায় স্প্রে করা হয়। এই যে দলগুলো রয়েছে এদের কার্যকর করা হচ্ছে। আমাদের রাজ্যের প্রধানত দু ধরনের মশা নিরোধক তেল আছে। ডি ডি টি, বি এইচ সি। এই তেলগুলোর ক্ষতিকারক প্রভাব রয়েছে মানুষ এবং অন্যান্য প্রাণীদের উপর। অন্য মশা মারার তেল দিয়ে সেটাকে পূরণ করা যায় কিনা, সেটা নিয়ে আলাপ আলোচনা আমরা করছি। আর আপনার আরেকটি প্রশ্ন যেটা আপনি বললেন সময় উত্তীর্ণ তেলের ব্যাপারে, এ রকম কোনও খবর আমার কাছে নেই।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমি গতকাল হাওড়ার মেয়রকে প্রশ্ন করেছিলাম যে, যে তেলটা দেওয়া হয়, সেই তেলটা খুব এফেকটিভ। এই তেলটা দেওয়া বন্ধ করলেন কেন? আগে তো কলকাতা এবং হাওড়ার কাউন্সিলারদের শিশি করে এই তেলটা দেওয়া হত। এই তেল দেওয়া বন্ধ করলেন কেন? এটা কি খুব দামী বলে। তিনি বললেন, না এটা পলিউশন ক্রিয়েট করে। এটা কি সত্যিই পলিউশন ক্রিয়েট করছে? হাওড়ার মেয়রের সঙ্গে কথা বলে দেখুন সেই তেলটা দেওয়ার ব্যবস্থা করতে পারবেন কি?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় সদস্যকে বলি, কলকাতা এবং হাওড়ার মেয়রের সঙ্গে আমার নিয়মিত যোগাযোগ রয়েছে। মশা মারার বিভিন্ন কীটনাশক ব্যবহার করা হয়। এ সম্পর্কে আপনারা জানেন যে নানারকম মত আছে। কোনটা কখন ব্যবহার করা হবে, কখন ব্যবহার করা হবে না, এই সম্পর্কে সর্বভারতীয় নীতি অনুযায়ী আমরা চলি। হাওড়া, কলকাতায় জৈব নিরোধক নিয়ে পরীক্ষা করা হয়েছে। হাওড়া কর্পোরেশনের সঙ্গে কথা হয়েছে। তাতে তারা কিছুটা ফল পাচ্ছেন বলে জানিয়েছেন। হাওড়া কর্পোরেশন সম্মিলিত প্রচেষ্টা নেওয়ার ফলে এখনও পর্যন্ত তারা কিছুটা ফল পেয়েছেন। তবে আগে যেগুলো ব্যবহার করা হত সেগুলোর সবগুলোই এখন ব্যবহার করা যাচ্ছে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** ম্যালেরিয়ার জন্য মূলত শহরাঞ্চলে স্প্রে করার ব্যবস্থা করা হয়েছে সেখানে গ্রামাঞ্চলে যেসব ম্যালেরিয়াপ্রবণ এলাকা আছে সেখানে এই স্প্রে করার কোনও ব্যবস্থা আপনারা করবেন কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই।

**শ্রী পার্থ দে ঃ** শহরাঞ্চল বিশেষ করে কলকাতা শহরাঞ্চল কিছুটা ম্যালেরিয়াপ্রবণ বলে চিহ্নিত। তাছাড়া প্রত্যেক জেলার একটা ন্যূনতম কাঠামো আছে। কোনও থানা বা কোনও ব্লক এলাকায় যদি ম্যালেরিয়া দেখা যায় তবে সেখানে স্প্রে করার ব্যবস্থা আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মাননীয় বিধায়ক শ্রী আব্দুল মান্নানের প্রশ্নের জবাব দেওয়ার সময় ঔদ্ধত্য দেখিয়েছেন। মাননীয় মন্ত্রী, আপনি হেলথ ডিপার্টমেন্টে নতুন এসেছেন। আপনার অবগতির জন্য জানাই ১৯৯২-৯৩ সালে হেলথ ডিপার্টমেন্ট থেকে একটা স্ট্যাটিসটিক্স বেরিয়েছিল। তাতে বলা হয়েছিল যে ম্যালেরিয়া কমপ্লিটলি ইরাডিকেটেড হয়ে গেছে। তারপর হঠাৎ কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গে ম্যালেরিয়ার প্রকোপ বেড়েছে। আপনি বললেন যে, সব জায়গায় ব্যবস্থা আছে। কিন্তু আমি আপনারদের সঙ্গে একমত নই। ২৪ পরগনা জেলার এম আর বাঙ্গুর হাসপাতালে ম্যালেরিয়ার চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। এটা বোধহয় মন্ত্রী হিসেবে আপনার জানা নেই। ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ এই কয়েক বছরে ম্যালেরিয়া বেড়েছে। এর কারণ হল, আগে থাকতে ব্যবস্থা নেওয়া হয়নি। আমি জানতে চাই ম্যালেরিয়া যাতে না হয় তার জন্য আপনারা কি কি ব্যবস্থা নিয়েছিলেন? ম্যালেরিয়া না হওয়ার জন্য ১৯৯৪-৯৫ সালের পর থেকে আপনারা কি কি প্রিভেনটিভ মেজর নিয়েছিলেন?

**শ্রী পার্থ দে ঃ** কি কি প্রিভেনটিভ মেজর নেওয়া হয়েছিল সে সম্বন্ধে আমি আগেই

বলেছি। তবে এটা সত্য নয় যে, পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে ঘোষণা করা হয়েছিল ম্যালেরিয়া নিশ্চিহ্ন হয়ে গেছে। সমস্ত বিশ্বেই ম্যালেরিয়া একটা অন্যতম সমস্যা। বিশেষ করে গরিব দেশগুলোতে ম্যালেরিয়া আবার দেখা দিয়েছে। ম্যালেরিয়া শহরাঞ্চলে বড় সমস্যায় পরিণত হয়েছে। ভারতবর্ষের বড় বড় শহরগুলোতে এই সমস্যা অল্প বিস্তর দেখা দিয়েছে। একে হালকা করে দেখা উচিত নয়। ম্যালেরিয়া ইরাডিকেশন হয়ে গেছে সেটাও ভাবা উচিত নয়। এব্যাপারে এখনও অনেক করণীয় আছে। ধারাবাহিকভাবে বিভিন্ন দিক থেকে ম্যালেরিয়াকে মোকাবিলা করতে হবে। পশ্চিমবঙ্গের সরকারি হাসপাতালগুলোতে ম্যালেরিয়ার চিকিৎসা হয়। এছাড়া বেসরকারি প্রতিষ্ঠান আছে যেখানে ম্যালেরিয়ার চিকিৎসা হয়। এরা ম্যালেরিয়া চিকিৎসা করতে জানে। আমাদের সরকারি প্রতিষ্ঠানগুলো অবশ্যই চিকিৎসা করতে জানে। ঠিক সময়ে রোগীকে পৌছানোর ব্যবস্থা করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার প্রশ্ন হচ্ছে, রক্ত পরীক্ষার রিপোর্ট কত সময়ের মধ্যে পাওয়া যাচ্ছে, এবং যারা রক্ত পরীক্ষা করছে সেই টেকনিশিয়ান এবং প্যাথলজিস্টদের যথাযথ ট্রেনিং আছে কি না এবং রক্ত পরীক্ষা যথাযথ হচ্ছে কিনা।

**শ্রী পার্থ দে ঃ** কলকাতায় রক্ত পরীক্ষার ব্যাপারে আমাদের নিজস্ব ৮৬টি কেন্দ্র চলছে। মাননীয় সদস্য চাইলে তার তালিকা দিতে পারি। ছুটির দিনেও পরীক্ষা কেন্দ্রগুলো খোলা রাখা হচ্ছে। তাদের বলা হয়েছে এক দিনের মধ্যে রিপোর্ট দিন। অবশ্য, কিছু ব্যাকলগ থাকছে কেননা, টেকনিশিয়ান-এর অভাব ছিল। সেই অভাব কিছু পূরণ করার চেষ্টা হচ্ছে। মহামান্য আদালতের নির্দেশের জন্য দ্রুত নেওয়া যাচ্ছে না। কয়েকটি কেন্দ্র থেকে একদিনের মধ্যেই রিপোর্ট দেওয়া যাচ্ছে। আর আপনারা তো জানেন, সবসময়ই কিছুটা হিউম্যান এরর থাকতে পারে। সফিসটিকেটেড কিট-এর দ্বারা পরীক্ষার ক্ষেত্রেও দেখা গেছে এরকম হয়ে থাকে। যন্ত্রে যে পরীক্ষা করা হয়, তাতেও ৫ থেকে ১০ পারসেন্ট ফেইলিওর হতে পারে। তাছাড়া, এরা অভিজ্ঞ, এরা খুঁজে বার করছে। ম্যালেরিয়া রোগীর রক্তের নমুনা বারে বারে নেওয়া সত্ত্বেও রক্তে পরজীবী পাওয়া গেল না অথচ সেটা ম্যালেরিয়া। সেইজন্য ক্লিনিক্যাল দেখা দরকার। অভিজ্ঞ ডাক্তাররা তা বুঝতে পারেন। সেইজন্য রক্ত পরীক্ষা করে যেতে হবে, তার কি ফল পাওয়া যাচ্ছে, তার উপর নির্ভর করতে হবে, তাছাড়া অভিজ্ঞ ডাক্তারদের ক্লিনিক্যাল আই-এর উপর নির্ভর করতে হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবশ্যই জানেন, ডুয়ার্সের জলপাইগুড়ি, কুচবিহার এবং পুরুলিয়া জেলায় ম্যালেরিয়ার কথা। সে সব জায়গায় ডি ডি টি স্প্রে করার ব্যবস্থা ছিল, প্রিভেনশনের ব্যবস্থা ছিল, তা অপ্রতুল এবং বন্ধ হয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার সাবমিশন হচ্ছে—কলকাতা নিয়ে হৈ চৈ হচ্ছে,

তার দরকারও আছে। কিন্তু আমাদের এলাকায় বছরের পর বছর শত শত মানুষ ম্যালেরিয়ায় মারা যাচ্ছে। এই ম্যালেরিয়া নিবারণের জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করবেন? এছাড়া আমাদের আলিপুরদুয়ার হাসপাতালকে 'নির্ণয় এবং নিরাময়' কেন্দ্র হিসাবে গড়ে তোলার বিষয়ে আপনি কি ভাবছেন?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** জলপাইগুড়ি ম্যালেরিয়াপ্রবণ এলাকা হিসাবে চিহ্নিত। জলপাইগুড়িতে প্রতি বছরই ম্যালেরিয়াপ্রবণ এলাকাতে যে স্প্রেয়িং গ্যাং আছে তারা কাজ করে চলেছে এবং ইতিমধ্যে সেখানে দুবার স্প্রে করা হয়েছে। আমি নিজে জলপাইগুড়ি জেলাতে গিয়েছিলাম এবং এ নিয়ে শিলিগুড়িতে উত্তরবাংলার প্রতিটি জেলার স্বাস্থ্য আধিকারিকদের সঙ্গে সভা করেছিলাম। আবার আমি যাব। জলপাইগুড়ি জেলার ডুয়ার্স এলাকা সম্বন্ধে এখনও আমাদের কাছে যে খবর আছে তাতে দেখা যাচ্ছে, তাদের কাজ মোটামুটি চলছে। তবে তাদের কিছু অসুবিধা আছে। কিন্তু জলপাইগুড়ি জেলার স্বাস্থ্য আধিকারিকরা যা মনে করছেন তা হচ্ছে, এখানে মশার বিরুদ্ধে অভিযান ছাড়াও যে ফল পেয়েছেন সেটা হচ্ছে, আরলি ডিটেকশন অ্যান্ড প্রম্পট ট্রিটমেন্ট। সেই কাজ সেখানে ভাল হচ্ছে। চা-বাগানের আমরা কিছুটা খবর নিয়েছি এবং আরও নিতে হবে। চা-বাগানের খবর আমরা সঙ্গে সঙ্গে পাই না। এব্যাপারে মাননীয় সদস্যরা আমাদের সাহায্য করতে পারেন। জলপাইগুড়ি জেলার আধিকারিক, মাননীয় সদস্যরা, সকলে মিলে যদি এব্যাপারে উদ্যোগী হওয়া যায় তাহলে সমস্যার সমাধান করা যাবে বলে আমি মনে করি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বলছি। বিভিন্ন জেলাতে ম্যালেরিয়ার একটা দপ্তর ছিল। সেই দপ্তরগুলো উঠে গেল এবং সেখানে কোনও স্বাস্থ্য কর্মী নেই, ডাক্তার নেই। এছাড়া বিভিন্ন পুরসভায় যে একজন করে ডাক্তার এবং স্বাস্থ্য কর্মী আছেন তাদের এব্যাপারে সচেতন করেননি কেন? তেল স্প্রে করার জন্য সরবরাহ করেছেন কি না? এখানে বর্ধমান সম্পর্কে বলা হল। কিন্তু হুগলি, বর্ধমান ও বাঁকুড়াতে এনকেফেলাইটিস এবং কালাজ্বরে বহু মানুষ মারা যাচ্ছে। উনি নাকি বর্ধমানে পেশেন্ট দেখতে গিয়েছিলেন। কিন্তু আমার নির্বাচনীকেন্দ্রেও এনকেফেলাইটিসে আক্রান্ত হয়ে মানুষ মারা গেছে। সেখানকার গরিব আদিবাসী, তফসিলি জাতি, উপজাতির মানুষ মারা গেছে। হুগলির বলাগড়ে কালাজ্বরে আক্রান্ত হয়ে মানুষ মারা গেছে। এ ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কি কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় সদস্য যে আরোপ এনেছেন তা সত্য নয়।

**শ্রী গুরুপদ দত্ত ঃ** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা এখানে উল্লেখ করছি। আমার পাশের এলাকা হুগলির গোঘাটের একটা ৬ বছরের বালকের জ্বর হওয়ার পর দিনই পি জি তে ভর্তি করা হয়। কিন্তু তাকে পি জি-র অ্যানেক্স বিল্ডিং থেকে ইনটেনসিভ কেয়ার ইউনিটে পাঠিয়ে দেওয়া হয়। ডাক্তাররা বলছেন, ম্যালিগনেন্ট ম্যালেরিয়া না সেরিব্রেল ম্যালেরিয়া তা বোঝা যাচ্ছে না। প্রতিদিনে ২ থেকে আড়াই হাজার টাকা খরচ হচ্ছে এবং বাচ্চাটা মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন একটা মেডিক্যাল বোর্ড বসিয়ে ঐ ৬ বছরের বাচ্চাকে বাঁচানোর ব্যবস্থা করুন।

(নো রিপ্লাই)

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে উল্লেখ করছি, আমার বিধানসভা উত্তর কলকাতায়। আজ সকালে আমি একটা মেডিক্যাল রিপোর্ট পেলাম যে ডেঙ্গু ফিভারে মানুষ মারা গেছে। আজকে যখন ম্যালেরিয়া উচ্ছেদ হচ্ছে তখন ডেঙ্গু বেড়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয় ট্রপিক্যাল মেডিসিনের এই রিপোর্ট নিশ্চয় পেয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি আপনি বলেছেন যে ম্যালেরিয়ার চিকিৎসা ব্যবস্থা হচ্ছে আর জি কর হসপিটালে, হস্তাঙ্গ আয়ুর্বেদ হাসপাতালে উত্তর কলকাতায় আছে, ওই সব জায়গায় ম্যালেরিয়া পেশেন্ট যাচ্ছে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলি সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক আমার এলাকায় যেটা আছে সেখানে পেশেন্টের ব্যাপারে আমি যখন অনুরোধ করলাম তখন তারা বললেন মন্ত্রীর ডাইরেকশন নেই। আপনি কি আর জি কর বা অন্যান্য হসপিটালের সুপারিনটেনডেন্ট নিয়ে তাদের সঙ্গে আলোচনা করেছেন, বলেছেন যে ম্যালেরিয়া পেশেন্ট গেলে মেডিসিন পাবে। আপনি ফাইল থেকে বলছেন, আপনি গ্রামেগঞ্জে যান, ঘোরেন, আপনি একটু শহরে ঘুরুন, সেখানে সুপারিনটেনডেন্টদের ডেকে জিজ্ঞাসা করুন ওষুধ তারা দিচ্ছে কি না। ওষুধ যদি না পায় তাহলে আপনি সুপারিনটেনডেন্ট সাসপেন্ড করবেন কি না সেটা বলুন? আমি আপনাকে প্রমাণ দিতে পারি।

**শ্রী পার্থ দে ঃ** আমি শুধু গ্রামেগঞ্জেই যাই না, শহরেও ঘুরি, আলোচনা করি। মাননীয় সদস্য যে কথা বলেছেন যেগুলি আমাদের অনুধাবন করার বিষয় সেগুলি আমরা অনুধাবন করছি। তবে একটা কথা ঠিক সেটা হচ্ছে ম্যালেরিয়া এবং মশা বাহিত আরও কিছু অসুখ এটা নিয়েও চিন্তা করার দরকার। ম্যালেরিয়া অ্যাকশন প্রোগ্রামের মধ্যে ডেঙ্গু এবং জাপানি এনকেফ্লাইটিস এটা নিয়েও আমরা চিন্তা করছি। ডেঙ্গুর ব্যাপারে আলাদা ওষুধ নেই, কিন্তু ম্যালেরিয়ার ওষুধ আছে। আমাদের নামকরা হাসপাতাল যেমন আর জি কর, মেডিক্যাল কলেজ হাসপাতালে এগুলিতে রোগীর চাপ খুব বেশি, তার

ফলে কিছু অসুবিধা হচ্ছে। আমি সভাকে এই অনুরোধ করব যে হাসপাতালগুলি এই ব্যাপারে আপ্রাণ চেষ্টা করছে, তাদের সাথে একটু সহযোগিতা, সাহায্য করুন, তারা নিশ্চয়ই এটা দেখবে।

### রাস্তা মেরামতের জন্য বরাদ্দকৃত অর্থ

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যের রাস্তা (জাতীয় সড়কসহ) মেরামতের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ;

(খ) ১৯৯৭ সালের ৩১শে অক্টোবর পর্যন্ত সময় ঐ বাবদ কত টাকা পাওয়া গেছে ; এবং

(গ) রাজ্যের বেহাল রাস্তাগুলির মেরামতের ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী মনোহর তিরকি ঃ**

(ক) ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ আর্থিক বছরের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ যথাক্রমে ৬১.৪৬ কোটি টাকা এবং ৭৩.৯৯ কোটি টাকা।

(খ) সর্বমোট (দুটি আর্থিক বছরে) ১০১.৫৬ কোটি টাকা।

(গ) এ ব্যাপারে প্রয়োজনীয় অর্থ সংগ্রহের চেষ্টা চলছে।

[11-40 —11-50 a.m.]

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** আপনি উত্তরে বলেছেন, ১৯৯৭ সালের ৩১শে অক্টোবর পর্যন্ত ১০১.৫৬ কোটি টাকা পাওয়া গেছে। আমার প্রশ্ন হল কোন কোন জেলায় কত টাকা বরাদ্দ হয়েছে এবং এই কাজের জন্য কারা অথরিটি, কারা করবে।

**শ্রী মনোহর তিরকি ঃ** স্যার, বিস্তারিত লিস্টটা আমি টেবিলে দিয়ে দিচ্ছি, ওতে দেওয়া আছে কোন জেলায় কত টাকা খরচ হবে এবং কত কিলোমিটার রাস্তা মেরামত করা হবে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** মুখ্যমন্ত্রী পর্যন্ত বলেছেন রাজ্যের রাস্তাগুলির অবস্থা অত্যন্ত বেহাল। এই অবস্থায় রাস্তা মেরামতের জন্য বাজেটে যে টাকা বরাদ্দ করা

হয়েছে সেই টাকা সময় মতো ব্যয় করতে না পারলে তা ফেরত যাবে, অথচ কোনও কাজই হবে না। রাস্তা মেরামতের কাজ হচ্ছে, কি হচ্ছে না তা কারা দেখছেন?

**শ্রী মনোহর তিরকি** ঃ আমাদের বেশ কিছু রাস্তার অবস্থা খুবই খারাপ এবং তা উদ্বেগের। স্যার, এই অবস্থায় বাজেট বরাদ্দ ছাড়াও অতিরিক্ত ১১৩ কোটি টাকা রাস্তা মেরামতের জন্য বরাদ্দ করা হয়েছে। জেলা পরিষদের সঙ্গে ডি পি সি-র সঙ্গে আমাদের ডিপার্টমেন্টের ইঞ্জিনিয়াররা বসে অগ্রাধিকারের ভিত্তিতে রাস্তা মেরামতের কাজ নির্দিষ্ট করছে। এখন আমি মাননীয় সদস্যদেরও অনুরোধ করছি, এই কাজ শুরু হবার পর তারাও একটু নজর দিন যাতে রাস্তা মেরামতের কাজের গুণগত মান ঠিক থাকে। আমি জানি অনেক ক্ষেত্রে অনেক সময়েই গুণগত মান খুব খারাপ থাকে। এ বিষয়ে আমরা আমাদের চিফ ইঞ্জিনিয়ারের নেতৃত্বে ভিজিলেন্স কমিটি গঠন করেছি। নির্দিষ্ট বিধানসভার মাননীয় সদস্যর কাছে এবং জেলা পরিষদের সভাধিপতির কাছে রাস্তা মেরামতের কাজের শিডিউল দিয়ে দেওয়া হবে, শিডিউল অনুযায়ী যদি কোথাও কাজ না হয় তাহলে তারা সে বিষয়ে রিপোর্ট করতে পারবেন এবং যদি তদন্ত করে দেখা যায় তাদের অভিযোগ সত্য তাহলে নিশ্চয়ই এজেন্সির বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, অনেক জায়গায় আমরা দেখছি টাকা বরাদ্দ হয়েছে, কাজের অর্ডার দেওয়া হয়েছে, কিন্তু কাজ হচ্ছে না, হলেও ৬ মাসের মধ্যে সেই রাস্তা আবার খারাপ হয়ে যাচ্ছে। অর্ডার দেওয়ার পরেও যারা কাজ করছে না বা যারা খারাপ কাজ করছে তাদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন।

**শ্রী মনোহর তিরকি** ঃ অর্ডার দেওয়ার পরেও যদি কাজ কোথাও শুরু না হয়ে থাকে তাহলে দেখতে হবে সেখানে কাজ শুরু না হওয়ার পেছনে কোনও টেকনিক্যাল কারণ আছে কিনা। অনেক সময় অর্ডার দেওয়ার পরেও বিটুমেনের অভাবে কাজ শুরু হয় না। এজেন্সি বিটুমেন না পাওয়ার জন্য কাজ শুরু করতে পারে না।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ বিটুমেন দিয়ে রাস্তা মেরামত করলে নিশ্চয়ই তা ভাল হবে। কিন্তু যেখানে ঐ সমস্যা নেই সেখানে যারা কাজ করছে না বা করলেও ভালভাবে করছে না তাদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী মনোহর তিরকি** ঃ আপনি অভিযোগ করলেন, কাজের অর্ডার দেওয়ার পরেও কাজ করছে না। মাননীয় সদস্য যদি কোনও নির্দিষ্ট ঘটনার প্রতি আমাদের দৃষ্টি আকর্ষণ করেন তাহলে আমরা নিশ্চয়ই সেটা দেখব।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ এরকম ব্যবস্থা ইতিপূর্বে কোথাও নিয়েছেন কি? কারও শাস্তি হয়েছে কি?

**শ্রী মনোহর তিরকি ঃ** এখন পর্যন্ত নির্দিষ্টভাবে কোনও অভিযোগ কারও বিরুদ্ধে পাই নি। নির্দিষ্ট অভিযোগ থাকলে, শাস্তিযোগ্য কিছু থাকলে নিশ্চয়ই শাস্তি হবে। এখন পর্যন্ত কারও বিরুদ্ধে কোনও নির্দিষ্ট অভিযোগ পাইনি, ফলে কাউকে শাস্তি দিতে পারিনি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, দুটি আর্থিক বছরের বরাদ্দ এবং অতিরিক্ত বরাদ্দের প্রতিশ্রুতির কথা বললেন এবং রাস্তা সম্পর্কে উদ্বেগ প্রকাশ করলেন। আমাদের রাজ্যের ন্যাশনাল হাইওয়েগুলোর রক্ষণাবেক্ষণ এবং মেরামতের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু জাতীয় সড়ক জি টি রোডের একটা অংশ, হাওড়া থেকে মগরা পর্যন্ত আংশিক দায়িত্ব কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের হাতে ছেড়ে দিয়েছে। এখন থেকে ঐ অংশটা কেন্দ্রীয় সরকার আর দেখবে না। ঐ অংশটা রক্ষণাবেক্ষণ এবং মেরামতির দায়িত্ব রাজ্য সরকারের ওপরে এসেছে, এটা কি সত্যি? যদি সত্যি হয় তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা ঐ অংশের জন্য কোনও টাকা বরাদ্দ করেছেন কি? জি টি রোডের ঐ অংশটির অবস্থা খুবই খারাপ হয়ে পড়েছে, সুতরাং ঐ রাস্তাটি মেরামত করার জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী মনোহর তিরকি ঃ** নির্দিষ্টভাবে সেই ডিক্লারেশন আসেনি। এই জাতীয় সড়কগুলি বিভিন্ন কারণে ক্ষতিগ্রস্ত হয়েছে। বন্যায় ক্ষতিগ্রস্থ হয়েছে। এটা পার্টিকুলার মগড়ার ব্যাপার নয়। আমাদের কাছে হিসাব আছে প্রায় ৫৯৪ কিলোমিটার রাস্তার অবস্থা খুবই খারাপ। এরজন্য অ্যাসেসমেন্ট করে ১৮ কোটি ১৪ লক্ষ টাকা চেয়েছি। তবে এখন পর্যন্ত ১ কোটি টাকা পেয়েছি। আর স্টেট ফান্ড থেকে ১০ কোটি টাকা পেয়েছি। সমস্ত রাস্তা মেরামত করার জন্য আমরা উদ্যোগ নিয়েছি আপটু মার্চ। এই টারগেট পূর্ণ করব আশা আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বাস্থ্য বিভাগ তো ম্যালেরিয়ায় রোগগ্রস্ত, পি ডবলু ডি ও ভেঙে গেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্পেসিফিক প্রশ্ন করছি, আমি নাম করছি না। জেলার সভাধিপতির নির্দেশে কন্ট্রাক্টরকে টাকা দিয়ে দেওয়া হয়েছে একটি রাস্তার জন্য। কিন্তু সেই টাকায় এতটুকু মোরাম হয়নি, এতটুকু পিছু পড়েনি। এই পিচ এবং মোরামের জন্য টাকা দিয়ে দেওয়া সত্ত্বেও কোনও কাজ হয়নি এইরকম কোনও অভিযোগ আপনার কাছে আছে কিনা এবং অভিযোগ থাকলে আর এস পি, সি পি এমের বিরুদ্ধে অ্যাকশন নেবার ক্ষমতা আছে কি না?

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় সদস্যকে অনুরোধ করছি, নির্দিষ্ট অভিযোগ থাকলে নিশ্চয়ই দেবেন। এখানে আর এস পি, সি পি এম বা কংগ্রেসের কোনও ব্যাপার নয়। কাজে ফাঁকি থাকলে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** রাস্তার পরিস্থিতি বিভিন্ন জেলায় খারাপ এটা ঠিকই। তবে কিছু কিছু জায়গায় কাজ চলছে। আমি অফিসারদের সঙ্গে আলোচনা করে বুঝতে পারছি বিটুমিন পাওয়া যাচ্ছে না। এই বিটুমিন যাতে পাওয়া যায় তার জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী মনোহর তিরকি ঃ** এতদিন পর্যন্ত বিটুমিনের একমাত্র সাপ্লায়ার ছিল ইন্ডিয়ান অয়েল (আই ও সি)। সমস্ত দেশে তারাই সাপ্লাই করে থাকেন, এটা তাদের মনোপলি ব্যবস্থা। এখন যেহেতু ন্যাবার্ডের কাজ চলছে, ওয়ার্ল্ড ব্যাঙ্ক আসছে, সেহেতু আমরা চেষ্টা করছি ভারত সরকারের আন্ডারটেকিং সংস্থা বামাল্লরির কাছে থেকে বিটুমিন আনার। ওরা ইরান থেকে কিনে দেবেন এই রকম একটা চুক্তিবদ্ধ হয়েছেন। আমরা আশা করছি, ডিসেম্বর মাসে অতিরিক্ত বিটুমিন পাব।

**শ্রী নির্মল ঘোষ ঃ** পূর্ণ মন্ত্রী থাকলে ভাল হত। কারণ আপনার উত্তর থেকেই বোঝা যাচ্ছে আপনি সব কিছু জানেন না। আপনি আমার সঙ্গে একমত হবেন পশ্চিমবাংলার রাস্তাগুলির অবস্থা খুবই খারাপ। এটা আমাদের লজ্জা। আপনি রাস্তাগুলি রিপেয়ার করার জন্য সময় পেলেন দেড় মাস অথচ রিপেয়ার করলেন না। খালি ইট পুঁতে দিলেন। আপনি প্রথমেই বলার চেষ্টা করলেন ডিস্ট্রিক্ট-ওয়াইজ টাকা দিয়েছেন এবং ডি পি সি, ইঞ্জিনিয়ার এবং কন্ট্রাক্টররা মিলে কাজ করছে না। এখন ডি পি সির সঙ্গে যে ঝামেলা সেই ডি পি সি কন্ট্রোল করে সি পি এম। সেখানে আপনার কোনও প্রাধান্য নেই। আমি ২/৩টি রাস্তার কথা বলি, বারাসত থেকে টাকি পর্যন্ত ৪০ কিলোমিটার রাস্তাটি আপনি নিশ্চয়ই দেখেছেন। গত ৩ মাস ধরে ঐ রাস্তা দিয়ে একটা প্রসূতি রোগীও চলতে পারে না, অ্যাম্বুলেন্স যেতে পারে না। রাস্তাটির কি অবস্থা হয়ে দাঁড়িয়েছে। আপনি ব্যারাকপুর এক্সপ্রেস হাইওয়ে রাস্তাটিও দেখেছেন। বজবজ রোডের অবস্থাও আপনি দেখেছেন। রাস্তাগুলির কি অবস্থা হয়ে আছে। তারপর জি টি রোড বালি ব্রিজ পার হয়ে যান দেখবেন কি অবস্থা? সেইজন্য বলছি, কাজগুলি কি ডি পি সি এবং পূর্ত দপ্তরের ঝামেলার জন্য আটকে আছে? রিপেয়ার কেন করতে পারছেন না সেটা বলবেন কি?

[11-50 — 12-00 Noon]

**শ্রী মনোহর তিরকি ঃ** আমি প্রথমেই বলি, রাস্তার কাজ সি পি এম, কংগ্রেস, আর এস পি দেখে করা হয় না। সব জেলার যে সব রাস্তা খারাপ তা দেখেই করা হয়। ডি পি সি-র সঙ্গে, সভাপতিদের সঙ্গে কথা বলা হয়। রাস্তা খারাপ, সেটা করতে হচ্ছে করব। সমস্ত জেলা থেকেই লিস্ট আমরা আনিয়েছি যে কোনও রাস্তার কত কিলোমিটার খারাপ। তার সমস্ত নথিপত্র আমার কাছে আছে, চাইলে দিতে পারি। কাজেই কোনও

রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা কাজ করছি না। রাস্তা মেরামত হোক, সকলের সুবিধা হোক, পশ্চিমবঙ্গের ভাল হোক এই দৃষ্টিভঙ্গি নিয়েই আমরা কাজ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** আমাদের নির্বাচনীকেন্দ্রের মধ্যে ন্যাশনাল হাইওয়ে টু বালি হল্ট স্টেশন থেকে যেখানে বম্বে রোড শুরু হয়েছে সেই পর্যন্ত এবং এন এইচ সিক্স—বম্বে রোড যেখানে থেকে শুরু হয়েছে সেখান থেকে সাঁকরাইল পর্যন্ত একটা বিস্তীর্ণ অঞ্চলের রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ। আমি কয়েকদিন ধরে যাতায়াত করছি, আমি দেখেছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এর রিপেয়ার কবে শুরু হবে?

**শ্রী মনোহর তিরকি ঃ** বম্বে রোড হচ্ছে ২৩২ কিমি দূরত্বের। এর মধ্যে ৬৬ কিমি সব মিলিয়ে খুব খারাপ অবস্থা। এর জন্য আমরা টাকা চেয়েছি ১৬৩ লক্ষ টাকা। রাজ্যের হাতে পয়সা নেই কিন্তু তা সত্ত্বেও এই ৬৬ কিমি-এর কাজ আমরা শুরু করছি, আশা করছি টাকা পেয়ে যাব। কোথায় কাজ হচ্ছে স্পেসিফিক জানতে চাইলে নোটিশ দিতে হবে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** আমি বিরোধীদলের মাননীয় সদস্যদের বলছি, আপনারা ৮২/৮৩ জন সদস্য এখানে আছেন এবং অধিকাংশই হাত তুলছেন। সবাইকে আমি অ্যাকোমোডেট করব কি করে? এ দিকে আমাকে এসে আবার রিকোয়েস্ট করা হচ্ছে যে অমুককে অ্যালাউ করুন। আমাকে তো জেলা, এলাকা, পার্টি, এরিয়া সব দেখে দিতে হবে। তার মধ্যে সমানে আবার রানিং কমেন্ট্রি চলছে। আমি আপনাদের বলব, হ্যাভ সাম পেসেন্স, ধৈর্য ধরতে শিখুন। পার্লামেন্টেরিয়ান হয়েছেন, সেখানে তো ফার্স্ট প্রিন্সিপল হচ্ছে পেসেন্স, সভ্যতা ধৈর্য—এই সব দরকার আছে। কোনটা শিখছেন না আর মানুষের সেবা করবেন দাবি করছেন। If your leader raises his hand then I have to give him preference, please organise yourself don't blame me.

### প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ফার্মাসিস্টের শূন্য পদের সংখ্যা

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১১) **শ্রী ঈদ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ফার্মাসিস্টের পদ খালি আছে?

**শ্রী পার্থ দে ঃ**

২৪টি পদ।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মুর্শিদাবাদ জেলাতে ২৪টি ফার্মাসিস্টের পদ খালি আছে। আমার প্রশ্ন এর মধ্যে ব্লক হাসপাতাল, সাবসিডিয়ারি হেলথ সেন্টার, নিউ প্রাইমারি হেলথ সেন্টারে আলাদা আলাদা ভাবে কতগুলি করে পোস্ট খালি আছে জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আমি আগেই বলেছি যে ২৪টি খালি আছে। সব প্রাইমারি হেলথ সেন্টারে পূরণ করার চেষ্টা করা হচ্ছে। ইতিমধ্যে ৪ জনকে দেওয়া হয়েছে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এই পদগুলি কতদিন ধরে খালি আছে?

**শ্রী পার্থ দে ঃ** বিভিন্ন সময়ে খালি হয়। কখনও রিটায়ার করলে খালি হয়, এইভাবে খালি হয়। মোট আমাদের পশ্চিমবঙ্গে ২০০ পদ খালি আছে। ইতিমধ্যে আমরা যা পূরণ করেছি যেটা আমি বলে দিচ্ছি। ৮৩টি পদ আমরা পূরণ করেছি। আপনার জেলায় মুর্শিদাবাদে ৪ জনকে দেওয়া হয়েছে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, বাকি পদগুলি পূরণ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী পার্থ দে ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে নাম চাওয়া হয়েছে। এই নাম পেলে পরীক্ষা করা হবে এবং তারপরে নির্বাচন করা হবে।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণে আছে যে আমেদাবাদ হাসপাতালে ডাক্তার নিয়োগ করার জন্য আমার বিধানসভা কেন্দ্রের তরফ থেকে অনুরোধ করা হয়েছিল এবং তারপরে সেখানে ডাক্তার দেওয়া হয়। কিন্তু আজ পর্যন্ত সেই ডাক্তার সেখানে জয়েন করেনি। সারা নবগ্রামের হেলথ সেন্টারে ডাক্তার নেই বলে সেখানে কখনও হোমিওপ্যাথি ডাক্তার, কখনও কবিরাজী ডাক্তার দিয়ে চালানো হচ্ছে। কাজেই এই সম্পর্কে আপনি কোনও ব্যবস্থা গ্রহণে ইচ্ছুক কিনা জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এটা ফার্মাসিস্টদের ব্যাপারে প্রশ্ন। মুর্শিদাবাদের ডাক্তারদের ব্যাপারে পরে প্রশ্ন আছে। সেটা যখন উঠবে তখন বলে দেব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যদিও প্রশ্নটা নির্দিষ্ট জেলার ব্যাপারে, কিন্তু যেহেতু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সেজন্য উত্তর দিতে অসুবিধা হবে না বলে প্রশ্নটা করছি। ব্লক স্তরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে তাদের চিকিৎসা সুযোগসুবিধা রয়েছে। কিন্তু ব্লক স্তরে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে বর্তমানে শয্যা সংখ্যা যা আছে, সেগুলিকে বাড়াবার জন্য কোনও পরিকল্পনা আপনার দপ্তরে আছে কি না জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আপনি আলাদাভাবে নোটিশ দেবেন, আমি বলে দেব।

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, কোন জেলায় কত ফার্মাসিস্ট-এর পদ খালি আছে এবং বিশেষ করে মালদা জেলায় কতটা খালি আছে?

**শ্রী পার্থ দে ঃ** মালদার সংখ্যাটা এখনই বলতে পারব না। সারা পশ্চিমবাংলায় ২০০ পদ খালি আছে। মালদার সংখ্যাটা পরে জানিয়ে দিতে পারি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সদস্যদের প্রশ্নগুলি এড়িয়ে যাওয়ার চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গের বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে বহু ডাক্তার নেই, ফার্মাসিস্ট নেই। আপনি বলেছেন যে ২০০টি পদ খালি আছে। এগুলি পূরণ করার জন্য বিশেষ করে দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন এলাকায় যেখানে দ্বীপাঞ্চল, সেখানকার মানুষের কাছে তৃণমূল পর্যন্ত স্বাস্থ্য পরিষেবা পৌঁছে দেওয়া যায় না, সেইসব এলাকায় ফার্মাসিস্টদের পদগুলি পূরণ করার জন্য কোনও ব্যবস্থা করেছেন কি না জানাবেন?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী পার্থ দে ঃ** দক্ষিণ ২৪ পরগনায় অক্টোবর মাসে আমরা কয়েক জন ফার্মাসিস্ট দিতে পেরেছি। আর এবারে আবার ফার্মাসিস্টদের নেওয়ার জন্য পরীক্ষা নেওয়া হচ্ছে এবং সেটা খুব তাড়াতাড়ি শেষ হবে। তারপরে তাদের পাঠানো হবে। তারপরে আমরা পাঠাব। তবে এটা ঘটনা যে, গ্রামাঞ্চলে এবং দূরের এলাকায় যত চিকিৎসক আমাদের দরকার, যত পদ শূন্য আছে বা নন-মেডিক্যাল টেকনিকাল নানা পদ যা রয়েছে সব জায়গায় সমানভাবে লোক দিতে পারছি এটা ঘটনা নয়। এটা আমাদের দেশের সাধারণ সমস্যা। তবে পদগুলি কি করে পূরণ করা যায় তারজন্য কতগুলো প্রক্রিয়া আমরা নিয়েছি। কি করে কন্ট্রাক্টের মাধ্যমে লোক নিয়ে পদগুলো পূরণ করতে পারি তার প্রচেষ্টা চলছে। এক্ষেত্রে কোনও কোনও জেলা খুবই সফল। কোনও কোনও জেলা কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার পেয়েছে, কোনও কোনও জেলা সেটা পূরণ করতে পারেনি। তবে প্রক্রিয়াটা চলছে। আর ডাক্তার নির্বাচনের ক্ষেত্রে সাধারণ যে প্রক্রিয়া পি এস সি-র মাধ্যমে নিয়োগ, সেই প্রক্রিয়াটা শেষ হয়ে আসছে, ইন্টারভিউ চলছে। সেখান থেকে অনেক ডাক্তার পাব। নন মেডিক্যাল টেকনিক্যাল যেসব পদ শূন্য রয়েছে সেসব পদ দ্রুত পূরণ করবার চেষ্টা হচ্ছে।

## Starred Questions
## (to which written Answers were laid on Table)

### খাদ্য সংগ্রহ নীতি

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২০) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ও শ্রী তমাল মাঝি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ সালের খাদ্য সংগ্রহ নীতি ঘোষিত হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, কোন সংস্থাকে খাদ্য সংগ্রহ করার ভার দেওয়া হবে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার ১৯৯৭-৯৮ সালের চাল সংগ্রহের দায়িত্ব নিয়েছে।

### হাসপাতালে কুকুরে আক্রান্ত হয়ে রোগিনীর মৃত্যু

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আসানসোলের অন্তর্গত ইস্টার্ন কোলফিল্ডের কল্লো হাসপাতালে গত ৩১-১০-৯৭ তারিখে কুকুরে আক্রান্ত হয়ে এক রোগিনীর মৃত্যু হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, সরকার এ-ব্যাপারে কোনও তদন্তের নির্দেশ দিয়েছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) গত ৩১শে অক্টোবর ১৯৯৭ তারিখে ইস্টার্ন কোলফিল্ডের কল্লো হাসপাতালে কুকুরে আক্রান্ত হয়ে কোনও রোগিনীর মৃত্যু ঘটে নাই।

তবে ঐ হাসপাতালে চিকিৎসাধীন এক অগ্নিদগ্ধ রোগিনীর কুকুরে কামড়ানো ও ১লা নভেম্বর ১৯৯৭ তারিখে তাহার মৃত্যু সম্বন্ধে একটি অভিযোগ আসানসোল (উত্তর) থানায় লিপিবদ্ধ হয়েছে। বিষয়টি সম্বন্ধে বিভাগীয় ও পুলিশি তদন্ত চলছে।

**Number of persons affected by Malaria**

*29. (Admitted Question No. *83) Shri Saugata Ray : Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state that—

(a) the number of persons affected by Malaria in Calcutta in the months of September and October, 1997 (separately);

(b) how many of them were affected by Malignant Malaria;

(c) the number of deaths caused by Malaria in these two months?

**Minister-in-charge of the Health & Family Welfare Department :**

(a) Number of people affected by Malaria in Calcutta

September, 1997 = 7090
October, 1997 = 1277

(b) September, 1997 = 896
October, 1997 = 1277

(c) September, 1997 = 6
October, 1997 = 4

**ম্যালেরিয়ায় আক্রান্ত ব্যক্তির চিকিৎসার সুযোগ**

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০) **শ্রী সঞ্জয় বক্সী** : স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার কোন কোন হাসপাতালে ম্যালেরিয়ায় আক্রান্ত রোগীর চিকিৎসার সুযোগ আছে ;

(খ) শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে ১-৪-৯৭ থেকে ৩১-১০-৯৭ পর্যন্ত ম্যালেরিয়ায় আক্রান্ত কত জন রোগী ভর্তি হয়েছেন ; এবং

(গ) তন্মধ্যে কত জন রোগী উক্ত রোগে মারা গেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতার সমস্ত হাসপাতালে এই সুযোগ আছে।

(খ) ৫৫৯ জন।

(গ) ১৩ জন।

**ডাক্তারবিহীন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭) **শ্রী ঈদ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বহু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ডাক্তারবিহীন অবস্থায় আছে ;

(খ) সত্যি হলে ঐরূপ ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত ; এবং

(গ) উক্ত শূন্য পদগুলি কত দিনের মধ্যে পূরণ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সর্বৈব সত্য নহে।

(খ) আঠারোটি।

(গ) নিয়োগ সংক্রান্ত কার্যাবলী দ্রুত অগ্রগতির পথে।

**কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত নতুন হাইওয়ে**

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত একটি নতুন হাইওয়ে তৈরি করার পরিকল্পনা গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটি কি অবস্থায় রয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত রাস্তাটি তৈরির একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

(খ) জাপান সরকারের ও ই সি এফ এর কাছ থেকে ঋণ সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ চলছে।

**Mr. Speaker :** Hon'ble Members, I have received a notice of a No-confidence Motion under Rule 199 of the Rules of Procedure from Shri Soumendra Nath Mitra and Shri Atish Chandra Sinha that "This Assembly expresses its want of confidence in the Council of Ministers."

The Motion is in order and has been admitted by me.

Now I put the matter before House for grant of leave. I would request the Members who are in favour of granting leave to rise in their seats.

(After the Hon'ble Members have risen)

**Mr. Speaker :** I find more than thirty Members have risen in support of granting leave. The leave of the House is granted

The Motion will be taken up for discussion later on in consultation with the Leader of the House and the Leader of the Opposition.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment motion. The first one is on the subject of alleged death of a missing patient in Chandernagar Sub-divisional Hospital from Shri Kamal Mukherje and the second one is from Shri Ajoy De on the subject of problems of rural electrification in the State.

Subject matters of both the Motions relate to day-to-day administration of the Government and do not call for the adjournment of the business of the House.

Members may call attention of the Government through Question, Motion, Calling Attention etc.

I therefore, withhold my consent to both the Motions.

One Member of the party may, however, read the text of the Motion, as amended.

I find no one is ready to read his motion.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects namely :

1. Alleged death of some persons from mass-beating at Bengali-Bazna under Madarihat P.S., Jalpaiguri. : Shri Sanjib Kumar Das and Shri Nirmal Das

2. Progress of Subarnarekha Barrage Project. : Shri Sailaja Kumar Das

3. Reported death of eight persons from dengu fever in the State. : Shri Saugata Ray

4. Development works in 17 Wards under Assansol Municipal Cop-poration and 2 Wards under Kulti Municipality. : Shri Shyamadas Banerjee

I have selected the notice of Shri Saugata Ray on the subject of "Reported death of eight persons from dengu fever in the State".

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Partha De :** Sir, the statement will be made on next Friday.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, গত মঙ্গলবার এই হাউসে অ্যান্টি ডিফেকশনের উপর একটা অল পার্টি রেজলিউশন নিয়ে আমরা আলোচনা করেছি।

আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ঐ রেজলিউশনের উপর আলোচনায় অংশগ্রহণ করেছিলেন। ডিবেট চলাকালীন আমি হাউসে ছিলাম না, তাই ওভার লুক করে গেছি। মাননীয় মুখ্যমন্ত্রী এমন একজন রাজ্যসভার সদস্যের নাম এখানে উল্লেখ করেছেন এবং যে অভিযোগ এনেছেন সেটা ভিত্তিহীন। অভিযোগের পক্ষে তিনি কোনও প্রমাণও দেননি। এই রকম ভিত্তিহীন অভিযোগ যেটা করেছেন প্রণব মুখার্জির নাম করে এটা ঠিক নয়। এর আগে আপনি বলেছেন, এই হাউসের মেম্বার নন তার নাম করে কোনও কিছু কোট করা যাবে না, তার নাম হাউসে মেনশন করা যাবে না। সেই নির্বাচনের সময় এই রকমও অভিযোগ ছিল যে মুখ্যমন্ত্রী স্বয়ং এই ব্যাপারে জড়িত ছিলেন। অন্যান্য দলের সঙ্গে তার দলেরও একজন সদস্যর বিরুদ্ধে এই রকম অভিযোগ ছিল। যাই হোক উনি যে ভিত্তিহীন অভিযোগ করেছেন সেটা আপনি এক্সপাঞ্জ করুন। এই রকম অভিযোগ যাতে না থাকে, যাতে সেখানে নাম না থাকে তার জন্য আপনি নামটা এক্সপাঞ্জ করুন, না হয় পুরো এক্সপাঞ্জ করুন। তা না হলে এই হাউসে একটা খারাপ প্রিসিডেন্ট থেকে যাবে, একটা খারাপ নজির থেকে থাবে। আপনি দয়া করে এটা এক্সপাঞ্জ করুন।

**মিঃ স্পিকার ঃ** আমাদের অ্যাডপ্ট প্রোসিডিওর যেটা আছে তাতে কোনও সদস্যের বিরুদ্ধে যদি অভিযোগ করতে হয় তাহলে তাকে নোটিশ দিতে হয়। আপনি মুখ্যমন্ত্রীকে নোটিশ দিয়েছেন? If you want the name to be expunged give notice.

(গোলমাল)

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** উনি নাম উল্লেখ করেছেন, আমরা নোটিশ দেব। আমি আপনাকে অনুরোধ করব এবং আশা করব আপনি এক্সপাঞ্জ করবেন। আমি যখন বক্তব্য রেখেছিলাম তখন আমি ওনার নাম করিনি, উনি কিন্তু প্রণব মুখার্জির নাম করে অভিযোগ করেছেন।

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন মিঃ বাপুলি আপনি মেনশনে বলুন।

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিচারমন্ত্রী তথা মাননীয় সদস্যদের এই স্বল্প বিধানসভায় একটা বিরাট নজির সৃষ্টি করার জন্য একটা আবেদন রাখতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ইস্টার্ন ইন্ডিয়ায় যে ১১টি স্টেট আছে তাদের যে সমস্ত হাইকোর্ট আছে তাদের বিচারের জন্য প্রত্যেক সুপ্রিম কোর্টে যেতে হয়। তার জন্য হাজার হাজার কেস পেন্ডিং হয়ে পড়ে আছে। ফলে বহু মানুষকে হয়রানি হতে হচ্ছে। ন্যায় বিচার সাধারণ মানুষকে পৌছে দেওয়া আমাদের কাজ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিচারমন্ত্রী এখানে আছেন, কংগ্রেস

দলের মুখ্যসচেতক এখানে আছেন, সরকারি পক্ষের মুখ্যসচেতক এখানে আছেন, তাদের কাছে আমি আপনার মাধ্যমে রাখতে চাইছি যে ইস্টার্ন ইন্ডিয়ার ১১টি স্টেটের জন্য কলকাতা সব চেয়ে ইমপটেন্ট জায়গা—সুপ্রিম কোর্টের একটা সারকিট বেঞ্চ হওয়া দরকার। কলকাতায় যদি সুপ্রিম কোর্টের একটা সারকিট বেঞ্চ তৈরি হয় তাহলে ইস্টার্ন ইন্ডিয়ার ১১টি স্টেটের হাইকোর্টের যে সমস্ত মামলা লক্ষ লক্ষ টাকা খরচ করে সুপ্রিম কোর্টে যেতে হয়, সেটা আর হবে না। কলকাতায় মান অত্যন্ত উন্নত, সেই কারণে এখানে সারকিট বেঞ্চ হওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, Article 130 "Supreme Court shall sit in Delhi or any such other place or places as the Chief Justice may with approval of President on time to time appoint." আর্টিকেল ১৩০-র অ্যাটেনশন ড্র করে আমি বলতে চাই কলকাতায় একটা সুপ্রিম কোর্টের সারকিট বেঞ্চ হওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে নিবেদন করব যে আমাদের এই হাউসে একটা নন-অফিসিয়াল রেজলিউশন আনুন এই ব্যাপারে। ১১টি স্টেট যদি নাও করে, ওয়েস্ট বেঙ্গল থিংক্স টু ডে ইন্ডিয়া থিংক্স টুমরো এই পদ্ধতি নিয়ে পশ্চিমবঙ্গ বিধানসভা ১১টি স্টেটের মধ্যে অগ্রণী ভূমিকা নিয়ে আমরা চিফ জাসটিস, সুপ্রিমকোর্ট এবং প্রেসিডেন্ট অব ইন্ডিয়া এই দু জোনের কাছে সর্বদলীয় ভাবে ডেপুটেশন দিতে চাই। আগে এখানে একটা রেজলিউশন করে বিচারমন্ত্রীকে সামনে রেখে তার নেতৃত্বে অল পার্টি ডেলিগেশন নিয়ে চিফ জাস্টিস সুপ্রিমকোর্টের কাছে যাওয়া উচিত। প্রেসিডেন্টের কাছেও যাওয়া দরকার তারসঙ্গে যদি কেন্দ্রীয় সরকার থাকে, আমরা জুডিসিয়াল মিনিস্টারকেও আবেদন করতে পারি। আমরা সংগ্রাম করে হোক, চেষ্টা করে হোক, আমরা দাবি করি আমাদের এই কলকাতাতে একটা সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চ করতে হবে। এতে হাজার হাজার মানুষের শুধু উপকার হবে তাই নয়, হাজার হাজার আইনজীবী যারা কষ্ট পান, দিল্লিতে বসে থেকে যারা এগুলো করেন, তাদের উপকার হবে। মাননীয় বিচারমন্ত্রী এখানে আছেন। এই বিষয়ে তিনি কি কি পদক্ষেপ নিয়েছেন তা যদি হাউসকে অবহিত করান তাহলে আমরা বুঝতে পারব। এই বিষয়ে মাননীয় বিচারমন্ত্রী যদি একটু বলেন।

[12-10 — 1-30 p.m.] (including adjournment)

**শ্রী নিশিথ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাইছি যে, ইস্টার্ন ইন্ডিয়াতে সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চের ব্যাপারে আমি মাননীয় বন্ধু সত্য বাপুলি মহাশয়ের সঙ্গে সহমত পোষণ করি। আমরা গত বছরে একটা সমীক্ষা করেছি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে। বিভিন্ন স্তরের মানুষের কাছ থেকে, দলমত নির্বিশেষে প্রতিটি মানুষের কাছ থেকে, প্রায় এক হাজার মানুষের কাছে প্রশ্নোত্তরের মাধ্যমে জেনেছি পূর্বাঞ্চলে এই সার্কিট বেঞ্চ হওয়া প্রয়োজন। তার ভিত্তিতে

আমরা পূর্বাঞ্চলের আইন মন্ত্রীদের নিয়ে একটি সভা ডাকি। সেই সভায় আমাদের কেন্দ্রীয় আইনমন্ত্রীও ছিলেন। সেখানে আমরা সর্বসম্মতিক্রমে একটি প্রস্তাব গ্রহণ করি যে, পূর্বাঞ্চলে সুপ্রিম কোর্টের একটি সার্কিট বেঞ্চ হওয়া দরকার জনস্বার্থে এবং প্রেফারেব্‌লি এই কলকাতাতেই হওয়া দরকার। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়ের সভাপতিত্বে একটি সর্বদলীয় এবং দলমত নির্বিশেষে পশ্চিমবঙ্গের বিভিন্ন নাগরিকদের নিয়ে সভা ডাকা হয়। সেখানেও সর্বসম্মতিক্রমে অনুরূপ একটি সিদ্ধান্ত নেওয়া হয়। আমরা এই রেজলিউশন এবং সমীক্ষার রিপোর্ট রেজিস্ট্রারার জেনারেল-এর মাধ্যমে সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের কাছে পাঠিয়ে দিয়েছি। এই ব্যাপারে যুক্তি আছে। এই ব্যাপারে নতুন কিছু বলার নেই। এই ব্যাপারে যদি নতুন করে একটা রেজলিউশন নেন, তাকে কিন্তু আমি স্বাগত জানাব। দেরি হলেও এতে উপকার হবে। যদি বেসরকারি কোনও প্রস্তাব এখানে আসে, তাকে আমি স্বাগত জানাই।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় সদস্য যে প্রস্তাব রাখলেন তা মাননীয় আইনমন্ত্রী গ্রহণ করলেন। এখানে মিলেমিশে যদি একটা নন-অফিসিয়াল প্রস্তাব আসে, গ্রহণ করার হলে আমরা তা গ্রহণ করে নেব। দরকার হলে অল পার্টি ডেলিগেশনে যাবে।

**মিঃ স্পিকার ঃ** সার্কিট কোর্ট নিয়ে অনেকদিন ধরে আলোচনা হচ্ছে। মাঝে এনিয়ে একটা সেমিনার হয়েছিল, কেন্দ্রীয় মন্ত্রীও এসেছিলেন। ইস্টার্ন রিজিওনের সমস্ত আইনমন্ত্রীদের নিয়ে এটা হয়েছিল। তখন কথা হল, কোথায় হবে, কি হবে। নানা রকম প্রশ্ন উঠেছিল। হাইকোর্ট বলেছিল যে তাদের জায়গা নেই। তখন আমাদের ডিউটি অনুযায়ী আমরা আমাদের জমিটা রিলিজ করে দিই যাতে জনগণের স্বার্থে বা সার্কিট কোর্টের স্বার্থে কাজে লাগতে পারে। আমাদের এখানে যে জমি আছে আমরা সেটা রিলিজ করে দিয়েছি যাতে জনগণের স্বার্থে সার্কিট কোর্ট হয়। কিন্তু ইস্টার্ন ইন্ডিয়ায় এনিয়ে কাজ বিশেষ কিছু এগোয়নি। কিছুদিন আগে শ্রী সোমনাথ চ্যাটার্জি, এম পি, তিনি কেন্দ্রীয় আইনমন্ত্রী মিঃ খলাপের সঙ্গে কথা বলেছিলেন। তারপর সোমনাথ চ্যাটার্জি আমাকে জানান যে, এতে কোনও বাধা নেই। এখানে বেসরকারি প্রস্তাব যদি হাউসে অ্যাডপ্ট করা হয় তবে আমরা তা থ্রু সেন্ট্রাল মিনিস্টার পাঠাব। আমরা ডাইরেক্ট তো এটা করতে পারি না। আমাদের প্রসিডিওর আছে, পদ্ধতি আছে, সেই পদ্ধতি অনুসারে আমাদের সেন্ট্রাল মিনিস্টারের কাছে যেতে হবে। তখন আমরা চেষ্টা করব কিভাবে কি করা যায়।

(ভয়েস ঃ আপনি চেষ্টা করলে হবে আমরা জানি।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার একটা নন অফিসিয়াল রেজলিউশন করে একটা ডেলিগেশন যাতে দিল্লিতে যায় সেটা একটু দেখবেন।

মিঃ স্পিকার ঃ এখন বিরতি, আবার আমরা মিলিত হব ১-৩০ মিনিট।

(At this Stage the House was adjourned till 1-30 p.m.)

(After recess)

[1-30 — 1-40 p.m.]

## LEGISLATION

### The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1997.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1997 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

With a view to granting some concessions in deserving cases and also to removing some difficulties, in the interest of State revenue, in implementation of certain provisions of some taxation statutes, the State Government considered it necessary to amend the three following principal Acts for the purposes stated below

1. The West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax Act, 1972—To give relief from payment of entertainment tax or luxury tax payable under the Act in some deserving cases.

2. The West Bengal Luxury Tax Act, 1994

   (i) To empower the prescribed authority to transfer any case or matter from any person appointed to assist the said authority to any person so appointed irrespective of his jurisdiction over the area to which the case or matter relates to.

   (ii) To provide for special mode of recovery of assessed dues through garnishee proceedings.

3. The West Bengal Sales Tax Act, 1994—

(i) To provide for concessional rate of tax to registered dealers for purchase of containers or packing materials required to repack taxable goods imported into West Bengal for sale.

(ii) To enable the State Government to exempt transaction of any goods specified in Schedule-II to the Act, wholly or partly, from the operation of the Value Added Tax (VAT) system of taxation in appropriate cases where any difficulty may crop up in the matter of operation of the VAT.

(iii) To amend serial No. 89 of Part 'A' of Schedule IV to include "ballast" therein.

4. To achived these purposes, the aforesaid Acts, were amended by promulgation of the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1997 on 18-9-97.

5. The promulgation of the said Ordinance was necessary as the State Assembly was not in session at that time.

(Secretary then read the Title of the Bill)

**Shri Saugata Roy :** Sir, I beg to move that this House disapproves the West Bergal Taxation Laws (Amendment) Ordinance 1997.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1997, be taken into consideration.

**Mr. Speaker :** There is a circulation motion on this Bill given by Shri Saugata Roy which I do not consider under rule 81 (vi) of the Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly.

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লস

অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৭ এই হাউসে নিয়ে এসেছেন সেই ব্যাপারে আমি দু-চারটি কথা বলব। কিন্তু তার আগে আমি প্র্যাক্টিক্যাল ডিফিকালটিসের কথা বলি। একটার সময় সিলেক্ট কমিটির মিটিং ডাকা হয়েছে, মিটিং চলছে, আমাকে ঐ মিটিং থাকতে হবে, এই সময় হাউসের বেল পড়ল। আমি ওখান থেকে চলে আসার সময় বলে এলাম মিটিং যেন চলে। কারণ হাউসে আমাকে আসতেই হবে স্ট্যাটিউটারি রেজিলিউশনটা আমাকে মুভ করতে হবে।

**মিঃ স্পিকার ঃ** আপনি গতকাল স্ট্যাটিউটরি রেজিলিউশন জমা দিয়েছেন, আপনি জানতেন যে আজকে সিলেক্ট কমিটির মিটিং আছে। তাহলে অন্য কাউকে দিয়ে এটা আপনারা মুভ করতে পারতেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি অনুরোধ করব ভবিষ্যতে যেন এটা না হয়, এটা দেখা হয়। আমি আরেকটা ব্যাপারেও স্ট্যাটিউটারি রেজিলিউশন জমা দিয়েছি, সেটা হচ্ছে গভর্নমেন্ট বাই অর্ডিনান্সের বিরুদ্ধে। সংসদীয় গণতন্ত্র মতে যদি চলতে হয় তাহলে সেটা হাউসে আসা উচিত। মন্ত্রী মহাশয় বাজেট সেশনে অনেক সময় পেয়েছেন, সেই সময় উনি চেঞ্জেস ট্যাক্সেশন লস উনি করতে পারতেন। ছয় মাস ধরে একটা বাজেট সেশন চলল, সেই সময় উনি করলেন না, হঠাৎ করে উনি সেপ্টেম্বর মাসে মনে করলেন সেটা ঠিক নয়। কোনও প্ল্যানিং ছাড়া চলেন বলেই মন্ত্রীকে এই কাজটা করতে হচ্ছে। আমি এটা অ্যাপ্রুভ করি না, তাই আমি স্ট্যাটিউটারি রেলিলিউশন নিয়ে এসেছি। এই বিলের ব্যাপারে আমি একটা অ্যামেন্ডমেন্টও নিয়ে এসেছি, জানি না সেটা নিয়ে আমি আলোচনা করার সময় পাব কিনা। ক্লজ টু-তে যেটা উনি এনেছেন ওয়েস্ট বেঙ্গল এন্টারটেইনমেন্ট অ্যান্ড লাক্সারি (হোটেল অ্যান্ড রেস্টুরেন্ট) ট্যাক্সেশন অ্যাক্ট ১৯৭২ এটা পুরোটাই বাদ দেবার ব্যাপারে উনি বলেছেন। মন্ত্রী একটা বিচিত্র ব্যাপার এনেছেন, হোটেল, রেস্টুরেন্ট থাকার এবং খাওয়ার ব্যাপারে পার্টিকুলার একটা ট্যাক্স থাকবে। স্টেট গভর্নমেন্ট যদি চায় বিশেষ নোটিশ দিয়ে এদের কাউকে সে ট্যাক্স থেকে অমিট করতে পারব। আমি ইন প্রিন্সিপল এই ডিফারেনশিয়ালের বিরুদ্ধে। উনি বলছেন মাদার টেরিজার সময় আমরা দেখেছি ডিপ্লোম্যাট যারা এসেছিল তাদের অনেক বেশি বেশি ট্যাক্স দিতে হয়েছিল। অন্যদের বেশি ট্যাক্স দিতে হলে, ডিপ্লোম্যাটদেরও বেশি ট্যাক্স দিতে হবে। এই আরবিট্রারি পাওয়ার উনি নিলেন। এরপরে রুলসটা খানিকটা চেঞ্জ করে উনি বলবেন, আমাদের পার্টির সম্মেলনে এসে যারা ফাইভ স্টার হোটেলে থাকবেন তাদের জন্য এই এগজেমশন অ্যালাউ করছি। এই প্রিন্সিপল ডিফারেনশিয়াল ট্যাক্সেশন এটা গণতন্ত্রের বিরোধী। আপনার হোটেল রেস্টুরেন্টে ট্যাক্স বেশি আছে, আপনি যদি টুরিজিমের স্বার্থে কমাতে চান তাহলে আপনি সেটা কমিয়ে দিন।

[1-40 — 1-50 p.m.]

নোটিশ দিয়ে ট্যাক্স কমিয়ে দেবেন, এই আরবিট্রারি পাওয়ার, আমার মনে হয় আপনার হাতে থাকা উচিত না। এটা আপনি চেয়েছেন। এটা একটা অগণতান্ত্রিক চাওয়া এবং অগণতান্ত্রিক কাজ বলে আমি মনে করি। সেজন্য বার বার বিরোধিতা করছি। আমি অ্যামেন্ডমেন্ট চাইছি যাতে আপনি পুরোপুরি এটা বাদ দিয়ে দেন। আমি জানি না আপনি গণতান্ত্রিক নিয়মনীতি মেনে সেটা বাদ দেবেন কিনা। দ্বিতীয়ত, আপনি একটা পাওয়ার নিয়েছেন ওয়েস্ট বেঙ্গল লাক্সারি ট্যাক্সের ক্ষেত্রে। আপনি গারনিশি প্রভিসন একটা করেছেন। গারনিশি শব্দটার সঙ্গে সবাই ফ্যামিলিয়ার নয়। আপনি এখানে বলেছেন যে লাক্সারি ট্যাক্সের ক্ষেত্রে যদি কেউ না দেয় তাহলে তার ব্যাঙ্ক অ্যাকাউন্ট সীজ করে সেখান থেকে আপনি লাক্সারি ট্যাক্স আদায় করতে পারবেন। আমি প্রথমেই আপনাকে বলেছিলাম যে এই লাক্সারি ট্যাক্সটা আপনার চাপানো ঠিক হচ্ছে না। তার কারণ যেটা হবে, সেটা হচ্ছে লাক্সারি ট্যাক্স অ্যাভয়েড করার জন্য পশ্চিমবঙ্গে তৈরি মাল উড়িষ্যায় যাবে সেখান থেকে স্মাগলড্ হয়ে চলে আসবে। প্রথম বছর লাক্সারি ট্যাক্স একেবারে আদায় হয়নি। এই বছর আমি জানি না যে কোনও কারণেই হোক লাক্সারি ট্যাক্স-এর কালেকশন বাড়াতে পেরেছেন। কিন্তু বেসিক্যালি লাক্সারি ট্যাক্স করতে চান, সিগারেটের উপর আদায় করুন কিন্তু এই যে নতুন নতুন ট্যাক্স বার করে, লাক্সারি ট্যাক্সের নাম করে আপনি সিগারেটের উপর চাপালেন যাতে সিগারেট না খায় এটা, আমার মনে হয় না আপনার স্ট্যান্ডার্ড ট্যাক্সেশন প্রসিডিওর। নাম্বার অব ট্যাক্স বাড়িয়ে দিয়ে ভাল করেছেন বলে আমার মনে হয় না। আপনি এবার একটা পাওয়ার নিচ্ছেন যে আপনি Provision for empowering the State Government to exempt all or any of the goods from the levy of sales tax under the system of value added tax and to provide for the levy of sales tax thereon under the appropriate provision of the Act. এটা আমার মনে হয় আপনি কাকে কাকে ভ্যালু অ্যাডেড ট্যাক্সের মধ্যে আনবেন, কোন কোন আইটেমকে, আপনি বছরে প্রথম যখন ফিনান্স বিল আনবেন তখন একটা লিস্ট করে নেবেন। তারপর আপনি হঠাৎ করে সেই লিস্ট থেকে কাউকে বাদ দিয়ে দিলেন যে ওখানে অর্ডিনারি সেলস ট্যাক্স ইমপোজ করা হবে। আমি জানি না এই আরবিট্রারি পাওয়ার আপনি কেন নিতে চাইছেন। সরকারের সব সময়ে একটা টেন্ডেন্সি, একটা নর্মাল ফরম্যাটে যে সব সময়ে একটা একস্ট্রা পাওয়ার নিতে চান এবং যে প্রভিসনটা নিচ্ছেন ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স ১৯৯৪কে অ্যামেন্ড করে সেজন্য আমি এর বিরোধিতা করছি। আপনি যেভাবে, যাদের উপর ভ্যালু অ্যাডেড ট্যাক্স নেবেন সেগুলো আপনাকে আগে বলে দিতে হবে। আর যাদের সেলস্ ট্যাক্স নেবেন সেটাও আপনাকে আগে থেকে বলে দিতে হবে। এই আরবিট্রারি পাওয়ার

আপনার থাকা উচিত নয় বলে আমি মনে করি। West Bengal State Tax on Profession. Trades, Callings and Employments Act, 1979?

আপনি এনেছেন তাতে আপনি লিমিটেশনটা, পিরিয়ডটা বাড়িয়ে দিচ্ছেন। এখন ৪ বছরের মধ্যে অ্যাসেসমেন্টের টাকা জমা দিতে হবে এই নিয়মটা আছে। আপনি এটা ৬ বছর করে দিয়েছেন। আমার এতে কোনও আপত্তি নেই। এই আইনটার মধ্যে অবজেকশনেবল ফিচার আছে কিন্তু একটা ফিচার ভাল সেখানে আপনি রিলিফ দিয়েছেন। আপনি কি বলছেন? For inclusion in Schedule I to the Act the items of goods, namely puffed rice (Muri), flattened or beaten rice (Chira), parched rice (Khoi) and parched paddy or rice coated with sugar or Gur (Murki) to make the sales of these items of goods only tax free. তার মানে এতদিন আপনার সরকার, আপনার দপ্তর মুড়ি, মুড়কি, চিড়া, খই এর উপর ট্যাক্স নিচ্ছিল? আপনি এখন এটা বাদ দিচ্ছেন এটা ভাল, আমি অ্যাপ্রিসিয়েট করছি, কারণ এইগুলো সাধারণ মানুষ, গরিব মানুষ, নিম্নবিত্ত মানুষ খায়। সুতরাং ভাল করেছেন। এতদিন যে ট্যাক্স নিয়েছেন কেন? কোনও ভুলের ফলে নিয়েছেন, ওভারসাইটের ফলে নিয়েছেন, না, ডেলিবারেটলি নিয়েছেন, মুড়ি, চিড়ের উপর ট্যাক্স? এটা আজকে আপনি এই হাউসে বলবেন। আর আপনি শিডিউল ফোরে—বেসিক স্ল্যাগ, সেটাকে আপনি ট্যাক্সের মধ্যে নিয়ে এসেছেন। তার কারণ স্টীল প্ল্যান্ট থেকে যে বেসিক স্ল্যাগ পাওয়া যাচ্ছে সেটাকে ফার্টিলাইজার হিসাবে ব্যবহার করা হয়। সুতরাং আপনি তাকে শিডিউল ফোরে নিয়ে এসেছেন। এটাকে ট্যাক্সের আওতার নিয়ে এসেছেন। আমার তাতে কোনও অপত্তি নেই। মাননীয় অসীমবাবু আপনার কাছে যেটা বক্তব্য, আগেও ছিল, এখনও আছে। আপনি প্রতি বছর বাজেট করছেন। নতুন নতুন উদ্ভাবনী রাস্তায় সেলস ট্যাক্স বাড়াচ্ছেন। বলছেন যে প্ল্যানে আপনি টাকা বাড়াচ্ছেন। কিন্তু আলটিমেটলি সেই টাকা চলে যাচ্ছে পার্সোনাল লেজার অ্যাকাউন্ট-এ সেই পার্সোনাল লেজার অ্যাকাউন্টের কোনও হিসাব পাওয়া যাচ্ছে না। বছরের পর বছর এরকম ঘটনা ঘটছে। জেলা পরিষদে অডিট হচ্ছে না, পঞ্চায়েত সমিতিতে অডিট হচ্ছে না, গ্রাম পঞ্চায়েতে অডিট হচ্ছে না। তার ফলে জনগণের কাছ থেকে আপনি যে ট্যাক্স নেবেন, অথচ খরচা কিভাবে হচ্ছে সে ব্যাপারে আমাদের কোনও পরিষ্কার ধারণা নেই। আমরা যে প্রশ্নগুলো আগের বার তুলেছিলাম সেই প্রশ্নের জবাব এখনও পর্যন্ত দেননি। বিভিন্ন ক্ষেত্রে আপনি পার্সোনাল লেজার অ্যাকাউন্ট বলে একটা ব্যাপার চালু করেছেন সে ব্যাপারে প্রশ্ন রয়েছে, সেই ব্যাপারটা সাব-জুডিস। তাই নিয়ে ডিটেইলস আলোচনা করতে চাই না। কিন্তু ট্যাক্স আদায় করছেন, অথচ টাকা খরচা যেভাবে হচ্ছে তার কোনও সঠিক হিসাব থাকছে না। তার ফলে এই রাজ্যে ফিনান্সিয়াল ম্যানেজমেন্ট সম্বন্ধে আমাদের গভীর সন্দেহ ও প্রশ্ন

আছে। হাউসে আলোচনার পরেও। বিভিন্ন জেলায় কিভাবে জওহর রোজগার যোজনার টাকা ডাইভারটেড হচ্ছে তার বহু তথ্য খবরের কাগজে বেরিয়েছে এবং আমরা জানতে পেরেছি। এখনও পর্যন্ত এই নিয়ে যে ক্লাউড, যে ছায়া আপনাদের সরকারের কমিটির উপর পড়েছে সেটা দূর হয়নি। আপনি মনে করবেন না যে হাউসে আলোচনা হয়েছে বলে এই ছায়া দূর হয়ে গিয়েছে। যদি ওদি ম্যাটারস ইজ টকড আউড। আমরা পার্সোনাল লেজার অ্যাকাউন্ট নিয়ে অব্যবস্থা বেআইনি কাজ ও ইরিরেগুলারিটিসের বিরুদ্ধে লড়াই চালিয়ে যাব। আমি এই বিলের উপর আর বেশি কিছু বলতে চাই না। কারণ এখন স্লেট কমিটি মিটিং-এ আমাকে যেতে হবে। তবে আমি বলতে চাই আপনি ডিফারেন্সিয়াল ট্যাক্স নেওয়া বন্ধ করুন। আপনি হোটেল, রেস্টুরেন্টের উপর ট্যাক্স কমিয়ে দেন বা বাড়িয়ে দেন তাতে আমার আপত্তি নেই। কিন্তু আপনি আপনার ইচ্ছা মতো ট্যাক্স নেবেন—এটা অগণতান্ত্রিক, এটা বন্ধ করা উচিত। আমি আপনার কাছে বিনীত ভাবে বলতে চাই, আপনি দয়া করেএই অর্ডিন্যান্সগুলো নিয়ে আসবেন না। হাউস আর দশদিন আছে। যদি ট্যাক্স চাপাতে হয় বিল করে নিয়ে আসবেন, নতুবা বাজেট সেশন পর্যন্ত অপেক্ষা করুন। কিন্তু অর্ডিন্যান্স করে নিয়ে আসা অগণতান্ত্রিক বলে আমি মনে করি। এই বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ল অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৭, এর সমর্থনে বক্তব্য রাখতে উঠে এই বিলের মূল উদ্দেশ্য সম্বন্ধে আমি প্রথমে বলছি এবং একই সঙ্গে কেন অর্ডিন্যান্স হিসাবে একে এনে বিধি সম্মতভাবে উপস্থাপন করছি এটা ব্যাখ্যা করব। এই বিলের উদ্দেশ্য বিভিন্ন ক্ষেত্রে, করের ক্ষেত্রে রেহাই দেওয়া এবং কর আদায়ের পদ্ধতির ক্ষেত্রেও রেহাই দেওয়া সাধারণ মানুষকে। প্রথমত কর ফাঁকি রোধ করার জন্য কতকগুলো পদক্ষেপ নেওয়া এই বিলের উদ্দেশ্য। এই দুটো বলার সময় আমি উল্লেখ করব যে, কেন অর্ডিন্যান্সের প্রয়োজনীয়তা হল এবং বিধানসভায় বিল আকারে রেখে সেটার সম্মতি চাইছি। আমি ধারা ধরে, ক্লজ ধরে বলছি। প্রথম ক্লজটা টাইটেল আছে সেটা বলার অপেক্ষা রাখে না। ক্লজের দ্বিতীয় ধারায় দুটো সাব-ক্লজ আছে। দ্বিতীয় ক্লজটায় পরে আসছি। প্রথম ক্লজটা হচ্ছে এরকম—দি ওয়েস্ট বেঙ্গল এনটারটেইনমেন্ট অ্যান্ড লাক্সারি (হোটেল অ্যান্ড রেস্টুরেন্ট) ট্যাক্স অ্যাক্ট, ১৯৭২। এই আইন অনুযায়ী হোটেলে এনটারটেইনমেন্টের জন্য একটা কর দেওয়ার ব্যবস্থা আছে। সেখানে বিলের উপর শতকরা ৩০ টাকা লাগু আছে।

[1-50 — 2-00 p.m.]

করের হার আমরা ইদানিংকালে বৃদ্ধিও করেছি আইনটা আপনাদের আমলের। কিন্তু একটা বিশেষ পরিস্থিতির উদ্ভব হয়-যে উল্লেখ মাননীয় সদস্য সৌগত বাবু করলেন

সেটা নয়, মাদার টেরিজা, ইত্যাদি বললেন, সেটা কিন্তু অর্ডিন্যান্স আনার ভিত্তি নয়-মূল জায়গা হচ্ছে, যে যে ভাবে এই এন্টারটেইনমেন্টগুলো হোটেলে এতদিন হচ্ছিল কোথাও কেউ সঙ্গিত পরিবেশন করছিল বাদ্যযন্ত্র সমেত, কোথাও নৃত্য, ইত্যাদি হচ্ছিল সেইগুলো ক্রমেই বদলে যাচ্ছিল এবং সহসা বদলাচ্ছিল। এটা বৈদ্যুতিন মাধ্যম আসার ফলেই হচ্ছিল। কোনও একটা হোটেলে এক ধরনের হচ্ছিল, তারপর দেখি হঠাৎ করে সেটা থেমে গেল এবং আর এক ধরনের চালু হল, যেটা আমাদের আইনে ছিল না। সেখানে কর আদায় করতে গিয়ে আইনানুগ অসুবিধা হচ্ছিল এবং, এটা এত ক্রমাগত বদলাচ্ছিল যে, আমাদের অসুবিধা হচ্ছিল এবং অর্ডিন্যান্স জারি করতে হয়, করে আমরা মনে করি প্রথম সুযোগেই বাজেট সেশনে এই বিধানসভার কাছে রাখি। রেখে আমরা কি বলেছি, যেখানে প্রমোদটা হঠাৎ থেমে গেছে, সেখানে আমরা হয়তো কর আদায় করতে পারব না। এবং পরিস্থিতি এমন, আমি কতগুলো সামাজিক নিয়ম-নিষেধ পরিষ্কার ভাবে বলতে চাই মূল উদ্দেশ্য এটা, অন্যটা নয়। আর একটা আমাদের কাছে অনেকদিন ধরে আসছিল, যেটা ইন্টারন্যাশনাল প্রটোকলের মধ্যে পড়ে যায় কিনা। যদি কোনও ডিপ্লোম্যাট কোনও কূটনৈতিক ব্যক্তির অন্য রাজ্যের ক্ষেত্রেও এরকম হয়—যখন একটা হোটেলে এসে থাকেন, তার সঙ্গে হয়তো ঐসব অনুষ্ঠান ইত্যাদির যোগ নেই, ঐ প্রমোদ থাক বা না থাক, ঘরগুলো যদি শীততাপ নিয়ন্ত্রিত হয়, একটা বাড়তি কর আমরা নিই। ইন্টারন্যাশনাল প্রটোকল এটা নেওয়া যায় কিনা। আইনটা এমনভাবে আছে যে, আমরা রেহাই দিতে পারি না। এটা বার বার এসেছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এসেছে এটা কি কিছু করা যায় না। আমি তাই এই নির্দিষ্ট ক্ষেত্রে সবার ক্ষেত্রে নয় লাগাতার ক্ষেত্রে ছাড় দিতে চাই না, নির্দিষ্ট ক্ষেত্রগুলোতে ছাড় দেওয়ার প্রস্তাব দিই। এটা ডিফারেন্সিয়াল নয়, বিশেষ পরিস্থিতিতে দাঁড়িয়ে এটা করতে হয়। এটা ক্লজ-২ এর সাব ক্লজ দুটো বললাম। ক্লজ-৩ বৃত্তি কর। এটা মূলত রেহাই-এর প্রস্তাব। ১২০ কোটি টাকা আদায় করছি এবং বৃদ্ধির হারও ভালো হচ্ছে। বিভিন্ন বৃত্তির সঙ্গে যুক্ত কোনও একজন ব্যক্তি নয় এরকম ভাবে এসে গেল, যেন কেউ আমাকে ব্যক্তিগতভাবে চিঠি লিখেছিল সংগঠনগতভাবে একটা পরিস্থিতি হয়। এই কর নির্ধারণের একটা সময়সীমা বাধা ছিল, চার বছরের মধ্যে দাখিল করতে হবে। সেটা ১৯৯৮ সালের ৩১শে মার্চ শেষ হচ্ছিল, সেইজন্য রেহাইয়ের জন্য প্রস্তাব রাখি-৪ এর জায়গায় ৬ করা যায় কিনা। এটা অর্ডিন্যান্সের মাধ্যমে নয়, বিল হিসাবে এনেছি যাতে রেহাই পাওয়া যায়। করটাও নিতে পারি, রেহাইয়ের প্রস্তাব নিতে পারি। ক্লজ-৩-এর অনেকগুলো সাবক্লজ আছে। সেইগুলোর রিপিটেশনে যাচ্ছি না। ক্লজ-৪ এর ক্ষেত্রে একটা বক্তব্য আছে। মাননীয় সৌগতবাবু যেভাবে রেখে গেলেন, সেটা উদ্দেশ্যই নয়। সেটা হচ্ছে লাক্সারি ট্যাক্স বা বিলাস কর বলতে পারেন। এটা ১৯৯২-৯৩ সালে ভারতবর্ষে আমরাই প্রথম লাগু করি। প্রথমে সিগারেট-এর উপর লাগু করি, তারপর বিলাস-জামাকাপড়ের উপর। ৯২-৯৩ সালে

যখন লাগু করেছিলাম, তখন বিধানসভায় বলেছিলাম যে, এই কর যদি ঠিকমতো আদায় করতে পারি, তাহলে, এক একবারে ৪০ কোটি টাকা বাড়তি কর এর থেকে পাব বলেছিলাম, কেন্দ্র-রাজ্য সম্পর্কে সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েই পরীক্ষা-নিরীক্ষা করছি এটা করার।

১৯৯৩-৯৪ সালে খুব বিরোধিতা হয়, আইনগত বিরোধিতা হয়। মাননীয় স্পিকার মহাশয়, এই জিনিস এই কর বসাতে পারি কিনা, তা নিয়ে আইন-আদালতও হয় সেখানে আইন লাগু রাখার ক্ষমতা পেয়েছিলাম ১৯৯৩-৯৪ সালে আমরা আদায় করতে পারিনি, মাত্র ৮ কোটি টাকা হয়েছিল। এবং সেজন্য বিরোধিতা এসেছিল। কিন্তু আমি আনন্দের সঙ্গে জানাতে চাই, ১৯৯৬-৯৭ সালে বিলাস কর থেকে ৪০ কোটি টাকার একটু বেশি ৪৪ কোটি টাকা আদায় করতে পেরেছি। এই আদায় করার ক্ষেত্রে খুব বড় বড় সংস্থা বিরোধিতা করেছিল। তাই আমরা একটা বিশেষ ধারা, বিশেষ একটা প্রভিসন এখানে রাখছি। মাননীয় বিরোধী দলের নেতা জানেন, গার্নিসি প্রভিসন বলে বিক্রয় কর অনেক দিন ধরে আছে। বস্তুত সরকারি আইন আছে। লাক্সারি ট্যাক্স প্রথম যখন লাগু করি তখন বিরোধিতা এসেছিল। তখন আমরা এই কঠিন পদক্ষেপ আনিনি। এখন কর ফাঁকি ধরতে পেরেছি তাই গার্নিসি প্রভিসন আনছি। যদি কোনও বড় প্রতিষ্ঠান কর ফাঁকি দেন তাহলে তাকে নোটিশ দেওয়া হবে অমুক দিনের মধ্যে কর দিয়ে দেওয়ার জন্য। তা সত্ত্বেও যদি কর না দেন তাহলে তার ব্যাঙ্ক অ্যাকাউন্ট থেকে আগে কর নেওয়ার পর তিনি তার ব্যাঙ্ক অ্যাকাউন্ট ব্যবহার করতে পারবেন। এটা আমরা বিক্রয় করের ক্ষেত্রে রাখছি।

পরের প্রস্তাব ক্লজ-৫ আনাটা সময়মতো হয়েছে। এ বিষয়ে আমরা এবং কতগুলো রাজ্য সরকার যেটা শুরু করেছি সেটা ছিল প্যাকেজিং মেটিরিয়ালের ক্ষেত্রে। যারা রাজ্যের ক্ষেত্রে প্রস্তুত করছে ম্যানুফ্যাচারার, নির্মাণ করছে, তাদের কাছে প্যাকেজিং ছিল ইনপুট এবং তা কম দামে, ৩ পারসেন্ট রেটে পাচ্ছিল। কিন্তু বাইরে থেকে এনে অ্যাসেম্বলি করলে হচ্ছে না। কিন্তু প্যাকেজিং ইন্ডাস্ট্রি ভালো করে চলার জন্য, সুবিধা দিয়ে, মূলত কেন এই অর্ডিন্যান্স করতে হল সেটা বলি। এটা দেখবেন ক্লজ-৫, সাব-ক্লজ-(২) এ আছে, আমরা অনেক আলোচনার পর ভ্যালু-এ্যাডেড ট্যাক্স, ১১টা পণ্যের ক্ষেত্রে লাগু করি, অন্য সব রাজ্যও করে। লাগু করার পর আমরা দেখলাম কয়েকটার গ্রাউন্ড লেভেল সমস্যা দেখা দিল এবং ব্যবসায়ীরা সমস্যায় পড়লেন। অন্য রাজ্যগুলোতেও আমরা দেখলাম—সেই রাজ্যগুলোর আমি এখানে নাম করতে পাচ্ছি না—তাদের মধ্যেও অনেকগুলো ভ্যালু অ্যাডেড ট্যাক্স স্থগিত হয়ে গেল। আমাদেরও স্থগিত করতে হয়েছে। স্থগিত করলে সমস্যা হয় যে, তাহলে আমরা বিক্রয়কর আদায় করতে পারব না। ফলে সেই মুহূর্তে একটা শূন্যতা সৃষ্টি হচ্ছে এবং তার কোনও বিকল্প নেই বলে অর্ডিন্যান্স

হিসাবে করতে হল। ভ্যালু-এ্যাডেড ট্যাক্স নিয়ে কি সমস্যা থাকে? সমস্ত রাজ্যে অর্থমন্ত্রীদের নিয়ে একটা কমিটি আছে, সেখানে আমাকে সভাপতিত্ব করতে হয়। উক্ত সমস্যা নিয়ে তাদের একটা মিটিং ডাকা হয়। অধিকাংশ রাজ্যে স্থগিত রাখতে হয়েছে। এই মুহূর্তে অর্ডিন্যান্স করে এটা আনলেও যেটা ভ্যাটে আনা হয়েছে সেটা সেল ট্যাক্স চালু থাকছে।

[2-00 — 2-05 p.m.]

চিড়ে, মুড়ি, খইয়ের উপর কর মকুব করে দেওয়া হয়েছে, এটা বলতে চাইছি এই কারণে যে আমাদের একটু বোকা বানানোর চেষ্টা করা হচ্ছে টি ভিতে কোনও একটা সংস্থা আমি তার নাম করতে চাই না, তাদের কর্নফ্লেক্স এমন শুকনো করে ভাজা হয় যে তাতে ভিটামিন উবে যায়, ফলে অতিরিক্ত ভিটামিন দিতে হয়। যদি কেউ খই, গুড় ভেজে এটা করেন তাহলে দেখবেন তার দাম এক থেকে দেড় টাকা হবে, আর ওদেরটার দাম বাইশ টাকা। যেহেতু কোনও.সংস্থা সুন্দর প্যাকেট করে, বিজ্ঞাপন করছে, তাই তার দাম এত বেশি পড়ছে। এতে মানুষকে টুপি পরানোর চেষ্টা হচ্ছে। এটা আপনাদের কেন্দ্রীয় সরকারের উদারীকরণ নীতিরই ফল। তাই আমরা এটা ঠিক করেছি যে এতে একই ভিটামিন পাবে এবং তার সাথে সাথে ছোট ছোট শিল্পগুলিও বাঁচবে। আমার মনে হয় সৌগতবাবু না বুঝেই আমাকে সাধুবাদ দিয়েছেন। এই নিয়ে আমাদের অর্ডিন্যান্স ছিল, আশা করি আপনারা এর সহযোগিতা করবেন। এক্ষেত্রে বলি স্যার, কর আদায় আমাদের ভালোই হচ্ছে, বস্তুত রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার একটা রিপোর্ট পাবলিশ করেছেন, তাতে ১৯৯৪-৯৫ সালে রাজ্যওয়ারি কর আদায়ের এ্যকচুয়াল তথ্য আছে। সমস্ত রাজ্যেই কর আদায় বৃদ্ধি পেয়েছে। সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে ২০ পারসেন্ট কর আদায় বৃদ্ধি পেয়েছে, সেখানে পশ্চিমবঙ্গে পেয়েছে ২৮ পারসেন্ট, আরও অন্যান্য অনেক রাজ্য আছে, সেখানে আমাদের স্থান প্রথম দিয়েছেন। এই বিলকে আরেকবার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The motion of Shri Saugata Roy that this House disapproves the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1977, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

## Clause 1

The qeustion that clause 1 do stand part of the Bill, was then put

and agreed to.

### Clause 2

**Mr. Speaker :** There is amendment to clause 2 by Shri Saugata Roy. I call upon Shri Roy to move his amendment.

Shri Saugata Roy is not present now as such his amendment is not moved.

The question that clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 3 to 6

The question that clauses 3 to 6 do stand part of the Bill, was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to moved that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1997, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to

**মিঃ স্পিকার ঃ** যে সব সদস্য আজকে মেনশন এবং জিরো আওয়ার দিয়েছিলেন, আজকে হয়নি, তারা আবার সোমবার দিন দিতে পারবেন, তবে তাদের ফ্রেশ নোটিশ দিতে হবে।

### Adjournment

The House was then adjourned at 2-05 p.m. till 11 a.m. on Monday, the 24th November, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 24th November, 1997 at 11.00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 6 Ministers, 4 Ministers of State and 115 Members.

### Held over starred Questions
### (to which Oral Answers were given)

[11-00—11-10 a.m.]

#### ফুয়েল সারচার্জ

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮) **শ্রী আব্দুল মান্নান :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, সি. ই. এস. সি.-র সাথে ফুয়েল সারচার্জ-সংক্রান্ত বিরোধ মেটাতে বিদ্যুৎ দপ্তর একটি কমিটি গঠন করেছিল ;

(খ) সত্যি হলে, উক্ত কমিটি কোন সুপারিশ-সম্বলিত রিপোর্ট পেশ করেছে কি না ;

(গ) করে থাকলে, সুপারিশগুলি কি কি ; এবং

(ঘ) সেগুলি কার্যকর হয়েছে কি না ?

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ ক্লারিফিকেশন।

**মিঃ স্পিকার :** কোশ্চেন আওয়ারের পরে বলবেন

**ডঃ শঙ্করকুমার সেন :** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ। এ ব্যাপারে কমিটির রিপোর্ট কয়েকটি বিষয়ে মতামত পেশ করা হয়েছে।

(গ) সুপারিশগুলি হল :

(১) সি. ই. এস. সির চূড়ান্ত হিসাবের মধ্যে বিদ্যুতের মূল দামের মধ্যে জ্বালানী

ব্যয় বাবদ প্রতি ইউনিটে ৮৬ পয়সা অন্তর্ভুক্ত (Merged) আছে।

(২) সি. ই. এস. সির আদায়ী কৃত ইউনিট প্রতি ১৮ পয়সা ফুয়েল সারচার্জ মূল দামের সাথে যুক্ত হয়ে আদায়যোগ্য সারচার্জের থেকে ১৯৯৩-৯৪ সালে ৬.৮৭ পয়সা বেশি হয়। ১৯৯৪-৯৫ সালে ১.৯৬ পয়সা বেশি হয় এবং ১৯৯৫-৯৬ সালে ১.৯৬ পয়সা বেশি হয় এবং ১৯৯৫-৯৬ সালে ১.১৩ পয়সা বেশি হয়। এই অতিরিক্ত আদায়ীকৃত অর্থ সি. ই. এস. সিকে ফুয়েল সারচার্জের হারে সংশোধন করে ফেরৎ দেওয়ার ব্যবস্থা করতে হবে।

(৩) ১৯৯৩ সালের কমিটি যে পদ্ধতিতে আদায়ে যোগ্য জ্বালানী ব্যয় নির্ণয় করতে বলেছিল তাতে লাইসেন্সধারীকে বিদ্যুৎ পরিবহন এবং বিতরণ সংক্রান্ত ক্ষতি কমাতে উদ্যোগী করার মতো কোনও উপযুক্ত শাস্তিমূলক ব্যবস্থা ছিল না। পরিবহন ও বিতরণ সংক্রান্ত ক্ষতি কমানোর জন্য আরও কঠোর শাস্তিমূলক ব্যবস্থার পদ্ধতি বিবেচনা করা উচিত।

(৪) ফুয়েল সারচার্জের মূল উপাদান জ্বালানীর দাম যেমন দেখানো হয়েছে তেমন ধরে হিসাব করা হয়েছে। কমিটি বিদ্যুৎ কেন্দ্রে জ্বালানীর উপযুক্ত ব্যবহার সংক্রান্ত বিষয়ে খতিয়ে দেখতে পারেনি। ৩০.১.৯৭ তারিখের সরকারি নির্দেশনামার (১১৮ পাওয়ার ২।১ আর ৫৭।৯৫) উল্লিখিত বিষয়ের দ্বিতীয় অংশে কমিটিকে সি. ই. এস. সির স্টেশন হিট রেট এর ভিত্তিতে ১৯৯৩ সালের আগের ফুয়েল সারচার্জের হার পরীক্ষা করতে বলা হয়েছিল। এই বিষয়টি আলাদাভাবে খতিয়ে দেখা দরকার।

(৫) বিদ্যুৎ অত্যাবশ্যক দ্রব্য। ভারতীয় বিদ্যুৎ আইনে বিদ্যুতের দাম স্থির করার নির্দেশিকা আছে। লাইসেন্সধারীদের বিদ্যুতের দামের উপর সরকারের নজরদারি করার জন্য আইনে রেটিং কমিটি গঠনের ব্যবস্থা আছে।

কেন্দ্রীয় সরকার সম্প্রতি জাতীয় এবং রাজ্য স্তরে বিদ্যুতের দাম নিয়ন্ত্রণের জন্য রেগুলেটারী কমিশন গঠনের কথা ঘোষণা করেছে। আশা করা যায় রাজ্য সরকার লাইসেন্সধারী উৎপাদকদের বিদ্যুতের দামের উপর নজরদারি করার জন্য উপযুক্ত কমিটি গঠন করবে।

(ঘ) উপরোক্ত সুপারিশগুলির ভিত্তিতে রাজ্য সরকার থেকে ব্যবস্থা গ্রহণের নির্দেশ পাওয়ার পর সি. ই. এস. সি কমিটির কাছে বিষয়টি পুনর্বিবেচনার জন্য আবেদন জানালে কমিটি রাজ্য সরকারকে জানান যে, এই কমিটি জ্বালানী ব্যয় ছাড়া বিদ্যুতের দামের অন্য অংশগুলির হিসাব খতিয়ে দেখতে পারেনি কারণ কেবলমাত্র জ্বালানি ব্যয় এবং ফুয়েল সারচার্জ সংক্রান্ত বিষয় কমিটির কাছে পরীক্ষার জন্য উল্লেখ করা হয়েছিল।

একজন কোম্পানি হিসাবপত্র বিশেষজ্ঞের সহায়তাছাড়া এই ব্যাপারে অগ্রসর হওয়া কঠিন। এই পর্যায়ে একটি বিখ্যাত অডিট ফার্মকে নিযুক্ত করে সি. ই. এস. সির হিসাব খাতে দেখানো মোট মূল বিদ্যুতের দামের (জ্বালানী ব্যয় এবং অন্যান্য ব্যয় একত্রে) কাঠামো পরীক্ষা করিয়ে নির্ণয় করা দরকার কেন সি. ই. এস. সি বিদ্যুতের মূল দামের মধ্যে জ্বালানী ব্যয়ের ৮৬ পয়সা যুক্ত করতে পারেনি। কমিটি দ্বিতীয় পর্যায়ের সুপারিশ অনুসারে মেঃ বাটলীবয় অ্যান্ড কোং-কে হিসাব পরীক্ষার জন্য নিয়োগ করা হয়েছে। হিসাব পরীক্ষার কাজ চলছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খুব ডিটেলসে প্রশ্নের উত্তর দিয়েছেন। এই দেবকুমার বসু কমিটি যেটি হয়েছিল সেটি কিন্তু সি. ই. এস. সি'র রেকমেন্ডেশন অনুযায়ী হয়েছিল। সি. ই. এস. সি. বলেছিল যে দেবকুমার বসুকে নিয়ে একটি কমিটি করা হোক, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তারা প্রস্তাব দিয়েছিলেন এবং তার ভিত্তিতে এই দেবকুমার বসু কমিটি হয়েছিল। আগের সরকারের বক্তব্য ছিল যে সি. ই. এস. সি. যে ফুয়েল সারচার্জ নিয়েছে সেই ফুয়েল সারচার্জ ফেরত দিতে হবে। এ ব্যাপারে তাদের কাছে যখন নির্দেশ যায় তখন সি. ই. এস. সি'র রেকমেন্ডেশন বা সুপারিশ অনুযায়ী দেবকুমার বসুকে নিয়ে কমিটি করা হল আজকে সরকার আবার সি. ই. এস. সি'র চাপে পড়ে তাদের নতুন দাবি মানছেন যে ব্যাটলিবয় অ্যান্ড কোম্পানিকে দিয়ে অডিট করাতে হবে। সি. ই. এস. সি'র কাছে এই সরকার বারবার নতি স্বীকার করছেন। কলকাতা এবং বৃহত্তর কলকাতার গ্রাহকদের একশো কোটি টাকারও বেশি অতিরিক্ত সারচার্জ দিতে হচ্ছে এবং তাদের ডিপ্রাইভ করা হচ্ছে। আমার প্রশ্ন, সরকারের এই সি. ই. এস. সি'র কাছে বারবার নতি স্বীকার করার মানেটা কি? সি. ই. এস. সি. যে আগামীদিনে আবার নতুন দাবি করবে না তার কি কোনও গ্যারান্টি আছে? এই কমিটি যখন গঠিত হয়েছিল তখন সি. ই. এস. সি'র রেকমেন্ডেশন অনুযায়ী তা গঠিত হয়েছিল আবার সি. ই. এস. সি. সেই রিপোর্ট কার্যকর হবার আগে নতুন দাবি তুলছে। সি. ই. এস. সি. কর্তৃপক্ষ বারবার দাবি জানাচ্ছেন এবং এই সরকার বারবার তা মেনে নিচ্ছেন। আমার প্রশ্ন, এই চাপের কাছে নতি স্বীকার করার কারণটা কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** শ্রীদেবকুমার বসুকে নিয়ে একটি কমিটি আমরা করেছিলাম এবং সেই কমিটি একটি রিপোর্ট দিয়েছেন। আমি যে রকম বললাম যে সি. ই. এস. সি. ঐ কমিটির কাছেই আবার আবেদন করে বিষয়টি বিশেষভাবে খতিয়ে দেখার জন্য এবং সেই কমিটিই কিন্তু আমাদের একটি কোম্পানিকে হিসাব নেওয়ার জন্য—"একজন কোম্পানি হিসাবপত্র বিশেষজ্ঞ-এর সহায়তা ছাড়া এই ব্যাপারে অগ্রসর হওয়া কঠিন।" এটাই হচ্ছে কমিটির বক্তব্য। সি. ই. এস. সি. যে পয়েন্টগুলি তুলেছিল নতুন করে তাতে একজন কোম্পানি হিসাবপত্র বিশেষজ্ঞের সহায়তা ছাড়া এ ব্যাপারে অগ্রসর হওয়া কঠিন—এটাই

হচ্ছে কমিটির বক্তব্য।

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** এটা কি দেবকুমার বসু কমিটি বলেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** হ্যাঁ, এটা দেবকুমার বসু কমিটি বলেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি কি রিপোর্টটা প্লেস করবেন হাউসে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা আমি পড়ে শুনিয়েছি। আপনি আবার শুনুন। উপরোক্ত সুপারিশগুলি ভিত্তিতে........

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি কি রিপোর্টটা প্লেস করবেন হাউসে। তা যদি করেন তাহলে আমরা দেখে নিতে পারি কারণ আমরা তো পার্টলি শুনছি। আপনি দেবকুমার বসু কমিটির রিপোর্টটা হাউসে প্লেস করুন। তা হলে আমরা দেখে নিতে পারি।

(গোলমাল)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনারা কমিটির রিপোর্ট যদি চান.....

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমরা পুরো তথ্য তো পাইনি, একটা পার্ট পাচ্ছি। সেই পার্ট রিপোর্টের উপর ভিত্তি করে প্রশ্ন করার খুব অসুবিধা। মাননীয় মন্ত্রী মহাশয় যা উত্তর দিচ্ছেন তাতে মাননীয় সদস্যদের সন্তুষ্ট হওয়া কঠিন। পুরো রিপোর্টটা যদি দেন তাহলে আমরা দেখতে পারি, প্রশ্ন করতে পারি। আমাদের কাছে যা তথ্য আছে তাতে অডিট করার জন্য দেবকুমার বসু কোনও রেকমেন্ডেশন করেননি। আজকে এখানে জানতে পারছি যে সি. ই. এস. সি'র চাপে নয়, দেবকুমার বসুর চাপে অডিট করাতে হয়েছে, তার রেকমেন্ডেশন অনুযায়ী হয়েছে। এটা আমাদের কাছে কন্ট্রাডিক্টরি বলে মনে হচ্ছে। সেইজন্য আমরা চাইছি যে দেবকুমার বসু কমিটির রিপোর্টটা হাউসে প্লেস করা হোক যাতে আমরা বুঝতে পারি, জানতে পারি। এরমধ্যে লুকানো-ছাপানোর কোনও ব্যাপার নেই।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** দেবকুমার বসু কমিটির রিপোর্ট হাউসের কাছে দেবার ব্যাপারে আমার কোনও আপত্তি নেই।

(গোলমাল)

এ বিষয়ে যথাযোগ্য ভাবে......

(গোলমাল)

**Mr. Speaker :** What is this ? I will stop this question I will not allow. The Minister has right to answer. He has to reply the question. Please take your seat.

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** দয়া করে আমার কথাটা শুনুন। ব্যক্তিগতভাবে আমার কোনও আপত্তি নেই। কিন্তু হাউসে কমিটির রিপোর্ট প্রেজেন্ট করার ব্যাপারে নিশ্চয় কোনও রীতি-নীতি আছে, আমি জানি না।

(গোলমাল)

[11-10—11-20 a.m.]

**মিঃ স্পিকার ঃ** যদি সেই ইনস্ট্রাকশন দেন তাহলে প্লেস করব।

Mr. Tapas Banerjee, please take your seat. Don't do this.

**শ্রী শঙ্করকুমার সেন ঃ** মাননীয় স্পিকার মারফৎ সেই ইনস্ট্রাকশন আমার কাছে গেলে নিশ্চয়ই সেটা পালন করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি জানেন যে, এর আগে পি. কে. সেনগুপ্তের রিপোর্ট এই হাউসে প্লেসড্ হয়েছে এবং সেটা অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারই ছিল।

**Mr. Speaker :** Mr. Mannan, I may remind that I have made order that P.K. Sengupta's report was placed but don't take it as a precedent. Don't refer that. That is not a precedent.

**শ্রী আব্দুল মান্নান ঃ** Sir, I fully agree with you.

**মিঃ স্পিকার ঃ** Mr. Banerjee please take your seat please don't do this.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, I fully argee with you. আপনার সঙ্গে আমি

*পুরোপুরি একমত যে, এটা প্রিসিডেন্ট হতে পারে না। তবে রিপোর্টটি প্লেস করতে মন্ত্রী* মহাশয় রাজি আছেন কিনা জানতে চাওয়ায় উনি যে কথা বললেন তারই জন্য বলেছি যে, হাউসে এরকম নজির আছে।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই হাউসে প্লেস করতে গেলে কি প্রসিডিওরে সেটা করতে হয় সে ব্যাপারে মিঃ স্পিকার আদেশ করলে নিশ্চয়ই সেটা করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনাকে বলছি, দেবকুমার বসুর রিপোর্ট হাউসে পুরোপুরি প্লেস করতে হবে। যতক্ষণ সেটা প্লেস করা না হবে বা যদি প্লেস করা না হয় তাহলে যে কোনও পদক্ষেপ নিতে আমরা বাধ্য হবো। আপনার মাধ্যমে দাবি করছি, দেবকুমার বসুর রিপোর্টটি হাউসে প্লেস করা হোক, কারণ তাতে কি আছে সেটা আমরা দেখতে চাইছি। দেবকুমার বসুর রিপোর্ট চেপে দেবার জন্য একটি কমিটি বসিয়েছেন এবং বিভিন্নরকম বিবৃতি দিচ্ছেন আপনারা। আপনি একরকম বিবৃতি দিচ্ছেন, মুখ্যমন্ত্রী আর একরকম বিবৃতি দিচ্ছেন। এই কন্ট্রাডিক্টরী বিবৃতির কারণে আজকে রিপোর্ট প্লেস করা হোক। ৫ বছর হয়ে গেল, সি. ই. এস. সি. ফুয়েল সারচার্জ হিসাবে কনজিউমারদের কাছ থেকে বাড়তি ১০০ কোটি টাকা যা নিয়েছে সেটা ফেরৎ দিচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কতদিনের মধ্যে তারা সেই টাকাটা ফেরৎ দেবে এবং সেটা উইথ ইন্টারেস্ট ফেরৎ দেবে কি না? মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, একটা স্পেসিফিক টাইম বলুন যে, কতদিনের মধ্যে সেটা ফেরৎ দেওয়া হবে এবং উইথ ইন্টারেস্ট ফেরৎ দেওয়া হবে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ঐ কমিটিকে ১৪ দিন সময় দেওয়া হয়েছিল। সেই ১৪ দিন পার হবার পর তার আরো সময় চেয়েছে যেহেতু তাদের অ্যাকাউন্টেসের মধ্যে ঢুকতে হচ্ছে তার জন্য। কাজেই কতদিনের মধ্যে টাকা ফেরৎ দেওয়া হবে সে ব্যাপারে আই কান্ট গিভ ইউ এনি গ্যারান্টি। তবে রিপোর্ট প্লেস নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** তারই জন্য এই রিপোর্ট প্লেস করবার দাবি জানাচ্ছি। আর এটা আপনি জানাবেন কি যে, ফুয়েল সারচার্জ বাবদ এবং গভর্নমেন্টের ইলেকট্রিসিটি ডিউটি বাবদ তারা কত টাকা বেশি নিয়েছে? এই ডিউটি ফির কত টাকাই বা তারা স্টেট গভর্নমেন্টকে দিয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ইলেকট্রিসিটি ডিউটি হিসাবে যা আদায় করা হয় সেটা পাওয়ার ডিপার্টমেন্টে আসে না, ফিনান্স ডিপার্টমেন্টে যায়। এই টাকার পরিমাণ কত সেটা জানতে চাইলে নোটিশ দিতে হবে। সেটা করলে ফিনান্স ডিপার্টমেন্ট থেকে জেনে জানিয়ে দিতে পারব। টাকাটা লেভি হিসাবে ফিনান্স ডিপার্টমেন্টে যায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি ভুল বললে সংশোধন করে দেবেন। সি. ই. এস. সি.-র ফুয়েল সারচার্জ-সংক্রান্ত অভিযোগ ছিল। সেই অভিযোগের নিষ্পত্তির জন্য বিদ্যুৎ দপ্তর তিন বছর আগে দেবকুমার বসু কমিটি গঠন করে এবং '৯৬ সালে বসু কমিটি তাদের রিপোর্ট দেন। তারপর '৯৭ সালের জানুয়ারি মাসে আবার সারচার্জ বাড়াতে বলে এবং সেটারও নিষ্পত্তির জন্য আবার তা দেবকুমার বসু কমিটির কাছে দেওয়া হয় এবং দেবকুমার বসু কমিটির ফাইনাল রিপোর্ট যা আসে তা আপনি অ্যাকসেপ্ট করে নেন। সেই রিপোর্ট অনুযায়ী বিদ্যুৎ দপ্তরের সারচার্জ বাবদ সি. ই. এস. সি.-র কাছে ২৫৮ কোটি ৫১ লক্ষ টাকার দাবি ছিল। বসু কমিটি সমস্ত হিসাব দেখে ২৫৮ কোটি ৫১ লক্ষ টাকার দাবি খারিজ করে দেয়নি। বরঞ্চ বলেছে, একস্ট্রা ১০০ কোটি টাকা সি. ই. এস. সি. ১৪ লক্ষ গ্রাহকের কাছ থেকে আদায় করেছে যা গ্রাহকদের ফেরৎ দেওয়ার কথা। সেই রিপোর্ট অ্যাকসেপ্ট করে আপনি অর্ডার দেন—১৪ লক্ষ গ্রাহককে ১০০ কোটি টাকা ফেরৎ দেওয়া হোক। সি. ই. এস. সি. সেই অর্ডার ভায়লেট করে এবং মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর ইন্টারফেয়ারেন্সের জন্য আজকে পশ্চিম বাংলার ১৪ লক্ষ গ্রাহক ১০০ কোটি টাকা ফেরৎ পাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। আমি আপনার কাছে আনতে চাইছি পশ্চিমবাংলার সি. ই. এস. সি.-র ১৪ লক্ষ বিদ্যুৎ গ্রাহক ঐ টাকা ফেরৎ পাবে কি না?

[11-20—11-30 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্য, আপনার বক্তব্যের মধ্যে কিছু কিছু টাকার অঙ্ক যা বলা হয়েছে—২৫৮ কোটি ইত্যাদি সেগুলোর হিসাব দেবকুমার বাবু আমাদের কাছে যা দিয়েছেন তা হচ্ছে—১৯৯৩-৯৪ সালে এত টাকা, ১৯৯৪-৯৫ সালে এত টাকা, ১৯৯৫-৯৬ সালে এত টাকা পার ইউনিট ধরে দেওয়া আছে, টোটাল ক্যালকুলেশন দেওয়া নেই। এটাই অরিজিনাল রিপোর্টে আছে। তারপর আপনি ঠিকই বলেছেন, কমিটি ঐ টাকা ফেরৎ দেওয়ার কথা বলে। তখন ওরা কমিটির কাছে রিপ্রেজেন্টেশন দেয়, কমিটি পুনর্বিবেচনা করে। এখানে একটা বিষয় আপনাকে বুঝতে হবে, '৯১ সালের পূর্ববর্তীকালে আমাদের ফুয়েল সারচার্জ ৮৬ পয়সা ছিল, সেটা এনার্জি রেটের সঙ্গে মার্জ করে শূন্য হয়ে যায়। তারপর আমরা শূন্য থেকে শুরু করেছিলাম। বিষয়টা আমি আপনাকে রিপোর্ট থেকেই পড়ে শোনাচ্ছি, C.E.S.C. maintains that there is no sepe in the total basic range to absormure than 71 paise ৮৬ পয়সার মধ্যে—আমি যা আগেই বলেছি—আমরা ৭১ পয়সা অ্যাবজর্ব করতে পেরেছি, ১৫ পয়সা পারিনি। 71 paise of fuel cost per unit in the basic rate for tarif in 1993-94.

"The same hold for other years also. The present committee holds if there was a provision for 86 paisa fuel cost in the basic rate, then 50 paisa had to be accounted for in the non-fuel part of the basic rate in order to earn a reasonable return. The present Committee could not enter into the accounting for the non-fuel part of the tariff as it was beyond its Terms of Reference which concerned only the examination of fuel cost and fuel surcharge. It is difficult to proceed further in the matter without the support of an expert in that company accounts. It may be advisable at this stage to appoint an Audit Firm of repute to examine the structure of the total basic rate, fuel and non-fuel part together in the CESC accounts and determine whether 86 paisa would not actually be merged in the basic rate of CESC".

এটা দেবকুমার কমিটি ৩.১০.৯৭ তারিখের একটা চিঠি যে চিঠি রাজ্য সরকারকে দিয়েছেন। তিনি একটা কোম্পানি অ্যাপয়েন্ট করার জন্য বলেছেন, কারণ ওনার পক্ষে কোম্পানি অ্যাকাউন্টের মধ্যে ঢোকা সম্ভব হচ্ছে না বলে। সেই হিসাবে সরকার একটা কোম্পানি অ্যাপয়েন্ট করেছে। ১৭.১০.৯৭ তারিখ থেকে এটা চলছে। মুখ্যমন্ত্রী অর্ডার দিয়েছেন ১৫ দিন, অর্থাৎ টু উইকের মধ্যে করতে। কিন্তু তারা সময় চেয়েছে, সেই সময়টা তাদের দেওয়া হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** কত টাকা ফেরৎ দেবার কথা বলেছেন সেটা তো বললেন না?

**ডঃ শঙ্করকুমার সেন :** দেবকুমার কমিটির প্রথম রিপোর্টে যেটা বলেছেন সেটা আমি পড়েছি। তিনি বছর ধরে ধরে এত করে পার ইউনিট ফেরৎ দিতে হবে সেটা বলছেন, There was a represent relation of CESC to the one man Committee. ওয়ান ম্যান কমিটি এই চিঠিটা দিয়েছেন।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে এবং একটা কোয়েশ্চেন আছে। আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, মাননীয় মন্ত্রী জানতে চেয়েছেন যে রিপোর্ট প্লেস করার কি নীতি আছে। এখানে রুল ৩৪৩-তে পরিষ্কার বলা আছে যে রিপোর্ট প্লেস করতে উনি বাধ্য। রুলে বলছে "Papers quoted to be laid on the Table—(343) : If a Minister quotes in the House a despatch or other State paper which has not been presented to the House, he shall lay

the relevant paper on the Table." আপনি দেবকুমার কমিটির রিপোর্ট থেকে পড়ছেন, কোর্ট করছেন, আপনি বাধ্য যে আপনি এটা হাউসে রাখবেন। দ্বিতীয় হচ্ছে কি ভাবে আপনি রাখবেন। সেখানে বলছে "344 (1)—A paper or document to be laid on the Table shall be duly authenticated by the member presenting it. (2) All papers and documents laid on the Table shall be considered public".

স্যার, মন্ত্রী মহাশয় দেবকুমার কমিটির রিপোর্ট পড়তে দেখলাম কিন্তু কি থেকে পড়ছেন সেটা তো হাউস জানতে পারছে না।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো রুলের পুরোটা পড়লেন না। এই রুলের Provided যেটা আছে, সেটা পড়ে দিন?

**শ্রী সৌগত রায় ঃ** সেটা আমি পড়ে দিচ্ছি "Provided further that where a Minister gives in his own words a summary or gist of such despatch or State paper it shall not be necessary to lay the relevant papers on the Table". উনি যদি এটার একটা জিস্ট স্মারক লেড করে দেন তাহলে আমাদের কোনও আপত্তি নেই। আমি এবারে একটা প্রশ্ন করব, পরে আপনি আমার পয়েন্ট অফ অর্ডারের উপর রুলিং দেবেন। আমার এই সাপ্লিমেন্টারি প্রশ্নটি খুব পরিষ্কার। আমি মন্ত্রী মহাশয়ের উত্তরটা বুঝতে পারছি না। মন্ত্রী মহাশয় বলেছেন দেবকুমার কমিটি রেকমেন্ড করেছিল যে ফুয়েল সারচার্জ হিসাবে সি. ই. এস. সি ১০০ কোটি টাকা বেশি যেটা আদায় করেছে সেটা ফেরৎ দেওয়া হোক কনজিউমারদের। স্টেট গভর্নমেন্ট এবারে অর্ডার দিয়েছে যে, সি. ই. এস. সি যাতে এই ১০০ কোটি টাকা ফেরৎ দেয়। আপনার দিক থেকে আপনি ক্লিয়ার। তারপর সি. ই. এস. সি দেবকুমার কমিটির কাছে আবার লিখলো রি-কনসিডার করার জন্য অডিট রিপোর্টটা দেবকুমার কমিটি কোনও স্টাটুটরি কমিটি নয়। The committee was appointed by the State Government—Power Department. After the State Government has taken a decision. এর কোনও সুযোগ নেই। দেবকুমার বসু কমিশন যদি এমন হত একটা স্ট্যাটুটরি কমিশন, পাওয়ার ট্যারিফ কমিশন, তাহলে তার কাছে অ্যাপিল করতে পারতো। But the Deb Kumar Basu committee is a committee appointed by the State Government. আমি তো বুঝতেই পারছি না যে, ষ্টেট গভর্নমেন্ট অর্ডার দিল, একশো কোটি টাকা ফেরৎ দাও। তারপর আবার সি.ই.এস.সি.'র কি অধিকার আছে, কি সুযোগ আছে সেই কমিটির কাছে অ্যাপেল করার? আবার সেই কমিটির কথামতো ব্যাড়লিবয়কে অ্যাপয়েন্ট করে এই টাকাটা পুরো ফেরৎ দেওয়া, এটা তো কোনও নিয়ম

হতে পারে না। অর্ডারটা দেবে ষ্টেট গভর্নমেন্ট। পাওয়ার ডিপার্টমেন্টের কোনও স্ট্যাটুটরি অথরিটি নেই ফর ফিকসিং ট্যারিফ আপনি যদি একটা কমিশন করতেন তাহলে আমি বুঝতে পারতাম আপনি অর্ডার দেবার পর সি.ই.এস.সি কি করে দেবকুমার বসু কমিটির কাছে যায়? কমিটি রিপোর্ট দিয়েছে, তার কাজ শেষ হয়ে গেছে। তারপর তাদের তো ঐ কমিটির কাছে যাওয়ার সুযোগই নেই। তারপর কি হিসাবে আবার রি-কনসিডার করে ব্যাডলিবয়কে অ্যাপয়েন্ট করলেন? কোন্ নিয়মে? আপনি গভর্নমেন্টের কোনও রুল্সে এটা করেছেন? কার চাপে আপনি এটা করেছেন, এটা আপনি একটু বুঝিয়ে বলুন।

**ডঃ শঙ্করকুমার সেনঃ** আমি আগেই যেটা বলেছি, সরকারের কাছে সি.ই.এস.সি'রপ্রথম রিপোর্টটা এসেছিল। সেই মেইন্ রিপোর্টে যেটা আছে তার বেসিসে বললাম। রিপোর্টের মধ্যে কোথাও একশো কোটি টাকার কথা বলা নেই। টোটাল টাকাটা হিসাব করা নেই। রিপোর্টের মধ্যে কি আছে, যেটা আমি বললাম, ১৯৯৩-'৯৪ সালে এক পয়সা পার ইউনিট, ১৯৯৪-'৯৫ সালে এত পয়সা পার ইউনিট এবং ১৯৯৫-'৯৬ এত পয়সা পার ইউনিট। টোটাল হিসাবটা করা নেই। আপনারা একশো কোটি টাকা কোথা থেকে পেয়েছেন তা আমি জানিনা। আমি কিন্তু একশো কোটি টাকার কথা বলিনি। আমি অফ অ্যান্ড অন বলতে পারব না, কত ইউনিট বছর বছর তারা বিক্রি করেছে। যত ইউনিট বিক্রি করেছে তার উপরেই হবে, এটা হিসাবে করে বলা যায়। তারপর সি.ই.এস.সি. ওয়ান ম্যান কমিটির কাছে দরবার করেছে যে, এই হিসাবটা ঠিক নয়। ওয়ান ম্যান কমিটি ইজ নট এ স্ট্যাটুটরি কমিটি, আপনি ঠিকই বলেছেন। ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্টে বলছে যে, এই সব ক্ষেত্রে লাইসেন্সিকে রেটিং কমিটির কাছে চাইতে হবে। সরকার কিন্তু রেটিং কমিটি চাইতে পারে না। ৫৭এ, ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্টের ক্লজে বলছে রেটিং কমিটি ক্যান স্টাডি ফর দিস—যেটা দেবকুমারবাবু তাঁর প্রথম রিপোর্টে বলেছে, রেটিং কমিটি করা উচিত। রেটিং কমিটির কাজ রেটিং কমিটির অ্যাক্টে আছে। আপনি অ্যাক্টটা পড়বেন। রেটিং কমিটি তখনই ফর্মড্ হয় যখন ইউটিলিটি চায় আইদার সি.এ.এস.সি. ফর এস.ই.বি.। গভর্নমেন্ট নিজে থেকে রেটিং কমিটি ফর্ম করতে পারে না। রেটিং কমিটি ফর্ম করলে তার কাছে যাওয়া যায়। ওরা সেখানে যায়নি। They have represented before the one-man committee One-man committee thought it fit to devised a formula. ওয়ান ম্যান কমিটি ইজ এ নেগোশিয়েটর, সেই ফেসিলিটিটা নিয়ে সেই হিসাবে তারা রিপোর্ট দিয়েছে। সেখানে আপনি কেন চ্যালেঞ্জ করছেন জানি না। ওয়ান ম্যান কমিটি হ্যাজ গিভেন দি রিপোর্ট। আমি তো ওয়ান ম্যান কমিটির রিপোর্ট থেকে পড়ে শোনালাম। পরবর্তীকালে ওয়ান ম্যান কমিটি একটা অবজার্ভেশন পাঠিয়েছে আমার কাছে। তার হেডিং হচ্ছে—'অবজার্ভেশন অন রেসপনসেস টু রেকমেন্ডেশন অফ ওয়ান-ম্যান কমিটি, এগজামিন ফুয়েল চার্জ, রেট সারচার্জ। যেখানে

ওয়ান-ম্যান কমিটি বলছে, ইট ইজ ডিফিকাল্ট টু প্রসিড ফারদার ইন দি ম্যাটার ইউদাউট দি সাপোর্ট অফ এ এক্সপার্ট ইন দ্যাট কোম্পানি অ্যাকাউন্টস্। সেখানে তিনি রেকমেন্ড করেছেন, It may be advise at this stage to appoint an audit firm of repute to examine the structure of the total basic rate, fuel and non-fuel Sur-charge. সেই হিসাবে ওয়ান-ম্যান কমিটি আমার কাছে রিপোর্ট দিয়েছেন। গভর্নমেন্ট আবার অ্যাপয়েন্ট করেছেন ব্যাডলিবয়কে। এটাই হচ্ছে টোটাল পিকচার। এখানে মুখ্যমন্ত্রী কেন আসছেন, আমি জানি না।

[11-30—11-40 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আসল সমস্যাটা হচ্ছে, মন্ত্রী মহাশয় এক রকম চাইছেন তার উপরে মুখ্যমন্ত্রী আর এক রকম চাইছেন। একশো কোটি টাকা যেটা বলছেন, দেবকুমার বসু তার কথা কোথাও বলেননি। দেবকুমার বসু বলেছেন— ১৪ লক্ষ কনজিউমারদের কাছ থেকে সি ই এস সি বেআইনিভাবে অতিরিক্ত কত কোটি টাকা নিয়েছেন, এবং সেই টাকা গ্রাহকদের ফেরৎ দেওয়ার জন্য সরকারের মন্ত্রী হিসাবে কি আপনি সিদ্ধান্ত নিয়েছেন? সি ই এস সি একটা প্রাইভেট এনটারপ্রেনর, সে পশ্চিমবঙ্গে বসে গ্রাহকদের সর্বনাশ করছে, আনডিউ টাকা নিয়ে যাচ্ছে, বছরের পর বছর সেই টাকায় সুদ খাটাচ্ছে আর মন্ত্রী হিসাবে আপনার নৈতিক দায়িত্বটা কি—কনজিউমারের রাইট প্রোটেকশন করা, এই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কনজিউমারের রাইট প্রোটেকশন করতে কমিটি অ্যাপয়েন্ট করা হয়েছে। সরকারের দায়িত্ব হচেছ কমিটি অ্যাপয়েন্ট করা। কমিটি চেয়েছে কোম্পানি অ্যাপয়েন্ট করতে, কোম্পানি অ্যাপয়েন্ট করা হয়েছে। কোম্পানির হিসাব কমিটির কাছে যাবে, তারপরে ব্যবস্থা নেওয়া হবে। How can I override the committee.

**Mr. Speaker :** I will stop this question. Let him finish. What is this? What is the procedure of question and answer? আপনি একটা সাপ্লিমেন্টারি প্রশ্ন করলেন You will ask your question, supplementary for further information. The minister will reply. Minister's reply may not be satisfactory, may not be complete, it may be partial, may be incomplete, may also be irrelevant. The House cannot force the minister to make a reply satisfactory to a Member.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আমি বোঝাতে পারিনি।

**Mr. Speaker :** আপনি একটা সাপ্লিমেন্টারী প্রশ্ন করলেন have patients to hear. What is the Parliamentary system meant about ? If you think that the reply is evasive, the reply is inconclusive, the reply is no reply at all, you go for a political movement. That is what this House is for. You go to the people. If you don't get a reply. You are the people's representative you should decide what to do. That is the system.**(voice)** Whether you could make him understand or not, I think Dr. Sankar Sen is suitably educated to understand your question. If you don't understand it is very bad luck. He will give answer to your question. Whether you are satisfied with the answer or not that is a different thing. That is a different story. Parliamentary system is a system of debate. It is a system of wanting to know, whether the Government is answering your question or evading your question. It is a question of democratic system. It is not a system of compulsion. No force can be used. You cannot force the minister. If the minister chooses not to reply your question the House cannot force the minister to reply. It is not a matter of privilege. The minister may not reply your question. I cannot force the minister. **(noise)** You go to the people. Say he has not given reply, he is evading. It is the democratic system.

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতোক্ষণ প্রশ্নোত্তর শুনছিলাম, আমি দেখলাম মন্ত্রী মহোদয় ঘাবড়ে গিয়েছেন, ঘাবড়ে গিয়ে একটা অসত্যকে চাপা দেবার জন্যে আরো একগাদা অসত্যকথা বলেছেন। উনি মান্নান সাহেবের প্রথম কোয়েশ্চেনের উত্তরে বললেন এবং স্বীকারও করলেন যে ১০০ কোটি টাকার ভিত্তিতেই কমিশন বসানো হয়েছে। পরবর্তীকালে আবার বললেন যে, আমি কোনও জায়গায় বলিনি যে ১০০ কোটি টাকার ভিত্তিতে কমিশন অ্যাপয়েন্ট করেছিলাম, কেন এইরকম কথা বলা হয়েছে সেটা জানান।

**ডঃ শঙ্করকুমার সেনঃ** আমি জানিনা কেন এই ১০০ কোটি টাকা নিয়ে এইরকম করা হচ্ছে, আমি কোথাও ১০০ কোটি টাকার কথা বলিনি।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মান্নান সাহেবের উত্তরে আপনি ১০০ কোটি টাকার কথা বললেন।

**ডঃ শঙ্করকুমার সেনঃ** মাননীয় স্পিকার স্যার, আপনি যদি অ্যালাউ করেন তাহলে

আমি আবার প্রশ্ন এবং উত্তরটা পড়ছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কত কোটি টাকার ভিত্তিতে কমিশন করেছেন এবং এর টার্মস অ্যান্ড কন্ডিশন কত কোটি টাকার।

(গোলমাল)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি প্রশ্নটা ও উত্তরটা আবার পড়ে দিচ্ছি।

ক) ইহা কি সত্য যে, সি. ই. এস. সি.-র সঙ্গে ফুয়েল সারচার্জ সংক্রান্ত বিরোধ মেটাতে বিদ্যুৎ দপ্তর একটি কমিটি গঠন করেছিল, উত্তর হচ্ছে হ্যাঁ।

খ) সত্য হলে, উক্ত কমিটি কোনও সুপারিশ সম্বলিত রিপোর্ট পেশ করেছে কিনা, উত্তর হচ্ছে হ্যাঁ। এ ব্যাপারে কমিটির রিপোর্ট কয়েকটি বিষয়ে মতামত পেশ করা হয়েছে।

গ) করে থাকলে সুপারিশগুলি কি এবং কেন? এখানে কোথাও ১০০ কোটি টাকা নেই।

১) সি. ই. এস. সি. র চূড়ান্ত হিসাবের মধ্যে বিদ্যুৎ এর মূল দামের মধ্যে জ্বালানী ব্যয় বাবদ প্রতি ইউনিটে ৮৬ পয়সা অন্তর্ভুক্ত আছে। দেয়ার ওয়াজ এ ডিসপিউট ৮৬ পয়সাটা মার্জড হয়েছে কি হয়নি, এই বিষয়ে কমিটি বলছে ৮৬ পয়সাটা মার্জড হয়েছে।

২) সি. ই. এস. সি.র আদায়ীকৃত ইউনিট প্রতি ১৮ পয়সা ফুয়েল সারচার্জ মূল দামের সাথে যুক্ত হয়ে আদায়যোগ্য সারচার্জের থেকে ১৯৯৩-৯৪ সালে ৬.৮৭ পয়সা বেশি হয়। এখানে টোটালটা নেই। আমি কোথা থেকে বলব। ১০০ কোটি টাকা যেটা বলছেন এটা মনগড়া, এটা হিসাব করতে হবে।

(গোলমাল)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, এর আগেও জনস্বার্থ বিষয়ক যখন প্রশ্ন হয়েছে, মন্ত্রী মহাশয় সঠিক উত্তর না দিলে আপনি চেয়ার থেকে অনেক সময় ইনস্ট্রাক করেছেন, এটায় পিপিলস ইন্টারেস্ট ইনভলভ, তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো প্রপার রিপ্লাই দেবেন, সঠিক উত্তর দেবেন। সেইজন্য বলছি এটাও একটা মনে করার মতো বিষয়। আপনি এখানেও ইন্সট্রাকশন দিন। আমরা বিভিন্ন সময়ে দেখেছি সি. ই. এস. সি.র ডেলিবারেন্ট অ্যাটেম্প্টট আছে, তারা বিদ্যুৎ দপ্তরকে ডোন্ট কেয়ার করে কাজ করেন। বি্ক্জ তাদের মাথার উপরে যারা আছেন, তাদের রাজ্য সরকারের উপর যথেষ্ট নিয়ন্ত্রণ

আছে এবং এমন কথাও সংবাদপত্রে প্রকাশ হয়েছে। তাদেরকে নিয়ন্ত্রণ করতে না পাবার জন্য আপনি কোনও এক সময়ে পদত্যাগ এর কথা ভেবেছিলেন। আমি নিজে পাওয়ার সাবজেক্ট কমিটির মেম্বার, আমি আপনার উপস্থিতিতে বলেছি, আজ পর্যন্ত পাওয়ার সাবজেক্ট কমিটিতে সি. ই. এস. সি.র কোনও প্রতিনিধিকে পাঠানোর জন্য আমরা পেরে উঠছি না। ওদের এই ক্ষমতার উৎস কোথায়? আপনার কাছে যেটা প্রশ্ন, যে সি. ই. এস. সি. রাজ্য সরকারের ডাবলিউ. বি. এস. ই. বি.র লাইসেন্সি, একটা বিধিনিষেধ ডাবলিউ. বি. এস. ই. বি.র সি. ই. এস. সি.র উপরে আছে। অথচ ডাবলিউ. বি. এস. ই. বি. বলছে, সি. ই. এস. সি. থেকে কয়েক শত কোটি টাকা পাওনা আছে। চেয়ারম্যান দুঃখ করে ডাবলিউ. বি. এস. ই. বি. বলছেন আমি যখন সি. ই. এস. সি. র এম. ডি. কে ফোন করছি, সি. ই. এস. সি. র এম. ডি. নিজে ফোন ধরে আমাকে বলে দিচ্ছেন এম. ডি. ঘরে নেই। এত ঔদ্ধত্য, এত আস্পর্দ্ধা, এত অডারসিটি তারা পায় কোথা থেকে? এবং আপনার রাজ্য সরকারের পাওয়ার ডিপার্টমেন্টের সি. ই. এস. সি.র উপর নিয়ন্ত্রণ কতখানি? এদের উপর আপনারা কি ইচ্ছামতো নিয়ন্ত্রণ করতে পারেন? রাজ্য সরকারের সঙ্গে সি. ই. এস. সি.র নিয়ন্ত্রণের প্রশাসনিক দিক থেকে কাঠামোগত নিয়ন্ত্রণের মাপকাঠি কতখানি? এটা কতটা প্রযোজ্য?

[11-40—11-50 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি ঠিকই বলেছেন, সি. ই. এস. সি. ডাবলিউ. বি. এস. ই. বি.র লাইসেন্সি। এবং ১৯৪৮ সালে যে ইলেকট্রিক সাপ্লাই অ্যাক্ট আছে তাতে বলা আছে রাজ্য সরকারের কি করণীয়, আমাদের ডবলিউ. বি. এস. ই. বি.-র কি করণীয় সেটাও বলা আছে। তার বাইরে রাজ্য সরকার যেতে পারে না। আমাদের যেটা দুর্ভাগ্যবশত মনে হয়েছে, '৪৮ সালে যারা এই আইন প্রণয়ন করেছিলেন তারা এই ধরনের অবস্থাটা ভাবেননি। যে অবস্থাটা এখন হচ্ছে। তবে দেবকুমার কমিটি রিপোর্টে দু-একটি কথা বলেছেন, যেটা সর্বভারতীয় ক্ষেত্রে করা হচ্ছে, যে ট্যারিফ রেগুলেটারি কমিশন আমরা আমাদের এখানে তৈরি করেছি।এখনো আমাদের কাছে আসেনি, পার্লামেন্টে পাস হলেই আপনাদের কাছে আসবে। যেটা আপনারা বলেছেন ট্যারিফ রেগুলেটারি কমিটি, এই সমস্ত ফুয়েল সারচার্জ, বিদ্যুতের দাম, গ্রাহকেরা যেটা দেবে, সেটা তারা দেখবে। তবে ইলেকট্রিসিটি অ্যাক্টের বাইরে আমরা কিছুই করিনি এটা মাননীয় সদস্যদের আমি আশ্বাস দিচ্ছি।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, বসুন। প্লিজ টেক ইওর সীট। আমি সেদিনই বলেছিলাম পার্লামেন্টারি সিস্টেমে ডিসিপ্লিন এবং সিভিলিটি এই দুটোর কোনটাই আপনাদের নেই।

এইভাবে কি হাউস চলবে, তাহলে আমি বসে পড়ি আপনারা বলুন। মোস্ট ইন্-ডিসিপ্লিন পিপল হাউসের তো একটা ডেকোরাম আছে, এটা আপনাদের বুঝতে হবে। Now, as you have referred to a part of the report in your reply under our Rules it requires that either you lay the report which you have referred to or you give a gist of it. Now, what I am directing you is by the 28th of this month you prepare a gist সারমর্ম যাকে বলি আমরা prepare a gist and circulate it to the members.

## রাজ্যে ফুটবল একাডেমী

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫১) শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আন্তর্জাতিক মানের ফুটবলার তৈরির লক্ষ্যে এ রাজ্যে ফুটবল একাডেমী গড়ে তোলার পরিকল্পনা নেওয়া হয়েছে ;

(খ) সত্যি হলে, কোথায় এই একাডেমী গঠিত হবে বলে আশা কার যায় ; এবং

(গ) তার রূপরেখা কি হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** (ক) প্রতিভাবান কমবয়সী ছোটদের দক্ষ প্রশিক্ষণ দেবার জন্য রাজ্য স্তরে একটি ফুটবল একাডেমি স্থাপনের চিন্তা-ভাবনা চলছে। তবে এবিষয়ে কোন সুনির্দিষ্ট পদক্ষেপ এখনও নেওয়া হয়নি।

খ ও গ প্রশ্ন ওঠে না।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কম বয়সী ছেলে-মেয়েদের দক্ষ প্রশিক্ষণের জন্য রাজ্য স্তরে একটি ফুটবল একাডেমী স্থাপনের চিন্তাভাবনা চলছে। এই একাডেমী গড়ে তোলার জন্য যে চিন্তা-ভাবনা করছেন সেটা অন্য কোনও রাজ্যের একাডেমীর মডেলে হবে না, বিদেশি মডেলে হবে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমাদের দেশে একাডেমী বলতে টাটা ফুটবল একাডেমী আছে। আর কোথাও আছে বলে আমার জানা নেই, রাজ্যস্তরে আর কোথাও নেই। আমরা সব দিক খতিয়ে দেখে এগোবার চেষ্টা করব। এখনও নির্দিষ্টভাবে কোনদিক থেকে আমরা কিভাবে এগোব সেইভাবে আলোচনা হয়নি, তবে আমাদের কাছে অনেক প্রস্তাব আছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, নির্দিষ্ট কোনও পদক্ষেপ যখন নেওয়া হয়নি, তখন আমি বেশি অতিরিক্ত প্রশ্ন করতে চাই না। একটা প্রশ্ন করতে চাই।

আমাদের রাজ্যের শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করে। শহরাঞ্চলের মানুষ সুযোগ সুবিধা পায়। তো এই একাডেমীর মাধ্যমে গ্রামের প্রতিভাবান ছেলেদের সংগ্রহ করে তাদের সুযোগ দেবার কোনও উদ্যোগ, কোনও পরিকল্পনা আপনার থাকবে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এখনও যেহেতু সুনির্দিষ্ট হয়নি তাই আমার আগাম কিছু বলা মুশকিল। আমাদের এখানে পরম্পরগতভাবে কলকাতার মাঠে বা আমাদের দেশে যারা ভাল খেলোয়াড় বলে পরিচিত তাদের ৯৯ জনই হচ্ছে গ্রাম থেকে আসা। দু নম্বর হচ্ছে ফুটবল নিয়ে আমাদের মাতামাতি, বা ফুটবলে আমাদের অংশগ্রহণ এটা এখন আমাদের সংস্কৃতির অঙ্গ হয়ে দাঁড়িয়েছে। গ্রামাঞ্চলে বলুন আর শহরাঞ্চল বলুন ফুটবলে যেভাবে মানুষ ব্যাপক অংশগ্রহণ করে, তুলনামূলকভাবে অন্য কোনও খেলায় সেভাবে অংশগ্রহণ করে না। বিশ্বমানের তুলনায় আমরা অনেক পিছিয়ে থাকা সত্ত্বেও কলকাতার ফুটবল নিয়ে আমরা গর্ব বোধ করি। এই মানোন্নয়নের জন্য আমরা কি পদক্ষেপ নিতে পারি সেজন্য আমরা নানা স্তরের বিশেষজ্ঞদের সঙ্গে কথাবার্তা বলেছি। কি ধরনের রিক্রুটমেন্ট আমরা করব। আমি আগেও বলেছি যে দৈহিক সামর্থ্য বা শক্তির ঘাটতি আমাদের আছে। এটা শুধু গ্রাম বা শহরের বিচার নয়। এটা প্রজন্মগত ব্যাপার। ইতিমধ্যে আমাদের রাজ্যস্তরে ৩৩টি পার্মানেন্ট ট্রেনীং স্কুল আছে যেখানে আমরা নিবদ্ধ করার চেষ্টা করছি বেশির ভাগ আদিবাসী, সাঁওতাল, এইসব অঞ্চলের মানুষদের, যারা শারীরিক দিক থেকে বেশি দক্ষ এবং পটু। কিন্তু তাদের অনুশীলন, চর্চা, বুদ্ধিমত্তার অভাব আছে এই বিষয়টাকে আয়ত্ব করার জন্য একাধিকভাবে চেষ্টা করলে এইসব আদিবাসী, সাঁওতাল, পাহাড়ী, উপজাতি যারা দৈহিক দিক থেকে সমর্থ, অনেক শক্তিশালী তাদের খেলার মাঠে বেশি বেশি করে মাঠে আনতে পারা যাবে। এটা শুধু সংখ্যায় নয় সব দিকেই। তাহলেই আমাদের প্রচেষ্টা সার্থক হবে। সেজন্য আমরা তড়িঘড়ি করে কোনও সিদ্ধান্তই নিইনি। আপনার প্রশ্নের উত্তরে জানাই, আমার কথা থেকেই তো বুঝতে পারলেন যে গ্রামাঞ্চলকে প্রাধান্য না দিলে আমরা তো প্রজন্মগত দিক থেকে শক্তিশালী মানুষ পাব না।

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো বলেছেন আমাদের ঘাটতি আছে, আমরা পিছিয়ে আছি, তার জন্য আপনি চিন্তা-ভাবনা করছেন। পিছিয়ে পড়ার কারণটা কি যদি একটা দুটো করে বলেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কারণটা শুধু আমার পক্ষে কেন, কারোর পক্ষেই বোধ হয় বলা সম্ভব না। আর যে কারণগুলো আছে প্রশাসনগত কারণে, পরিকাঠামোগত কারণে, তার পর প্রজন্মগত কারণে যে অবস্থা, আমাদের এখানে খাদ্যাভ্যাস, জলবায়ু, এখানকার আবহাওয়া সব মিলিয়ে আমরা এখনও সীমাবদ্ধতার মধ্যে আছি। এটা কাটাবার জন্য বহু

ধরনের দায়দায়িত্ব রয়েছে। ক্রীড়াসংস্থা, রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার সকলেরই অনেক কিছু করণীয় আছে।

[11-50—12-00 Noon]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, খেলাধূলার মান সম্বন্ধে বললেন। অতীতে কলকাতার এই খেলাধূলার মান আন্তর্জাতিক ক্ষেত্রে অনেক উন্নত ছিল। আজকেও সেই গ্রাম থেকে খেলোয়াড়রা অনেক পরিশ্রম করে কলকাতায় খেলতে আসে। গ্রাম থেকে খেলাধূলা আস্তে আস্তে উঠে যাচ্ছে। বাইরে থেকে খেলোয়াড় নিয়ে এসে কলকাতার মান তোলার চেষ্টা হচ্ছে। সেই খেলাধূলার চর্চার জন্য,—যেসব জায়গায় ২০ বছর অনেক জায়গায় স্টেডিয়াম, মাঠ নষ্ট হয়ে যাচ্ছে। সেগুলি উন্নত করবার জন্য প্রয়াস করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য শ্রী কমল গুহ যে প্রশ্ন করেছিলেন, তার উত্তর দিতে গিয়ে বলেছি যে, পরিকাঠামো গঠনের বিষয়টি এর সঙ্গে যুক্ত। পরিকাঠামো গঠন করলে আবার সব হয়ে যাবে যে তা নয়। খেলার পরিকাঠামো তৈরি করতে হবে। তবে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার সব মিলিয়ে পরিকাঠামো বলতে অনেকটাই করেছে। কিন্তু প্রসার দরকার। চর্চার জন্য পরিমাণগত দিক থেকে আরও বহু সুযোগ বৃদ্ধি করে যে লক্ষ লক্ষ কোটি ছেলে মেয়ে খেলতে পারে, সেই দায় দায়িত্ব সরকারের নিশ্চয় আছে, এটা অস্বীকার করব না। কিন্তু সেটা করলেই যে সব হয়ে যাবে তা নয়, এর সঙ্গে আরও অনেকগুলি কারণ যে আছে, সেটা খতিয়ে দেখতে হবে। আমি যতদুর জানি বিশ্ব মান যেভাবে নির্ধারিত হয়, কোনও দেশ কোনও স্তরে আছে, সেখানে আমরা ১০০ এর মধ্যে শেষ দিকে আছি। আমাদের ৯৯তম স্থান ১২৫-১৩০টা দেশ ফুটবল খেলে। ফুটবল খেলা সংঘর্ষের খেলা। এটা টাফ গেম। তবে আমাদের ইচ্ছার উপর এটা নির্ভর করে না। গোটা আরব দুনিয়া ২৫ বছর আগে খেলা শুরু করেছে, অনেক উপর উঠে গেছে। এদের মূল কারণ হচ্ছে শারীরিক অবস্থা, পরিবেশগত অবস্থা। ফুটবল খেলায় দৈহিক এবং শারীরিক যোগ্যতা এবং সক্ষমতা হচ্ছে গুরুত্বপূর্ণ। খেলার মাঠে এখনও পর্যন্ত সেই ধরনের মানুষকে ব্যাপকভাবে আনতে পারিনি। এটা জাতীয় সমস্যা। এখনও পর্যন্ত কলকাতার মাঠে যদি দেখেন, সেখানে দেখবেন যে সেখানে যেসব ঘরের ছেলেমেয়েরা খেলতে আসে, তারা হচ্ছে নিম্ন, মধ্যবিত্ত ঘরের ছেলে মেয়েরা। পরিশ্রমী যারা হয় যেমন সাঁওতাল পরিবার, এদের ঘর থেকে এখনও আনতে পারিনি। এর মূল কারণ হচ্ছে আর্থ সামাজিক সমস্যা। সাঁওতাল পরিবারের ছেলেমেয়েরা খেলবে, না বাবার সঙ্গে কাজ করবে। কোল, ভিল মুন্ডা জাতির ছেলেরা মোট বইবে, না খেলতে যাবে। কারণ তার রোজগার জীবিকা, সব কিছুই এর সঙ্গে যুক্ত। সেইজন্য স্বীকারি করি যে, দেশের আর্থিক অগ্রগতি, এইসব মানুষকে নিয়ে আসতে পারে, এই মাঠকে শক্তিশালী

করতে পারে। এটা প্রকৃত ঘাটতি বলে আমার বিবেচনায় মনে হয়।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, খেলাধূলা হচ্ছে শিক্ষা সংস্কৃতির অঙ্গ। সেই সঙ্গে গ্রামবাংলার তফসিলি জাতি ও উপজাতির কথা বললেন। আপনি জানেন যে, তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মানুষের বসবাস যেখানে, সেখানে অনেক জায়গায় খেলার মাঠ নেই। খেলাধূলা করতে পারছে না।

খেলাধূলার জন্য কিছু কিছু জায়গায় মাঠ আছে, আবার কিছু কিছু জায়গায় মাঠ নেই। যে সব জায়গায় খেলার মাঠ নেই সেই সব জায়গায় খেলার মাঠ করার কোনও পরিকল্পনা আপনার দপ্তরের আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা রাজ্য সরকারের পরিকল্পনার মধ্যে আছে ও কেন্দ্রীয় সরকারের পরিকল্পনার মধ্যেও আছে। কিন্তু সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগণ্য। তা দিয়ে আমরা সামাজিক চাহিদা মেটাতে পারছি না।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমরা যারা গ্রামের এম. এল. এ., তাঁরা জানি যে গ্রামে খেলাধূলা নিয়ে রাজনীতি হয়। গ্রামে খেলাধূলার সুযোগ নষ্ট হয়ে যাচ্ছে। কারণ গ্রামে খেলার মাঠগুলো নিয়ে প্রোমোটাররা ব্যবসা শুরু করছে। গ্রামে যাতে কেউ খেলাধূলা করতে না পারে তারজন্য বিভিন্নভাবে চেষ্টা হচ্ছে। আমার এলাকায় একটা স্টেডিয়াম করার কথা ছিল। কিন্তু সেই স্টেডিয়াম করা হয়নি। গ্রামের লোকেরা যাতে খেলাধূলার সুযোগ পান সেটা দেখবেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনার মন্তব্য আমি শুনলাম।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমার এলাকায় একটা স্টেডিয়াম করুন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের ফুটবলের মান অনেক পিছিয়ে রয়েছে। জুলে রিমেকাপ এমন কি এশিয়াডেও আমরা ফুটবলের ক্ষেত্রে কোনও মান পাচ্ছি না। স্বাধীনতার ৫০ বছর পূর্তি এবছর হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, এই সময়ের মধ্যে আমাদের এ. আই. এফ. এ.-র ভূমিকা কি? আমাদের কেন্দ্রীয় সরকার কোনও স্পোর্টস নীতি গ্রহণ করেছেন কি না? না করলে স্পোর্টস নীতি গ্রহণ করার জন্য আপনারা কি পদক্ষেপ নেবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** কেন্দ্রীয় সরকারের একটা ক্রীড়া নীতি নিয়ে আলোচনা চলছে অনেকদিন ধরে। বিভিন্ন সময়ে রাজ্যের মন্ত্রীদের নিয়ে, বিশেষজ্ঞদের নিয়ে আলোচনা হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত ক্রীড়া সম্পর্কে কোনওরকম ক্রীড়ানীতি গ্রহণ করা যায়নি বা হয়নি।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বাংলার লোকেদের খেলাধূলা করার মতো শারীরিক ক্ষমতা বা দক্ষতা নেই। কিন্তু ডিস্ট্রিক্ট স্কুল স্পোর্টসকে, অ্যানুয়াল স্পোর্টসের জন্য আপনারা বাৎসরিক ৫-১০ হাজার টাকা দেন। কিন্তু এই টাকায় খেলাধূলার মান উন্নত হয় না এবং সারা বছর ধরে এই টাকায় খেলাধূলার প্রসার ঘটে না। আমার প্রশ্ন, আপনারা কি ডিস্ট্রিক্ট স্কুল স্পোর্টসকে বাৎসরিক ৫-১০ হাজার টাকার দেওয়ার পরিবর্তে ১ লক্ষ টাকা দেবেন কি? এছাড়া পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলায় কোনও স্পোর্টস কমপ্লেক্স নেই। সুতরাং পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ইন্ডোর ও আউটডোর স্পোর্টস কমপ্লেক্স করার কোনও পরিকল্পনা আপনাদের সরকারের আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই ব্যাপারটা ক্রীড়া বিভাগ দেখে না, এটা দেখে এডুকেশন বিভাগ। সেই জন্য এই সম্পর্কে আমি কোনও মন্তব্য করতে পারব না। তবে, আপনি যে টাকার কথা বললেন, তাতে আমি একমত-ওতে কিছু করা যায় না।

[12-00—12-10 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, ব্যাপারটা স্পোর্টস নিয়ে নয়, ফুটবল নিয়ে। কিন্তু দেখলাম স্পোর্টস নিয়ে অনেক সময় নষ্ট হ'ল। মন্ত্রী মহাশয় ফুটবলারের যে উদাহরণ দিলেন ষন্ডামার্কা ছাড়া কেউ ভালো ফুটবলার হতে পারবে না, এটা খুবই আপত্তিকর। আর বললেন, এটা সংঘর্ষের খেলা, তাও কিন্তু নয়, এটা স্কিল অ্যান্ড স্ট্যামিনার খেলা। আমি উদাহরণ দিচ্ছি। চুনী গোস্বামী যখন এশিয়াডে খেলতে গেল, তখন তিনি লিকলিকে ছিলেন আদিবাসী বা ষন্ডামার্কা কিছুই নন। আমার প্রশ্ন আমি খুব উদ্বিগ্ন এবং জানতে চাই, সাই ইস্টার্ন জোনের সবচেয়ে বড় সেন্টার, এখানে ফুটবলের একাডেমি বন্ধ করার চেষ্টা করছে এটা যাতে বন্ধ না করতে পারে, তার জন্য কোনও ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমরা যখন থেকে জানতে পারি এটা বন্ধ করার কথা চিন্তা করছে, চেষ্টা করছে, তখন থেকেই কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আমাদের বক্তব্য রাখছি, প্রতিবাদ রাখছি এবং ডেপুটেশন দিয়েছি কিন্তু এখনও রিভাইজ করেনি। এখনও ডিপ্লোমা কোর্সে ভর্তি বন্ধ আছে। প্রতিবাদ নিশ্চয় করেছি। আই. এফ. এ থেকে শুরু করে বিভিন্ন ক্রীড়াসংস্থা থেকে এর প্রতিবাদ করা হয়েছে।

## Starred Questions

(to which written Answers were laid on the Table)

### কলকাতা-বাংলাদেশ বাস সার্ভিস

***৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২) শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ**

বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা থেকে বাংলাদেশের ঢাকা বা অন্যত্র সরাসরি বাস সার্ভিস চালু করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কেন্দ্রীয় সরকারের একটি প্রতিনিধিদল গত ২০শে সেপ্টেম্বর থেকে ২৪শে সেপ্টেম্বর ভারত এবং বাংলাদেশের মধ্যে যন্ত্রচালিত যানের নিয়ন্ত্রণ সম্পর্কিত চুক্তি সম্বন্ধে আলোচনার জন্য ঢাকা গিয়েছিলেন। এ বিষয়ে দ্বিতীয় পর্বের আলোচনা শীঘ্রই শুরু হবে।

## সাগরদিঘী তাপবিদ্যুৎ কেন্দ্র

***৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫) **শ্রী ঈদ মহম্মদ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলায় সাগরদিঘীতে প্রস্তাবিত তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মুর্শিদাবাদ জেলায় সাগরদিঘীতে প্রস্তাবিত তাপ বিদ্যুৎকেন্দ্র স্থাপনের পরিকল্পনার বর্তমান অবস্থা নিম্নে বর্ণিত হ'ল—

১) উক্ত প্রকল্পের প্রথম পর্যায়ের (২×৫০০) মেগাওয়াট ক্ষমতা যুক্ত দুটি ইউনিট এর জন্য আর্থ কারিগরি ছাড়পত্র দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় ইলেকট্রিসিটি অথরিটি (সি. ই. এ) ডি. পি. আর. পি পরীক্ষা করছে। এই ব্যাপারে সি. ই. এ যে সব ব্যাখ্যা চেয়েছে তার উত্তর তৈরি করা হচ্ছে।

২) উক্ত প্রকল্পের ই. পি. সি কন্ট্রাক্টর নিয়োগ করবার জন্য ইতিমধ্যেই আন্তর্জাতিক প্রতিযোগিতামূলক দরপত্র ডাকা হয়েছে, দরপত্র (টেন্ডার) খোলার নির্দিষ্ট তারিখ ১৫.১.৯৮।

৩) উক্ত প্রকল্পে রাজমহল কোল ফিল্ডের কাছ থেকে কয়লা যোগানের জন্য ইতিমধ্যেই কয়লা মন্ত্রকের নিকট থেকে একটা প্রস্তাব পাওয়া গিয়েছে। উক্ত প্রস্তাব সাগরদিঘী পাওয়ার জেনারেশন কোম্পানির বিবেচনাধীন আছে।

৪) পরিবেশ সংক্রান্ত ছাড়পত্র কেন্দ্রীয় পরিবেশ ও বনদপ্তরের বিবেচনাধীন আছে।

## বলাগড়ে তাপবিদ্যুৎ কেন্দ্র

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বলাগড়ে সি.ই.এস.সি.-র নির্মীয়মাণ তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রকল্পব্যয় শুরুতে কত ছিল ;

(খ) বর্তমানে তার পরিমাণ কত ;

(গ) কোন কোন আন্তর্জাতিক লগ্নি সংস্থা উক্ত প্রকল্পে কি পরিমাণ সহায়তা করবে ;

(ঘ) উক্ত সহায়তা আন্তর্জাতিক প্রতিযোগিতার ভিত্তিতে নেওয়া কি না ; এবং

(ঙ) উক্ত বিষয়ে রাজ্য সরকারের নীতিগুলি মানা হয়েছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) শুরুতে প্রকল্প ব্যয় ছিল ২২৩৪ কোটি টাকা।

খ) বর্তমানে অনুমোদিত প্রকল্প ব্যয় ২০৫৯ কোটি টাকা।

গ) সি.ই.এস.সির দেওয়া তথ্যানুযায়ী ইন্টার ন্যাশনাল ফিনান্স কর্পোরেশন, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাজ এবং অন্যান্য বিদেশি বানিজ্যিক ব্যাঙ্ক এই প্রকল্পে আর্থিক সহায়তা দিতে রাজি হয়েছে। প্রতি ক্ষেত্রে আর্থিক সহায়তার পরিমাণ এখনও চূড়ান্ত হয়নি।

ঘ) আর্থিক সহায়তা গ্রহণের জন্য আন্তর্জাতিক প্রতিযোগিতার ভিত্তিতে সিদ্ধান্ত নেওয়ার প্রয়োজন নেই।

ঙ) প্রশ্ন ওঠে না।

## সি.ই.এস.সি. বিদ্যুৎ বিল

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সি.ই.এস.সি.—বিদ্যুৎ বিলে গ্রাহকদের কাছ থেকে অতিরিক্ত অর্থ সংগ্রহ করেছে ;

(খ) সত্যি হলে, উক্ত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) রাজ্য সরকার এ-সম্পর্কে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) প্রেফেসর ডি, কে বোস কমিটির রিপোর্ট অনুযায়ী সি.ই.এস.সি বিদ্যুৎ বিলে প্রাপ্য অঙ্কের অতিরিক্ত সারচার্জ আদায় করেছে।

খ) সি.ই.এস.সি প্রতি ইউনিটে ১৮ পয়সা ফুয়েল সারচার্জ আদায় করেছে ধরে নিয়ে উক্ত অর্থের পরিমাণ। ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ সালের জন্য যথাক্রমে ইউনিট প্রতি ৬.৮৭ পয়সা ১.৯৬ পয়সা এবং ১.১৩ পয়সা।

গ) রিপোর্ট পাওয়ার সঙ্গে সঙ্গেই রাজ্য সরকার সি.ই.এস.সি.কে কমিটির সুপারিশ মতো অর্থ ফেরৎ দেওয়ার ব্যবস্থা জানিয়ে অ্যাকসন প্ল্যান দিতে বলেছেন। সি.ই.এস.সি সেই নির্দেশের পরিপ্রেক্ষিতে কমিটির কাছে বিষয়টা পুনর্বিবেচনার আবেদন জানায়। কমিটি দ্বিতীয় রিপোর্টে মন্তব্য করে যে এই কমিটি জ্বালানি ব্যয় ছাড়া বিদ্যুতের দামের জন্য অংশগুলির হিসাব খতিয়ে দেখতে পারেনি কারণ কেবল মাত্র জ্বালানি ব্যয় এবং ফুয়েল সারচার্জ সংক্রান্ত বিষয়েই কমিটির কাছে পরীক্ষার জন্য উল্লেখ করা হয়েছিল। এই ব্যাপারে সহায়তার জন্য কোম্পানির হিসাবপত্র পরীক্ষায় বিশেষজ্ঞ একটি বিখ্যাত অডিট ফার্মকে নিযুক্ত করে সি.ই.এস.সির হিসাব পত্রে দেখানো মোট মূল বিদ্যুতের দামের (জ্বালানি ব্যয় ও অন্যান্য ব্যয় একত্রে) কাঠামো পরীক্ষা করিয়ে নির্ণয় করা দরকার কেন সি.ই.এস.সির বিদ্যুতের মূল দামের মধ্যে জ্বালানি ব্যয়ের .৮৬ পয়সা যুক্ত করতে পারেনি। কমিটির এই সুপারিশ মতো এস.আর বাটলিবয় অ্যান্ড কোং অডিট ফার্মকে নিযুক্ত করা হয়েছে।

### টোল ট্যাক্স আদায়

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গত ১লা জানুয়ারি, ১৯৯৭ থেকে ৩১শে অক্টোবর, ১৯৯৭ পর্যন্ত দ্বিতীয় হুগলি সেতুর উপর দিয়ে যান চলাচলের জন্য টোল ট্যাক্স বাবদ আদায়ীকৃত অর্থের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১.১.৯৭ থেকে ৩১.১০.৯৭ পর্যন্ত দ্বিতীয় হুগলি সেতুর উপর দিয়ে যান চলাচলের জন্য মোট আদায়কৃত অর্থের পরিমাণ সাত কোটি আটষট্টি লক্ষ তিরাশী হাজার পাঁচশত

বাষট্টি টাকা (৭,৬৮,৮৩,৫৬২.০০)।

**Recent Increase in the Fare of Buses/Taxis, etc.**

***43.** (Admitted Question No.*77) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) the justification behind the recent increase in the fare of State Buses/Private Buses/Min-Buses/Taxis launches ; and

(b) whether the Government contemplate to review the fare rise decision ?

**M.I.C. of the Transport Deptt.**

a) The rise in the administered price of diesel resulted in an increase of 27.15% in the retail price of diesel, rendering revision of fares inevitable.

b) The private operators of buses have expressed dissatisfaction over the fare increase allowed. Their grievances are being looked into.

**Recommendation of Debkumar Bose Committee**

***44.** (Admitted Question No.*85) **Shri Sukumar Das** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether the Debkumar Bose Committee has recommended that the Calcutta Electric Supply corporation should refund Rs.100 crores collected as fuel surcharge from consumers ; and

(b) if so ; action so far taken by the Government in this regard ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) কমিটির রিপোর্টে কোনও নির্দিষ্ট টাকার উল্লেখ নেই। আদায়ীকৃত ফুয়েল সারচার্জের একটি অংশ ফেরত দেওয়ার সুপারিশ করা হয়েছে।

খ) কমিটির সুপারিশ অনুসারে টাকা ফেরতের ব্যবস্থা করার জন্য সি. ই. এস. সি.কে রাজ্য সরকার থেকে নির্দেশ দেওয়া হয়েছে। কিন্তু সি. ই. এস. সির কাছ থেকে বিষয়টি পুনর্বিবেচনা করার আবেদন পেয়ে কমিটি সংশ্লিষ্ট হিসাব পত্র আরও বিস্তৃতভাবে দেওয়ার জন্য একটি অডিট ফার্ম নিয়োগের সুপারিশ করেছে। সেই অনুসারে এস. আর বাটলিবয় অ্যান্ড কোং অডিট ফার্ম হিসাবপত্র পরীক্ষার কাজ শুরু করেছে। অডিট রিপোর্ট পাওয়ার পর কমিটির চূড়ান্ত সুপারিশ অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হবে।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প স্থাপনের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ;

(খ) ৩১শে অক্টোবর, ১৯৯৭ পর্যন্ত উক্ত প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(গ) প্রথম পর্যায়ের কাজের অগ্রগতি কিরূপ ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) ২০০০ সালের সেপ্টেম্বর মাসের মধ্যে ইউনিট নং ১, ২ ও ৩ উৎপাদনক্ষম হবে বলে আশা করা যায়। ইউনিট-এয়ের চালু সময়সূচী নিম্নরূপ ঃ

প্রথম ইউনিট নভেম্বর ১৯৯৯

দ্বিতীয় ইউনিট মে ২০০০

তৃতীয় ইউনিট সেপ্টেম্বর ২০০০

নবম পরিকল্পনার শেষ ভাগে অর্থাৎ ২০০২ সালের মধ্যে উক্ত প্রকল্পের চতুর্থ ও পঞ্চম ইউনিটটি চালু হবে বলে আশা করা যায় যদি সি. ই. এর আর্থকারিগরি ছাড়পত্র তাড়াতাড়ি পাওয়া যায়।

খ) ৩১শে অক্টোবর, ৯৭ পর্যন্ত (১৯৯৭-৯৮) উক্ত প্রকল্পের প্রথম তিনটি ইউনিটের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ ২১০ কোটি টাকা (জাপানী ঋণের অংশ) এপর্যন্ত শুরু থেকে ৪১১.১২ কোটি টাকা খরচ হয়েছে তিনটি ইউনিটের পরিকাঠামো ইত্যাদি তৈরির জন্য।

গ) এখনও পর্যন্ত প্রথম তিনটি ইউনিটের প্রথম পর্যায়ের যন্ত্রসামগ্রী তৈয়ারি, সংস্থাপন ও নির্মাণ কাজ নির্ধারিত সময়ের ভিত্তিতে চলছে।

**বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র বেসরকারিকরণ**

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯) **শ্রী কমল মুখার্জিঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার ঘেশ কিছু বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র বেসরকারিকরণের পরিকল্পনা গ্রহণ করেছেন ;

(খ) সত্যি হলে, কোন্ কোন্ কেন্দ্র বেসরকারিকরণের পরিকল্পনা আছে ; এবং

(গ) কারা এইগুলি পরিচালনা করবেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

গ) প্রশ্ন ওঠে না।

**কলকাতায় কেন্দ্রীয় বাস টার্মিনাস নির্মাণ**

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬) **শ্রী তপন হোড়ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতায় কেন্দ্রীয় বাস টার্মিনাস নির্মাণ প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

ময়দানের জমি হস্তান্তরের বিষয়টি প্রতিরক্ষা দপ্তরের বিবেচনাধীন এবং শর্ত নির্ধারণের অপেক্ষায়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received five notices of Adjournment Motion. The first one is from Shri Dilip Kumar Das on the subject of alleged Atrocities by the supporters of Major Ruling Party at Datal and Jagadishpur. The second one is from Shri Ashok Kumar Deb

on the subject of alleged threatening of ULFA extremists to the boarders of the Girls, Hostel of Alipurduar, Jalpaiguri. The third one is from Shri Kamal Mukherjee on the subject reported spurt in antisocial activities at Telenipare under Bhadreswar Police Station. The fourth one is from Shri Suniti Chattaraj on the subject of alleged atrocities by the supporters of Major Ruling Party in Suri P.S. areas of Birbhum one the last end is from Shri Shyamadas Banerjee, Shri Manik Upadhyay and Shri Tapas Banerjee on the subject of alleged death of a tribal women, Mangali Mejan from dog biting in Central Hospital, Kalna on 01.11.97.

The subject matters of all the Motions relates to day to day administration of the State Government. The Members will get ample scope to raise the matters during the discussion on No-Confidence Motion which is scheduled to be taken up during this week.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party, however, may read the text of his Motion as amended.

**শ্রী তাপস ব্যানার্জি:** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

গত ৩১.১০.৯৭ তারিখে আদিবাসী মহিলা মঙ্গলী মেজান অগ্নিদগ্ধ অবস্থায় সেন্ট্রাল হসপিটাল কালনা (ইস্টার্ন কোল্ডফিল্ড) এ ভর্তি হন। ১.১১ তারিখে তাকে কুকুরে ছিঁড়ে খেয়ে ফেলে এবং তার মৃত্যু হয়। কর্তব্যে অবহেলার জন্য অবিলম্বে দোষী ব্যক্তিদের গ্রেপ্তার ও মৃতার পরিবারকে আর্থিক ক্ষতিপূরণ দেবার দাবি জানাচ্ছি।

**শ্রী কমলকান্তি গুহ:** স্যার, আজকে সংবাদপত্রে আপনার বক্তব্য হিসাবে একটা সংবাদ প্রকাশিত হয়েছে। তাতে দেখা যাচ্ছে, আপনি বলেছেন যে, এম. এল. এ.-দের দেখে দেখে ঘেন্না ধরে গেছে। স্যার, আমি এটা পরিষ্কারভাবে জানতে চাই, আপনি কি বলেছেন? আজকে এম. এল. এ.-দের মর্যাদা এবং গুরুত্বের প্রশ্ন শূন্যে এসে ঠেকেছে। আর, যা কিছুটা বাকি ছিল তা আজকে আপনার বক্তব্য পড়ে জনসাধারণের কাছে একেবারে শেষ হয়ে যাবে। স্যার, আজকে আপনি এই ধরণের কথা বলেছেন কিনা তা আমি জানতে চাই। এবং এর উপর আজকে আমার এই অ্যাসেম্বলিতে থাকা না থাকা

নির্ভর করছে।

**মিঃ স্পিকার :** আমি বিভিন্ন সময় সেমিনারে বলেছি, দেশে-বিদেশেও বলেছি। তারই পুনরাবৃত্তি করছি। ইদানিং কিছু কিছু যাঁরা লোকসভাতে বা বিভিন্ন আমাদের বিধানসভাতে নির্বাচিত হন তাঁরা বিধানসভার মান-মর্যাদা রক্ষা করছেন না। গতকাল ডঃ হীরেণ মুখার্জির ৯০-তম জন্য বার্ষিকি ছিল। আমি ওখানে সভাপতিত্ব করছিলাম। সেই অনুষ্ঠানে হীরেনবাবু, শ্রদ্ধেয় পার্লামেন্টেরিয়ান, উনি এইসব দুঃখ প্রকাশ করেন। যাঁরা আসছেন তাঁদের মধ্যে অনেকেই সংসদীয় রীতি-নীতি যা পালন করা উচিৎ তা করছেন না। এর ফলে কি হচ্ছে? গণতান্ত্রিক ব্যবস্থার উপর আঘাত হচ্ছে। আমি আবার সজাগ করে দিচ্ছি, এইরকম কোনও মানুষ যদি সমাজ বিরোধীদের থেকে আসে, নিয়ম ভঙ্গ করে, ডিবেটে অংশ গ্রহণ না করে অন্যভাবে, অ-সংসদীয় কার্যকলাপে অংশ গ্রহণ করে তাহলে সেটা গণতান্ত্রিক ব্যবস্থার উপর আক্রমণ হবে—এটা আমি রিপিট করলাম। এটা নিয়ে দুঃখ এবং লজ্জা পাই। এটা এই চেয়ার থেকে বলেছি, বাইরে বলেছি, সেমিনারে বলেছি, হিমাচল প্রদেশের প্রিসাইডিং অফিসারস কনফারেন্সেও বলেছি, নানা জায়গায় বলেছি। ইদানিং একটা পার্লামেন্টোরি ফোরাম করেছি শ্রদ্ধেয় হীরেণবাবুকে চেয়ারম্যান করে এবং তার অনেক ক্লাসও হয়েছে। কিন্তু যে ফল পাওয়ার কথা ছিল তা পাওয়া যায়নি।

**শ্রী কমলকান্তি গুহ :** স্যার, এটা পরিষ্কার করে বলুন, যে ভাবে কাগজে বেরিয়েছে সে সম্বন্ধে। ঐ ভাবে বললে পরিষ্কার হচ্ছে না। কেননা স্যার, আমরা বিপদে পড়ে যাব। আপনি পরিষ্কার করে বলুন, এম. এল. এ.-দের দেখে ঘেন্না ধরে গেছে—এই কথাটুকু বলেছেন কিনা? ঐ ভাবে কথার মার প্যাঁচ দিলে চলবে না।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** today, I have received two notices of Calling Attention on the following subject, namely :

1. Alleged murder of one, Asit Mandal in Uluberia North Assembly Constituency Area—Shri Ramjanam Manjhi.

2. Reported offer of the Central Government to handover the sick Mills under N.T.C. to the State Government—Shri Nirmal Ghosh and Shri Tarak Bandyopadhyay.

I have selected the notice of Shri Nirmal Ghosh and Tarak

Bandyopadhyay on the subject of reported offer of the Central Government to handover the sick Mills under N.T.C. to the State Government.

The Minister-in-Charge may please make statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 28th November, 1997.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Power Department to make a statement on the subject of severe power cut in South Bengal including Calcutta on 19.11.97.

(Attention called by Shri Ajoy De and Shri Sailaja Kumar Das on the 20th November, 1997.)

**ডঃ শঙ্কর কুমার সেনঃ** গত ১৯.১১.৯৭ তারিখে সন্ধ্যা ৫.৫৮ মিনিটে জিরাট কসবা ২২০ কে. ভি লাইনের ২ নং সারকিট এ ত্রুটি ঘটে। এই ত্রুটিটি বিশেষ ধরনের জটিল হওয়ায় জিরাট এবং কসবার মধ্যে দুটি লাইনই বন্ধ হয়ে যায়। সঙ্গে সঙ্গে জিরাটে তিনটি ট্রান্সফরমারও বন্ধ হয়ে যায়। এর ফলে বিদ্যুৎ অন্য লাইন মারফৎ দুর্গাপুর সাবস্টেশনের দুটি ট্রান্সফরমারের মধ্য দিয়ে যাবার চেষ্টা করায় এই দুটি ট্রান্সফর্মার ও অতিরিক্ত লোডের চাপে বন্ধ হয়ে যায়। এর ফলে ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র গ্রিড থেকে বিচ্ছিন্ন হয়ে পড়ে এবং তাৎক্ষনিক চাহিদা উৎপাদনে সমতা না থাকায় এই কেন্দ্রটির জেনারেটরগুলি একের পর এক ট্রিপ করে যায়। প্রসঙ্গতঃ রাজ্যের অন্য বিদ্যুৎ কেন্দ্রগুলি যথা কোলাঘাট, সাঁওতালডিহি, ডি.পি.এল, ডি.ভি. সি ওয়ারিয়া ও ফরাক্কা বিদ্যুৎ কেন্দ্র এই গোলযোগের কারণে দঃ ২৪ পরগনা, সল্টলেক সহ উঃ ২৪ পরগনা এবং মধ্য ও দক্ষিণ কলিকাতায় ও মেদিনীপুর ও বাঁকুড়া জেলার অল্প কিছু অঞ্চলে এবং বীরভূম জেলার বৃহদাঞ্চলে বিদ্যুৎ ব্যবস্থা ব্যহত হয়।

এর পর বিদ্যুৎ ব্যবস্থা পূর্বাবস্থায় ফিরিয়ে আনার প্রচেষ্টা শুরু হয়। কসবা সল্টলেক এবং টিটাগড়, রাণাঘাট, অশোকনগর, সোনারপুর, লক্ষীকান্তপুর ও আদিসপ্তগ্রাম রেলের বিদ্যুৎ সংযোগ অগ্রাধিকার ভিত্তিতে ১৫ মিনিটের মধ্যে পুনরায় চালু করা সম্ভব হয়। কসবা চালু করার ফলে দক্ষিণ ও মধ্য কলকাতা অঞ্চলে বিদ্যুৎ সঞ্চালন পুনরায় শুরু হয়। বিভিন্ন জেলার সাবস্টেশনগুলিতে জরুরি ভিত্তিতে বিদ্যুৎ সংযোগ ৬.০৭ মিঃ থেকে

৬.৩৫ মিনিটের মধ্যে চালু করা সম্ভব হয়। ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্রের ইউনিটগুলি একের পর এক ৮.৪০ মিঃ থেকে ৯.১২ মিঃ মধ্যে চালু করা সম্ভব হয় এবং বিভিন্ন জেলায় একে একে বিদ্যুৎ ব্যবস্থা স্বাভাবিক হয়ে আসে। রাত্রি ১০টার মধ্যে জেলাগুলির সর্বত্র বিদ্যুৎ সরবরাহ স্বাভাবিক হয়ে যায়।

কোন কারণে কসবা—জীরাট ২ নং সারকিটে ত্রুটি হল, স্বয়ংক্রীয় রিলেগুলি ঠিক মতো কাজ করেছে কিনা এবং ভবিষ্যতে এ ধরনের ত্রুটি যাতে না হয় বা হলে তৎক্ষণাৎ প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য সুপারিশ আহ্বান করে রাজ্য বিদ্যুৎ পর্ষদ একটি কমিটি গঠন করেছে। এই কমিটির একজন সদস্য হবেন পূর্বাঞ্চলীয় ইলেক্ট্রিসিটি বোর্ড থেকে।

[12-10—12-20 p.m.]

### Laying of Reports

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission. I beg to lay the Audited Annual Reports of the West Bengal Tea Development Corporation Limited for the years 1980-81, 1981-82, 1982-83, 1983-84, 1984-85, 1985-86, 1986-87, 1987-88, 1988-89 and 1989-90.

### MENTION CASES

**Shri Rabin Mukherjee :** Not present.

(noise)

(At this stage all Congress(I) Members and Shri Kamal Kanti Guha walked out.)

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, হাওড়া জেলার বিস্তর গ্রামাঞ্চলে দীর্ঘদিন থেকে লো-ভোল্টেজ একটা বিরাট সমস্যা হিসাবে দেখা দিয়েছে। বস্তুতঃ এই বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রী বলেছিলেন যে হাওড়া জেলায় কতগুলি ডিস্ট্রিবিউশন পাওয়ার স্টেশন এবং ৩৩ কে. ভি. পাওয়ার স্টেশন গড়ে তুললে এটার সমাধান করা যাবে। কিন্তু এখন পর্যন্ত এই বিষয়ে কোনও পদক্ষেপ আমরা লক্ষ্য করছি না। এগুলি গড়ে না তোলার ফলে লো-ভোল্টেজের সমস্যা মানুষকে ভোগ করতে হচ্ছে। আমার মনে হয় এতে কনজিউমাররা দারুণভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। এই কারণে গোটা হাওড়া জেলায় বিদ্যুৎ সাপ্লাইয়ের ক্ষেত্রে তার যে সিস্টেম সেটা একটা স্যাচুরেটেড পয়েন্টে নেমে গেছে। এই

সিস্টেম যদি অগমেন্টেশন না করা হয় তাহলে এটা একটা ক্ষতিকারক অবস্থায় দাঁড়িয়ে আছে এবং এতে ইরিপেয়ারেবল লস্ হবে। তাই আমি অবিলম্বে এই বিষয়ে যথাযথ দ্রুত পদক্ষেপ গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** (হাউজে অনুপস্থিত।)

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জাঙ্গিপুর এলাকায় জগন্নাথপুর গ্রামে গত ১৯শে জুলাই আমাদেরই এক কৃষক কর্মী গোবিন্দ বাগুইকে অপহরণ করে এবং পরে তার মৃত্যু হয়। আর মৃতদেহ ২৩শে জুলাই পুলিশ একটা পুকুর থেকে উদ্ধার করে। কংগ্রেস এবং বিজেপি যৌথ উদ্যোগে তাকে নৃশংসভাবে হত্যা করে। হত্যার পরিকল্পনা শুনলে অবাক হতে হয়—চেন এবং একটা ভারী ওজনের পড়েন দিয়ে তাকে বেঁধে জলে ফেলে দেওয়া হয়েছিল। অথচ পুলিশ এ-ব্যাপারে নিষ্ক্রিয়, আজ পর্যন্ত কোনও খুনীকে ধরা হয়নি। তাই আমার আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ, তিনি অবিলম্বে খুনীদের গ্রেপ্তার করার ব্যবস্থা করুন। খুনীদের গ্রেপ্তারের দাবিতে আমি বিষয়টির প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও বিষয়টি নিয়ে আজকেই প্রশ্নোত্তরের আলোচনা হয়েছে তথাপি আমি বিষয়টি আবার এখানে উল্লেখ করছি। মাননীয় ক্রীড়া মন্ত্রী ফুটবলার তৈরির ক্ষেত্রে বিভিন্ন রকম দৈহিক শক্তির ব্যাখ্যা এখানে রেখেছেন এবং আদিবাসী জনসাধারণের মধ্যে থেকে ফুটবলার তৈরির ব্যাপারে অনুশীলনের প্রতি গুরুত্ব দেওয়ার বিষয়ে বিভিন্ন কথা বলেছেন। আমরা জানি ক্ষুদে প্রতিশ্রুতি সম্পন্ন ফুটবলারদের প্রশিক্ষণ দেওয়ার জন্য এ রাজ্যে একটা ফুটবল অ্যাকাডেমি দরকার। মাননীয় মন্ত্রী এ সম্পর্কে বললেও নির্দিষ্ট কোনও কথা বলতে পারেননি। তিনি এই প্রসঙ্গে টাটা ফুটবল অ্যাকাডেমির কথা বললেন। তবে আমি মনে করি শুধু মাত্র দৈহিক শক্তিই একমাত্র বিচার্য বিষয় নয়। আমরা দেখছি আমাদের গ্রামবাংলার দূর-দূরান্তের বহু প্রতিভাবান ফুটবলারকে আমরা সুযোগ-সুবিধার অভাবে যথাযথ ট্রেনিং দিতে পারছি না। অথচ চিরকাল বাংলা ভারতবর্ষের ফুটবল জগতে একটা গৌরবজনক স্থান দখল করে রয়েছে। বিদেশি ফুটবলারদের পাশাপাশি বাংলার ছেলেরাও যদি দেশের ফুটবল জগতে নিজেদের স্থান বজায় রাখতে পারে তার জন্য ফুটবল ট্রেনিং স্কুল খোলা উচিত। এখনও আমাদের এই বাংলার বিভিন্ন স্থানে বহু প্রতিভা আছে যারা সঠিক ট্রেনিং পেলে শুধু ভারতবর্ষেই নয়, আন্তর্জাতিক ক্ষেত্রেও বাংলার মান-মর্যাদাকে শুধু রক্ষাই করবেনা তাকে আরোও বাড়াতে পারবে। মাননীয় মন্ত্রী বললেন, '৩০টা ফুটবল ট্রেনিং স্কুল আছে

আদিবাসী ওরিয়েন্টেড এলাকার মধ্যে। অথচ আমরা জানি দক্ষিণ ২৪-পরগনা এবং উত্তর ২৪-পরগনা জেলা মঙ্গল পুরকায়স্ত থেকে ভাস্কর গাঙ্গুলি পর্যন্ত বহু ভাল ফুটবলার বাংলা তথা ভারতবর্ষকে উপহার দিয়েছে। তারা ভারতবর্ষের ফুটবল ক্রীড়া জগতে অনেক উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছে। অথচ আজকে আমাদের রাজ্য ক্রীড়া দপ্তর বহু ক্ষেত্রে তরুণ ক্রীড়া প্রতিভার বিকাশের ক্ষেত্রে বাধা সৃষ্টি করছে। বহু ক্ষেত্রেই আমরা তাদের অনীহা লক্ষ্য করছি। স্বাভাবিক কারণে আমি আপনার মাধ্যমে ক্রীড়া মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে রাজ্যে একটা ফুটবল অ্যাকাডেমি তৈরি হয়।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** (অনুপস্থিত)

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিবহন মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে, বিষয়টি তাঁর নির্বাচনী কেন্দ্রের বলে। আমাদের এমপ্লয়িস প্রভিডেন্ট ফান্ড অর্গানাইজেশনের যে অফিসটি ওয়েস্ট বেঙ্গল, আন্দামান অ্যান্ড নিকোবর আইল্যান্ড, সিকিমের রিজিওন্যাল অফিস সেটি এক সময় কলকাতায় ছিল, এখন সল্টলেকে উঠে গেছে। সেখানে কমিশনারের সঙ্গে কর্মিদের নানা বিষয় নিয়ে গোলমাল চলছে। আমরা জানতে পেরেছি ইতিমধ্যে কয়েকজন কর্মীকে ছাঁটাই-এর নোটিশ দেওয়া হয়েছে, কয়েকজন কর্মচারীকে সাসপেন্ড করা হয়েছে এবং কারও কারও বিরুদ্ধে বিভিন্ন রকম ডিসিপ্লিনারি অ্যাকশন নেওয়া হচ্ছে। অবশ্য আমরা জানি এমপ্লয়িজ প্রভিডেন্ট ফান্ড নিয়ে নানা সমস্যা আছে। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে এবিষয়ে আমার আবেদন অবিলম্বে ওখানে যে সমস্যা আছে তার যাতে নিষ্পত্তি হয় তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন। বিভিন্ন ক্ষেত্রে যে শান্তি বিরাজ করছে সেটা কোনও অবস্থাতেই যেন বিঘ্নিত না হয় এবং কোনও কর্মীর বিরুদ্ধে ব্যবস্থা যেন না নেওয়া হয় এই বিষয়টি দেখবার জন্য আমি মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি।

[12-20—12-30 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি হচ্ছে, অতি সম্প্রতি রাজ্য সরকার যে সিদ্ধান্তের কথা বলেছেন সেটা খুবই উদ্বেগজনক। সেটা হচ্ছে, শিক্ষাক্ষেত্রে স্কুল এবং কলেজে বেতন বৃদ্ধি করবার সিদ্ধান্তের কথা রাজ্য সরকার ভেবেছেন। এস. এফ. আইয়ের কর্মীশালায় বক্তব্য রাখতে গিয়ে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় বলেছেন, আজকে ছাত্রদের ঐ ১৮ টাকা মাসিক বেতন দিয়ে পড়ার কোনও মানে হয়না, তারা ৫০ টাকা থেকে ৭৫ টাকা অনায়াসে দিতে পারে। শিক্ষকদের বেতন দিতে প্রচুর টাকা সরকারের চলে যাচ্ছে। এইভাবে বেতন বাড়িয়ে ছাত্রদের কাছ

থেকে বহু কোটি টাকা তুলব এবং এইভাবে তুলে সরকারের ঘাটতি খানিকটা লাঘব করব। একদিকে সরকার শিক্ষাক্ষেত্রে বেসরকারিকরণের বিরোধিতা করছেন আর অন্যদিকে শিক্ষাক্ষেত্রে সরকারের ভরতুকি কমিয়ে দিয়ে ছাত্রদের উপর বেতনের বোঝা চাপিয়ে দিতে চাইছেন—এটা খুবই উদ্বেগজনক। আমি অবিলম্বে দাবি করছি, এই ধরণের সর্বনাশা সিদ্ধান্ত গ্রহণ থেকে বিরত থাকুন। একেই তো প্রতিনিয়ত অভিভাবকদের উপর করের চাপ বাড়ছে, তার উপর এইভাবে যদি ছাত্রদের উপর বেতন বৃদ্ধির বোঝা চাপানো হয় তাহলে অভিভাবকদের উপর একটা বিরাট চাপ হবে। সেইজন্য আমি আবেদন জানাচ্ছি, সরকার যেন এই সিদ্ধান্ত কার্যকর না করেন জনস্বার্থে।

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার দক্ষিণ-দিনাজপুর জেলার বালুরঘাট থানার গোপিনগর ও নবীপুর মৌজায় গরিব কৃষকদের জমি অধিগ্রহণ না করে বাংলাদেশ সীমান্ত রাস্তা ও তারের বেড়া দেওয়া হয়েছে। সি. পি. ডব্লু মারফত কিছু জমি অধিগ্রহণ করা হয়েছে। এর ফলে কৃষকরা টাকা না পাবার ফলে হন্যে হয়ে ঘুরছেন এবং ভূমি রাজস্ব দপ্তরে ধর্না দিচ্ছেন। কিন্তু এখনো পর্যন্ত তাদের জমি অধিগ্রহণ করার সম্মতি দেননি। এই দুই দপ্তরের গড়িমসির ফলে অনেক গরিব কৃষক তাদের জমির প্রাপ্য অর্থ পাচ্ছেন না। তাই আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এইসব গরিব কৃষকরা যাতে তাদের অধিগৃহীত জমির প্রাপ্য টাকা পান তার ব্যবস্থা যেন করেন। কিছু জমির টাকা দেওয়ার নোটিশ করা হলেও সেইসব জমি আদৌ অধিগ্রহণ করা হয়নি। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার সঠিকভাবে জমি সার্ভে করে যাতে গরিব কৃষকদের অর্থ দিয়ে দেন তারজন্য আবেদন জানাচ্ছি। সি. পি. ডব্লু গড়িমসির জন্য তাদের জমিগুলি সার্ভে করা হচ্ছে না এবং রাজ্য সরকারের মাধ্যমে জেলা দপ্তর থেকেও কোনও আশ্বাস দেওয়া হচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে এই স্মারকলিপি ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে দেবার জন্য জমা দিচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় জলে আর্সেনিক আছে এই কথা এখানে আমি বারবার উল্লেখ করেছি এবং তারজন্য সরকারের একটা প্রচেষ্টাও শুরু হয়েছে। ২৩৬ কোটি টাকা ব্যয় হবে এবং এই প্রকল্প শেষ করতে দীর্ঘদিন সময় লাগবে। তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করে ওনার কাছ থেকে কিছু টিউবওয়েল জোগাড় করতে পেরেছিলাম। উনি ১৯৯৫ সালে ২৩টি টিউবওয়েল দিয়েছিলেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, উনি যে আর্সেনিক মুক্ত টিউবওয়েল, ডীপ-টিউবওয়েল দিয়েছিলেন তার মধ্যে অধিকাংশই খারাপ হয়ে গেছে।

পঞ্চায়েত সমিতির কাছে গিয়ে যখন বলা হচ্ছে যে টিউবওয়েলগুলি সারিয়ে দিন তখন তারা তা করছেন না। অদ্ভুত ব্যাপার স্যার,—সরকারি দপ্তর পি. এইচ. ই. টিউবওয়েল বসাচ্ছে অথচ সেগুলি সারাবার দায়িত্ব পঞ্চায়েত সমিতিগুলি নিচ্ছে না। এই ঘটনা শুধু আমার কেন্দ্রেই নয়, সারা পশ্চিমবাংলাতেই ঘটছে। সরকার আর্সেনিক মুক্ত জল পাবার জন্য ৭৫ হাজার টাকা প্রতিটির জন্য খরচ করে টিউবওয়েল বসাচ্ছেন কিন্তু সেগুলির মেরামতির কোনও ব্যবস্থা নেই। আমার কাছে খবর আছে যে শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ থেকে আর্সেনিক রিমুভ্যাল ইউনিট-এর একটা প্রোজেক্ট রয়েছে এবং সেখানে মাত্র ২৯ হাজার টাকা খরচ করে একটা কমিউনিটি টিউবওয়েল বসালে গোটা গ্রামের মানুষ আর্সেনিক মুক্ত জল পেতে পারে। প্রাইভেট হাউসহোল্ডের ক্ষেত্রে ৭শো টাকা খরচ করে এই ইউনিট বসালে আর্সেনিক মুক্ত জল পাওয়া যেতে পারে। ৭৫ হাজার টাকা করে খরচ করে পি. এইচ. ই টিউবওয়েল করলেও দেখা যাচ্ছে পঞ্চায়েত সমিতিগুলি তা সারাবার দায়িত্ব নিচ্ছে না। এর ফলে স্যার, আমার বারুইপুর এলাকাতে প্রচন্ড জলকষ্ট শুরু হয়েছে। টিউবওয়েল আছে কিন্তু জলে আর্সেনিক থাকার জন্য সেইজল মানুষ খাচ্ছে না। তা ছাড়া যে টিউবওয়েলগুলি গৌতমবাবুর দপ্তর বসিয়েছিলেন সেগুলি খারাপ হয়ে গেলেও তা সারাবার ব্যবস্থা হচ্ছে না। আমি তাই বলছি, হয় আর্সেনিক রিম্যুভাল ইউনিট যা শিবপুর বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজ বার করেছে তার মাধ্যমে মানুষকে আর্সেনিক মুক্ত জল দেবার ব্যবস্থা করা হোক, নতুবা পঞ্চায়েত সমিতিগুলিকে নির্দেশ দেওয়া হোক তারা যেন খারাপ টিউবওয়েলগুলি সারাবার ব্যবস্থা করেন। ৭৫ হাজার টাকা করে খরচ করে যে টিউবওয়েলগুলি বসানো হয়েছিল দেখা যাচ্ছে ৬/৭ মাসের মধ্যেই সেগুলিই খারাপ হয়ে যাচ্ছে, মানুষ তার থেকে কোনও উপকার পাচ্ছেন না। তাই স্যার, শুধু দৃষ্টি আকর্ষণ নয়, মন্ত্রী মহাশয়কে অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জলপাইগুলি জেলাতে ১১টি ব্লক কৃষি খামার এবং একটি স্টেট কৃষি খামার আছে। রাজ্যের প্রতিটি জেলাতে এই কৃষি খামার আছে কিন্তু বিগত কয়েক বছর ধরে দেখা যাচ্ছে যে এই সমস্ত কৃষি খামারে কোনও চাষবাস হচ্ছে না। সেখানেকার কর্মচারী বসে বসে বছরে বছরে লক্ষ লক্ষ টাকা বেতন নিয়ে যাচ্ছেন। এই কৃষি খামারগুলির জন্ম হয়েছিল কৃষকদের পুষ্ট বীজ সরবরাহ করার জন্য। ঠিক ছিল যে সেখানে বৈজ্ঞানিক প্রথাতে চাষ হবে এবং সেখান থেকে কৃষকদের পাট, ধান, সরষে, গমের বীজ সরবরাহ করা হবে। কিন্তু আজকে সেই কাজ ব্যহত হচ্ছে ফলে বিদেশ থেকে আমাদের বীজ আমদানি করতে হচ্ছে। এই রাজ্যের কৃষি খামারগুলি পতিত হয়ে পড়ে আছে। আমি তাই বলব, হয় কৃষি খামারগুলি অবিলম্বে

চালু করা হোক নতুবা সেখানকার জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করে দেওয়া হোক।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মহাশয়, গত শনিবার দিন আমার বীরভূম জেলার ময়ূরাক্ষী কটন মিল, যা বীরভূমের একমাত্র কাপড়ের কল তা আগুন লেগে সম্পূর্ণ ভষ্মিভূত হয়ে যায়। আগুন লাগার ফলে সেখানে বহু কোটি টাকা ক্ষতি হয়েছে। স্যার, এই মিলটির সঙ্গে সেখানকার শ্রমিক কর্মচারিদের জীবন ও জীবিকার প্রশ্ন জড়িয়ে রয়েছে ফলে আজ তারা কতকগুলি বাস্তব অবস্থার সামনে পড়েছেন। যতটুকু খবর পেয়েছি, জানিনা সঠিক কিনা, মন্ত্রী মহাশয় দেখবেন, এখানে হঠাৎ করে এই ভাবে আগুন লাগার কারণ কি? এর কারণটা অনুসন্ধান করার কিন্তু প্রয়োজন রয়েছে। এর মধ্যে কোনও অন্তর্ঘাত রয়েছে কিনা দেখা দরকার। এই মিলটি একটি রুগ্ন শিল্প কিন্তু সেখানে সেটাকে বাঁচিয়ে রেখেছিলেন সেখানকার শ্রমিক কর্মচারিরা এবং প্রশাসন কিন্তু হঠাৎ করে সেখানে আগুন লেগে অনেক ক্ষতি হয়ে গেল। এই মিলটির সঙ্গে কয়েক শ শ্রমিক কর্মচারীর রুটিরুজির প্রশ্ন জড়িত। আমি তাই দাবি করছি হঠাৎ করে এইভাবে আগুন লাগার কারণটা খুঁজে বার করা হোক এবং দেখা হোক অন্তর্ঘাতের ব্যাপার কি না? যাতে অবিলম্বে ক্ষয়ক্ষতি নির্ধারণ করে পুনরায় মিলটিকে চালু করা যায়, যাতে শ্রমিকদের কাজ ফিরিয়ে দেওয়া যায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন এই দাবি আমি আপনার মাধ্যমে রাখছি।

[12-30—12-40 p.m.]

**শ্রী রবীন মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি চিঠির প্রতি দৃষ্টি আকর্ষণের জন্য চিঠিটি আমি সভায় দাখিল করছি। চিঠিটি স্পোর্টস ডিপার্টমেন্ট হুগলির ডি. এম.-কে লিখেছেন চুঁচুড়ার প্রস্তাবিত স্টেডিয়ামের ব্যাপার নিয়ে। তারা জানিয়েছেন যে, ঐ স্টেডিয়াম করতে তারা ৩ কোটি টাকা দিতে পারবেন না, কারণ স্পোর্টস ডিপার্টমেন্টের বাজেট হচ্ছে ৪ কোটি ২৫ লক্ষ টাকা। তারা লিখেছেন—The Department will then take up the scheme in phases subject to availability of funds for construction of stadium. Suitable constructions of Government of India, State Government and local contribution will have to be provided for any such scheme. ডি. এম. রাজীব দুবে স্টেডিয়ামের জন্য চুঁচুড়ায় একটি জমি অধিগ্রহণ করেছিলেন, কিন্তু সেই অ্যাকুইজিশনের ব্যাপারে হাইকোর্টে একটি মামলা হয়েছে। হাইকোর্টের জাস্টিস শ্রী প্রবীরকুমার সরকার চার মাসের মধ্যে সেই রীট গ্রহণ করে একটি প্রস্তাব রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন। চিঠিটি আমি আপনার মাধ্যমে রাজ্যের ক্রীড়া মন্ত্রীর কাছে পাঠাতে চাইছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাণী-সম্পদ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, একটি পিছিয়ে পড়া জেলার নাম মুর্শিদাবাদ। ঐ অনগ্রসর জেলায় আলোর প্রদীপ যুগিয়েছে ভাগিরথী মিল্ক কো-অপারেটিভ ইউনিয়ন লিমিটেড। এই কো-অপারেটিভের অধীনে আমাদের জেলায় ৩৫০টি প্রাইমারী মিল্ক কো-অপারেটিভ সোসাইটি রয়েছে। তারা প্রতিদিন ৬৪ থেকে ৯৪ হাজার লিটার দুধ ফিডার ডেয়ারীতে সরবরাহ করে থাকে এবং সেই দুই কলকাতায় সরবরাহ করা হয় যার মাধ্যমে অগণিত শিশুর পুষ্টির ব্যবস্থা হয়। প্রাথমিক স্তরে এই দুধ সংগ্রহে যারা প্রয়াস গ্রহণ করেন সেই প্রাইমারী সোসাইটির যারা সেক্রেটারি এবং টেস্টার তাদের কিন্তু এখনও কমন ক্যাডার সিস্টেমের আওতায় আনা হয়নি এবং তারা মাসে ২৫ থেকে ৫০ টাকা মাত্র বেতন পাচ্ছেন। আমার প্রশ্ন, অন্যান্য কো-অপারেটিভে যখন কমন ক্যাডার সিস্টেম চালু রয়েছে তখন এদের ক্ষেত্রেও সেটা চালু হবে না কেন?

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও আমি সভায় বিষয়টি উল্লেখ করেছি। বিষয়টা হ'ল, বালির বিবেকানন্দ সেতুর সংস্কারের কাজ চলছে, কিন্তু কাজটা অত্যন্ত ঢিমেতালে চলছে। তারফলে এই সভায় মাননীয় পূর্তমন্ত্রী যে সময়ের মধ্যে কাজটা শেষ হবে বলে বলেছিলেন সেটা হবে না। যাতে ব্রিজ সংস্কারের কাজটা দ্রুত শেষ করা হয় তারজন্য পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি। ঐ ব্রিজের এক ধার দিয়ে যান চলাচলে যে ব্যবস্থা চালু রয়েছে সেখানে দিয়ে বেআইনিভাবে লরি চলাচল করছে, কিন্তু বাস চলাচল বন্ধ রয়েছে। শুধুমাত্র সার্ফেস ট্রান্সপোর্টের একটিমাত্র বাস চলাচল করছে, কিন্তু শ্রীরামপুর এবং উত্তরপাড়া থেকে যেসব বেসরকারি বাস ঐ ব্রীজ হয়ে চলাচল করতো সেগুলো বন্ধ হয়ে গেছে। যাতে অবিলম্বে বাসরুটগুলি চালু হয় তারজন্য পূর্ত এবং পরিবহন মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে ৫০তম স্বাধীনতা বর্ষে লক্ষ লক্ষ মানুষ বেকার। রেল প্রশাসনের কাছে রেল দপ্তরের কাছে এবং রেল মন্ত্রীর কাছে হকার ইউনিয়ন চেয়েছিল রেলের লাইসেন্স ফি দিয়ে খাদ্য দ্রব্য বিক্রি করে রেলে হকারি করতে চাই। আজ পর্যন্ত রেল সেই ব্যাপারে কোনও কর্ণপাত করল না। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন স্যার, আর. পি. এফ ঘুস নিয়ে জি. আর. পি ঘুষ নিয়ে হকারি করতে দিচ্ছে। হকাররা বলছে রেলের ফি দিয়ে প্যাসেঞ্জারদের সাহায্য নিয়ে তারা হকারি করবে। আজকে স্যার পুরুলিয়ার আদ্রাচক্রধরপুরে খড়গপুরে জি.

আর. পি-রা হকারদের মার দিয়ে জখম করে হাসপাতালে পাঠিয়েছে। হকাররা যে কোনও মুহূর্তে রেল বন্ধ করে দিতে পারে তাই আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে তদন্ত করার জন্য আবেদন জানাচ্ছি। রেল প্রশাসন যাতে হকারদের উপর কোনও রকম অত্যাচার জি. আর. পি.র মাধ্যমে করতে না পারে তার জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী রেল কর্তৃপক্ষের সঙ্গে বৈঠক ডেকে একটা সিদ্ধান্ত নিন। যতক্ষণ পর্যন্ত সরকার কোনও ব্যবস্থা করতে না পারে ততক্ষণ তারা হকারিং করবে। যদি তাদের উপর অত্যাচার হয় তাহলে রেল অবরোধ হবে এই সিদ্ধান্ত তারা নিয়েছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা আসামে 'আলফা' একটা সমান্তরাল সরকার চালাচ্ছে। কিন্তু তাদের কার্যবিধি আসাম সীমান্তের মধ্যে সীমাবদ্ধ নয়, পশ্চিমবাংলার উত্তরবঙ্গে 'আলফা' একটা ত্রাসের আবহাওয়া সৃষ্টি করছে। সেখানে আজকে সমান্তরাল প্রশাসনের সাথে পাল্লা দিয়ে তারা নিজেরা নির্দেশনামা পাঠিয়ে দিচ্ছে যে অমুক স্কুল খালি করে দাও, সেই স্কুলে আমরা সভা করব। যার ফলে সেখানকার অবিভাবকরা সেখানকার স্কুল থেকে তাদের ছেলেমেয়েদের সরিয়ে নিচ্ছে। এই রকম ১৮টি স্কুলে সেখানে পড়াশোনা বন্ধ হয়ে গিয়েছে। জেলা প্রশাসন এই ব্যাপারে নীরব-নির্বিকার। শিক্ষা দপ্তরের কাছে সেখানকার অবিভাবকরা গিয়েছে, তারা তাদের অসহায়তার কথা জ্ঞাপন করছে। আমরা রাজ্যের স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু আজ পর্যন্ত রাইটার্স বিল্ডিং থেকে জেলা প্রশাসনের কাছে কোনও নির্দেশ যায়নি। 'আলফা' উগ্রপন্থীদের মোকাবিলা করার জন্য জেলা প্রশাসন বা রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবাংলায় আজকে শুধু যে আইনের শাসন যে বিপন্ন তাই নয়, আজকে তারা সরকারের সাথে সমানভাবে পাল্লা দিয়ে একটা সমান্তরাল প্রশাসন চালিয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে আবার সরকারের কাছে আবেদন করব, পশ্চিমবাংলার অন্তর্গত একটা জেলায় একটা ভিন্ন রাজ্যের উগ্রপন্থী এসে সেখানে তাদের ব্যবস্থাটা কায়েম করে রেখেছেন প্রশাসনের মাথার উপর চেপে বসবে, তাদের প্রশাসনের যে নির্দেশ নামা তাতে আমাদের প্রশাসন অসহায় বোধ করবে, দৃঢ় ভূমিকা নিয়ে দৃঢ় ব্যবস্থা নিয়ে তাদের মোকাবিলা করবে না এটা একটা আশনি সঙ্কেত। এখুনি এই ব্যাপারে রাজ্য সরকারের স্বরাষ্ট্র দপ্তর মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীসহ জেলা প্রশাসনকে ডেকে একটা দৃঢ় ব্যবস্থা না নেন তাহলে আমাদের আশঙ্কা আমাদের রাজ্য একটা উগ্রপন্থীদের রাজ্যে পরিণত হবে। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব অবিলম্বে জেলা প্রশাসনকে ডেকে, এই উগ্রপন্থী সংগঠন যাতে কোনও হুকুমনামা জারি না করতে পারে যাতে কোনও প্যারালাল সরকার যাতে চালাতে না পারে তার মোকাবিলা করার জন্য নির্দেশ দিন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতীয় পেনালকোর্টে হত্যা করা যেমন অপরাধ আত্মহত্যা করাও অপরাধ। ভারতবর্ষের জাতীয় কংগ্রেস আত্মহত্যার পথে যাচ্ছে। এই কংগ্রেস দলটা বয়সের ভারে নেতৃত্বের অভাবে রাজনৈতিক দুর্বৃত্তায়নের ফলে ধ্বংসের কিনারে এসে দাঁড়িয়েছে। আমরা দেখছি কেন্দ্রে একটা অনিশ্চয়তা সৃষ্টি করার চেষ্টা করছে। আমরা দেখতে পাচ্ছি যখন জৈন কমিশনের রিপোর্ট বার হয়নি তার আগে থেকে চিৎকার শুরু করে দিয়েছে ডি. এম. কে-কে বাদ দিয়ে সরকার করতে হবে। ডিএমকে নাকি রাজীব গান্ধীর হত্যার সঙ্গে জড়িত ছিল। কিন্তু আমরা জানি, ভার্মা কমিশন বলেছে যে শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধীর আমলে দেরাদুনে ৩০টি শিবির তৈরি করে সেখানে এল টি টি ই কে ট্রেনিং দেওয়া হয়েছে এবং তাদের টাকা দেওয়া হয়েছে। সুতরাং জাতীয়তা বিরোধী রাজনীতি কারা করেছে তা ভার্মা কমিশনের রায়ে রয়েছে। সেই দল আজকে কেন্দ্রে অনিশ্চিয়তা সৃষ্টি করছে এবং মৌলবাদ বিজেপিকে মদত দিচ্ছে।

[12-40—12-50 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, দার্জিলিং আবার অশান্ত হচ্ছে। গতকাল বুদ্ধদেববাবু যে বক্তৃতা করে এসেছেন দ্যাট ইজ অ্যাডিং ফুয়েল টু দি ফায়ার। কার্শিয়াংয়ে রেশন ব্যবস্থা বন্ধ। এমনিতেই এবারে পুজার সময়ে দার্জিলিংয়ে ট্যুরিস্ট ফ্লো খুব কম ছিল। ওদের ডি. পেরিয়ার প্রেস কনফারেন্স করে বলেছেন, গত বছরের তুলনায় ট্যুরিস্টের সংখ্যা অর্ধেক কমে গেছে। এবারে অনেক কম লোক এসেছিল। আমরা বারবার করে বলেছি যে, দার্জিলিংকে ইন্টার ন্যাশনাল ট্যুরিস্ট ম্যাপে ইনডাক্ট করা হোক। সেই ব্যাপারে স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে মুভ করেননি। এরপরে আবার বুদ্ধদেববাবু দার্জিলিংয়ে যে বক্তৃতা দিয়ে এলেন তাতে অবস্থাটাটা আউট অফ কন্ট্রোলে চলে গেল এবং ডিজিএইচসি'র সঙ্গে একটা ডাইরেক্ট কনফ্রনটেশন এসে যাচ্ছে। দার্জিলিংয়ে সিপিএমকে জিএনএলএফ ৩টি আসন ছেড়ে দিল যখন তখন জিএনএলএফের সঙ্গে প্রেম প্রীতি হচ্ছে। আবার যখন সামনে নির্বাচন আসছে তখন বুদ্ধদেববাবুর পার্টি নিশ্চিন্ত হতে পারছে না যে জিএনএলএফ তাদের পার্লামেন্ট আসনে টিকিট দেবে কিনা। তারা প্রেসার এবং থ্রেট ট্যাকটিক্স নিচ্ছেন। দার্জিলিংয়ের ডেভেলপমেন্ট অ্যাজ এ হোল হচ্ছে না। দার্জিলিংয়ের যে প্রাপ্য টাকা পয়সা এবং অন্যান্য হিল এরিয়ার সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাসিস্ট্যান্সের টাকাটা সরাসরি যাতে হিল কাউন্সিলে যায়, পশ্চিমবাংলায় সেই রকম একটা সিস্টেম ইন্ট্রোডিউস হোক। নট ভায়া স্টেট গভর্নমেন্ট হিল কাউন্সিল সরাসরি টাকাটা পাক। তারা বলছে, সেন্ট্রাল গভর্নমেন্ট এবং স্টেট গভর্নমেন্টের ৭৫-৮০ কোটি টাকা এনব্লক ভিজিএইচসিকে দেওয়া হোক যাতে টোটাল হিল ডেভেলপমেন্টের বিষয়ে তারা একটা পজিটিভ ডিভিসনে রিচ করতে পারে। পুলিশমন্ত্রী হিসাবে বুদ্ধদেববাবু যেটা

করেছেন সেটা তিনি ঠিক করেননি। দার্জিলিংয়ের উন্নয়নে রাজনীতি না করে ওখানে প্রকৃত উন্নয়নের কাজে হাত দিন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। গত সেপ্টেম্বর মাসে অতি বর্ষণে যমুনা ইছামতির জলোচ্ছ্বাসের ফলে আমার এলাকা সহ উত্তর চব্বিশ পরগনার বহু স্থানে কয়েক হাজার বিঘা জমি জলমগ্ন হয়। জমিতে তখন ধান, পাট ও রবিশস্য ছিল। কৃষকরা একফোঁটা শস্যও তাদের বাড়িতে তুলতে পারেনি। হাজার হাজার বিঘা জমি জলমগ্ন অবস্থায় প্রায় দু'মাস ধরে পড়ে ছিল। অনেকবার এনকোয়ারি হয়েছে। ওখানে প্রায় সাতশো বাড়ি পড়ে গিয়েছিল। বিভিন্ন লোকেরা তিন তিনবার এনকোয়ারি করেছেন। কিন্তু এ পর্যন্ত ক্ষতিগ্রস্ত লোকেরা কোনও রেমুনারেশন পাননি। ডিএম-এর লোকেরা এনকোয়ারির সময়ে বলেছিলেন যে, তাদের যে ক্ষতি হয়েছে তার ক্ষতিপূরণ অবশ্যই পাবেন। এ পর্যন্ত কোনও কৃষকই কোনও ক্ষতিপূরণ পায়নি। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি, সাথে সাথে এই দাবি করছি যে, ইছামতি এবং যমুনা নদীর সংস্কারের যে কথা এই বিধানসভায় বারেবারে বলছি, আজ পর্যন্ত তার সংস্কার হয়নি। প্রতি বছরই অতিবর্ষণে যে জলোচ্ছ্বাস হয় তাতে নদীর দু'পাশের জমি নষ্ট হয়, বহু বাড়ি ভেসে যায়। প্রতি বছরই এই অবস্থা চলছে। এর প্রতিবিধানের জন্য আমি আপনার মাধ্যমে যারা ক্ষতিগ্রস্ত হয়েছিল তাদের ক্ষতিপূরণ এবং ইছামতি এবং যমুনা নদীর সংস্কারের দাবি করছি। অনতিবিলম্বে ক্ষতিগ্রস্তরা যাতে ক্ষতিপূরণের টাকাকড়ি পান তার ব্যবস্থা করার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন উত্থাপন করতে চাই। গত ৩১শে অক্টোবর এমপ্লয়মেন্ট নিউজে রেলওয়ে রিক্রুটমেন্ট বোর্ড ভারতবর্ষে যে আছে, তারা একটা ফতেয়া জারি করেছেন। সমস্ত রেলওয়ে সার্ভিসে ৫ বছর বয়স কমিয়ে দেওয়া হয়েছে। আপনারা জানেন যে একেই ভারতবর্ষে চাকুরির অবস্থা খুবই খারাপ, তার মধ্যে একমাত্র রেলওয়ে বোর্ডেই চাকুরি পাওয়া যেত। সেখানে এই এজ লিমিট কমিয়ে দেওয়ায় চাকুরির অবস্থা কি দাঁড়াবে। আগে যেখানে ২৭ বছর বয়স পর্যন্ত এজ লিমিট ছিল সেটা কমিয়ে ২২ বছর করা হয়েছে। একজন ছেলেকে ২৩ বছর ২৪ বছর লেগে যায় পড়াশুনো শেষ করতে এবং গ্র্যাজুয়েট হতে। সেখানে যদি এজ লিমিট কমিয়ে দেওয়া হয় তাহলে কি করে হবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি একটা সর্বদলীয় প্রতিনিধি নিয়ে দিল্লিতে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক। তারাই তো এই ব্যবস্থা করেছেন। সেখানে গিয়ে বলা হোক যে আগে যে এজ লিমিট ছিল সেটাই পুনর্বহাল করা হোক।

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাটচাষীদের বিক্রয় সমস্যা একটা বিরাট সমস্যা হিসাবে দেখা দিয়েছে। পশ্চিমবঙ্গে পাট হচ্ছে একটি অর্থকরী ফসল। সেই পাট বিক্রি করতে গিয়ে চাষীরা বেসরকারি সংস্থার হাতে বিশেষ করে দালালদের হাতে তুলে দিতে হচ্ছে। এরফলে পাটচাষীরা মার খাচ্ছে। সরকারি সংস্থা জে সি আই চাষীদের দিকে লক্ষ্য না রেখে চাষীদের প্রতারণার মুখে ঠেলে দিতে চাইছে। জে সি আইয়ের যে সমস্ত পাট ক্রয় কেন্দ্র রয়েছে, সেগুলো তুলে দেবার চেষ্টা করা হচ্ছে। এর ফলে চাষীরা তীব্র সমস্যার মধ্যে পড়বে। এর ফলে দক্ষিণ ২৪ পরগনায় কলেরহাটে পাট চাষ বন্ধ হতে চলেছে। পাটের মরশুমে চাষীরা যাতে মার না খায় সেই কারণে এগ্রিকালচারাল মিনিস্টার এবং এগ্রিকালচারাল মার্কেটিং মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। স্যার, এক কোটালের জলোচ্ছ্বাসে নদীগর্ভ উত্তাল হওয়ায় সুন্দরবনের প্রত্যন্ত এলাকার নদী পথ ভেঙ্গে যায়। এর ফলে কৃষকদের ব্যাপক ক্ষতি হয়েছে। সেই সময়ে মাননীয় অর্থমন্ত্রী সুন্দরবন এলাকার কাকদ্বীপ, নামখানা, পাথরপ্রতিমা বিধানসভা কেন্দ্র এবং জি ব্লকের সীতারামপুর দেখে গেছিলেন। সেখানে অধিকাংশ জায়গায় নোনাজল ঢুকে পুকুরের জলকে লবনাক্ত করে দেয়। এর ফলে ব্যাপক ক্ষতিসাধন হয়। এরজন্য মাননীয় অর্থমন্ত্রী আশু সমস্যার জন্য ৪ কোটি টাকা দেবার কথা ঘোষণা করেছিলেন। এবং পরবর্তী সময়ে পি এইচ ই মন্ত্রীও সেটা উপলব্ধি করেছিলেন এবং সমস্যা যে গভীরতর সেটা বলেছিলেন। সেখানে পানীয় জলের বিরাট সমস্যা দেখা দিয়েছে। সব জায়গায় নোনাজলে ভরে গেছে। আজকে ৩ মাস হতে চলল এখনো পর্যন্ত পানীয় জলের সঙ্কট নিরসনের জন্য একটা টিউবেলও সরকারের মাধ্যমে বসানো হল না। নোনাজলকে নানাভাবে শুদ্ধ করে পানীয় জল হিসাবে ব্যবহার করা হচ্ছে। ৪-৫ কি.মি দূরে পানীয় জল, সেখানে গিয়ে জল আনতে হচ্ছে। এইভাবে যদি পানীয় জলের সঙ্কট চলে তাহলে আগামী মরশুমে গবাদি পশুদের জল যদি সরবরাহ করা না যায় তাহলে সমস্ত প্রাণী সম্পদ নষ্ট হয়ে যাবে এবং ধ্বংসের মুখে পড়বে। সুতরাং আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিবহন সমস্যা একটা বিরাট সমস্যা। আমার এলাকার মধ্যেই হয়েছে, সেটা হচ্ছে এম ওয়ান, এম-২ যেটা আগরপাড়া দিয়ে যায় এবং এম-৮ বাস রুট, যেটি গ্রামের ভেতর দিয়ে মোষপোতা থেকে পার্থপুর হয়ে সোদপুর, ধর্মতলা দিয়ে যাচ্ছে।

এম-১, এম-২, যাও দিয়েছিল আগরপাড়া পর্যন্ত, সেটাও কিন্তু গত প্রায় দেড় বছর হল কি কারণে যে প্রত্যাহার করে নেওয়া হয়েছে সেটা বোঝা যাচ্ছে না। এটা প্রত্যাহার

করার ফলে ওখানকার জনসাধারণের খুব অসুবিধা সৃষ্টি হয়েছে। বাসগুলি একটা গ্রামের ভেতর দিয়ে যেত, এখন এটা বন্ধ হয়ে যাওয়াতে খুব অসুবিধা সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি কি কারণে এম-১, এম-২, এম-৮ বাস বন্ধ হয়ে গেছে, সেটা দেখা দরকার। যদি ঐ রুটে সরকারি বাস না দিতে পারেন তাহলে অন্য কোনও প্রাইভেট ঐ রুটে দেওয়া যায় কিনা দেখবেন, আমরা তো বারবার বলছি যদি সরকারি বাস না থাকে তাহলে প্রাইভেট বাস এর অনুমতি দিন, ওখানে লক্ষ লক্ষ মানুষ ট্রান্সপোর্ট ফেসিলিটি পাচ্ছে না।

[12-50—1-00 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে একটি বিশেষ গুরুত্বপূর্ণ পয়েন্ট এখানে তুলতে চাই। আমাদের বিধানসভার এম. এল. এ. অথবা মন্ত্রী মহোদয়ের মর্যাদাহানি ঘটেছে এই রকম একটি ঘটনা। ডায়মন্ডহারবার মহকুমা হাসপাতালে যে মর্গ আছে, সেখানে মর্গে দেড় দুই শত লাশ জমা পড়ে থাকায় আমি এখানে কলিং অ্যাটেনশন দিয়েছিলাম, সেখানে মাননীয় মন্ত্রী বলেছিলেন ঐগুলির সৎকার এখনি করতে হবে। যে লাশগুলির পচন ধরেছে তাদের দুর্গন্ধে ডায়মন্ডহারবার মহকুমার শহরে উথালপাতাল হয়ে উঠেছিল, এই ব্যাপারে হাওড়ার নাগরিক কমিটি তারা গ্রীন বেঞ্চে কেস করেছে, আমরা যখন বিধানসভায় লড়ছি, মন্ত্রী মহোদয় উত্তর দিচ্ছেন তাড়াতাড়ি যাতে কাজ হয়, কিন্তু বাইরের লোকেরা যখন দেখতে গিয়েছেন, তারা গ্রীন বেঞ্চে কেস করলেন, সঙ্গে সঙ্গে দেখা গেল গ্রীন বেঞ্চের অর্ডারে ডি. এম. কে ডাকা হল, সি. এম. ও. এইচ কে ডাকা হল, হেল্‌থ মিনিস্টারকে ডাকা হল, পরবর্তীকালে সেই লাশগুলি জ্বালিয়ে দেওয়া হল, পুঁতে দেওয়া হল। আমি একটি পয়েন্ট এখানে রাখতে চাই, রিগার্ডিং আওয়ার মিনিস্ট্রী, রিগার্ডিং আওয়ার এম. এল. এ.স মন্ত্রী মহোদয় কলিং অ্যাটেনশনে যে উত্তরগুলি দেন, সেখানে অ্যাকশন নেওয়ার যে পরিকল্পনা সেটা যদি তিনি যথাযথ পালন না করেন তাহলে এম. এল. এ., মন্ত্রীদের মর্যাদাহানি হবে। এই ব্যাপারে আমি আপনার সুবিচারের আশা করছি, আপনি দয়া করে আমাদের এই ব্যাপারে প্রটেকশান দেবেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রম দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বজবজ এলাকায় জি. এম. রিফাইনারী বলে একটি কারখানা আছে, কারখানাটি দীর্ঘদিন বন্ধ থাকার পর হাইকোর্ট অর্ডারে সেটা চালু হয়েছে। সেখানে বলা হয়েছিল যারা চাকরি করতেন তাদের প্রত্যেককে চাকরি

দেওয়া হবে। দেখা যাচ্ছে তারা মুষ্টিমেয় কয়েকজনকে নিয়ে বাকি যারা পড়ে আছে, যারা চাকরি করতেন তাদের সুযোগ দেওয়ার চেষ্টা করছেন না। আমি এখানে শান্তিবাবু আছেন, মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে বিষয়টি দেখুন। স্বাভাবিকভাবে যারা চাকরি করতেন তারা যদি চাকরি না পায় অবস্থা খারাপ হবে। গন্ডগোলও হতে পারে। বন্ধ থাকার পর যেটি খুলেছে সেটি বন্ধ হয়ে যাক আমরা চাই না। যারা চাকরি করতেন তাদের চাকরির ব্যবস্থা করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। বিষয়টা হচ্ছে, কলকাতা শহরতলী এলাকায় শিয়ালদহ ডিভিসন এবং হাওড়া ডিভিসন দিয়ে প্রতিদিন লক্ষ লক্ষ নিত্যযাত্রী তারা তাদের জীবন-জীবিকা এবং গুরুত্বপূর্ণ প্রয়োজনে কলকাতায় আসেন। কিন্তু ইদানিংকালে ট্রেন সার্ভিস, বিশেষ করে শিয়ালদহ ডিভিসন-এর লক্ষ্মীকান্তপুর সেকশন ট্রেন সার্ভিস এত ডিসটার্বেন্স হচ্ছে, যে প্রতিদিন নিত্যযাত্রীরা হয়রান হচ্ছে। এমন একটি পরিস্থিতির সৃষ্টি হচ্ছে, যে অফিসে তাদের চাকরি করা দুষ্কর হয়ে যাচ্ছে এবং সহ্যের সীমা অতিক্রম করে নিত্যযাত্রীরা বিক্ষুব্ধ হয়ে যাচ্ছে এবং প্রতিদিন স্টেশন ভাঙ্গচুর হচ্ছে, ডেমনস্ট্রেশন হচ্ছে স্বাভাবিকভাবেই আইনশৃঙ্খলার প্রশ্ন এসে যাচ্ছে, সমস্যাটা গুরুত্বসহ বিবেচনা করে এবং যেখানে লক্ষ লক্ষ পরিবারের জীবন-জীবিকার প্রশ্ন দাঁড়িয়ে আছে, সেখানে ট্রেন সার্ভিস যাতে নিয়মিত হয় তারজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে স্বয়ং মুখ্যমন্ত্রী অবস্থাটার গুরুত্ব বিবেচনা করে রেল দপ্তরের সঙ্গে বিষয়টা আলোচনা করুন এবং সমস্যাটা প্রতিকার এবং প্রতিবিধানের জন্য ব্যবস্থা গ্রহণ করুন। যাতে নিত্যযাত্রীরা সুষ্ঠভাবে যাতায়াত করতে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। এই ব্যাপারটাকে কেন্দ্র করে গোটা পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা পরিস্থিতি মারাত্মক রূপ নিতে পারে। এই সমস্যার কথা বিবেচনা করে আপনাকে অনুরোধ করছি, মাননীয় মুখ্যমন্ত্রী যাতে সংশ্লিষ্ট মন্ত্রীকে বলেন তাহলে সর্বসাধারণের স্বার্থে এটা খুব কাজের হয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সিন্‌হা, যে ব্যাপারটা দেবপ্রসাদ সরকার মহাশয় বললেন, শিয়ালদহ ডিভিসনের ইরেগুলারেটিস ট্রেন সার্ভিসের ব্যাপারে। এটা ঠিকই শিয়ালদহ সেকশনে প্রতিদিনই এই ব্যাপারে ভাঙ্গচুর হচ্ছে, এটা আপনি ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে বলে বিষয়টাকে টেকআপ করার ব্যাপারে বলুন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিয়াগঞ্জ, সেখানে ৩৪ নম্বর জাতীয় সড়ক এবং অন্যান্য যে সমস্ত সংযোগকারী রাস্তা আছে তার অত্যন্ত দূরাবস্থা

জীবনে আমরা কখনো দেখিনি। ৩৪ নম্বর জাতীয় সড়কে ইট পেতে দেওয়া হয়েছে, সেখানে এত বড় বড় গর্ত হয়েছে যে মাছ চাষ করা যেতে পারে। দেবগ্রাম থেকে কালিয়াগঞ্জ, দেবগ্রাম থেকে মাটিয়ারি, দেবগ্রাম থেকে তেহট্ট এই সমস্ত রাস্তাগুলোর অবস্থা অত্যন্ত খারাপ। অবিলম্বে ঐ রাস্তাগুলোর মেরামতের ব্যবস্থা করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার এবং হাউসের সকল সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে ১২৪টি মিউনিসিপ্যালিটির যারা বাসিন্দা তাদের নাভিশ্বাস উঠছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড বলে একটা সংস্থা তৈরি হয়েছিল আমাদের এই বিধানসভায়। নিয়ম অনুযায়ী তারা যে ট্যাক্স তৈরি করে দিচ্ছে তাতে প্রতিটি পৌরসভার নাগরিকদের নাভিশ্বাস উঠছে। আমরা দেখছি কোনও কোনও জায়গায় কুড়ি, পঁচিশ টাকার ট্যাক্স বাড়িয়ে চারশ, পাঁচশ টাকা করা হচ্ছে। সবচেয়ে বড় কথা হল তেরো বছর হল কলকাতার তিনটে এডেড এরিয়া যাদবপুর, বেহালা, গার্ডেনরীচ—আমি দায়িত্ব নিয়ে বলছি, আমি নিজে পৌরসভার একজন কর্মচারী—এই তিনটে জায়গায় ট্যাক্স, গ্রামের যে ট্যাক্স তার থেকে কম।

আমি বলছি যে গ্রামীণ যে শহরগুলো তার যে ট্যাক্স তার থেকে কলকাতা শহরে যুক্ত হয়েছ, এমন যারা আছে অন্ততঃ পক্ষে ১০ ভাগের এক ভাগ ট্যাক্স দিতে হচ্ছে। গ্রামীণ শহরগুলোতে এ পর্যন্ত কলকাতা শহরে ট্যাক্স কম। তাহলে গ্রামের মানুষ কি করে ট্যাক্স দেবে? সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড কি নিয়মে এই অ্যাসেসমেন্ট করল বুঝতে পারলাম না। বারুইপুর পৌরসভা এলাকায় দেখা যাচ্ছে একই এরিয়ার উপর একই দ্বিতল বাড়ির উপর যে ট্যাক্স দিতে হচ্ছে, কলকাতার উপর সেই একই বাড়ীতে অনেক কম ট্যাক্স দিতে হচ্ছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড কোন নীতিতে ট্যাক্স নির্ধারণ করল? এই কারণে গোটা শহরে ত্রাহি ত্রাহি রব উঠেছে। এই ব্যাপারটা পুনর্বিবেচনা করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[1-00—1-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আমার সাবজেক্টটা একটু চেনজ্ করছি আপনার অনুমতি নিয়ে। স্যার, দেশে আজকে গভীর সঙ্কট। এই ব্যাপারে এই হাউসে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা বলেছি, যে প্রশ্ন আজকে দেশের সামনে রাখা হয়েছে যে আপনি জাতীয়তাবাদী না জাতীয়বাদ বিরোধী কংগ্রেস যে প্রশ্ন রেখেছে যাদের জন্য বিদেশি উগ্রপন্থী সংস্থা যে ডি. এম. কে'র জন্য কাজ করতে পারত। যাদের বাড়বাড়ন্তে এল. টি. টি. ই'র হাতে রাজীব গান্ধী হত্যা হয়েছে। সেই ডি. এম. কে. কে সরকারে রাখা যায় কিনা? যে প্রশ্ন তোলা হয়েছে। এর ফলে সরকার ভেঙে যেতে পারে। আমাদের প্রশ্ন সাম্প্রদায়িক শান্তি রক্ষার দায়িত্ব কি শুধু একা কংগ্রেসের? একটা কেন্দ্রীয়

সরকার যে এক বছর সাত মাস ধরে সরকারের আছে যাদের অধিকাংশ ১৫।১৬ জন সদস্য নিয়ে মন্ত্রিসভা চালাচ্ছে। কিন্তু আজকে যখন আমাদের প্রিয় নেতা, তরুণ, প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর হত্যা নিয়ে প্রশ্ন এসেছে তখন আমাদের সেন্টিমেন্ট, আমাদেব অনুভূতির কোনও মর্যাদা কেন যুক্তফ্রন্ট দেবে না? তিনদিন আগেও আমরা ফ্রন্টকে চিঠি দিয়েছি কিন্তু আজকে সকাল পর্যন্ত, খবর আছে, ইউনাইটেড ফ্রন্ট তার একটা উত্তর দেবার প্রয়োজন বোধ করেননি। অথচ গত সপ্তাহে প্রধানমন্ত্রী এসে বলে গেলেন নির্বাচন হবেই। তার জন্য প্রস্তুত হও। কংগ্রেস তার জন্য প্রস্তুত আছে। আমার প্রশ্ন হচ্ছে, আমাদের বক্তব্য হচ্ছে যে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে কংগ্রেস চায়। তাই কংগ্রেস একটা নড়বড়ে যুক্তফ্রন্ট সরকারকে কোনওরকমে টিকিয়ে রেখেছে। আজকে বামপন্থীরা হুমকি দিয়ে বলছে যে তারা নির্বাচন চায়। জাতীয়তা বিরোধী একটা শক্তি যাদের জন্য উগ্রপন্থা বৃদ্ধি পায় তাদের প্রকারান্তরে সমর্থন করছে। আমরা জানি একটা নির্বাচন হলে দেশের মানুষের উপর বেশি খরচ পড়ে, তা সত্ত্বেও আমাদের প্রিয় নেতার মৃত্যুর জন্য, আমরা দাবি করছি, এর জন্য যে মূল্য দিতে হয় আমরা রাজনৈতিকভাবে সেই মূল্য দেব।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় স্পিকার স্যার, এতক্ষণ সৌগতবাবুর ভাষণ শুনছিলাম। স্যার, ওরা বলছে যে রাজীব গান্ধী বা ইন্দিরা গান্ধীর সঙ্গে এল. এল. টি. টি. ই-র সম্পর্ক ছিল না। ঠক্কর কমিশন এর রিপোর্ট আছে স্যার, আজকে যে বিষ তুমি পেশ করেছ সেই বিষ তোমাকে পান করতে হবে। আমার কথা হচ্ছে স্যার, আজকে ঘটনাকে বিক্ষিপ্তভাবে, সরিয়ে দেওয়া হচ্ছে। আজকে আমরা আশঙ্কিত। এখানে একজন তৃণমূল ব্যানার্জি নয়; আরও অনেক তৃণমূল ব্যানার্জি আছেন। স্যার, কংগ্রেস ভাঙছে। বিজেপি'র নেতৃত্বে কংগ্রেস ভাঙছে এবং তারা আশঙ্কিত, তারা নির্বাচনে যেতে ভয় পাচ্ছে। আমরা বলছি এইরকম একটা অবস্থার মধ্যে সংসদ চলতে পারে না। এই সংসদ ভেঙে দেওয়া হোক। তারা আশঙ্কিত, আজকে তারা নির্বাচনে যেতে ভয় পাচ্ছে। তারা এই সেন্টিমেন্ট তুলে গোটা বিষয়টিকে অন্য জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করছে। আমরা বলি যে কংগ্রেস ব্লাকমেলিং করবার চেষ্টা করছে এবং একটা আনসার্টেন অবস্থা দেশের মধ্যে করবার চেষ্টা করছে। আমরা ধিক্কার জানাচ্ছি। স্যার, আমরা বলছি যে, এই রকম একটা অবস্থার মধ্যে সংসদ চলতে পারে না। এই সংসদ ভেঙ্গে দেওয়া হোক। এই সংসদ ভেঙ্গে দিয়ে জনগণের রায় নেওয়া হোক। এটাই বামপন্থীদের দাবি। লজ্জা করেন না—আজকে আপনাদের বিধায়করাই ঘৃণার পাত্র। আজকে কংগ্রেস বিধায়করা ঘৃণার পাত্র, অসভ্য। আজকে আপনাদের বিধায়করা কল্যাণ সিং এর মন্ত্রিসভায় চলে গেছে। আজকে আপনারাই বলেন এই কথা। আজকে ইন্দিরা গান্ধীর ব্যাপারটা প্রমাণ হয়েছে, 'যে ইন্দিরা গান্ধী' ঠক্কর কমিশন কি বলেছে? আজকে ঠক্কর কমিশন কি বলেছে?

কাজেই এই পার্লামেন্ট ভেঙ্গে দেওয়া হোক। নতুন নির্বাচন করা হোক।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকারের একটা স্কিম আছে যে সারা ভারতবর্ষে যে সমস্ত পঞ্চায়েত আছে, যে সমস্ত পৌরসভা আছে, তার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের টাকা আসে। অ্যাক্সিডেন্টাল ডেথ এবং নর্মাল ডেথ, যদি কোনও মানুষকে কেউ খুন করে, কিংবা স্বাভাবিক অবস্থায় তার মৃত্যু হয়, সেই মানুষটি যদি দারিদ্রসীমার নিচে থাকে, সে যদি স্পেসিফিক ফর্মে অ্যাপ্লিকেশন করে, তাহলে সরকার তাকে সাহায্য দেবে। কিন্তু পোস্টমর্টেম রিপোর্টের ক্ষেত্রে যে হসপিটালে তার পোস্টমর্টেম রিপোর্ট করা হচ্ছে, সেটা এস পির কাছে দরখাস্ত করতে হবে। পারমিশন দেবেন, তারপর হসপিটালে, নয় থানায় আসতে হবে। তারপর হাসপাতালে আসতে পারে। এই নিয়ম পার হয়ে গেলে, একটা নির্দিষ্ট সময় আছে, সেই সুযোগ থেকে বঞ্চিত হবে আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। এই সভায় এর পূর্বে কাটোয়া থানার বর্তমান ওসির কার্যকলাপ সম্পর্কে বলেছিলাম। সমাজবিরোধীদের প্রশ্রয় দেওয়ার ফলে ওসি আসার পরে দেড় বছরে কাটোয়া বিধানসভা এলাকায় ১৮ জন মানুষ খুন হয়েছে। পরবর্তী সময়ে প্রমাণ হয়ে গেছে যে, আমাদের কথাটা সত্য। গত ১৭ই অক্টোবর মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকাল সম্মেলনে সেই ও সি কে সম্বর্ধনা দেওয়া হয়। গত ১৪ই নভেম্বর আজকাল পত্রিকায় সেই খবর প্রকাশিত হয়েছে। আমি আবেদন করতে চাই যে, এই ধরনের রাজনৈতিক পক্ষপাতদুষ্ট ও সি যদি কাটোয়া থানায় থাকেন, তাহলে সাধারণ মানুষ সেখানে ন্যায় বিচার পাবেন না। তাকে অবিলম্বে বরখাস্ত করার ব্যবস্থা করা হোক।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে গ্রামাঞ্চলের দিকে কোলফিল্ড এলাকায় যে সমস্ত হসপিটাল বা হেল্‌থ সেন্টার আছে, প্রতিটি হেল্‌থ সেন্টারে ডাক্তার বা স্টাফ পেমেন্ট পাচ্ছেন। জানালা দরজা খুলতে হয়না। ২৪ ঘন্টা খোলাই থাকে। দরজা, জানালা কিছু নেই এবং যে সমস্ত শ্রমিকশ্রেণী সুযোগ পায় যেমন—কালনা সেন্ট্রাল হসপিটাল সাবডিভিসন হসপিটাল আসানসোল।

[1-10—2-00 p.m.] (including adjournment)

ওষুধপত্তর পাওয়া যায় না, নার্স, ডাক্তার নেই। সেই জায়গায় কালনায় যে সেন্ট্রাল হসপিটাল আছে সেখানে গরিব লোকেদের স্বার্থে একটা ক্যানসার মেশিন রাখা আছে।

এই মেশিনটা দিয়ে হিট দেওয়ার ব্যবস্থা হয়। এই ক্যানসার মেশিনটার দামও হয়তো কোটি টাকা। কিন্তু দীর্ঘদিন ধরে এই মেশিনটা অকেজো হয়ে পড়ে আছে। এই অথর্ব সরকারের মেরুদন্ডহীন স্বাস্থ্যমন্ত্রী বর্ধমান পর্যন্ত গিয়েছিলেন। কিন্তু ঐ এলাকায় সেন্ট্রাল হসপিটাল কালনায় কুকুরের কামড়ে এই ট্রাইবাল মহিলা মারা যান। কিন্তু এছাড়া এখানে গরিব ও মজদুর মানুষদের রেফার করা হয় ঠাকুরপুকুর ক্যানসার হাসপাতালে বা চিত্তরঞ্জন হাসপাতালে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যাতে অবিলম্বে কালনা হাসপাতালে হিট দেওয়ার জন্য যে ক্যানসার মেশিনটা আছে সেটাকে তাড়াতাড়ি রিপেয়ার করার ব্যবস্থা করে সেখানে গরিব মানুষদের চিকিৎসার সুযোগ করে দেওয়া হয়।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী ও মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এই হাউসে বার বার বলেছি, পাহাড়ের ৩টি সাব-ডিভিসন ৬ মাস ধরে রেশনিং বিপর্যস্ত হয়েছে। আমরা বার বার মন্ত্রী অসীম দাশগুপ্ত বুদ্ধদেব ভট্টাচার্য, অশোক ভট্টাচার্য এবং খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু তা সত্ত্বেও এই সমস্যার কোনও উন্নতি হয়নি। পাহাড়ের মানুষ যাতে নিয়মিত রেশন পেতে পারেন সেজন্য গত ২৩শে নভেম্বর পাহাড়ের মানুষ স্বতঃস্ফূর্তভাবে বন্‌ধ পালন করেন। আমরা পাহাড়ের মানুষরা শান্তি চাই। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী ও মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে দার্জিলিং-এর মানুষদের জন্য পর্যাপ্ত রেশনিং দেওয়ার ব্যবস্থা হয়।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে সরকার পক্ষের কয়েকজন মাননীয় সদস্যের বক্তব্য শুনলাম। বর্তমান রাজনৈতিক পরিস্থিতি নিয়ে তাঁরা খুব উদ্বেগ প্রকাশ করেছেন। এবং তাঁরা উল্লাস প্রকাশ করেছেন—কংগ্রেসের পরাজয় দেখে বা কংগ্রেস ভাঙছে দেখে। আমাদের উত্তর দেওয়ার প্রয়োজন ছিল না। কিন্তু অনেক সময় আরশোলাও নিজেকে পাখি মনে করে। কিন্তু ওঁরা আজ ৫০ বছর ধরে চেষ্টা করেও আজ পর্যন্ত ভারতবর্ষের মধ্যে ৫০টা আসনও জিততে পারেননি। তাঁরা আবার কংগ্রেসের সমালোচনা করেন। বর্তমান রাজনৈতিক পরিস্থিতি থেকে ওঁদের অনেক কিছু শেখার আছে। কিন্তু ওঁরা ওঁদের ভুলটা স্বীকার করেননি বা সেটা স্বীকার করার মতো মানসিকতাও ওঁদের নেই। আজকে ভারতবর্ষের রাজনৈতিক অস্থিরতার মূল কারণ হল—সাম্প্রদায়িক শক্তি ও বিচ্ছিন্নতাবাদ শক্তিশালী হয়েছে তারা সবল হয়েছে। তার জন্য ভারতবর্ষে রাজনৈতিক অস্থিরতা দেখা দিয়েছে জাতীয় নেলিতে হত্যাকান্ডের মূল নায়ক কারা? 'অগপ'র সঙ্গে কারা কোর কমিটি করেছে?

দিল্লিতে হত্যাকান্ডের মূল নায়ক কে? আসামে বিচ্ছিন্নতাবাদকে মদত দিয়েছে কে?

রাজীব গান্ধী হত্যায় মদতদাতা ডি. এম. কে.-এর সঙ্গেকে হাত মিলিয়েছেন। আকালী দলের সঙ্গে আপনাদের বন্ধুত্ব হয়েছে, যারা খালিস্তান চায়, তাদের সঙ্গে মিলে কনক্লেভ্ করেছেন। ভারতবর্ষের সাম্প্রদায়িক শক্তির মদতদাতা যে বি. জে. পি., তাদের সঙ্গে আঁতাত করে ভারতবর্ষে কংগ্রেসকে পরিজিত করার চেষ্টা করেছেন। আজকে যে পাপ আপনারা করেছেন, দেশের মানুষ কোনওদিন আপনাদের ক্ষমা করবেন না। নেতাজীকে কুইসলিং বলার জন্য মানুষ ক্ষমা করেনি। আজকে কংগ্রেসের বিরোধিতা করার জন্যও ক্ষমা করবে না।

**মিঃ স্পিকার ঃ** আমাদের হাউসের ডিবেটের মধ্যে আসে না এটা। আগেকার প্রিসিডেন্ট আছে, আমরা চর্চা করি। কিন্তু এই ভাবে পরস্পরকে দোষ দিয়ে লাভ নেই। বাস্তব যদি দেখেন, তবে দেখবেন ভয়াবহ অবস্থা। এটা আমাদের ভাববার, চিন্তা করবার প্রয়োজন আছে। সভায় এটা নিয়ে আপনাদের আনন্দ করার ব্যাপার নেই, অন্যদেরও ব্যাপার নেই। এটা দেশের উদ্বেগ ও চিন্তার ব্যাপার।

এখন বিরতি। আমরা আবার মিলিত হব দুটোর সময়।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00—2-10 p.m.]

(After Recess)

## LEGISLATION

**The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1997.**

**Shri Bhakti Bhusan Mandal :** Sir, I beg to introduce the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Shri Bhakti Bhusan Mandal :** Sir, I beg to move that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1997, be taken into consideration.

Sir, the Bill should be discussed first, then I will make my submission.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় আজকে এখানে যে 'দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' উপস্থিত করেছেন সে সম্বন্ধে আমি কিছু বক্তব্য রাখছি।

প্রথমত, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কো-অপারেটিভ সার্ভিস কমিশনে যেটা অ্যাক্ট-এর সেকশন ৩৮-এ আছে তাতে আগে প্রভিসন ছিল একজনের কমিশন হবে এবং বর্তমানে হাইকোর্টের যিনি জাজ আছেন বা ছিলেন অথবা সেক্রেটারি লেভেলে কাউকে এই কমিশনের একজন সিঙ্গল চেয়ারম্যান করা হবে। কিন্তু এখানে সেটাকে পরিবর্তন করে তিন জনের কমিশন করতে চেয়েছেন। আমাদের বক্তব্য হচ্ছে, এখানে একজন চেয়ারম্যান, হাইকোর্টের সিটিং জাজ থাকলে মনে হয় এই সার্ভিস কমিশন ভালো ভাবে চলবে। কিন্তু সংখ্যাটা যদি বাড়ান তাতে দ্বি-মত এবং ঐক্যমতের অভাব হতে পারে। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে সিঙ্গল সার্ভিস কমিশন রেখে এবং সেক্রেটারি লেভেলে কোনও ব্যক্তিকে না রেখে সম্পূর্ণ নিরপেক্ষভাবে যাতে কাজ হতে পারে তার জন্য সিটিং জাজ অফ ক্যালকাটা হাইকোর্টকে দিয়ে সিঙ্গল মেম্বার কমিশন করানো যায় কিনা দেখবেন। আমাদের দলের তরফ থেকে পরে মাননীয় মান্নান সাহেব একটা অ্যামেন্ডমেন্ট মুভ করবেন। সেটা আপনি কনসিডার করবেন কিনা জানিনা। তবে মনে হয় এটা করলে খারাপ হবে না। এর পরে দেখছি, সার্ভিস কমিশন করে আবার সিলেকশন কমিটির অ্যামেন্ডমেন্ট আছে এবং বর্তমানে সেটা মন্ত্রী মহাশয় রেখেছেন। আবার কিছু কিছু জায়গায় নাম পরিবর্তন হয়েছে। যেখানে চেয়ারম্যান অফ দি কো-অপারেটিভ সার্ভিস কমিশন একজন আছে সেখানে তিনজন হবে বলে উল্লেখ করেছেন। আমি বুঝতে পারছি না যে আবার একটা আলাদা সিলেকশন কমিটি করার কি অর্থ যে তিন জনের প্রোপোজ করেছেন সার্ভিস কমিশন হবে তাদের মধ্যে একজন চেয়ারম্যান থাকবেন, বর্তমানে বলেছেন ২ জন অ্যাপেক্স সোসাইটির গভর্নমেন্ট থেকে নমিনেট করবেন। এ ব্যাপারে আমার সাজেশন পরে বলছি। এখানে আবার আরেকটা সিলেকশন কমিটি করবার দরকার কি, এখানে যারা থাকবেন তারাই এটা করতে পারেন। যে সোসাইটিতে কর্মী নিয়োগ হবে সেখান থেকে একজন করে থাকবেন। আমার মনে হয় এটাতে পক্ষপাতিত্বের একটা সম্ভাবনা থেকে যাবে। যে কো-অপারেটিভ সোসাইটির লোক নেওয়া হবে,—কোন্ কো-অপারেটিভে নেওয়া হবে সেটা ধার্য করা আছে আমাদের আইনে শিডিউল ফাইভে। ব্যাঙ্কেরই হোক, অ্যাপেক্স বডি হোক, বা স্টেট লেভেলে কোনও সোসাইটি হোক সেখানকার কোনও প্রতিনিধিকে আবার যদি সিলেকশন কমিটিতে রাখতে হয়, তাহলে স্বাভাবিকভাবেই সেই অ্যাপেক্স সোসাইটি বা সেই স্টেট লেভেলে সোসাইটিতে যারা কর্মচারী নিয়োগ করবেন, তখন তারা স্বাভাবিকভাবেই চাইবেন তাদের কাছে যে দরখাস্ত এসেছে, তার যে প্রতিনিধি এসেছে বা এলাকাভিত্তিক যে লোক আছে,

তাদের সার্ভিস কমিশনের মাধ্যমে নিয়োগ করা হোক। এটা স্বাভাবিক। এটা করতে গেলে যে নিরপেক্ষতা বজায় রাখতে চাইছেন বা যে যোগ্য লোককে নিয়োগ করার যে সদিচ্ছা সেই উদ্দেশ্যটা ব্যহত হতে পারে। মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ যে আলাদা করে একটা সিলেকশন কমিটি আবার এই সার্ভিস কমিশনে রাখার দরকার আছে কি না সেটা ভেবে দেখবেন। ৩ জনের যেটা করেছেন, সেটা রাখার প্রয়োজনীয়তা আছে কি? আমাদের যে অ্যামেন্ডমেন্টগুলি এসেছে সেগুলি যদি গ্রহণ করেন তাহলে ভালো, না হলে যে ৩ জনের সার্ভিস কমিশন করেছেন দে উইল অ্যাক্ট অ্যাজ এ সিলেকশন কমিটি, সেখানে নিরপেক্ষতা থাকবে বলে মনে হয়েছে। আরেকটা কথা হল এই যে ২ জনকে অ্যাপেক্স সোসাইটি থেকে, গভর্নমেন্ট থেকে নমিনেট করবেন বলে যে অ্যামেন্ডমেন্ড এনেছেন আমার মনে হয় সেটা সিলেকশনের মাধ্যমে না করে যে সমস্ত অ্যাপেক্স সোসাইটি থেকে ২ জন আসবেন তারা তো এখানে দে ক্যান ইলেক্ট অ্যামং দেমসেল্ভস, অথবা একজনকে ইলেক্ট করুন, আর একজনকে নমিনেট করুন। যত ইলেক্টের প্রভিসন রাখবেন ততই নিরপেক্ষতা বজায় থাকবে বলে আমি মনে করি। অ্যাপেক্স সোসাইটিতো পশ্চিমবাংলায় খুব বেশি নেই, যে কটা আছে তার মধ্যে অ্যাপেক্স বডি, দে ক্যান ইলেক্ট দেমসেলভস্, অর দে ক্যান ইলেক্ট দেমসেলভস্, যে দুজন আসবে। গভর্নমেন্টের হাতে এই ক্ষমতা রাখতে চাইছেন কেন? এখানে গভর্নমেন্টের একটা নিরপেক্ষতার অভাব থাকতে পারে। এটা ভেবে দেখুন যে অ্যাপেক্স সোসাইটি থেকে যে দুজনকে সার্ভিস কমিশনে রাখতে চাইছেন তারা যদি দুজন নিজেদের মধ্যে নির্বাচন করে আসতে পারেন তাহলে আমার মনে হয় মেন্ যে উদ্দেশ্য নিরপক্ষতা বজায় রাখা এবং যোগ্য লোককে নেওয়া সেটা সত্যি করেই সাধিত হবে। শিডিউল ফাইভে যে এন্ট্রিগুলি আছে অর্থাৎ এই সার্ভিস কমিশনে কোন্ কোন্ সোসাইটির ব্যক্তিরা নিযুক্ত হবেন, তাদের একটা শিডিউল করে দিয়েছেন। এই শিডিউলগুলি অবশ্য এবারে সি. এল. ডি. পি. নাম পরিবর্তন হয়েছে, এগুলি আপনি পরিবর্তন করেছেন, সেটা ঠিকই আছে, কিন্তু ৭ নম্বর এন্ট্রিটা যদি মাননীয় মন্ত্রী মহাশয় দেখেন, সেখানে লেখা আছে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক—আপনার সঙ্গে একটু আগে এটা নিয়ে আমি আলোচনা করেছি। আমাদের পশ্চিমবাংলায় যে কো-অপারেটিভ ব্যাঙ্ক আছে তার প্রকৃত নাম হচ্ছে ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক। ওয়েস্ট স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক এটা ফিফ্থ শিডিউলে কোথাও অন্তর্ভুক্ত নেই। অবশ্য আপনারা বলতে পারেন যে এটা অ্যাপেক্স সোসাইটিতে যুক্ত। কিন্তু কি কারণে শুধু একটা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক ৭ নম্বর সিরিয়ালে রেখেছেন, ফিফ্থ শিডিউলে সেটা আমি বুঝতে পারছি না। এটা যদি ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক করেন, বা কেন স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক শুধু আছে, কেন এবারে অ্যামেন্ডমেন্ডে আইন করেননি, এটা আপনি একটু ব্যাখ্যা করে বলবেন। এটা আপনি আপনার জবাবি ভাষণে বলবেন। স্যার, এখানে আমরা শুনছি যে কো-অপারেটিভ

সার্ভিস কমিশনের মাধ্যমে যে সমস্ত অ্যাপেক্স সোসাইটির ফিফ্‌থ শিডিউলে নাম উল্লেখ আছে তাদের কর্মচারী নিয়োগ করা হবে।

[2-10—2-20 p.m.]

আমি যতদূর শুনেছি এখন মাত্র ৩১টি ভেকেন্সী আছে। সুপ্রিম কোর্টের জাজমেন্ট বেরিয়েছে—কোনও নিয়োগের ক্ষেত্রে শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্রার্থী চাইলেই হবে না, ওপেন অ্যাডভার্টাইজমেন্ট করতে হবে। যদিও এই জাজমেন্ট মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় এবং তাঁর দপ্তর মেনে নিয়েছে, কিন্তু এই সরকারের অন্যান্য দপ্তর মানছে না। কেন মানছেনা, সে জবাব হয়ত মাননীয় মন্ত্রী মহাশয় দিতে পারবেন না। কিন্তু এর ফলে আমাদের পশ্চিমবাংলায় একটা অ্যানোম্যালির সৃষ্টি হয়েছে—এই যে শিক্ষক নিয়োগ হচ্ছে, এই যে কন্সটেবল রিক্রুটমেন্ট হচ্ছে ক্যালকাটা পুলিশে এবং ওয়েস্ট বেঙ্গল পুলিশে এতে দেখছি সরকার বলছে, 'এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমেই শুধু নিতে হবে, এতে ওপেন অ্যাডভার্টাইজমেন্টের কোনও ব্যাপার নেই।' তবে আমরা জানি প্রার্থীরা অনেকে হাইকোর্টে গিয়ে অর্ডার নিয়ে এসেছে, আল্টিমেট রিক্রুটমেন্টের পরীক্ষা বা ইন্টারভিউ তারা দিতে পারবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার দপ্তর বলছে, 'আমরা সুপ্রিম কোর্টের জাজমেন্ট—ওপেন অ্যাডভার্টাজমেন্ট মেনে নিয়েছি, আমরা শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমেই নিয়োগ করব না।' কিন্তু মন্ত্রী মহাশয়, আপনাদের সরকারের অন্যান্য দপ্তর বলছে, 'সুপ্রিম কোর্টের অর্ডার আমরা মানছি না, আমরা শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকেই লোক নিয়োগ করব। এটা বিরাট অ্যানোম্যালি সৃষ্টি করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রিসভা এবং মাননীয় সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই যে অ্যানোম্যালি গোটা পশ্চিমবাংলায় চলছে, এটা দূর করা দরকার। সুপ্রিম কোর্টের ঐ জাজমেন্টের একটা ভাল দিক আছে, আবার অসুবিধার দিকও আছে। ভাল দিচ্ছে—ওপেন অ্যাডভার্টাইজমেন্টের মাধ্যমে সবাইকে সুযোগ দেওয়াটা নিশ্চয়ই একটা গণতান্ত্রিক পদ্ধতি এবং এটা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য। কিন্তু অসুবিধার দিক হচ্ছে, এখানে ৩১টি পদে প্রার্থী নিয়োগ করার ক্ষেত্রে যদি ৪০,০০০ দরখাস্ত আসে তাহলে ৪০,০০০ প্রার্থীর মধ্যে থেকে ৩৯ জনকে বাছাই করা অবশ্যই দপ্তরের পক্ষে একটা বিরাট সমস্যা হতে পারে। সুতরাং এটা কিভাবে করা হবে, আমি জানি না! এ ক্ষেত্রে কমপিউটার ব্যবহার করা যেতে পারে। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এটা একটু দেখবেন, যেখানে মাত্র ৩৯টি ভেকেন্সী সেখানে যেন সত্যিকারের যোগ্য ব্যক্তিদের নিয়োগ করা হয়। কোনও কারচুপি বা অসৎ উপায়ের আশ্রয় যেন নেওয়া না হয়। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনি এদিকে একটু লক্ষ্য রাখবেন। এই প্রসঙ্গে আমি মন্ত্রিসভার কাছ থেকে ক্লারিফিকেশন চাইছি—সুপ্রিম কোর্টের ঐ জাজমেন্টের পরিপ্রেক্ষিতে সরকারের অন্যান্য দপ্তর কি চিন্তা-ভাবনা করছে, যারা এখনো পর্যন্ত ওটা মানছেন না, তাঁরা কেন

মানছেন না? এবারে আমি একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন উত্থাপন করছি—কো-অপারেটিভ সার্ভিস কমিশন আইনের ফিফ্‌থ শিডিউলে অ্যাপেক্স সোসাইটি, সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, প্রাইমারী কো-অপারেটিভ ব্যাঙ্ক, ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ ব্যাঙ্ক, ইত্যাদির কথা বলা হয়েছে। অর্থাৎ মুষ্টিমেয় স্টেট লেভেল কো-অপারেটিভ সোসাইটিস-এর কথা বলা হয়েছে। অর্থাৎ এই মুষ্টিমেয় ক'টি সোসাইটির লোক বা কর্মচারী নিয়োগের ব্যাপারটা সার্ভিস কমিশন দেখবে। সার্ভিস কমিশনের মাধ্যমে এই ক্ষেত্রগুলিতে কর্মী নিয়োগ করা হবে। অথচ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন এর বাইরেও বিরাট সংখ্যক সমবায় সমিতি পশ্চিমবাংলায় আছে। সেই সংখ্যার সঠিক হিসাব আপনার দপ্তর কোনও সময়ই দিতে পারেনা। প্রাইমারী এগ্রিকালচারাল সোসাইটি থেকে আরম্ভ করে বিভিন্ন ধরণের সমবায় সমিতি—দুগ্ধ সমবায় সমিতি, মৎস্যজীবী সমবায় সমিতি, হাউসিং সমবায় সমিতি ইত্যাদি যে সমিতিগুলি গ্রামেগঞ্জে এবং বিভিন্ন ছোট ছোট শহরে কাজ করে সে সমস্ত সমিতিতে সমবায় সমিতির কয়েকটাকে বাদ দিলে বেশিরভাগই খুব দুর্বলভাবে চলছে এবং ওদের আর্থিক ক্ষমতাও খুবই সীমিত। ঐ সমস্ত সোসাইটিগুলিতে যাঁরা কাজ করেন—ম্যানেজার, সেলস্‌ম্যান ইত্যাদি পদে যাঁরা কাজ করেন তাঁদের সংখ্যা খুব একটা নগণ্য নয়। আজকে পশ্চিমবাংলায় তাঁদের সংখ্যা প্রায় ২১,০০০ মতো। অথচ এই সমস্ত সমবায় সমিতিগুলির যাঁরা কর্মচারী তাঁরাই কিন্তু পশ্চিমবাংলায় সমবায় আন্দোলনকে মোটামুটি ধরে রেখেছে, যদিও সমবায় আন্দোলন মোটেই এগুচ্ছে না। স্যার, আমি আশা করি আপনি নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন। সমবায় দপ্তরের ওপর যখন এই হাউসে আলোচনা হবে তখন আমি বিস্তারিতভাবে বলব। পশ্চিমবাংলায় সমবায় আন্দোলনের যেরূপ নেওয়া উচিত ছিল তা মোটেই নিতে পারেনি। আপনারা যাঁরা নিজেদের সর্বক্ষেত্রে আন্দোলনের পুরোধা হিসাবে দাবি করেন তাঁরা সমবায় আন্দোলনকে মোটেই আশানুরূপ জায়গায় নিয়ে যেতে পারেননি। এ পর্যন্ত ২০ বছরের রাজত্বের পরে ২১ বছর প্রায় হতে চলল—এখনও ইউনিভার্সালাইজেশন অফ মেম্বারশিপ করতে পারেননি। পশ্চিমবাংলায় মাত্র ৬ শতাংশ মানুষকে এই সমবায় আন্দোলনে অন্তর্ভুক্ত করতে পেরেছেন যেটা আনন্দের বিষয় নয় এবং কতগুলি সমবায় সমিতি সত্যি করে নিজের পায়ে দাঁড়িয়ে লাভজনক দিকে চলেছে সেই সংখ্যাটা পাবলিক অ্যাকাউন্টস কমিটিতে যখন ছিলাম তখন বারেবারে অফিসারদের ডেকেছি, তারা কিন্তু সত্যি করে বলতে পারছেন না সঠিক সংখ্যাটা—কেউ বলছেন, ৬ হাজার, কেউ বলছেন ৬ হাজার নয়। যাই হোক, সমবায় দপ্তর নিয়ে যখন আলোচনা হবে তখন আমি বলব। মূল কথা হচ্ছে, এই সমবায় সমিতিগুলিতে যারা কাজ করেন—ম্যানেজার, অ্যাসিস্ট্যান্ট ম্যানেজার বা অন্য ধরনের যারা কর্মচারী আছেন তারা ইল্‌-পেড। তারা অত্যন্ত নগন্য মাহিনাতে চাকরি করেন এবং এর দ্বারা সমবায় আন্দোলন যেটুকু পশ্চিমবাংলায় আছে সেইটুকু ওদের একটা যথেষ্ট অবদানের জন্য। এই অবদানের জন্য পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন যেটুকু বেঁচে আছে, সেইটুকুই বেঁচে

আছে অথচ এরা কোনও বেতন পাচ্ছেন না। এদের জন্য সরকার ১৯৯২ সালের ২৮ জানুয়ারি এসপ্ল্যানেড ইস্টে এক জনসভায় যেখানে বর্তমান সমবায় মন্ত্রী উপস্থিত ছিলেন সেখানে বর্তমান অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ঘোষণা করেছিলেন ১ এপ্রিল ১৯৯২ সাল থেকে এই সমস্ত সমবায় কর্মচারিদের বেতন বৃদ্ধি করা হবে এবং সরকারি সাহায্য দেওয়া হবে। পরে জি. ও নম্বর ৩৫২৫, ডেটেড ৬.৯.৯৪ তারিখে সমবায় দপ্তর থেকে বের করলেন ১-১-১৯৯১ সাল থেকে ৩১-৩-১৯৯৪ সাল পর্যন্ত সকল কর্মচারীকে অর্থাৎ এই ২১ হাজার সমবায় কর্মচারীকে ১০০ টাকা করে দেওয়া হবে। আমি যতদূর জানি অর্থদপ্তর ২টি ইন্সটলমেন্টে ৩ কোটি টাকা দিয়েছিলেন অর্থাৎ আড়াই কোটি টাকা এখনো পাওয়া যায়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই যে প্রতিশ্রুতি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দিলেন আপনার উপস্থিতিতে এসপ্ল্যানেড ইস্টের জনসভায় যেসমবায় কর্মচারিদের ১০০ টাকা করে দেওয়া হবে, তার সব টাকা তিনি পেয়েছেন কিনা ৩১-৩-১৯৯৪ সাল পর্যন্ত? তারপরে এই জি. ও. নম্বর ৩৫২৫, ডেটেড ৬-৯-৯৪ পরিবর্তন করে এই ১০০ টাকার স্কীম স্থগিত রেখে সাড়ে ৩০০ টাকা করে দেওয়া হবে বলা হল। এরজন্য প্রয়োজন ছিল ৮ কোটি টাকা। কতজন কর্মচারীকে দিতে পেরেছেন এবং এরজন্য কত টাকা অর্থ দপ্তর থেকে মন্ত্রী মহাশয় পেয়েছেন তা জানালে আমি খুশি হব। আমার কাছে খবর হচ্ছে, এর কিছুই সমবায় কর্মচারিরা পাননি। আপনি একদিকে স্বীকার করেছেন যে সমবায় কর্মচারিরা ইল্-গেড, তাদের সরকারি সাহায্য দেওয়া দরকার, কিন্তু অর্থ দপ্তর মঞ্জুরি দিচ্ছে না। আপনি জি. ও. বের করছেন, কিন্তু সেই জি. ও কার্যকর হচ্ছে না। তাহলে সমবায় আন্দোলন কি করে এগুবেন সেটা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের মোটামুটিভাবে বিরোধিতা করছি না, কিন্তু যে অ্যামেন্ডমেন্ডগুলি দেওয়া হয়েছে এবং আমি যে বক্তব্য রাখলাম এর উপর মাননীয় মন্ত্রী মহাশয় বিশেষ করে গুরুত্ব দেবেন। সার্ভিস কমিশন গঠন করার যে মূল উদ্দেশ্য, যে মুষ্ঠিমেয় কর্মচারিরা নিযুক্ত হবে তারা যাতে সদ্‌ভাবে কাজ করতে পারেন এবং নিরপেক্ষভাবে যাতে রিক্রুটমেন্ট হয় সেইদিকে আপনি নজর দেবেন। সেইটুকু আমি নিশ্চয়ই মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আশা করি এবং আশা পেলে সন্তুষ্ট হব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে 'দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ এনেছেন তা সমর্থন করে এবং বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান এর উপর যে ৬টি অ্যামেন্ডমেন্ট এনেছেন তার বিরোধিতা করে আমি আমি কয়েকটি

কথা বলছি। এই বিলের আলোচনা প্রসঙ্গে বিরোধীদলের মাননীয় নেতা যা বললেন তা শুনে আমার মনে হ'ল, তিনি স্ববিরোধী কথা বললেন। অতীশবাবু প্রথমেই বলেছেন যে সিঙ্গল মেম্বার কমিশন থাকলে ভাল হত কারণ ২/৩ জন সদস্য হলে অনর্থক বিতর্কের সৃষ্টি হবে, গোলমাল হবে ইত্যাদি। আমরা কিন্তু তা মনে করি না। গণতান্ত্রিকভাবে কোনও সংস্থাকে পরিচালনা করতে গেলে গণতান্ত্রিক রীতি নীতি মেনেই তা করা উচিত কিন্তু অতীশবাবু যা বললেন তা এই গণতান্ত্রিক রীতিনীতির বিরোধিতার নামান্তর ছাড়া আর কিছুই নয়। প্রথমে বললেন যে ওয়ান ম্যান কমিশন হলেই ভাল হয় আবার সিলেকশন কমিটির কথা বলতে গিয়ে বললেন যে এটা করার কি দরকার আছে যখন আপনি তিনজনকে নিয়ে টিম করছেন। অর্থাৎ প্রথমে বললেন যে ওয়ান ম্যান কমিশন হলে ভাল আবার সিলেকশন কমিটির ব্যাপারে বলছেন এটা করার কি দরকার যখন তিনজনকে নিয়ে করছেন। এটা স্ববিরোধী কথা বলেই আমরা মনে করি। বিলটি করার উদ্দেশ্য সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় স্পষ্টভাবেই তার বক্তব্য বলেছেন। এখানে নিউলি ক্রিয়েটেড যে কমিশন সেটা ওয়ান ম্যান থেকে থ্রি মেন টিম করার উদ্দেশ্য হল যাতে গণতান্ত্রিক উপায়ে সাবলীলভাবে সমবায় আন্দোলন চলতে পারে। এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় একটা উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছেন বলেই আমি মনে করি। এখানে তিনজনের কথা যা বলা হয়েছে তারমধ্যে একজন হয় হাইকোর্টে সিটিং জাজ বা এক্স আজ হবেন অথবা সেক্রেটারি হবেন, এ ছাড়া ২০টি অ্যাপেক্স বডি থেকে দু জনকে নেওয়া হবে। এটা হলে কমিশনের কাজ ভালভাবে চলবে বলেই আমরা মনে করি। অতীশবাবু বলেছেন, আমরা এখানে মাত্র ৬ মাস মানুষকে সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত করতে পেরেছি এবং এখানে সমবায় আন্দোলনের অগ্রগতি ঘটেনি। আমি অতীশবাবুকে বলব, যখন এ কথা বলছেন তখন আপনাদের সময় আপনারা সমবায় আন্দোলনকে কোন জায়গায় নিয়ে গিয়েছিলেন সেটা একটু চিন্তা করে দেখুন। হ্যাঁ, ত্রুটি-বিচ্যুতি আছে কোনও সন্দেহ নেই কিন্তু আপনাদের সময় গ্রামের দরিদ্র মানুষদের প্রতি যে সীমাহীন শোষণ অভাবী বিক্রি চলত, বন্ধকী কারবার চলত তা বন্ধ করার ক্ষেত্রে এবং স্বনিযুক্তি প্রকল্প রূপায়নের ক্ষেত্রে যে ভূমিকা আমাদের সমবায় গ্রহণ করেছেন তা নিশ্চয় অতীশবাবু অস্বীকার করতে পারেন না। এই প্রসঙ্গে অতীশবাবুকে বলব, এ রাজ্যে সমবায়ের অগ্রগতি ঘটেনি বলে যেটা বলছেন সেটা বলার আগে নিজেদের আমলের কথা যদি একটু বলতেন যে আপনাদেব সময় এই সমবায় আন্দোলনকে কোথায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছিলেন তাহলে ভাল হত। আজকে সমবায় আন্দোলনকে আরও বিকশিত করার জন্য, মানুষের কাছে পৌঁছানোর জন্য এই অ্যামেন্ডমেন্ট জানা হয়েছে। একজন যা খুশি করতে পারেন কিন্তু তিনজন থাকলে সেখানে আলোচনা করে সিদ্ধান্ত হবে কাজেই এটা হচেছ গণতান্ত্রিক উপায়। সিলেকশন কমিটির কথা যেটা বলেছেন যে প্রসঙ্গে বলি, আপনি জানেন যে বেশিরভাগ ক্ষেত্রেই সিলেকশন কমিটি করতে হয়। এই যে স্কুল

সার্ভিস কমিশন—আগে স্কুলে শিক্ষক শিক্ষিকা যা নিয়োগ হ'ত তা কি ম্যানেজিং কমিটি করত? ম্যানেজিং কমিটি সিলেকশন কমিটি করত। সদস্যদের নিয়ে কি সিলেকশন কমিটি? না, তা তো নয়। সিলেকশন কমিটি কি একটি স্থায়ী ব্যবস্থা? তা তো নয়। তাহলে সিলেকশন কমিটির কাছে যখন অ্যাপয়েন্টমেন্টের প্রশ্ন আসে তখন এটা করতে হয়। সেক্ষেত্রে সিলেকশন কমিটি করার যে কথা বলা হয়েছে এই বিলে সেটা সঠিকভাবেই বলা হয়েছে। তাই একে সমর্থন জানাচ্ছি। দীর্ঘ বক্তৃতা করার কিছু নেই। এই বিলের উদ্দেশ্য মহৎ, সাবলিল এবং গণতান্ত্রিক, তাই বিলকে সমর্থন করে মান্নান সাহেবের আনা ৬টি সংশোধনীর বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী কর্তৃক উত্থাপিত 'দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকে ভয় একটি জায়গায় দেখা যাচ্ছে, যেখানেই সার্ভিস কমিশন সেখানেই নিয়োগের গতি শ্লথ হয়ে যাচ্ছে। শাসক পক্ষ থেকে বলা হয়েছে যে, এই সমবায় দপ্তরের কাজে অনেক উন্নতি হয়েছে। সেটা ঠিক আছে। এখানে একজন স্কুল সার্ভিস কমিশন সম্পর্কে কথা বলছিলেন। স্কুল সার্ভিস কমিশন সবেমাত্র কাজ শুরু করেছে, কিন্তু তার আগে গঠিত হয়েছে কলেজ সার্ভিস কমিশন, অথচ প্রত্যেকটি কলেজে পার্ট টাইমারদের দিয়ে চালাতে হচ্ছে। অর্থাৎ কলেজ সার্ভিস কমিশনের কাজটা দ্রুতগতিতে এগোচ্ছে না। আজকে স্কুল সার্ভিস কমিশন গঠনের লক্ষ্য এবং উদ্দেশ্য যাই থাকুক, প্রত্যেকটি স্কুল লালবাতি জ্বালাবার ব্যবস্থাটা আপনারা করেছেন। সমবায় মন্ত্রী আজকে কো-অপারেটিভ সোসাইটির ক্ষেত্রে সার্ভিস কমিশন গঠনের যে প্রস্তাব এনেছেন সেই সার্ভিস কমিশন কিন্তু মাথাভারী হয়ে যাচ্ছে। মাথাভারী কমিশন এই কারণে বলছি, সেখানে একজন চেয়ারম্যান, একজন অ্যাডিশনাল রেজিস্ট্রার অফ কো-অপারেটিভ সোসাইটিজ বাদে আরো দু'জনকে অ্যাপেক্স থেকে মনোনীত করে আনছেন। অথচ আপনারা বলছেন যে, এটা নাকি গণতান্ত্রিক হচ্ছে। হাইকোর্টের সিটিং জাজ হলে বলার কিছু ছিল না। কিন্তু রিটায়ার্ড জাজ বা সেক্রেটারিয়েট লেভেল থেকে গেলে ভাল হয়। এখানে বলা হয়েছে যে, একজন দিয়ে কি হবে? একজনের জায়গায় তিনজন থাকুন, কিন্তু সেই তিনজনের দু'জনের আপনারা নির্বাচনের মাধ্যমে আনুন না। অ্যাপেক্স সোসাইটিতে যে দু'জন নোমিনেটেড হয়ে আসবেন তারা আপনার পার্টির লোক হবেন। তারজন্য অ্যাপেক্স সোসাইটির ঐ দু'জন, তারা আপনার পার্টির লোক হবেন। তারজন্য অ্যাপেক্স সোসাইটির ঐ দু'জনকে নোমিনেটেড করে না এনে ইলেকশনের মাধ্যমে আনুন, সেটা গণতান্ত্রিক হবে। একটি ব্যাপারে মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। কাউন্সিল বা সেকেন্ডারী এডুকেশনের মেম্বারদের মত ৫ বছর না করে বাস্তুঘুঘুর বাসা ভাঙতে এরা ৩ বছর থাকবেন এবং তারপর তাদের চলে যেতে হবে বলেছেন। এটা অ্যাপ্রিশিয়েট

করছি। কিন্তু আমার অভিজ্ঞতা হ'ল, ১৯৭৩ সালে দক্ষিণ ২৪-পরগনা ইউনিটে যেখানে কর্মচারী সংখ্যা ছিল ১২৫, সেখানে বর্তমানে আছেন ৮৬ জন। ব্যাঙ্কিং সার্ভিস কমিশন থেকে লোক নিয়োগ করেছেন। এবারে যদি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সার্ভিস কমিশন বসিয়ে লোক নিতে হয় তাহলে কো-অপারেটিভের কাজকর্ম চলবে তো? কো-অপারেটিভ সোসাইটির কাজকর্ম বেড়েছে, লাইন দিয়ে মানুষ কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে টাকা নিচ্ছেন এটা ঠিক। এক্ষেত্রে উন্নতি নিশ্চয়ই হয়েছে, কিন্তু মানুষ বারবার গিয়ে ফিরে আসছেন, কারণ সেখানে কর্মচারী সংখ্যা কমেছে। কো-অপারেটিভ সার্ভিস কমিশন গঠন করে তার মাধ্যমে সিলেকশন কমিটি হবে এবং তারপর লোক নিয়োগ হবে।

[2-30—2-40 p.m.]

আগে সিলেকশন কমিটি ছিল না? নিশ্চয়ই ছিল। স্টেট ব্যাঙ্ক লেভেলে স্টেট ব্যাঙ্কের মাধ্যমে পেপারে জানানো হতো, তারপর রেসপেকটিভ ব্যাঙ্কে ডেকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হত। আমি এই সময় কো-অপারেটিভ ব্যাঙ্কে ১০ বছর ডিরেক্টর ছিলাম। সাউথ ইউনিটে তখন আমি চেয়ারম্যান হিসাবে দেখেছি একটা সুষ্ঠুভাবে কাজ চলতো। তাহলে এখন আপনারা এটা করতে চাইছেন কেন? সরকার সব জায়গায় সার্ভিস কমিশন বসিয়েছেন, এখানেই বসাতে চাইছেন। কিন্তু আপনার কাছে আমার প্রশ্ন এটা মাথা ভারি প্রশাসন হচ্ছে না। যে কোনও সরকার থাকুক না কেন, কংগ্রেস সরকার করেছে বামফ্রন্ট সরকারও করছে, গরিব মানুষদের ব্যাঙ্ক লোন দেয়। এই সিস্টেমটা আছে, এটা আপনারাও করছেন। কিন্তু এখন আপনারা যেটা করছেন যে, যে লোন পরিশোধ করবে সেই লোন পাবে, সোসাইটি আর কাউকে লোন দেবে না। তাহলে তো লোনের সংখ্যাটা কমে আসছে। আমরা এখানে গরিব চাষীদের প্রান্তিক চাষীদের লোন দিই। হরিয়ানা মহারাষ্ট্র পাঞ্জাব এদের মতো বড় লোকদের নিয়ে সোসাইটি করি না। আমূল স্প্রের মতো বড় লোকদের নিয়ে সোসাইটি করি না। আমাদের বিভিন্ন সোসাইটির সঙ্গে গরিব খেটে খাওয়া মানুষ যুক্ত। সেই কারণে আমি যেটা বলতে চাই তা হল, ওদের সম্পর্কে আপনি যদি আরও দৃষ্টি দিতেন তাহলে ভাল হত। আপনি ক্যাডার কমিটির মাধ্যমে বলেছিলেন যে সোসাইটি ম্যানেজারদের আপনি চাকরি দেবেন, আপনি ব্যাঙ্কে উন্নতিকরণ করবেন। করেননি। বলেছিলেন তারজন্য দরকার হবে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটি সারভিস কমিশন। আপনি কথা দিয়েছিলেন, রাখেননি। আমরা তাই ভয় পাচ্ছি, আমরা তাই উদ্বিগ্ন। আপনি ঐ সারভিস কমিশনের নাম করে কো-অপারেটিভের যাত্রা পথ একটু যেটা এগিয়েছিল সেটা দুর্বল করতে চাইছেন। এই দুর্বল যাতে না হয় তার জন্য মাননীয় মন্ত্রীকে এই বিষয়গুলি স্মরণ করিয়ে দিতে চাইছি। কো-অপারেটিভ সেক্টর দিল্লিতে নেই এটা স্টেট সাবজেক্ট। এই সাবজেক্টের যদি এই হাল হয়, সমবায় কর্তৃপক্ষের যদি এই হাল হয় তাহলে এই সার্ভিস কমিশনের কোনও মূল্য থাকে না। উনি যে বিল

এনেছেন তাকে সমর্থন করে আমি যে বক্তব্যগুলি রাখলাম সেইগুলি মূল্য দেবার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিজ (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৭ যেটা এনেছেন আমি তাকে সমর্থন করছি। বিরোধী দলের সদস্যগণ এই বিলকে সমর্থন করছেন আবার সমালোচনাও করছেন। ওনাদের আমলে কো-অপারেটিভে কোনও আইন-কানুন বলে কিছু ছিল না। কো-অপারেটিভের কোটি কোটি টাকা নয়ছয় হয়েছে। এই ২০ বছর ধরে সেই টাকা তাদের কাছ থেকে আদায় করতে গিয়ে বিপদে পড়ছি। আজকে পকেটে করে অ্যাপয়েন্টমেন্ট লেটার নিয়ে ঘোরাঘুরি হচ্ছে না। এখানে এখন পলিটিক্যাল পার্টির কোনও কর্তৃত্ব থাকবে না। আমাদের হাওড়া জেলায় সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কে ৭ জনের অ্যাপয়েন্টমেন্ট হবে, তারজন্য সেখানে ১৮ হাজার দরখাস্ত পড়েছে। কমপিউটারের মাধ্যমে রিটিন পরীক্ষা হচ্ছে, তারজন্য একটু দেরি হচ্ছে। হাওড়া জেলা থেকে যে কেউ পাবে তা নয়, এখানে কোনও স্বজন-পোষণের ব্যাপার নেই। আজকে সেখানে ভাল ভাল ছেলেরা পরীক্ষা দিতে এসেছে, কেউ এম. কম, কেউ চ্যাটার্ড অ্যাকাউন্টেন্ট। ব্যাঙ্কটাকে ঠিকভাবে চালানোর ক্ষেত্রে ব্যাঙ্কের হিসাবটা ঠিকভাবে রাখার ক্ষেত্রে ভাল ভাল ছেলে দরকার। ফলে এই সার্ভিস কমিশন করে একটা উন্নত ধরনের কাজ করা সম্ভব হয়েছে। এই কো-অপারেটিভ একটা সময় ছিল বড় লোকদের কো-অপারেটিভ।

গরিব লোকদের কোনও আশ্রয় ছিল না, টাকা পয়সার কোনও হিসাব ছিল না। লক্ষ লক্ষ কোটি কোটি টাকা নয়ছয় হয়েছে। পকেটে অ্যাপয়েন্টমেন্ট লেটার নিয়ে কর্মচারী ঢোকানো হয়েছে। আমরা এর হাত থেকে রেহাই পেয়েছি। কিন্তু আমি মনে করি, এই কাজ কম্পিউটারে করা হচ্ছে যাতে তাড়াতাড়ি হয়। কর্মচারিদের অ্যাপেন্টমেন্টের ব্যাপারে আমার সাজেশন হচ্ছে পরীক্ষা মতো তাড়াতাড়ি করে হয় তা করা দরকার। আজকে হাওড়া জেলায় হয়েছে। হুগলিতে হয়েছে এবং মেদিনীপুরের বিদ্যাসাগরে হয়েছে। এখন কেউ বলতে পারে না কোন পলিটিক্যাল পার্টির লোকদের নিয়ে অ্যাপয়েন্টমেন্ট হয়েছে, মন্ত্রী বা এমএলএদের নিয়ে হয়েছে। এটা কেউ বলতে পারে না। সমবায় আন্দোলনকে গরিব মানুষদের কাছে পৌঁছে দেবার মতো একটা আইন হয়েছে। আমি এই আইনকে সমর্থন করছি। আজকে কো-অপারেটিভের মধ্যে অনেক 'ফ্যাক্স' আছে, এই ফাক্স কিন্তু বেশিরভাগ ক্ষেত্রে বড়লোকদের মধ্যে আছে। আজকে সমবায়ে গরিব কৃষক, ক্ষেত মজুর, প্রান্তিক লোকেরা আছে, তারা ফ্যাক্সের মেম্বার হচ্ছে। তারা কো-অপারেটিভের মাধ্যমে টাকা পয়সা আদানপ্রদান করছে। হাওড়অ জেলায় এই রকম ফ্যাক্স আছে। সেখানে ৫০ পারসেন্ট ফ্যাক্স অ্যাবোলিশ হয়ে গেছে। আমরা কো-অপারেটিভ ডিপার্টমেন্টের কাছে আবেদন জানিয়েছি, কিন্তু কোনও তদন্ত হয়নি। হাওড়ায় গোবরদা

বলে একটা ফ্যাক্স আছে। সেখানে ২৫ লক্ষ টাকা ধরা পড়েছে। গরিব মানুষের টাকা, কেউ ট্রলি চালায়, কেউ ক্ষেত মজুর খাটে। তারা টাকা জমা রেখেছে সেই ফ্যাক্সে ২৫ লক্ষ টাকা নয়ছয় হয়েছে। আমি এই বিষয়ে মন্ত্রীকে বলেছি। স্টেট কো-অপারেটিভের যে দুর্নাম ছিল, আমরা হাওড়া জেলায় সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কে অনেকদুর এগিয়ে নিয়ে গিয়েছি। আমি আমার সাবজেক্ট কমিটির চেয়ারম্যানকে বলেছি, রেজিস্ট্রারারকে বলেছি, সেক্রেটারিকে বলেছি, মন্ত্রীকেও বলেছি। কো-অপারেটিভ আইন যদি দুর্নীতির বিরুদ্ধে প্রয়োগ করা না হয়, আমরা ধরিয়ে দিচ্ছি, চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিচ্ছি, যদি এই আইন পরিবর্তন করে সেই সমস্ত দুর্নীতিগ্রস্তদের বিরুদ্ধে প্রয়োগ করা না হয়, তাহলে অতীতে সমবায় আন্দোলন যেমন একশ্রেণীর মানুষ, যেমন দুর্নীতিগ্রস্তদের হাতে তুলে দেবার চেষ্টা করেছিল, সেইরকমভাবে তাদের হাতে চলে যাবে। তাই আমি এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ যেটা এসেছে, মন্ত্রী মহাশয় যেটা এখানে পেশ করেছেন তার উদ্দেশ্য হচ্ছে সার্ভিস কমিশন যেটি ওয়ান ম্যান কমিশন ছিল, তাকে থ্রি ম্যান কমিশন করতে চেয়েছেন। মন্ত্রী বলেছেন, ডেমোক্রেটাইজেশনের জন্য এটা করা হয়েছে। ডেমোক্রেটাইজেশন যদি হয় তাহলে নমিনেট করা আদার দ্যান সেক্রেটারি দু'জন অ্যাপেক্স সোসাইটি থেকে সেটা নমিনেট না করে ইলেকটেড করলে মন্ত্রী মহাশয়ের যে বক্তব্য, সেটা সাবস্ট্যানশিয়েটেড হত। কিন্তু তিনি নমিনেট করছেন। এটা বিরাট ব্যাপার নয়। তিনি যে সার্ভিস কমিশন করছেন তাতে কতটুকু গণতন্ত্রীকরণ হবে জানিনা। তবে হলে ভাল। কিন্তু মূল যে জায়গা, আসল জায়গার উপরে জোর দেওয়া হচ্ছে না। সেখানে কো-অপারেটিভ আন্দোলন

[2-40—2-50 p.m.]

যার উপর দাঁড়িয়ে আছে এবং পশ্চিমবঙ্গে কো-অপারেটিভ সোসাইটি এবং কো-অপারেটিভ মুভমেন্টের বা স্তম্ভ যাদের বলা যায় তারাই বছরের পর বছর ধরে কিভাবে উপেক্ষিত এটাই অত্যন্ত আশ্চর্যের ব্যাপার। প্রাথমিক সমবায় সমিতির যে বারো হাজার সমবায় সমিতি আছে তার কর্মচারীর সংখ্যা ৩০ হাজার, তারা আজকে উপেক্ষিত। প্রাথমিক সমবায় সমিতিগুলোর মাধ্যমে কৃষি, মৎস্য, বিপণন, তন্তুবায় প্রভৃতি বিভিন্ন ক্ষেত্রে যে সমবায় আন্দোলন পরিচালিত হচ্ছে এবং সেখানে রিজার্ভ ব্যাঙ্কের যে টাকা প্রাথমিক সমবায় সমিতির মাধ্যমে লক্ষ লক্ষ কৃষকদের হাতে পৌঁছে দেওয়া হচ্ছে, আবার ঋণ কালেক্টও করা হচ্ছে অর্থাৎ দেড় কোটি মানুষ যাদের উপর নির্ভরশীল, সেই প্রাথমিক সমবায় সমিতির ১২ হাজার সমবায় সমিতির ৩০ হাজার কর্মচারী রেমুনারেশন পায় তা

খুবই সামান্য যে কোনও সভ্য দেশে এইরকম আছে কিনা আমার জানা নেই। যেখানে একজন ক্ষেত মজুর দৈনিক মজুরি ন্যূনতম ৩৫ টাকা সরকার বেঁধে দিয়েছেন, সেখানে প্রাথমিক সমবায় সমিতির কর্মচারিদের মাসিক বেতন ২৫০ টাকা মাত্র। এটাই লজ্জার এবং অত্যন্ত বেদনাদায়ক। এই সরকারই ১৯৮২ সালে পে কমিশন বসিয়েছিলেন এবং ১৯৯০ সালে রিপোর্ট বেরিয়েছিল। সেখানে মন্ডল কমিশনের যে রিপোর্ট, সেই কমিশনের চেয়ারম্যান ছিলেন আপনি নিজে এবং আপনার নামেই ওই কমিশন হয়। সেখানে মন্ডল কমিশনের রিপোর্টের জাস্টিফিকেশন সরকার প্রাথমিক সমবায় সমিতির ১২ হাজার সমবায় সমিতির ৩০ হাজার কর্মচারিদের এই যে সরকারি বেতন কাঠামোর আওতায় নিয়ে আসে। গত ১৯৯৩-৯৪ সালের বাজেটে এই পে কমিশনের রিপোর্ট চূড়ান্ত রূপ নেবে এবং বাজেটে তার টাকার প্রভিশনও রাখা হয়েছে। ১৯৯২ সালে অর্থমন্ত্রী ঘোষণা করলেন যে পে কমিশনের রিপোর্টের সুপারিশ ইমপ্লিমেন্ট করা হবে। প্রাথমিক সমবায় সমিতির কর্মচারিদের ক্ষেত্রে অর্থমন্ত্রী এই কথা ঘোষণা করা সত্ত্বেও সাড়ে ৫ বছর অতিক্রান্ত হল, আজকে ১৯৯৭ সাল হল, আজ পর্যন্ত কিছু হল না। ১৯৯০ সালে রিপোর্ট বেরিয়েছে অথচ এই সমবায় আন্দোলনের যারা ধারক এই ৩০ হাজার কর্মচারী, তাদেরকে মাত্র ২৫০ টাকা করে এখনো দেওয়া হচ্ছে। এদের কোনও আর্থিক উন্নতি হল না। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, এইভাবে কি আপনি সমবায় আন্দোলন পশ্চিমবঙ্গে সফল করতে পারবেন? মাননীয় মন্ত্রীর কাছে এই ব্যাপারে আমি বারেবারে দাবি তুলেছিলাম। সমবায় সমিতির কর্মচারিরা কিছুদিন আগে দিল্লিকে কেন্দ্রীয় সরকারের সৃষ্টি আকর্ষণ করেছিল। রাজ্য সরকার বারে বারে সরকারি কর্মচারিদের বেতন বৃদ্ধি এবং জনগণের জন্য বলছেন কিন্তু, আজকে সমবায় ৩০ হাজার কর্মচারীর আজকে বেহাল অবস্থা। তারা সরকারি বেতনের মধ্যে নেই। সেই কারণে আমি বিভাগীয় মন্ত্রীর কাছে জানতে চাই আজকে গোটা পশ্চিমবঙ্গের মানুষের এই সম্পর্কে উদ্বেগ, এর সদোত্তর আপনার কাছ থেকে পাবে কিনা জানতে চায়। এই কথা বলে আমি বলব যে আপনি সার্ভিস কমিশন করেছেন ভালো, ডেমোক্রেটিজেশন হয়েছে ভাল কিন্তু আজকে নমিনেটরের বদলে যদি ইলেক্ট করতেন তাহলে আরো ভাল হত। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় মন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ (অ্যামেন্ডমেন্ট) বিল '৯৭ যেটা এনেছেন সেটা আমি সমর্থন করে কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। ওনারা তোলার চেষ্টা করেছেন, বিরোধী দলের পক্ষ থেকে যে সবেতে মন্ত্রী বা রাজ্য সরকার ব্যর্থ হয়েছে সমবায় চালাতে গিয়ে। আমরা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার লক্ষ্য করেছি যে '৭৭ সালের আগে যে সমবায়গুলি ছিল আজকে গ্রামেগঞ্জে বিভিন্ন সমবায় সমিতি গড়ে উঠেছে,

এমন কি লেবার কো-অপারেটিভ গড়ে উঠেছে তার মাধ্যমে কাজ শুরু করেছে, তারপরেও যারা ছোটোখাট মৎস্য চাষী তারা কো-অপারেটিভ করে মৎস্য চাষের উন্নয়ন করার চেষ্টা করেছেন। যারা ছোট ব্যবসায়ী তারা নিজেরা কো-অপারেটিভ করে ব্যবসায় উন্নতি করার চেষ্টা করেছেন। আমরা সেদিন লক্ষ্য করেছিলাম কৃষি সমবায় সমিতি যেটা আছে, এটা কৃষকদের জন্য মধ্যবিত্তদের জন্য ছোট কৃষকদের জন্য ছিল, সেখানে গ্রান্ট লোন হিসাবে তাদের হাতে ধরিয়ে দেওয়া হতো ২৫ টাকা করে। আর যারা মহাজন তারা হাজার হাজার টাকা নিয়ে গ্রামের কৃষকদেরকে শোষণ করার জন্য লগ্নি করত যা আমরা লক্ষ্য করেছি। তার জন্য কৃষকরা মাথা তুলে দাঁড়াতে পারেনি। আজকে গ্রামেগঞ্জে কৃষি সমবায় সমিতির মাধ্যমে যেখানে লাভজনক সমবায় সমিতি গড়ে উঠেছে সেখানে সমবায় এর মাধ্যমে কৃষি ব্যাঙ্ক হয়েছে, যার মাধ্যমে ডি. আর. ডি. এ. আই. আর. ডি. পি. লোন পাচ্ছে। তাদের রোজগারের কিছু টাকা সে ব্যাঙ্কে রাখার সুযোগ পাচ্ছে। এ হেন সুযোগ তারা দিতে পারেনি, ব্যর্থ হয়েছে। আজকে কৃষকদের কাছে এরা সেই টাকা লগ্নি করার সুযোগ পাচ্ছে না বলে তারা আজকে বলছে লালবাতি জ্বালিয়ে দিয়েছে। যেখানে ওদের দলের লোকেরা সমবায় সমিতিতে ডাইরেক্টার হয়ে বসে আছে সেখানে বরং লালবাতি জ্বলছে। আপনারা লক্ষ্য করবেন, দক্ষিণ দিনাজপুরের একটা অজগ্রামে তখন কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটি যেটা এবারে প্রথম স্থান অধিকার করেছে, রাজ্য সরকারের কাছ থেকে প্রাইজও পাবে, ওদের আমলে এটা লোকসানে চলত। অনেক সমবায় সমিতি গ্রামীণ ব্যাঙ্কে পরিণত হয়েছে। আজকে ছোটখাট কৃষকরা, মৎস্য চাষীরা সমবায় সমিতি গড়ে সেখানে তাদের স্বার্থকে রক্ষা করার চেষ্টা করছেন। আমি মাননীয় মন্ত্রীকে বলব, গ্রামে গঞ্জে যে সমস্ত লেবার কোঅপারেটিভ গড়ে তোলার চেষ্টা করেছেন সেখানে কিন্তু সবাই কো-অপারেটিভ এর মাধ্যমে কাজ পাচ্ছে। কো-অপারেটিভ এর মাধ্যমে আমরা সমবায় আন্দোলনের রূপ দিতে চাই, মানুষের অর্থনৈতিক স্বচ্ছলতা যদি সমবায় এর মাধ্যমে আনতে হয় তাহলে তার জন্য চেষ্টা করতে হবে। আজকে এই যে গণতন্ত্রীকরণের পদ্ধতি চালু করার চেষ্টা করেছেন তার জন্য আপনাকে সাধুবাদ জানাই, এই বিলটি আনার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ খাঁড়া সোরেন বিলটা ছিল কো-অপারেটিভ সার্ভিস কমিটির কম্পোজিশন নিয়ে এটা আলোচনা না করে আপনি বলে গেলেন কো-অপারেটিভ মুভমেন্ট নিয়ে, বিলটা একটু পড়ুন না নাহলে কি করে কি হবে?

[2-50—3-00 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সমবায় মন্ত্রীর আনীত ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটি অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৭ যেটা এনেছেন তাকে সমর্থন

করছি এবং বিরোধীদের আনীত সংশোধনী প্রস্তাবগুলিকে নাকচ করে দেবার জন্য আবেদন জানাচ্ছি। এই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করছি এই কারণে, এই প্রস্তাবের মধ্যে আমাদের যে গণতান্ত্রিক আদর্শ সেটা বিকাশ করার প্রচেষ্টা এবং বেশি পরিমাণে ইকনমিক বেনিফিটেড উইকার সেকশনের যে আদর্শটা—যেটা আমরা বাজেট বক্তৃতার মধ্যেও দেখেছি, আমাদের পশ্চিমবাংলার গণতান্ত্রিক ঐতিহ্যের প্রতি যে বিশ্বাস সেই অনুকম্পাকে ফুটিয়ে তোলার জন্য এই অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। যেমন আগে একজন ব্যক্তির নেতৃত্বে কমিশন ছিল, সেখানে এখন তিনজন ব্যক্তির নেতৃত্বে কমিশন করা অত্যন্ত গণতান্ত্রিক বলে আমি মনে করি। তাছাড়া এই বিলের ভেতরে আমরা দেখতে পাচ্ছি তিনি অ্যামেন্ডমেন্ড রেখেছেন খালি পদ যেগুলো আছে সেগুলো প্রোমোশনের মাধ্যমে পূরণ করা হবে। এখানে কর্মচারিদের দক্ষতা, তাদের নিষ্ঠার উপর গুরুত্ব দেওয়ার ব্যবস্থা রাখা হয়েছে। অ্যাপেক্স সোসাইটিতে দুজন সদস্যকে নির্বাচিত করার কথা বলা হয়েছে। যখন ইংল্যান্ড, জার্মানি, সুইডেনে সমবায় আন্দোলন অনেক এগিয়ে চলেছে, তখন ভারতবর্ষ সেই তুলনায় অনেক কম এগিয়েছে। সেদিক থেকে বিচার করলে আমাদের পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন অনেক এগিয়ে চলেছে। সমাজে যারা নিম্ন শ্রেণীর মানুষ তাদের সুযোগ-সুবিধা দেওয়ার জন্য গণতান্ত্রিকভাবে যে সার্ভিস কমিশন গঠন করা হয়েছে, যে সিলেকশন কমিটি গঠন করা হয়েছে এই অ্যামেন্ডমেন্ড বিলের মাধ্যমে তাকে সমর্থন করছি। বসিরহাটের গামছা ভারতবর্ষের মধ্যে বিখ্যাত মর্যাদালাভ করেছে, সেখানে আমাদের সমবায় আন্দোলনকে আমরা উন্নত করতে পেরেছি এবং এই বর্তমান আর্থিক বছরে ২৯ লক্ষ টাকা নতুন করে ঋণ-এর সুযোগ দেওয়া হয়েছে। এইভাবে সমবায় আন্দোলন এগিয়ে চলেছে এবং এই সার্ভিস কমিশনের মাধ্যমে এই ব্যবস্থা আরও উন্নত হবে, আরও অগ্রসর হবে। এই কারণে এই বিলকে আমি সমর্থন করছি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি কথার জবাব দিতে চাইছি, নিশ্চয় হাইকোর্টের জজ এবং সেক্রেটারি ভালো, কিন্তু আপনারা অনেকেই বলেছেন প্রেফারেবলি হাইকোর্টের জজ, কোয়ালিটিভলি এই কথা অনেকের কাছেই শুনেছি। আমরা আমাদের প্র্যাকটিকাল সাইডটা দেখি, আগেরবার সেক্রেটারিকে এ. কে. মুখার্জিকে করেছিলাম। কোনটা করলে অন্তত ঠিক জাস্টিস হতে পারে এটা আপনাদের কাছে বলছি। দ্বিতীয়ত আমাদের লীডার অফ দি অপোজিশন বলেছেন, একটা কমিটমেন্ট করা হয়েছিল ১৭০০-[illegible] টাকা দেওয়া হবে। আমি সেই মিটিঙে আরেকটি কথা বলেছিলাম, উনি সেটা বলেননি, কো-অপারেটিভ কনসেপটটা গভর্নমেন্ট সার্ভিস নয়। কো-অপারেটিভ কনসেপ্ট যদি গভর্নমেন্ট সার্ভিস হত, তাহলে আমি এটাকে জোর দিতে বলতাম এটা করতে হবে। কিন্তু কো-অপারেটিভ তা নয়, তাদের জন্য অনুদানের ব্যবস্থা আছে, এই অনুদানটা ছিল প্রথমে ৫০ টাকা, তারপর ১০০ টাকা, তারপর ৩৫০ টাকা করা হয়েছে।

*১০০ টাকা পর্যন্ত আমরা সব শোধ করে দিয়েছি, ৩৫০ টাকা করে জমেছে, এক সঙ্গে আমরা দিতে পারছি না বলে আমরা কিছু কিছু দিতে আরম্ভ করেছি। বোধহয় দু-তিন মাস আমরা দিয়েছি।*

এবারে যত তাড়াতাড়ি পারি শোধ করে দেব। এটা আমি রাখছি তার কারণ আমার উদ্দেশ্য নয় যে কো-অপারেটিভের এমপ্লয়ীরা কিছু না পাক। যদি তাদেরকে এমপ্লয়ী মনে করা হয় অর্থাৎ প্রাইমারী সোসাইটি তাহলে কো-অপারেটিভ মুভমেন্ট এর যে কনসেপ্ট সেই কনসেপ্টটা ঠিক হবে না। এই জন্য আমি আপনাদের কাছে এই কথাটা বলছি। অনেক সদস্য বলেছেন। আমি ফিনান্স মিনিস্টারকে বলেছিলাম, আমি তাঁকে দেন অ্যান্ড দেয়ার বলেছিলাম যে এটা ডিফারেনসিয়েট করবেন। এটা ডিফারেনসিয়েট করা প্রয়োজন ছিল। আজকে আপনাদের কাছে সুযোগ পেলাম আমি বললাম। সেকেন্ডলি যেটা মেন কথা যে আমি যে জিনিসটা করতে চাইছি যে একটা ডেমোক্রেসী তো নিশ্চয়ই আছে। কিন্তু কিছু মানুষের ভুলভ্রান্তি হতে পারে। ভুল হলে কালেকটিভ থিংকিং আমাদের হেলপ করবে। এই কথাটা আপনারা ভাবনাচিন্তা করে বলবেন এবং মানুষের একটা লোকের উপর বিশ্বাস যদি না থাকে, তারা সাধারণত কেসগুলো পাঠাতে চায় না, হয়তো অনীহা আছে, স্যাক্রিফাইস করছে, পাঠালে যা না তাই হয়ে যাবে। লেটেস্ট সুপ্রীম কোর্ট রুলিং অনুযায়ী কাজ করেছি। অন্যরা যে সুযোগ পেয়েছেন কিনা, আই অ্যাম নট কমপিটেন্ট টু সে। সেটা আমার জুরিসডিকশন নয়। আমি এখানে সে সম্বন্ধে কিছু বলতে পারব না। আরেকটা আমি চেষ্টা করছি যাতে নিচের তলায় পারকোলেট করতে পারি। এই পারকোলেশনটাই বড় কথা এবং সেগুলো আমি করার চেষ্টা করছি। আপনারা জানেন যাঁরা এখানে পুরনো আছেন, ১৯৮৩-৮৪ সালে কো-অপারেটিভ অ্যাক্ট-এর অনেক চেঞ্জ আমি করেছিলাম। এখন আপনাদের বলছি ১৯৯৮তে.........এই কয়েক বছরের মধ্যে যেগুলো অবসোলিট হয়ে গেছে সেগুলো বিচার বিবেচনা করে ৯৮তেই করব দুটো জিনিস এর জন্য। একটা হচ্ছে কালচারাল কো-অপারেটিভ মডেল তৈরি হয়েছে এবং সেটা ক্যাবিনেটে পেশ করেছেন এবং হয়তো সেটা নিয়ে পার্লামেন্টে আলোচনা হবে এবং সেটা এই মাসের মধ্যে। আর অন্যান্য তাঁরাও আমাকে বলেছেন। তার আমাদের কি করার সেটা সবাই ভেবেচিন্তে করব। আরও দু তিনটে স্টেট করেছে। আমাদের তাঁদের সঙ্গে আলোচনা করব। ৯৮তে আমি এই যে কো-অপারেটিভ অ্যাক্ট ৮৩ সেটাকে আবার আমি একসটেনসিভ অ্যামেন্ডমেন্ট করে ঠিক করে দাঁড় করাব। আমার মনে হয় কোয়েশ্চেন অব ফেথ এত আমি চেঞ্জ করতে পারব না। আপনাদের দিক থেকে এলে আপনারা নিশ্চয়ই বলতে পারবেন। এটা কোয়েশ্চেন অফ ফ্যাক্টের ব্যাপার। ৩ জনই যদি বদমায়েশ হয়ে যায়, তাহলে আমি কি করব। বুঝতেই পারছেন অবস্থা। এটাও আপনারা ভেবে দেখবেন। আমি সেন্ট্রাল কো-অপারেটিভ মিনিস্টারকে জিজ্ঞাসা করেছে যে, "আপনার

বাজেট কেমন বলুন—সমান? মুখেই বলে কো-অপারেটিভ, বাজেটের বেলায় দেয় না। আমি চতুরাননকে জিজ্ঞাসা করেছি—আমার বাজেট সবচেয়ে কম। আমি অবস্থার কথা বলছি। আপনারা ভেবে দেখবেন। কারণ এই যে বাজেট আছে, এই বাজেট এবার শুধু কিছু বাড়িয়েছে কিন্তু এত কম বাজেটে ওই যে পদক্ষেপের কথা বলছেন, আমি মনে করিনা কো-অপারেটিভ কনসেপ্ট যেটা তারজন্য এটা মনে করি যে ঠিক হবে না। আমরা সেইজন্য সাড়ে ৩০০ টাকা আমরা দিয়েছি। সেটা যদি দিতে পারি, নিশ্চয়ই আমি চেষ্টা করব যে এই লিমিটেড বাজেটের ভিতরেই দেব। এই জন্য আমি বলতে চাই যে, আমরা অন্তত বদ অভিসন্ধি নেই যে, আরও ঠকাব। তবে আপনারা কাজের দ্বারা দেখতে পারবেন। এই কথা বলে আপনাদের বলছি যে আপনারা এটাকে সবাই সাপোর্ট করুন। আমার মনে হয় খারাপ হবে না।

[3-00—3-10 p.m.]

The motion of Shri Bhakti Bhushan Mondal that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1

**Mr. Deputy Speaker :** There is no amendment to Clause 1.

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 2

**Mr. Deputy Speaker :** There are six amendments to Clause 2 by Shri Abdul Mannan. Shri Mannan may move his amendments.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move my amendments from 1-6.

1. Sir, I beg to move that in Clause 2(1) (a), in line 1, the words "or was" be omitted ;
2. Sir, I beg to move that in Clause 2(1) (a), in lines 2 and 3, the words "or who holds..............Government of West Bengal" be omitted ;

3. Sir, I beg to move that in Clause 2(1) (b), in line 1, for the words "two persons from" the words "one person elected by" be substituted ;

4. Sir I beg to move that after Clause 2(1) (b) the following new clause be added.

   "(a) one person to be nominated by the State Government" ;

5. Sir, I beg to move that in Clause 2(2), in line 3, for the word "the", the word "a" be substituted ;

6. Sir, I beg to move that in Clause 2(2), in line 3 and 4, the words "the Additional Registrar of Cooperative Societies" to omitted.

"One person who is or was a Judge of the High Court at Calcutta or who holds or held a post not below the rank of Secretary to the Government of West Bengal to be the Chairman of the Commission".

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার ৬টা অ্যামেন্ডমেন্ট আছে। সেগুলি আমি মুভ করছি। আমি এখন দু-একটি কথা বলতে চাইছি। একটা হচ্ছে যে, মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে বদ অভিসন্ধি নেই। শুধু বললেই তো হবে না। এটা প্রমাণ দেওয়ার দরকার আছে। আপনি যে থ্রি মেম্বার কমিশন করতে চাচ্ছেন তাতে পুরোটাই হচ্ছে একটা স্টেট গভর্নমেন্টের কন্ট্রোলে। আমরা স্কুল সার্ভিস কমিশনে দেখেছি যে, ২৮ জন থেকে ২২ জন সবাই শাসক দলের লোক। এটা বলা আছে সিটিং জাজ—আপনারা যে অ্যাক্টটা নিয়ে এসেছেন, ক্লজ (২) ১এ তে বলা আছে—

one person who is or was a Judge of the High Court at calcutta or who holds or held a post not below the rank of secretary to the Government of West Bengal to be the chairman of the commission

তার মানে রিটায়ার্ড জাজকে দিয়েও আপনি করাতে পারেন। সেটা আরও স্পষ্ট করার জন্য আমি বলেছি। আমরা অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছিলাম যে, আপনি এটা সিটিং জাজকে দিয়ে করান। ওই এ জাজ। আদার সেক্রেটারি বা রিটায়ার্ড জাজকে দিয়ে প্রশ্ন আসছে কেন। দুটো নমিনেটেড মেম্বার করতে চাচ্ছেন। থ্রি মেম্বারের মধ্যে একজন রিটায়ার্ড জাজ করলে একজন নমিনেটেড এর প্রশ্ন এসে যাচ্ছে। সেক্রেটারি করলেও নমিনেশনের প্রশ্ন এসে যাচ্ছে। দুটো মেম্বার যে, আপনি নিয়ে আসতে চাইছেন, সেই দুটো আপনি নমিনেশন করতে চাইছেন। আমি বলছি যে, একটা মেম্বার ইলেকশনের

মধ্য দিয়ে আসুক, আর একটা স্টেট গভর্নমেন্টের থেকে পাঠান। আমার কনসেপ্ট ছিল যে, থ্রি মেম্বার নিয়ে কমিটি হবে, কমিশন হবে, সেটাতে দুজনের মধ্যে অন্তত একজন সিটিং জাজ হবে, আর একজন ইলেকটেড হয়ে আসুক। আজকে সরকারের হাতে দুটো নমিনেশনের দায়িত্ব দিয়ে দিলেন। এতে কি হবে? বিভিন্ন কো অপারেটিভগুলি আছে, নির্বাচনে আপনারা হেরে যাচ্ছেন। কোথাও জোর করে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিচ্ছেন। কোথাও নমিনেটেড বোর্ড বসিয়ে দিচ্ছেন। যেহেতু আপনাদের বিরুদ্ধে রাজনৈতিক দলগুলি কমপ্লেন করছে, আপনারা সেইজন্য অ্যাপয়েন্টমেন্টের ক্ষমতা কেড়ে নিচ্ছেন। সেখানে দলবাজির চূড়ান্ত হচ্ছে। আজকে আপনি বলছেন, মন্ত্রী মহাশয় আমাদের কিছু করার নেই। আপনি দপ্তরের মন্ত্রী জানবার ক্ষমতা আপনাদের নেই?

আপনি বেশি বিপ্লব করতে গেলে কিছু লাভ হবে না। আপনার কিছু করার নেই বলে আপনি যতই হাউসকে অ্যাসুরেন্স করুন না কেন, যাঁরা সরকার চালাচ্ছেন সেই মেজরিটি পার্টির লোককেই আপনাকে সেখানে বসাতে হবে। আমি সেজন্য আপনাকে অনুরোধ করছি অ্যামেন্ডমেন্টটা নিয়ে নিন। মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বললেন যে, কোনও বদ উদ্দেশ্য নেই। সেটাকে আরও প্রতিষ্ঠিত করার জন্য এটা করুন। সরকার একজনকে নমিনেট করুন। ২ জনকে আপনি নির্বাচনের মাধ্যমে নিয়ে আসুন। একজন সিটিং জাজ আসুন। আমার এই অ্যামেন্ডমেন্টটা মেনে নিন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আপনি যেটা বলেছন সেটা সমস্তটাই ভালভাবে বিবেচনা করে দেখিছি। ওরকম হবে না। তার কারণ হচ্ছে দ্যাট ডিপেন্ডস অন্ কনসেপ্ট টু কনসেপ্ট অফ্ এ ম্যান। আপনার কনসেপ্টে ওটা এসেছে, কিন্তু আমার কনসেপ্টে ওটা আসেনি—একজনকে দিয়ে হবে কি হবে না বা ২ জনকে দিয়ে হবে। আপনি একজনের কথা বলেছেন। আমার মনে হয় ২ জন দিলে ভাল হবে। তার কারণ অনেকগুলো। ৩ জনে ডিফারেন্স হয়। তারপর মেজরিটির কোয়েশ্চেন আছে। এটা মোর ডেমোক্রেটিক—এই কনসেপ্টে করা হচ্ছে। তারপর অনেক বুদ্ধিমান লোক এতে আনা গেলে ভাল হয়। কিন্তু এদের সঙ্গে কোঅপারেটিভের ব্যাপারে প্র্যাকটিক্যাল ফিল্ডে যারা কাজ করেন তাদের তফাৎ আছে। সেক্রেটারি, হাইকোর্টের জাজ্‌কে করলাম, তাঁরা ফিল্ড ওয়ার্ক নাও করতে পারেন, আইনটা দেখবেন। আমি এখানে এটাকে ভাল করতে চাই। তাছাড়া যাদের প্র্যাকটিক্যাল এক্সপিরিয়েন্স আছে তাদের দিয়ে করানো হলে ভাল হয়। এটা ভেবে দেখবেন। এখন গভর্নমেন্টে আমরা আছি। আমরা এটা চিন্তা-ভাবনা করছি। আবার আপনারা যখন চিন্তা-ভাবনা করবেন তখন সেরকম করে আইন করবেন। আমরা যতটা ভাল করতে পারি সেই ভাবে চিন্তা-ভাবনা করে করছি। মাননীয় বিধায়ক শ্রী আবদুল মান্নান মহাশয় যে অ্যামেন্ডমেন্টগুলো মুভ্ করেছেন আমি সেগুলোর কোনওটাই গ্রহণ করছি না।

1) The motion of Shri Abdul Mannan that in Clause 2(1) (a) in line 1, the words "or Was" be omitted", was then put and lost,

2) The motion of Shri Abdul Mannan "that in Clause 2(1) (a), in lines 2 and 3, the words "or who holds......Government of West Bengal" be omitted ; was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in Clause 2(1) (b), in line 1, for the words "two persons from" the words "one person elected by" be substituted ; was then put and lost.

The motion of Shri Abdul Mannan that after clause 2(b) the following new Clause be added ;

"(c) one person to be nominated by the State Government". was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in Clause 2(2), in line 3, for the word "the", the word "a" be substituted ; was then put and lost.

The motion of Shri Abdul Mannan that in Clause 2(2), in line 3 and 4, the words "the Additional Registrar of Co-operative Secretaries be omitted ; was then put and lost.

The question that Clause 2 ao stand part of the Bill, was then put and agreed to.

**Clause-3**

The question that Clasue 3 do stand part of the bill, was then put and agreed to.

[3-10—3-21 p.m.]

**Preamble**

The motion that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Bhakti Bhusan Mondal:** Sir, I beg to move that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1997 as settled in the Assembly be passed.

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, এই বিলটা খুব ডিফেকটিভ বিল। জানিনা কেন এরকম বিল নিয়ে এলেন। আমি প্রথম শুনলাম, প্রথম একটা বিল নিয়ে এসেছেন, যাতে রিটায়ার্ড লোককে একটা পোস্ট দেওয়ার চেষ্টা করা হচ্ছে। বলছে, One person who is or was a Judge of the High court at Calcutta who holds or held a post not below the rank of Secretary to the Government of West Bengal. তার মানে সরকারের ইনটেনশন হচ্ছে, ওদের কোনও প্রিয়পাত্র—হয় রিটায়ার্ড জাজ, না হয় রিটায়ার্ড সেক্রেটারিকে এই কমিশনের চেয়ারম্যান করা। আমার কাছে খবর আছে, পরে মিলিয়ে নেবেন, কোনও একজন মুখার্জি, আমাদের প্রাক্তন মন্ত্রীর বন্ধু। ইতিমধ্যে ঠিক করে রেখেছেন তার নাম। বিলটা পাস হবে, তাকে নিয়োগ করবেন। এরকম বিল কেউ করে? বলতে পারতেন এমিনেন্ট পার্সন, একদম স্পেসিফিক করে দিলেন। A Judge or was a Judge, Secretary or was a Secretary. একজন রিটায়ার্ড লোক, সুপার অ্যানুয়েটেড লোককে বসাবার জন্য হাউসে একটা বিল এনে হাউসের অমর্যাদা করা হয়েছে বলে আমার মনে হয়। এবং মান্নান সাহেব যেটা বলেছেন, অ্যাপেক্স বডি থেকে যদি নমিনেশন দেবেন, তাহলে সেখানে ইলেকশন না রেখে নমিনেটেড বাই দা স্টেট গভর্নমেন্ট রেখেছেন কেন? আমরা দেখছি, পশ্চিমবাংলায় যেখানেই নমিনেটেড করে রেখেছেন সেখানেই কি ভাবে পার্টিবাজি হচ্ছে। বলুন না, অ্যাপেক্স বডি যাকে ইলেক্ট করে দেবে, তাকেই করব। তাও করলেন না। তাই আমি বলছি, এই বিলটা ডিফেক্টিভ্। কো-অপারেটিভ সার্ভিস কমিশন করেছেন, সেখানে তিনজনে মেম্বার রেখেছেন। কো-অপারেটিভের সাইজ কত বড়, সেখানে কত এমপ্লয়মেন্ট হয় যে তার জন্য তিনজন মেম্বার কমিশনের দরকার? পশ্চিমবঙ্গ সরকারের সব এমপ্লয়মেন্টের জন্য পাবলিক সার্ভিস কমিশন আছে, তার তিনজন মেম্বার, আর কো-অপারেটিভ সার্ভিস কমিশনের জন্য তিনজন মেম্বার। এখানে কত লোকের চাকরি হয়? একজন মেম্বার হলেই যথেষ্ট। এখানে একজন লোককে অ্যাকোমোডেট করে তিন মেম্বার কো-অপারেটিভ সার্ভিস কমিশন করেছেন। একটা গালভরা নাম। জানেন তো, এখনো কো-অপারেটিভ-এ আড়াইশ টাকা মাইনের চাকরি করে? আমি চ্যালেঞ্জ করে বলতে পারি। কো-অপারেটিভ রেশন দোকান আছে, সেখানে আড়াইশ টাকায় চাকরি করছে। সেখানে কো-অপারেটিভ সার্ভিস কমিশন করে একজন রিটায়ার্ড আই. এ. এস. অফিসার রাখবেন তার একটা অফিস হবে, দুটো লোক দিতে হবে, গাড়ি দিতে হবে—সরকারের বিরাট বোঝা। কো-অপারেটিভ এমপ্লয়ীদের কোনও ব্যবস্থা করলেন না, বলে দিলেন সাড়ে তিনশ টাকা

দিয়ে দেবেন। সেটা তো প্রপোজাল। এরপর অসীম দাশগুপ্তের কাছে যাবে, আটকে যাবে। কো-অপারেটিভের কোনও improvement করলেন না, আর ৩ মেম্বার কমিশন করে দিলেন—যেন কত হাজার হাজার চাকরি হবে। আমি বলছি, আপনার হয়ত অসৎ উদ্দেশ্য নেই—আপনি পুরনো লোক, ফরোয়ার্ড ব্লকের চেয়ারম্যান—হয়ত অন্য কেউ আপনাকে দিয়ে অসৎ উদ্দেশ্যে কাজ করাচ্ছে।

এটা ডিফেকটিভ বিল, এটা হতে পারে না, হাউস থেকে ফেরত পাঠান এবং মন্ত্রী মহাশয় এখানে উইথড্র করে নিন। রিটায়ার্ড লোক নেবেন না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে ফিন্যান্সিয়াল মেমোরেন্ডাম হাউসকে দেওয়া হয়েছে, এর দ্বারা হাউসকে মিসলিড করা হচ্ছে। কি করে দেখুন। এই যে ফিন্যান্সিয়াল মেমোন্ডোম দিয়েছেন তাতে একটা জায়গায় তিন নম্বর আইটেমে বলা হয়েছে, 'ওয়ান ভেইক্যাল কষ্ট অ্যাট দি রেট অফ সিক্স থাউজেন্ড পার মান্থ।' স্যার, আপনি গাড়ি চড়বেন, বামফ্রন্টের অনেক গরিব দরদী নেতা এখন গাড়ি চড়েন। একটা সরকারি গাড়িতে একজন ড্রাইভার রাখতে গেলে তাকে ৪।৫ হাজার টাকা মাইনে দিতে হয়। আর, পার ডে যদি ১০ লিটার তেল লাগে তাহলে ২৪০ টাকা এবং তার সাথে মেন্টেনেন্স কস্টও আছে। তাহলে কি করে প্রতি মাসে ৬ হাজার টাকা খরচ হতে পারে? এখানে ট্রান্সপোর্ট বিভাগের রাষ্ট্রমন্ত্রী উপস্থিত আছেন, উনি পুলকার থেকে অনেক গাড়ি পাঠান, আপনাকেও পাঠান। ওনাকে জিজ্ঞাসা করে দেখুন একটা গাড়ি ৬ হাজার টাকায় দিতে পারবেন? অর্থাৎ এখানে একটা ভেগ এবং বেসলেস হিসাব দেখানো হয়েছে। এই যে একসট্রা খরচ—অবিলম্বে এই রকম একটা ব্যয়-বহুল বিলের প্রয়োজন নেই। এই খরচটা কম করে ৫ লক্ষ টাকায় দাঁড়াবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এই ফিন্যান্সিয়াল মেমোরেন্ডাম সম্পূর্ণ ফলস তাই এই বিল আপনি প্রত্যাহার করে নিন।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আপনি যে হাইপোথেটিক্যাল কথাগুলো বললেন তাতে আমি অবাক হয়ে গেলাম। ওনার মত লোকের কোনটা বলা উচিৎ আর কোনটা নয় সেটা জানা দরকার। উনি হাইপোথেটিক্যালি এটা আগে থেকে ঠিক করে রেখেছেন। তবে এই রকম অন্তত অ্যাসেম্বলিতে বলা উচিৎ নয়। আর, যদি বলেন, তাহলে উনিই সাজেস্ট করুন কার নাম ঠিক করে রেখেছি। আর, তা যদি না হয় তাহলে কি করবেন?

The motion of Shri Bhakti Bhusan Mandal that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, আজকে এই হাউজে.......

(এই সময় মাইক অফ্ হয়ে যায়)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** অতীশবাবু আপনি অনেক দিন এই হাউজে আছেন, আপনারা সবাই অনেক দিন ধরেই আছেন, এই যে গত ২০ বছর ধরে যে সব ইনোভেশন হচ্ছে নতুনত্ব হয়েছে ইত্যাদি ইত্যাদি হয়েছে, এটা সারা ভারতবর্ষে এমনকি লোকসভা পর্যন্ত অনুকরণ করছে। অনেক বিষয়ে সিদ্ধান্ত এই হাউজ নিয়েছে, তাই আপনারাও অনেক বিষয়ে নতুনত্বে এগিয়ে আছেন। একটা কথা আছে হোয়াট বেঙ্গল থিংস্ টু ডে, ইন্ডিয়া থিংস্ টুমোরো।

## Adjournment

The House was then adjourned at 3.21 p.m. till 11.00 a.m. on Tuesday, the 25th November, 1997 in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 25th November, 1997 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 7 Ministers of State, and 141 Members.

[11-00 — 11-10 a.m.]

### PRESENTATION OF REPORT

### The Twenty-Seventh Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** The Hon'ble members, I beg to present the 27th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber yesterday and recommended the following business for 25th November, 1997.

25.11.97, Tuesday : *(i)* Motion under rule 185 regarding recognition of Netaji Subhas Chandra Airport as International Airport—Notice given by Shri Jayanta Kumar Biswas, Shri Rabindra Ghosh, Shri Padmanidhi Dhar, Shri Deba Prasad Sarkar, Shri Abdul Mannan and Shri Suniti Chattaraj — $\frac{1}{2}$ hour

*(ii)* Motion under rule 185 on announcement for construction of 'Ram Mandir' at Ayodhya—Notice given by Shri Rabindra Nath Mandal, Shri Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Subhas Goswami, Shri Samar Hazra, Shri

Rampada Samanta, Dr. Srikumar Mukherjee, Shri Saugata Roy, Shri Pankaj Banerjee, Smt. Shanta Chhetri and Shri Deb Prasad Sarkar — 2 hours

*(iii)* Motion under rule 185 regarding deplorable condition of the roads in the State and consequential situation arisen—Notice given by Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee, Shri Saugata Roy, Shri Ashok Kumar Deb, Shri Tapas Banerjee and Shri Abul Basar Laskar — 1 hour

*(iv)* Motion under rule 185 regarding revitalization of the Tea Trading Corporation of India Limited—Notice given by Shri Rabin Deb, Shri Rabindra Nath Mandal, Shri Kripa Sindhu Saha, Shri Jayanta Kumar Biswas, Shri Deba Prasad Sarkar, Shri Suniti Chattaraj, Shri Pankaj Banerjee, Shri Rampada Samanta and Shri Purnendu Sengupta — ½ hour

*(v)* Motion under rule 185 regarding setting up of a Circuit Bench of Supreme Court at Calcutta — Notice given by Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Satya Ranjan Bapuli, Shri Rabindra Nath Mandal, Shri Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Subhas Goswami and Shri Deba Prasad Sarkar — ½ hour

*(vi)* Motion under rule 185 regarding inclusion of Chain Community in the Sched-

**Mr. Speaker :** In your motion you have referred the matter of the Jain Commission which is pending debate in the Parliament. You cannot discuss it here. I am not allowed this motion in this form.

**Shri Saugata Roy :** You strike out a point relating to the Jain Commission. Then you can allow it. It is a very serious matter. It is nothing to do 're-alliance of secular forces in the Parliament.

**Mr. Speaker :** You have formulated your motion on certain line of action which you demand. It is very bad, very critical and very serious. Immediate action call for — but it should be within the ambit of our Rules and Procedures. Our rules say that a matter pending a debate in the Parliament cannot be debated in this House. Your demand is for a debate. I am sorry, I cannot allow it. It should be a bad decision. Tomorrow you can submit a fresh motion. We can see it then.

Your demand is for a debate. I am sorry. I cannot allow it. It would be a bad decision. Tomorrow, you can give the motion in a modified manner, we can consider it then.

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল, "মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগে রাজনীতি ও দুর্নীতি বন্ধ করতে যে স্কুল সার্ভিস কমিশন গঠন করা হয়েছে তাতে মোট ২৫ জন সদস্যের সবাই শাসক দলের কর্মী। এই সমস্ত দলীয় সদস্য দিয়ে কিভাবে অরাজনৈতিক এবং যোগ্য শিক্ষক নিযুক্ত হবেন সেটা বোঝা মুশকিল। আমরা এই কমিশন গঠনের তীব্র বিরোধিতা করছি।"

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received six notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Reported attempt to murder of Shri Buddhadev Bhakat, M.L.A. on 24.11.97. | : Shri Mozammel Haque, Shri Nirmal Das and Shri Purnendu Sengupta |
| ii) Non-completion of Shantipur Bypass Roads. | : Shri Ajoy De |
| iii) Alleged death of one Zakir Hossain under Police custody in Baruipur G.R.P. Station on 29. 10. 97. | : Shir Sobhan Deb Chatto-padhyay |
| iv) Vacancy of some posts in different Courts causing inconvenience to the people. | : Shir Ashok Kumar Deb |
| v) Non-supply of sufficient books to the Primary Schools causing problem to the students. | : Shir Gopal Krishna Dey |
| vi) Alleged death of a person at Madarihat, Jalpaiguri on 20. 11. 97. | : Smt. Shanta Chhetri |

I have selected the notice of Shri Mozammel Haque, Shri Nirmal Das and Shri Purnendu Sengupta on the subject of Reported attempt to murder of Shri Buddhadev Bhakat, M.L.A. on 24. 11. 97.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the Statement will be made on the 28th November, 1997.

**Mr. Speaker :** Mr. Sinha, you also convey to the Hon'ble Minister the concern of the House because the security of M.L.A. is very important thing. What further arrangements have been made for the

security of the M.L.A.—that is to be intimated. This is a very important matter.

## PRESENTATION OF REPORT

### Presentation of the 14th Report of the Subject Committee on Agriculture, Agri (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1997-98

**The Chairman (Shri Saugata Roy) :** Sir, I beg to present the 14th Report of the Subject Committee on Agriculture, Agri (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1997-98 on he activities of the Department of Fisheries with special reference to the World Bank Aided Shrimp and Fish Culture Project.

### Presentation of the Report of the Select Committee on the West Bengal Premises Tenancy Bill, 1996 as recommitted under rule 78(1)(b) of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly

**The Chairman (Dr. Surjya Kanta Mishra) :** Sir, I beg to present the Report of the Select Committee on the West Bengal Premises Tenancy Bill, 1996 as recommitted under rule 78(1)(b) of the Rules of Procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

## MOTION UNDER RULE—185

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রস্তাবটি উত্থাপন করছি—

এই সভা গভীর ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছে যে, সমগ্র পূর্বভারতের প্রবেশপথ হিসাবে পরিগণিত এবং এই অঞ্চলের অর্থনৈতিক ও বাণিজ্যিক অগ্রগতির সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত কলকাতার নেতাজী সুভাষচন্দ্র বিমানবন্দরকে দেশের আন্তর্জাতিক গুরুত্বপূর্ণ বিমানবন্দর হিসাবে স্বীকৃতি না দিয়ে শুধুমাত্র জাতীয় বিমানবন্দর হিসাবে চিহ্নিত করা হয়েছে ;

এই সভা লক্ষ্য করছে যে, বর্তমানে অনেকগুলি বৈদেশিক বিমান এই বিমানবন্দরে যাতায়াত করে এবং সমগ্র পূর্বভারতের রাজনৈতিক ও অর্থনৈতিক গুরুত্বের প্রেক্ষাপটে এই বিমানবন্দরে আরও অধিক সংখ্যক বৈদেশিক বিমান চলাচলের সম্ভাবনা ও প্রয়োজন রয়েছে ;

এই সভা মনে করে যে, এই বিমানবন্দরটিকে আন্তর্জাতিক বিমানবন্দরের স্বীকৃতি না দেওয়ায় এই অঞ্চলের জনগণের স্বার্থ ও সম্মানের পরিপন্থী ;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, অবিলম্বে নেতাজী সুভাষচন্দ্র বিমানবন্দরটিকে আন্তর্জাতিক বিমানবন্দর হিসাবে স্বীকৃতি দেওয়া হোক।

স্যার, আমরা ইতিপূর্বে এই বিধানসভাতে কয়েকবার এই প্রস্তাব গ্রহণ করেছিলাম যে কলকাতা বিমানবন্দরকে আন্তর্জাতিক বিমান বন্দরের স্বীকৃতি দেওয়া হোক। একটা সময় অল পার্টি ডেলিগেশন এখান থেকে দিল্লিতে গিয়ে এই দাবি নিয়ে সংশ্লিষ্ট মন্ত্রকের সঙ্গে দেখা করে কথাও বলেছিলেন। আমাদের দীর্ঘদিনের দাবি সত্ত্বেও কলকাতা বিমানবন্দর আজও আন্তর্জাতিক বিমান বন্দরের স্বীকৃতি পায়নি। স্যার, এই বিমান বন্দরের সঙ্গে নেতাজীর নাম যুক্ত হওয়ার পর এটা একটা অন্য রাজনৈতিক, অর্থনৈতিক এবং বাণিজ্যিক মাত্রা পেয়েছে এবং অত্যন্ত গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে।

[11-10 — 11-20 a.m.]

পূর্ব-ভারতের অর্থনীতিই শুধু নয়, পূর্ব-ভারতের প্রশ্নই শুধু নয়, দক্ষিণ-পূর্ব এশিয়ার ক্ষেত্রে এই বিমানবন্দরের গুরুত্ব অপরিসীম। আমি আশা করেছিলাম, নেতাজীর এই জন্মশতবর্ষে তারা নেতাজী সুভাষচন্দ্র বিমানবন্দরকে আন্তর্জাতিক বিমানবন্দর হিসাবে স্বীকৃতি দেবেন। অতীতেও এই স্বীকৃতি তারা দেননি এবং তখন কংগ্রেস কেন্দ্রীয় সরকার চালাত। এবং নেতাজী সম্পর্কে কংগ্রেসের দৃষ্টিভঙ্গি অত্যন্ত বিদ্বেষপূর্ণ ছিল। সেই কারণে তারা এই স্বীকৃতি দেননি। কিন্তু যেটা ঘটনা, কেন্দ্রে বর্তমানে যে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত সেই সরকারে না থাকলেও সেই সরকারের গুরুত্বপূর্ণ অংশ—স্টিয়ারিং কমিটিতে বামপন্থীরা রয়েছেন। তা সত্ত্বেও ঐ সরকারের কাছে যে প্রত্যাশা ছিল—নেতাজীর জন্ম শতবর্ষে কলকাতার এই বিমানবন্দরকে আন্তর্জাতিক বিমানবন্দরের স্বীকৃতি দেবেন তারা সেটা দেননি। এই স্বীকৃতি না পেলে এখনও পর্যন্ত যেসব বৈদেশিক বিমান এই বন্দর হয়ে যাতায়াত করছে সেগুলোও বন্ধ হয়ে যেতে পারে। সেটা হলে পূর্ব-ভারতের অর্থনৈতিক এবং বাণিজ্যিক স্বার্থ ক্ষুন্ন হবে। ইতিমধ্যেই এর অনেকটা গুরুত্বহানি করা হয়েছে। কলকাতা শহরকে এ-ওয়ান সিটি হিসাবে ঘোষণা করবার ক্ষেত্রেও তাদের অনীহা আমরা

লক্ষ্য করছি। সে কারণে আশা করব, আমার এই প্রস্তাব সর্বসম্মতভাবে গৃহীত হবে। অতীতেও সেটাই হয়েছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর সর্বভারতীয় ক্ষেত্রে যথেষ্ট স্বীকৃতি রয়েছে। এটা আমাদের কাছে অত্যন্ত শ্লাঘার বিষয়। আমি তার মাধ্যমে কলকাতা বিমানবন্দরকে আন্তর্জাতিক বিমানবন্দরের স্বীকৃতি দানের জন্য আবেদন জানাব, কারণ ইতিমধ্যেই অনেক বিলম্ব হয়ে গেছে। অতীতে এ-ব্যাপারে আমরা বারবার ডেলিগেশন টিম পাঠিয়েছে, বারবার প্রস্তাব গৃহীত হয়েছে, কিন্তু আমাদের দাবি কার্যকর হচ্ছে না। এটা পূর্ব-ভারতের প্রতি একটা অস্বীকৃতির প্রকাশ, এই এলাকার মানুষের প্রতি অবজ্ঞার প্রকাশ। সেই কারণে দাবি জানাব, আজকে এই সভা থেকে এমন প্রস্তাব সর্বসম্মতভাবে গ্রহণ করা হোক যা এই স্বীকৃতি লাভের ক্ষেত্রে ন্যায্য ভূমিকা গ্রহণ করবে। সঙ্গে সঙ্গে এও বলব, এখান থেকে অল পার্টি ডেলিগেশন দিল্লিতে পাঠানো হোক যাতে করে অতি দ্রুত এই সিদ্ধান্ত তারা গ্রহণ করেন। আমরা দেখছি, বর্তমানে যারা দিল্লিতে শাসন ক্ষমতায় রয়েছেন তাদের মধ্যে কেউ কেউ কলকাতায় আসছেন, এখানে এসে নেতাজী সম্পর্কে, কলকাতা সম্পর্কে অনেক প্রশংসাসূচক কথা বলছেন, কিন্তু কাজের ক্ষেত্রে কিছুই হচ্ছে না। কাজের ক্ষেত্রে তারা যে দৃষ্টিভঙ্গি দেখাচ্ছেন সেটা গোটা এলাকার মানুষের প্রতি অবমাননা এবং অশ্রদ্ধার বলে মনে হচ্ছে। সেজন্য আজকে সর্বদলীয় প্রস্তাব সভায় উত্থাপন করেছি এবং দাবি জানাচ্ছি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে, অবিলম্বে নেতাজী সুভাষচন্দ্র বিমানবন্দরকে আন্তর্জাতিক বিমানবন্দর হিসাবে দেওয়া হোক, কারণ ইতিমধ্যে মানুষের মনে একটা ক্ষোভ তৈরি হয়েছে। আবারও উল্লেখ করছি, একটা সময়, যখন কেন্দ্রীয় সরকারে দায়িত্বে ছিল কংগ্রেস, তখন কেন এই স্বীকৃতি তারা দেননি সেটা আমরা জানি, কিন্তু বর্তমানে যারা কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রণ করছেন তাদের উপর বামপন্থীদের প্রভাব যথেষ্ট রয়েছে, কাজেই এখন কেন এটা কার্যকর হবে না? দিল্লি থেকে শুরু করে অন্যান্য বড় বড় শহরের বিমানবন্দরগুলি এই স্বীকৃতি পেয়ে যাচ্ছে তখন কলকাতার মতো একটি ঐতিহ্যমন্ডিত শহরের বিমানবন্দর কেন সেই স্বীকৃতি পাবে না? সেজন্য আশা করব, আজকের গৃহীত প্রস্তাবকে কার্যকর করবার জন্য রাজ্য সরকার, মন্ত্রীমন্ডলী এবং মুখ্যমন্ত্রী মহাশয় অবিলম্বে এই প্রস্তাব কার্যকর করবার ব্যাপারে উদ্যোগ গ্রহণ করবেন, ব্যবস্থা গ্রহণ করবেন। এই বলে মাননীয় সদস্যদের এই বিতর্কে অংশ গ্রহণ করবার আহ্বান জানিয়ে প্রস্তাবটি উত্থাপন করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আজকে এই সভায় শ্রী জয়ন্ত বিশ্বাস সহ অন্যান্য সদস্যগণ ১৮৫ নম্বর ধারা অনুযায়ী যে প্রস্তাব এনেছেন তাকে আমি আমার দলের পক্ষ থেকে সমর্থন জানাচ্ছি। কলকাতা বিমান বন্দর সম্পর্কে একটা অভিযোগ পশ্চিমবাংলা এবং পূর্ব ভারতের মানুষের বরাবরই আছে যে আন্তর্জাতিক বিমান বন্দর হিসাবে কলকাতা বিমান বন্দরের স্বীকৃতি পাওয়া দরকার। যে পরিমাণ বিদেশি বিমান কলকাতায়

আসা দরকার সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকার এই পর্যন্ত কোনও উদ্যোগ নেননি। যার ফলে কলকাতা বিমান বন্দর আমাদের দেশের প্রবীণ বিমান বন্দর হওয়া সত্ত্বেও গুরুত্ব কমে যাচ্ছে। সমস্ত বিদেশি বিমান বম্বে এবং দিল্লি এই দুটি শহরের মাধ্যমে চলাফেলা করছে। এখন সরকার ত্রিবান্দ্রামে একটা বড় আন্তর্জাতিক বিমান বন্দর করছে। ব্যাঙ্গালোরে একটা প্রাইভেট সেক্টার বড় আন্তর্জাতিক বিমান বন্দর করবে, দেবগৌড়া প্রধানমন্ত্রী থাকাকালীন এই সিদ্ধান্ত হয়। কিন্তু সেই ক্ষেত্রে কলকাতার অবনমন হচ্ছে। রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী তখন এই কলকাতা বিমানবন্দরে ইন্টারন্যাশনাল টারমিনাল হয়েছিল, কলকাতা বিমান বন্দরের রান ওয়ে যা বড় বড় আছে এবং অন্যান্য ব্যবস্থা যা আছে তাতে নিশ্চয়ই আন্তর্জাতিক বিমানগুলি কলকাতায় নামতে পারে। পৃথিবীতে যে সমস্ত নামজাদা বিমান সংস্থাগুলি আছে তারা কলকাতা দিয়ে যাতায়াত করতে পারছে না এই ব্যাপারে সরকারের ব্যর্থতা আছে, কলকাতার পরিকাঠামোগত ব্যর্থতা আছে এবং সেই সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারের ঔদাসিন্যতা আছে। আমরা ছোট বেলায় দেখেছি কলকাতা থেকে আন্তর্জাতিক বিমান সংস্থা পি. এ. এন. এ. এম, টি. ডবলু. এ., কোয়ান্টার, এয়ার ইন্ডিয়া, ব্রিটিশ এয়ার ওয়েজ ওরা সকলে উঠত। আজকে কলকাতায় আন্তর্জাতিক বিমান বলতে ব্রিটিশ এয়ার ওয়েজের একটা বিমান সপ্তাহে এক দিন লন্ডনে যায়। আর কিছু কিছু খুব সাধারণ বিমান সংস্থা, তাদের সেই রকম আন্তর্জাতিক মর্যাদা নেই, তা নিয়ে আমরা আবার হইচই করি, রুমানিয়ার টি. এ. আর. এ. এন., জর্ডন এয়ারলাইন এইগুলি কলকাতা থেকে যায়। আমরা চাই ভারতবর্ষের অন্যান্য বিমান বন্দর থেকে টারমিনাল ফেসিলিটি পাই যাতে কলকাতা দিয়ে তারা যেতে পারে এবং অন্যান্যরা এখানে আসতে পারে। যেমন পি. এ. এন. এ. এম., ক্যাথো পেসিফিক, কোয়ান্টাস, বি. ও. এ. সি., টি. ডবলু. এ. এয়ার ফ্রান্স আসতে পারে। এয়ার ফ্রান্সের একটা অফিস কনক বিল্ডিং-এ ছিল, চোখের সামনে আস্তে আস্তে তারা চলে গেল। এয়ার ফ্রান্সের অফিসের পাশে বি. ও. এ. সি., কোয়ান্টাস অফিস, কে. এল. এম., রয়েল ডাচ এয়ার লাইন্স অফিস ছিল, সেখানে আলো জ্বলত, তারা কলকাতা ছেড়ে চলে গেল। আমরা চোখের সামনে কলকাতা বিমান বন্দরের এই ডিক্লাইন দেখলাম। দুর্ভাগ্যজনক বিষয় হল এখন কেন্দ্রীয় সরকার একটা সিদ্ধান্ত নিয়েছে যে কলকাতা নেতাজী সুভাষচন্দ্র বিমান বন্দরকে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট না করে ন্যাশনাল এয়ারপোর্ট হিসাবে স্বীকৃতি দেবে। আপনারা জানেন যে এখন দুটি অথরিটি তৈরি হয়েছে একটা হচ্ছে আই. এ. এ. আই., ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট অথরিটি অব ইন্ডিয়া এবং আর একটা হচ্ছে এন. এ. এ., ন্যাশনাল এয়ারপোর্ট অথরিটি। যেগুলি শুধু মূলত দেশের মধ্যে চলাচল করে সেইগুলি এন. এ. এ.-র অধীনে এবং যেগুলি আন্তর্জাতিক ক্ষেত্রে চলাচল করে সেইগুলি আই. এ. এ. আই.-এর অধীনে এবং যেগুলি আন্তর্জাতিক ক্ষেত্রে চলাচল করে সেইগুলি আই. এ. এ. আই.-র অধীনে। চেষ্টা

হচ্ছে আই. এ. এ. আই. থেকে কলকাতাকে বাদ দিয়ে পুরোপুরি এন. এ. এ.-র অধীনে নিয়ে আসার। এই হাউসে কিছু দিন আগে সিদ্ধান্ত নিয়েছি যে কলকাতা সিটিকে ক্লাস-এ (১) থেকে নামিয়ে ক্লাস (এ)-তে করা চলবে না। কেন্দ্রীয় সরকারের এই চেষ্টার বিরুদ্ধে আমরা প্রতিবাদ জানিয়েছি। কলকাতার স্টেটাসকে ন্যাশনাল এয়ারপোর্টে নামিয়ে আনা চলবে না। বিদেশি এয়ারলাইন্স আমাদের এখানে আসার সুযোগ থাকবে না এই ব্যাপারে সর্বত্র ভাবে প্রতিবাদ করতে হবে। দুঃখের কথা হল, পশ্চিমবাংলার বামফ্রন্টের সমর্থনে কেন্দ্রে যে বন্ধু সরকার আছে তারই আমলে দুটি সিদ্ধান্ত কলকাতা অবনমন করার ক্ষেত্রে ঘটল। এটা নিশ্চয়ই কলকাতার ক্ষেত্রে লজ্জা এবং দুঃখের, সকলের পক্ষে লজ্জা এবং দুঃখের। এটা পরিবর্তন করা দরকার।

[11-20 — 11-30 a.m.]

স্যার, আমি যে কথা বলতে চাই, আজকে কলকাতার সামনে এয়ারপোর্ট হিসাবে প্রচন্ড ভবিষ্যত রয়েছে। তার কারণ পৃথিবীর ইকনমিক মার্কেট গোয়িং টু ইস্ট—হংকং, তাইওয়ান, সিঙ্গাপুর, মালয়েশিয়া, ইন্দনেশিয়া এবং অবশ্যই জাপান ও কোরিয়া, ওরা এখন পৃথিবীর ইমার্জিং ইকনমিক পাওয়ারস। ওদের বলা হয় সাউথ-ইস্ট এশিয়ার টাইগারস। ওরা এশিয়ান কান্ট্রিস-এর অন্তর্ভুক্ত। ভারতবর্ষকে যদি ক্রমশ ব্যবসা-বাণিজ্যের দিকে এগিয়ে যেতে হয় তাহলে ঐ দেশগুলোর সঙ্গে সম্পর্ক প্রতিষ্ঠা করতে হবে। তুলনামূলকভাবে ওরা আমাদের অনেক কাছের দেশ। তুলনামূলকভাবে ইংল্যান্ড, আমেরিকা আমাদের থেকে অনেক দূরে। ইংল্যান্ড যেতে আমাদের ১২ ঘন্টা সময় লাগে, আমেরিকা যেতে ২৪ ঘন্টা কলকাতা থেকে ফ্ল্যায়িং টাইম। অথচ কলকাতা থেকে ব্যাঙ্ককে ২ ঘন্টায় যাওয়া যায়, হংকং সাড়ে তিন ঘন্টায় যাওয়া যায়। কলকাতা থেকে জাকার্তার ফ্ল্যাইং টাইম সাড়ে চার ঘন্টা। এগুলো আমাদের অনেক কাছের মার্কেট। সুতরাং কলকাতাকে ভালভাবে ডেভেলপ করতে পারলে, কলকাতা এয়ারপোর্টের গুরুত্ব অনেক বেড়ে যাবে। সিঙ্গাপুর এয়ারলাইন্স, থাই এয়ার, সাউথ কোরিয়ান এয়ারলাইন্স, এদের সবার কলকাতা থেকে যাতায়াত করার অনেক সুবিধা রয়েছে। যদি কলকাতাকে সাউথ-ইস্ট এশিয়ার টার্মিনাল পয়েন্ট করা যায় তাহলে ঐ সমস্ত এয়ার লাইন্সের সুবিধা আমরা পেতে পারি। কিন্তু দুর্ভাগ্যবশত আমরা দেখছি দিল্লি থেকে সিঙ্গাপুর বা থাইএয়ার ফ্লাই করছে। কলকাতায় টার্মিনাল পয়েন্ট থাকলে কলকাতা থেকে ওরা ডাইরেক্টলি ফ্লাই করতে পারত। এই দিকটার প্রতি আমাদের গভীরভাবে দৃষ্টি দিতে হবে। আমরা দেখছি কলকাতার স্ট্যাটাস বাড়ানোর ব্যাপারে দু' রকমের সমস্যা রয়েছে। একটা হচ্ছে, নিশ্চয়ই আমাদের এই শহরে কিছু কিছু ইন্‌ফ্রাস্ট্রাকচারের অসুবিধা আছে—রাস্তাগুলো ভাঙাচোরা, এখানে যথেষ্ট সংখ্যায় ভাল হোটেল নেই, চট করেই স্ট্রাইক হয়ে যায়, আন্দোলন হয়ে যায়। এই তো

আমি আজকের কাগজেই দেখলাম কলকাতা থেকে আন্দামানে যে জাহাজগুলো যায় সেগুলো বন্ধ হয়ে গেছে—দুটো সিটু'র ইউনিয়ন আন্দোলন করেছে, হর্ষবর্ধন এবং আকবর, দুটোই যাচ্ছে না। তার মানে কলকাতা থেকে যে বাঙালিরা আন্দামানে যায় তাদের যাতায়াত বন্ধ হয়ে গেছে কয়েকটা লোক আন্দোলন করছে বলে। আমাদের কলকাতা বিমান বন্দরেও এ-রকম আন্দোলন হয়, স্ট্রাইক হয় এবং তাতে ক্ষতি হয়ে যায়। সুতরাং এটা আমাদের একটু দেখার দরকার আছে। সিটুর হ্যান্ডফুল অব পিপল স্ট্রাইক করেছে বা ওয়াইল্ড-ক্যাট বন্ধ হয়েছে বলে ইন্টারন্যাশনাল প্যাসেঞ্জার এখানে বসে থাকতে আসবে না। আজকে পৃথিবীর আর সে-রকম অবস্থা নেই। সুতরাং এখানে আমাদের রাজনৈতিক দলগুলোকে সিদ্ধান্ত নিতে হবে—যদি বন্ধ ডাকাও হয়, তাহলেও তা এয়ারপোর্টকে এফেক্ট করবে না।

আমরা ২৪ ঘন্টা বন্ধ ডাকতে পারি, কিন্তু ইন্টারন্যাশনাল প্যাসেঞ্জার আমাদের এখানে এয়ারপোর্টে বসে থাকার জন্য কখনও আসবে না। দিল্লি, বোম্বের সুবিধা হচ্ছে, ওদের কোনও বন্ধ ইন্টারন্যাশনাল ট্রাফিককে ইন্টারাপ্ট করে না। এই নিয়ে আমার মনে হয় রাজ্য সরকার উদ্যোগ নিলে সব পার্টি সম্মত হতে পারে যে, আমরা বন্ধের দিন ইন্টারন্যাশনাল ট্রাফিককে ইন্টারাপ্ট করব না বা বাধা দেব না। সুতরাং আজকে হাউস থেকেই আমাদের এ বিষয়ে প্রস্তাব নেওয়া দরকার। জয়ন্তবাবু বলেছেন, এ বিষয়ে হাউস থেকেই আমাদের এ বিষয়ে প্রস্তাব নেওয়া দরকার। জয়ন্তবাবু বলেছেন, এ বিষয়ে আমাদের দিল্লিতে যাওয়া দরকার। যদি সামনের সপ্তাহে দিল্লিতে সরকার থাকে তাহলে তাদের কাছে যাওয়া যেতে পারে, না হলে পরে যে সরকার আসবে তাদের কাছে আমাদের যেতে হবে। প্রথমত, কলকাতাকে এ-ওয়ান সিটির মর্যাদা দিতে হবে এবং দমদম বিমান বন্দরকে আন্তর্জাতিক বিমান বন্দরের সম্মান দিতে হবে। এটা আমরা জানি, মুখ্যমন্ত্রী মাঝে মাঝেই বলেন, 'আমরা চেষ্টা করছি, কলকাতায় আন্তর্জাতিক বিমান নিয়ে আসার চেষ্টা করছি।' কিন্তু দুর্ভাগ্যবশত মুখ্যমন্ত্রী বার বার বিদেশে যান, কিন্তু আন্তর্জাতিক বিমান কলকাতায় নিয়ে আসতে ব্যর্থ হন, নিয়ে আসতে পারেন না। কেন্দ্রীয় সরকারকে বলা হয়, কিন্তু তাদের দ্বারাও সম্ভব হচ্ছে না। তবে প্রাইভেট কোম্পানিকে কেন্দ্রীয় সরকার বললেও হবে না। কলকাতায় তাদের উপযুক্ত সুযোগ সুবিধা সৃষ্টি করতে হবে। কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুযায়ী আগে তবু কয়েকটা বস্তাপচা বিমান সংস্থার বিমান কলকাতায় আসছিল, এখন তার সংখ্যাও কমে যাচ্ছে। আগে জর্ডন, রোমানিয়ান এয়ারলাইন্স এবং সোভিয়েত রাশিয়ার এরোফ্লোট এখানে ছিল, এগুলোও আসতে আসতে চলে যাচ্ছে।

সুতরাং আমাদের সামগ্রিকভাবে বিষয়টা নিয়ে ভাবতে হবে—আমাদের এয়ারপোর্টের

গুরুত্ব যত কমবে ততই আমাদের ব্যবসা-বাণিজ্য, ট্যুরিজম এফেক্টেড হবে। সুতরাং এরমধ্যে কোনও রাজনৈতিক প্রশ্ন নেই, জয়ন্তবাবু যে প্রস্তাব এনেছেন তাকে আমি সর্বতোভাবে সমর্থন জানাচ্ছি। বিশেষ করে নেতাজী সুভাষচন্দ্রের সেন্টিনারি ইয়ারে। কারণ কলকাতা বিমান বন্দরের নাম আমাদের অনেক চেষ্টার পরে 'নেতাজী সুভাষচন্দ্র বসু ইন্টারন্যাশনাল এয়ার-পোর্ট' হয়েছে।

আবার সেখানেই যদি তার স্ট্যাটাস অবনমন হয়ে যায় তাহলে সেটা নেতাজীর নামের প্রতি অসম্মান হবে, এটা আমরা মনে করি। তাই এই প্রস্তাবকে আমার পক্ষ থেকে এবং দলের পক্ষ থেকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই বিধানসভায় মোশন আন্ডার রুল ১৮৫ যে প্রস্তাবটি আমরা এনেছি, আমি প্রথমেই তার উপরে একটি সংশোধনী দিতে চাই। এটি সমগ্র পূর্ব ভারতের প্রবেশ পথ বলা আছে। ওখানে 'দক্ষিণ পূর্ব এশিয়ার প্রবশ পথ' এই কথাগুলো উল্লেখ করা হোক, এই সংশোধনী আমি দিতে চাই। আমরা এই বিধানসভায়, একাদশ বিধানসভায় ১৯৯৪ সালে একটি প্রস্তাব গ্রহণ করেছিলাম। আমরা অনেকগুলো প্রস্তাব নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে সর্বদলীয় প্রতিনিধি দল গিয়েছিলাম। সেই প্রতিনিধি দল তৎকালীন বহু মন্ত্রী, এমনকি প্রধানমন্ত্রীর কাছেও প্রস্তাব রেখেছিল যে, নেতাজী সুভাষ বসুর নামে কলকাতা বিমান বন্দরের নাম নামাঙ্কিত হোক এবং এটিকে আন্তর্জাতিক মানের বিমান বন্দরে উন্নীত করা হোক। তখন তারা বলেছিলেন, এটা অবশ্যই হবে। তারপর আমরা দেখলাম ১৯৯৪ থেকে ১৯৯৬ সাল পার হয়ে গেল। আমার পূর্ববর্তী বক্তা বলছিলেন, বামফ্রন্ট সরকার এটা জানতে পারলেন না। কি করে জানবেন? দুটি বছর ধরে সর্বদলীয় প্রতিনিধি আমরা সেখানে গেলাম, প্রধানমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের সঙ্গে আলোচনা করলাম, আমরা দেখলাম, দু'বছরের মধ্যে স্বীকৃতি দিতে পারলেন না। যাও বা স্বীকৃতি দেওয়া হল, এর মান অবনমন করে জাতীয় বিমান বন্দরের স্বীকৃতি দেওয়া হয়েছে। আমরা এখানে প্রস্তাব নিয়েছি, কলকাতাকে এ-ওয়ান সিটি করার জন্য। কিন্তু সামগ্রিকভাবে বিষয়টি হচ্ছে, আমরা স্বাধীনতার পঞ্চাশ বৎসর পূর্তি উৎসব পালন করছি, পঞ্চাশ বছর ধরেই চলছে পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা, বঞ্চনা আর বঞ্চনা। আমরা দেখছি অর্থনৈতিক ক্ষেত্রে বঞ্চনা, বিভিন্ন মর্যাদা দেবার ক্ষেত্রে বঞ্চনা। সমস্ত ক্ষেত্রেই আমরা দেখছি, কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গের প্রতি এই বঞ্চনা চলছে। এখানে নেতাজী বিমান বন্দরকে আন্তর্জাতিক বিমান বন্দরের স্বীকৃতি দেওয়ার ক্ষেত্রে, কলকাতাকে এ-ওয়ান শহরের স্বীকৃতি দেওয়ার ক্ষেত্রে যা করা হচ্ছে, এসবকে আমরা বঞ্চনা বলেই মনে করি। এটা একটা দৃষ্টিভঙ্গি। এই দৃষ্টিভঙ্গিকে পরিবর্তন করার জন্য ঐক্যবদ্ধ ভাবে সর্বদলীয় ভাবে যদি দিল্লিতে যাওয়ার প্রয়োজন হয়, তাহলে অবশ্যই যেতে হবে। শুধুমাত্র নেতাজী বিমান বন্দরকে আন্তর্জাতিক বিমান বন্দর হিসাবে উন্নীত

করার জন্য নয়, কলকাতাকে এ-ওয়ান সিটির মর্যাদা দিয়ে আর্থিক দায়-দায়িত্বের বিষয়েও যাতে তারা এটা বহন করে তারজন্য আমাদের যাওয়া দরকার। আন্তর্জাতিক ভাবে দক্ষিণ পূর্ব এশিয়ার এটা প্রবেশ পথ, এই কথাটা যা আমি বললাম, তার কারণ হচ্ছে, পশ্চিমবাংলায় যে শিল্পায়ন শুরু হয়েছে, তার সঙ্গে দক্ষিণ পূর্ব এশিয়ার দেশগুলোর সঙ্গে বাণিজ্যিক বিষয়ে আলোচনা চলছে। জাপানের পক্ষ থেকে ঋণদানের বিষয় নিয়ে আমাদের এখান থেকে যোগাযোগ করা হচ্ছে। মালয়েশিয়া থেকে শুরু করে সিঙ্গাপুর, হংকং প্রভৃতি জায়গা থেকে আমাদের এখান থেকে যোগাযোগ করা হচ্ছে। সেদিক থেকে নেতাজী সুভাষ বসুর নামাঙ্কিত কলকাতা বিমান বন্দরকে আন্তর্জাতিক বিমান বন্দরে উন্নীত করার দরকার আছে। কংগ্রেস দল নেতাজী সুভাষচন্দ্র বসুকে কিভাবে দেখছেন তা আমি জানি না। ত্রিপুরা কংগ্রেস, হরিপুরা কংগ্রেসে থেকেও সেখানে কেউ রেখে দেননি, থাকতে দেয়নি কংগ্রেসে সুতরাং তাদের কাছ থেকে মর্যাদা আশা করতে পারি না। যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করছি এবং রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অবিলম্বে নেতাজী সুভাষচন্দ্র বিমানবন্দরকে আন্তর্জাতিক বিমান বন্দর হিসাবে করা হোক এই প্রস্তাব পাঠানো হোক।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সবকটি রাজনৈতিক দলের পক্ষ থেকে আজকে নেতাজী বিমানবন্দরকে আন্তর্জাতিক গুরুত্বপূর্ণ বিমানবন্দর হিসাবে স্বীকৃতি দেওয়ার জন্য দাবি পেশ করে মোশন এসেছে সেই মোশনকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলব। আমার পূর্ববর্তী বক্তা শ্রী সৌগত রায় এই ব্যাপারে বিস্তারিতভাবে বলেছেন, আমি সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা দুঃখের সঙ্গে বলতে হচ্ছে। আমরা বারেবারেই দেখে আসছি নেতাজী সম্পর্কে যখন মোশন এসেছে তখন মন্ত্রীদের পক্ষ থেকে বক্তব্য রাখতে গিয়ে ফরোয়ার্ড ব্লকের পক্ষ থেকেই বলতে দেওয়া হয়। ফরোয়ার্ড ব্লক একটা ছোটখাটো শরিক দল। আপনারা এটাই যেন এস্টাব্লিশ করে দিয়েছেন যে, নেতাজী সম্পর্কে ফরোয়ার্ড ব্লকের মন্ত্রীরাই বলবেন, আর কোনও শরিক দল যেন ওনার প্রতি শ্রদ্ধাশীল নন। শাসকদলের মন্ত্রীরা, সি. পি. এমের বিভিন্ন আলোচনায় অংশ গ্রহণ করেন কিন্তু নেতাজীর আলোচনা করতে গেলে ফরোয়ার্ড ব্লকের মন্ত্রী কালিমুদ্দিন সামস বা নরেন দে কে বলতে দেওয়া হয়। সি. পি. এমের কোনও মন্ত্রী আলোচনায় থাকেন না। আবার গান্ধীর মূর্তিতে মালা দেবার ক্ষেত্রে আর. এস. পি.-র মন্ত্রী আগে যতীনবাবু দিতেন এখন ক্ষিতিবাবুর উপরে দায়িত্ব বর্তেছে। এই ধরনের সি. পি. এমের মানসিকতা ভাল নয়। সি. পি. এম. রাজ্যে বৃহত্তর শরিকদলের এই ধরনের মানসিকতার

পরিবর্তনের দরকার। যেখানে গোটা ভারতবর্ষে অস্থিরতা দেখা দিয়েছে, জাতীয় সংহতি বিপন্ন হচ্ছে সেখানে জাতীয়তাবাদ থাকা উচিত এবং নেতাজীর মতো আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন বীর সন্তানের নাম নিয়ে যে আলোচনা হচ্ছে, সেখানে সি. পি. এমের মন্ত্রীরা আলোচনা অংশগ্রহণ করলে ভাল হত। স্বাধীনতার পর থেকে দেখা গেছে আমাদের স্বর্গীয় মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায়ের আমল থেকেই এই আওয়াজ উঠেছে। তখন থেকেই দেখা গেছে যে, কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি বিশেষ করে কলকাতা শহরের উন্নয়নের ক্ষেত্রে একটা অনীহা ভাব। তখনও আমরা অনেকবার বলেছি, বিধানচন্দ্র রায় অনেকবার কেন্দ্রের কাছে দরবার করেছেন এবং সেখানে দাবি আদায় করতে ব্যর্থ হওয়ার জন্য ক্ষোভ প্রকাশ করেছেন। আমাদের মুখ্যমন্ত্রীও বারেবারে বলছেন কিন্তু পার্থক্য হচ্ছে স্বর্গীয় বিধানচন্দ্র রায় দাবি আদায় করতে ব্যর্থ হওয়ায় ক্ষোভ প্রকাশ করেছেন আর আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী নিজের ব্যর্থতা ঢাকবার জন্য বলছেন। নেতাজী বিমান বন্দরকে আন্তর্জাতিক বিমান বন্দর হিসাবে স্বীকৃতি শুধু রাজ্যের স্বার্থে নয়, সারা ইস্টার্ন জোন তথা ভারতবর্ষের স্বার্থে। পশ্চিমবঙ্গ হচ্ছে গ্রেটওয়ে অব নর্থ ইস্টার্ন, ইস্টার্ন জোনের। সেই নেতাজী বিমানবন্দরকে আন্তজার্তিক বিমান বন্দর হিসাবে স্বীকৃতি দিতে অনেক সুবিধা হবে। অনেক বিমানই সরাসরি এখানে আসতে পারবে। ডোমেস্টিক ফ্লাইটের সংখ্যা কলকাতা বিমান বন্দরে অনেক কমে গেছে। বেসরকারি বিমান সংস্থা এখানে অনেক কম আসে। আন্তর্জাতিক বিমান যেগুলো আছে সেগুলো ধরতে গেলে আমাদের এখান থেকে দিল্লি বা বম্বে চলে যেতে হয়। ওখান থেকে কানেকটিং ফ্লাইটে যেতে হয়। আগে তো কেন্দ্রীয় কংগ্রেস সরকারের উপরে দোষারোপ করা হত এখন তো আপনাদের বন্ধু সরকার কখনও ২২ মাস, কখনও ২৮ মাস, ১১ মাস এখন আবার ১৮ মাস চলছে, সেই বন্ধু সরকারের কাছে দরবার করুন। এই সরকারের কাছে চাপ সৃষ্টি করতে হবে। বিধানসভাতে আমরা অনেকবার বলেছি এই ব্যাপারে কিন্তু কোনও কমিটি একটা ছিল, সেই কমিটির থেকে কোনও দিনই দেখিনি প্রস্তাব করতে। পশ্চিমবঙ্গ থেকে ৩৩ জন সাংসদকে পাঠানো হয়েছে, তারা কিন্তু কোনও দিন এই ব্যাপারে প্রস্তাব করেননি।

শাসকদলের ওখানে যারা সাংসদ আছেন তারা ওখানে কিছু বলছে না, এখানে এসে বলছে, তাদের মানসিক একটা পরিবর্তন দরকার। শুধু গিমিক দিয়ে কোনও লাভ নেই। এখানে যে রকম আপনারা আওয়াজ তুলছেন, ওখানেও সেই রকম আওয়াজ তোলা উচিত। এই কথা বলে এই মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কলিমুদ্দিন শামস** ঃ মিঃ স্পিকার স্যার, আজকে নেতাজী এয়ারপোর্টকে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট হিসাবে স্বীকৃতি দেবার জন্য এই মোশনটা নিয়ে আসা হয়েছে, এই মোশনকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। মিঃ স্পিকার স্যার, আপনি

ভালভাবে জানেন এই হাউসে দু-তিনবার রেজলিউশন করে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠানো হয়েছিল যে দমদম এয়ারপোর্টের নাম চেঞ্জ করে নেতাজী এয়ারপোর্ট রাখা হোক। কেন্দ্রীয় সরকার অনেকদিন এই ব্যাপারে কিছু করেননি, কিন্তু যখন পশ্চিমবাংলার জনসাধারণ চাপ দিল তখন বাধ্য হয়ে নেতাজী এয়ারপোর্ট করে দিতে হল। এখানে মান্নান সাহেব একটা কথা বলেছেন, আমি তাকে বলতে চাই, কলকাতা নেতাজী সুভাষচন্দ্র বোস এয়ারপোর্টকে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট না করার দায় কংগ্রেসের এবং মান্নান সাহেবের দলের। আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই গুলাম নবী আজাদ তখন সিভিল অ্যাভিয়েশন মিনিস্টার ছিলেন।

(নয়েজ)

তিনি এই সুভাষচন্দ্র বসু বিমানবন্দরটিকে উদ্বোধন করতে এসেছিলেন, তিনি কিন্তু তখন এই ব্যাপারে কিছু বলেননি। তার এটা বোঝা উচিত ছিল যে নেতাজী শুধু ন্যাশনাল লিডার ছিল না, তিনি ছিলেন ইন্টারন্যাশনাল লিডার। সুতরাং তার নামাঙ্কিত বিমানবন্দরটিকে ইন্টারন্যাশনাল এয়ারপোর্ট করা উচিত। ওনারা এখানে বড় বড় কথা বলছেন, কিন্তু কংগ্রেস সরকার বাধ্য হয়ে দমদম এয়ারপোর্টকে নেতাজী সুভাষচন্দ্র বসু এয়ারপোর্ট হিসাবে ঘোষণা করতে বাধ্য হয়েছিল। সবচেয়ে গুরুত্বপূর্ণ ব্যাপার হচ্ছে কংগ্রেস আমলে কলকাতা শহরকে যেভাবে নেগলেক্টেড করা হয়েছে, আর কোনও শহরকে এত নেগলেক্টেড করা হয়নি। মিঃ স্পিকার স্যার, আপনি নিশ্চয় জানেন, এটি ইস্টার্ন জোনের একটি গুরুত্বপূর্ণ এয়ারপোর্ট, নেপালের মতো একটি দেশ, বাংলাদেশের মতো একটি দেশে এখান থেকে অত্যাবশকীয় পণ্য চলাচল করে। আজকে এখানে ওনারা শুধু বড় বড় কথা বলছেন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু আপনারা যখন বক্তব্য রাখেন তখন কিন্তু ওরা এইভাবে ডিস্টার্ব করেন না।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিমান বন্দরের আন্তর্জাতিক স্বীকৃতি এবং নেতাজী নাম করার জন্য আমরা যে প্রস্তাব উত্থাপন করেছিলাম, সকলে তাকে সমর্থন করেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি কিন্তু সর্বশেষ পরিস্থিতি সম্পর্কে—আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন আমরা তার কাছে জানতে

চাইছি। এই প্রসঙ্গটা বারবার জানানো হয়েছে, আমরা ডেলিগেশন দিয়েছি কেন্দ্রীয় সরকারের কাছে, কংগ্রেস আমলেও জানানো হয়েছে কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে আমাদের কলকাতা বিমানবন্দরের যে সঙ্গত দাবি পূর্বাঞ্চলের মানুষের, আমাদের সম্মান এবং যার সঙ্গে অর্থনীতি, শিল্প, বাণিজ্য জড়িয়ে থাকা সত্ত্বেও এটা স্বীকৃতি পাচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে আছেন। বিতর্কের সময়ে তিনি যদি এ বিষয়ে আলোকপাত করেন তাহলে খুব ভাল হয়। আমি পরিশেষে সমস্ত সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি তারা সকলে সমর্থন করেছেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Jayanta Kumar Biswas that—

এই সভা গভীর ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছে যে, সমগ্র পূর্বভারতের প্রবেশপথ হিসাবে পরিগণিত এবং এই অঞ্চলের অর্থনৈতিক ও বাণিজ্যিক অগ্রগতির সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত কলকাতার নেতাজী সুভাষচন্দ্র বিমানবন্দরকে দেশের আন্তর্জাতিক গুরুত্বপূর্ণ বিমানবন্দর হিসাবে স্বীকৃতি না দিয়ে শুধুমাত্র জাতীয় বিমানবন্দর হিসাবে চিহ্নিত করা হয়েছে ;

এই সভা লক্ষ্য করছে যে, বর্তমানে অনেকগুলি বৈদেশিক বিমান এই বিমানবন্দরে যাতায়াত করে এবং সমগ্র পূর্বভারতের রাজনৈতিক ও অর্থনৈতিক গুরুত্বের প্রেক্ষাপটে এই বিমানবন্দরে আরও অধিক সংখ্যক বৈদেশিক বিমান চলাচলের সম্ভাবনা ও প্রয়োজন রয়েছে ;

এই সভা মনে করে যে, এই বিমানবন্দরটিকে আন্তর্জাতিক বিমানবন্দরের স্বীকৃতি না দেওয়ায় এই অঞ্চলের জনগণের স্বার্থ ও সম্মানের পরিপন্থী ;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, অবিলম্বে নেতাজী সুভাষচন্দ্র বিমানবন্দরটিকে আন্তর্জাতিক বিমানবন্দর হিসাবে স্বীকৃতি দেওয়া হোক।

was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that—

এই সভা অবগত আছে যে, সংবিধান ও সুপ্রিম কোর্টের নির্দেশ অমান্য করে গত ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ ধ্বংসের মধ্য দিয়ে ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতার আদর্শের মূলে কুঠারাঘাত করা হয়েছে এবং তৎপরবর্তী সমগ্র দেশব্যাপী

সাম্প্রদায়িক দাঙ্গার ঘটনাবলীতে বহু মানুষের জীবনহানি ঘটেছে, কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে, সংখ্যালঘু সম্প্রদায়ের নিরাপত্তা বিঘ্নিত হয়েছে ও সাম্প্রদায়িক সম্প্রীতি দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে ;

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, আগামী **১৪ই ডিসেম্বর পুনরায় বিশ্ব হিন্দু পরিষদ** লক্ষাধিক কর সেবককে সমবেত করে অযোধ্যায় মন্দির তৈরির পরিকল্পনা গ্রহণ করেছেন ও বি. জে. পি.-র সর্বভারতীয় সভাপতি মন্দির তৈরির কথা ঘোষণা করেছেন, যার ফলে সাম্প্রদায়িক সম্প্রীতি পুনরায় এক গভীর বিপদের সম্মুখীন এবং সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের মধ্যে নিরাপত্তার অভাববোধ সৃষ্টি হয়েছে ;

সেই হেতু এই সভা সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত মানুষের পূর্ণ নিরাপত্তা সুনিশ্চিত করতে, ধর্মনিরপেক্ষতার ও আদর্শকে বজায় রাখতে এবং সংবিধান ও সুপ্রিম কোর্টের নির্দেশকে সম্মান জানাতে এ বিষয়ে অবিলম্বে সময়চিত হস্তক্ষেপ ও প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগে একটা প্রিন্টিং মিস্টেক হয়েছে সভার কাছে সেটা সংশোধন করে নিতে চাইছি। আগামী ৬ই ডিসেম্বর বিশ্ব হিন্দু পরিষদ...৬ই ডিসেম্বরের জায়গায় ১৪ই ডিসেম্বর হবে। আর শেষ প্যারার আগের লাইনে এ বিষয়ে অবিলম্বে প্রয়োজনীয় পদক্ষেপ এই জায়গায় সময়োচিত হস্তক্ষেপ এবং প্রয়োজনীয় পদক্ষেপ হবে। স্যার, আমরা আজকে এই মোশনটা এনেছি এবং সকলে মিলে এটাকে সমর্থন করেছেন এটা সুখের কথা। কিন্তু বিষয়টা আমি একটু বলতে চাই। ভারতবর্ষের স্বাধীনতার পর ৯২ সালের ৬ই ডিসেম্বর ভারতবর্ষের ইতিহাসে এক কলঙ্কের অধ্যায় সূচীত করল, যে কলঙ্ক আমাদের ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতার নীতি, আদর্শকে ধুলিসাৎ করে দিল। বি.জে.পি. জঘন্য, বর্বর কলঙ্কিত ইতিহাস তৈরি করেছিল। বিশ্বের দরবারে ভারতবর্ষের মাথা নিচু হয়ে গেল। তৎপরবর্তীকালে সারা দেশে যে সাম্প্রদায়িক দাঙ্গা ঘটেছে তাতে বহু সাধারণ মানুষের জীবনহানি ঘটেছে, সম্পত্তি বিনষ্ট হয়েছে। সংখ্যালঘু মানুষ নিরাপত্তার অভাব বোধ করেছে। এই বি. জে. পি. সম্পর্কে আমরা জানি। শুধুমাত্র এইরকম একটা সাম্প্রদায়িক শক্তি তারা এতটা সাহস পেত না। তৎকালীন কেন্দ্রে যে কংগ্রেস সরকার তাদের যে দুর্বল অবস্থান, বি.জে.পি. সম্পর্কে তাদের যে উৎকট ভাবের প্রকাশ, তৎকালীন প্রধানমন্ত্রী যিনি ছিলেন তার যে নীরব ভূমিকা সেই ভূমিকাই তাদের উৎসাহিত করেছে। আপনারা জানেন যে আমাদের পার্টি বিশেষ করে বামপন্থীরা, ৩৫৬ ধারা প্রয়োগের বিরুদ্ধে। সেই সময়ে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তার উদ্যোগে এবং প্রচেষ্টায়—ভারতবর্ষের সমস্ত মুখ্যমন্ত্রীরা বলেছিলেন যে একটা রাজ্যের সরকারে মুখ্যমন্ত্রী যেভাবে প্রত্যক্ষ প্রশাসনে, প্রত্যক্ষ সহযোগিতায় এইরকম একটা সভ্যতার প্রাচীরকে ধ্বংস

করতে যাচ্ছে, সভ্যতার বনিয়াদকে ধ্বংস করতে যাচ্ছে, এইরকম একটা সরকারকে সরিয়ে দেওয়ার জন্য ৩৫৬ ধারা প্রয়োগে আমাদের কোনও আপত্তি নেই।

৪ঠা ডিসেম্বর আপনাদের মনে আছে যে, লক্ষ লক্ষ কর সেবক সেখানে মাথায় ফেট্টি বেঁধে অস্ত্রশস্ত্র নিয়ে উপস্থিত হল। সেই সময় ৪ঠা ডিসেম্বর আমাদের মুখ্যমন্ত্রী তৎকালীন প্রধানমন্ত্রীকে ফোন করলেন এবং বললেন যে, আপনি দেখুন। চোখের সামনে কয়েক মাইল দূরে ওখানে সমস্ত কিছু ব্যবস্থা নিন। কিন্তু তিনি একটা অদ্ভুত। তিনি হাসেনও না, কাঁদেনও না, শুনতেও চাননি, দেখতেও চাননি এবং নীরব ভূমিকা নিলেন। ধ্বংস হল বাবরি মসজিদ। ভারতবর্ষে এক কলঙ্কিত ইতিহাস তৈরি হল। এরজন্য কংগ্রেসের ভূমিকা কম নয়। পরবর্তীকালে কংগ্রেসের এই যে ভূমিকা, সেই ভূমিকা সম্পর্কে নিশ্চিতভাবে যা বলা দরকার, সেটা বলব। কিন্তু আজকে খুবই উদ্বেগের বিষয় যে, আগামী ১৪ই ডিসেম্বর বিশ্ব হিন্দু পরিষদ লক্ষাধিক করসেবক জমায়েত করছে। তারা বলছে যে, এখানে মন্দির বানাবে। কাশী, বেনারস যাবে। কয়েক দিন আগে উত্তরপ্রদেশের মুখ্যমন্ত্রী কল্যাণ সিং বাবরি মসজিদ ভাঙ্গার পরে কলকাতায় এসেছিল। কলকাতায় বলেছেন যে, আমি যদি লোক ভাড়া করতাম, তাহলে অনেক টাকা ক্ষতি হত। অনেক সময় নষ্ট হত। সেইজন্য আমাকে এই রকমভাবে করতে হয়েছে। করসেবক বাহিনী দিয়ে ভাঙ্গতে হল। এটা একটা নক্কারজনক ঘটনা। কংগ্রেস দল সমস্ত চলে গেল বি.জে.পি.-তে। ২২ জন মেম্বার কেনাবেচা হল। আবার তারা উত্তরপ্রদেশ সরকারে এসেছে। আমরা আশঙ্কিত ভারতের মানুষ। আমরা এর তীব্রভাবে প্রতিবাদ করতে চাই। এই ব্যাপারে জনগণের বিবেকের কাছে আবেদন করতে চাই। আশা করি যে, এই নক্কারজনক ঘটনার বিরুদ্ধে ভারতের ধর্মনিরপেক্ষ মানুষ সোচ্চার হবেন। এই জঘন্য কাজকে তারা প্রতিবাদ করবেন। আমরা বরাবরই জানি যে, এই সাম্প্রায়িকতা সম্পর্কে কংগ্রেস দলের ভূমিকা অত্যন্ত নগণ্য। আমি একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, যখন ৩ হাজার শিখ দাঙ্গায় খুন হল, আমাদের রাজ্যে যখন ৫০ হাজার মানুষের সম্প্রীতির মিছিল হল, তখন জ্যোতি বসু মহাশয় সেই মিছিলের নেতৃত্ব দিলেন। তখন এক মিনিটের জন্যও টেলিভিশনে এই খবর প্রকাশিত হয়নি। কারণ তৎকালীন কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল ওই টেলিভিশনের নিয়ন্ত্রণাধীনে এবং তারপর পরবর্তীকালে দেখেছি যে, ১৩ দিনের বি. জে. পি. সরকার হয়েছে। এটা আপনারা অস্বীকার করতে পারেন না যে, এটা কংগ্রেসের জন্যই দায়ী। কংগ্রেস এর ওয়ার্কিং কমিটি তাদের হাইকম্যান্ড যখন তাদের লিখিত নির্দেশ রাষ্ট্রপতির কাছে যথাসময়ে পাঠানোর কথা, সেই সময় এত বিলম্বিত হল যে, রাষ্ট্রপতি বি. জে. পি.-কে সুযোগ দিল এবং এই সুযোগ যদি কংগ্রেস না দিত, সময়মতো চিঠি দিত, তাহলে ১৩ দিনের জন্য বি. জে. পি. ভারতবর্ষে প্রধানমন্ত্রিত্ব করতে পারত না। এটার জন্য কংগ্রেস প্রত্যক্ষভাবে দায়ী। স্যার, মনে আছে, একটা

সময় এই সাম্প্রদায়িক শক্তির বিরোধিতা করতে গিয়ে ভি. পি. সিং তার প্রধানমন্ত্রিত্ব ত্যাগ করলেন। **(গোলমাল)** আমি এখানে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে কংগ্রেসের ভূমিকার কথা বলছি। কংগ্রেস দুর্বল ভূমিকা পালন করেছে। কংগ্রেস বি. জে. পি.-র সঙ্গে যৌথভাবে আপস করে দেবগৌড়া সরকারের পদত্যাগ করালেন। এটা যে কংগ্রেসের দূর্বল ভূমিকার জন্য হয়েছে, এটা অস্বীকার করার কিছু নেই। আজকে যুক্তফ্রন্ট সরকার সাম্প্রদায়িকতার সঙ্গে আপোস করেনি। এটা কংগ্রেসের কাছে সুখকর নয়। কংগ্রেসের যে মানসিকতা এটা সাম্প্রদায়িক শক্তিকে ফিরিয়ে আনার পিছনের দরজার অপকৌশল মাত্র। আর সেইজন্য বলি যে, সাম্প্রদায়িকতা বিরোধী সংগ্রামে কংগ্রেস শক্তিশালী ভূমিকা নিক।

[11-50 — 12-00 Noon]

**মিঃ স্পিকার ঃ** আমি তো বুঝতে পারছি না, এটা একটা সিরিয়াস ডিবেট, মুভার তার মোশন মুভ করেছে। আমার কাছে লিস্ট এসেছে, সব পার্টির লোকেরাই বলবেন, আপনারা বক্তব্যের মাধ্যমে উত্তর দিন না। 'There is an amendment to this motion given by Shri Sudip Bandyopadhyay. It is in order. I now, request Shri Sudip Bandyopadhyay to move his amendment. সুদীপবাবু আপনি অ্যামেন্ডমেন্টটা পুরো পড়ে নেবেন। আমরা সময় পাইনি এটা সাইক্লোস্টাইল করতে। আমি তো হাউসকে বারবার বলি, স্মরণ করাই মোশন নোটিশ এইগুলি সবসময় অ্যাডভান্স আসা উচিত। আমাদের দুর্ভাগ্য, আমরা এখন তো জনমজুর হয়ে গেছি, দিন আনি দিন খাই। এখন তো বি. এ. কমিটিকে রোজ বসতে হচ্ছে। আগে বি. এ. কমিটি ১৫/২০ দিন অন্তর একবার বসত। এখন আগামীকাল কি হবে সেটা আজকে বসে ঠিক করতে হচ্ছে। আবার আগামীকাল বসতে হচ্ছে পরশু দিন কি হবে সেটা ঠিক করার জন্য, এটা কিন্তু দুর্ভাগ্যজনক। এটা প্রসিডিওর নয়। এটা আনফেয়ার টু দি মেম্বারস অলসো। আমি সমস্ত পার্টিকে স্মরণ করিয়ে দিচ্ছি মোশন নোটিশগুলি অ্যাডভান্স না পেলে তারা কি করে পড়াশুনা করবে, প্রিপেয়ার্ড হবে, রিসার্চ করবে? কিন্তু দুর্ভাগ্যবশত সেটা হচ্ছে না। এটা যেহেতু শর্ট শেসন, সেইজন্য আমি বেশি কিছু কমেন্ট করতে চাইছি না। আমি স্মরণ করিয়ে দিতে চাই, সমস্ত পার্টি লিডারদেরকে মোশন নোটিশগুলি সাফিসিয়েন্টলি ওয়েল ইন অ্যাডভান্স আসা উচিত, এই পদ্ধতিটা সবাইকে মনে রাখতে হবে তা না হলে সেক্রেটারিয়েট ক্যান নট ফাংশন। মোশনটা ঠিকমতো সার্কুলেট করা না গেলে কি করে তারা বক্তব্য রাখবে, অ্যামেন্ডমেন্ট দেবে, ইট ইজ নট ফেয়ার।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি যে অ্যামেন্ডমেন্টটা এনেছি, সেটা মুভ করছি। সর্বদলীয় প্রস্তাবের সঙ্গে দ্বিতীয় অনুচ্ছেদের নিচে এই কথাগুলি যুক্ত করা হোক। "বাবরি মসজিদ ভাঙার সঙ্গে যে দল যুক্ত তারা সুকৌশলে দল ভাঙতে গিয়ে উত্তরপ্রদেশে

ক্ষমতায় এসেছে, যার সম্পর্কে জনগণের সচেতন থাকা দরকার।" আমার মনে হয় সাম্প্রতিককালে এতবড় গণতন্ত্রের প্রতি আঘাত এবং এত মারাত্মক একটি ঘটনা উত্তরপ্রদেশে যা ঘটেছে তার নিন্দা করার ভাষা নেই, সেটা শুধু বক্তব্যের মধ্যে নয়, এটা অল পার্টি রেজলিউশনে যুক্ত হওয়া দরকার। আমরা বলেছি, ইউনিটি ইনডাইভারসিটি, একত্মা বৈচিত্র্যের মধ্যে ঐক্য, এক দেশ-এক জাতি, একতা এই দেশ আমাদের বিধাতা। আমরা বলি, 'নানা ভাষা, নানা জাতি নানা পরিধান, বিবিধের মাঝে দেখ মিলন মহান।' সুতরাং ভারতবর্ষের গণতন্ত্রের ভিত্তিতে ধর্মনিরপেক্ষতার মূল আদর্শকে যারা আঘাত করতে চায় তাদের সম্পর্কে আরও স্পষ্ট কণ্ঠে দ্ব্যর্থহীন ভাষায় উল্লেখ থাকা দরকার। সেইজন্য আমি মনে করছি, এই যে অবস্থাটা স্পর্শকাতর বিষয়, এটা শুধু সংখ্যালঘুদের বিষয় নয়, বাবরি মসজিদ ভাঙতে হিন্দুরাও সমানভাবে আঘাত পেয়েছিল, তারা এখন আবার বলছে, মথুরা এবং কাশীকে টার্গেট করা হচ্ছে।

আগামীদিনে লোকসভার নির্বাচন আসছে। সুতরাং সেই বিপদ আসছে। পশ্চিমবঙ্গে বি.জে.পি. প্রভাব আছে কি নেই—এটা আমরা অগ্রাহ্য করছি। কিন্তু আত্মসন্তুষ্টিতে ভোগা উচিত নয়। আত্মসন্তুষ্টি থাকলে এই শক্তি যে কোনও সময় মাথাচাড়া দেবে। আমাদের সংসদীয় গণতন্ত্রে সাম্প্রতিককালে যে কলঙ্কজনক ঘটনার প্রশ্নে আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি, মাননীয় রবীন মন্ডল মহাশয় যে মোশন এনেছেন সেই মোশনের শেষে যদি এই অংশটুকু যুক্ত করা হয় তাহলে এটা আরও গ্রহণযোগ্য হবে, এটা সারা দেশের মানুষের কাছে পথ প্রদর্শক হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় রবীন মন্ডল মহাশয় আজ যে প্রস্তাব এই হাউসের সামনে রেখেছেন, আমিও তার একজন সিগনেটারি। এই প্রস্তাবকে আমি আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। এবং মাননীয় সুদীপবাবু যে সংশোধনী এনেছেন, আমার মনে হয় যে সেটা যদি এর সঙ্গে যুক্ত হয় তাহলে সেটা গ্রহণ করলে আমার মনে হয় কোনও আপত্তি থাকতে পারে না। আমি আজকে এই বিতর্ক, সমস্ত বিতর্কের ঊর্ধ্বে উঠে পার্টি-পার্টি ঝগড়ার ঊর্ধ্বে উঠে করতে চেয়েছিলাম। তার কারণ সাম্প্রদায়িক যে বিপদ সেটা কোনও বিশেষ পার্টির বিপদ নয়। এটা সকলের বিপদ। কিন্তু দুর্ভাগ্যবশত রবীনবাবু বোধ হয় মাননীয় মুখ্যমন্ত্রীকে দেখে উৎসাহিত হয়ে কংগ্রেসের বিরুদ্ধে কিছু টিপিক্যাল, বাজারি, প্ল্যাটফর্মের বস্তাপচা সমালোচনা করলেন। আমরাও রাজনীতিক লোক। সুতরাং স্বাভাবিকভাবে এই প্রস্তাবের পক্ষে বলতে গিয়ে, দুর্ভাগ্যবশত আমি যেটা চাইনি, রবীনবাবুর জবাবে, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সি. পি. এমের ভূমিকার কথা উল্লেখ করতে হবে। সেটা পরে বলব। এ ব্যাপারে কোনও সন্দেহ নেই যে, স্বাধীনতার পরে ভারতবর্ষের সবচেয়ে প্রথম কলঙ্কিত দিন হল ১৯৪৮ সালের ৩০শে জানুয়ারি যেদিন মহাত্মা গান্ধী নিহত হয়েছিলেন। আর স্বাধীনতার পরে ভারতবর্ষের দ্বিতীয় কলঙ্কিত দিন হল ১৯৯২ সালে

৬ই ডিসেম্বর, যেদিন বাবরি মসজিদ ধূলিসাৎ হয়। এই ধূলিসাৎ হওয়ার ঘটনায় শুধু ৪০০ বছরের পুরনো মসজিদই গুঁড়িয়েই যায়নি, তার সাথে সাথে ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতার আদর্শ যা আমাদের সংবিধানে আছে, দীর্ঘ দিন ধরে পাশাপাশি থাকার যে ঐতিহ্য তৈরি হয়েছে এবং যে মর্যাদা ভারতবর্ষ আন্তর্জাতিক ক্ষেত্রে অর্জন করেছে তার সমস্ত কিছুই ধুলোয় লুটিয়ে গেছে। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটেছে তা এখনও জোড়া লাগেনি। যারা এই মসজিদ ভেঙেছে তাদের সম্পর্কে মহাত্মা গান্ধীর একটা উদ্ধৃতি আমি উল্লেখ করতে চাই। ১৯৪৭ সালের ১২ই মার্চ পাটনায় একটা মসজিদ ভাঙার পর গান্ধীজি সেখানে গিয়ে বলেছিলেন—Those who desecrated the mosques were not men but devils because mosques temples and churches are all Houses of Lord, I have come here today to convey to you my grief. যারা এই মসজিদ ভেঙেছে তারা মানুষ নয়, তারা শয়তান। দুর্ভাগ্যবশত ভারতবর্ষের রাজনীতিতে এই শয়তানেরা আছে এবং তারা আত্মপ্রকাশ করার চেষ্টা করছে বিভিন্ন রাজনীতির মধ্যে দিয়ে। ভারতবর্ষের সচেতন নাগরিক হিসেবে এই সাম্প্রদায়িক শয়তানদের আমাদের চিহ্নিত করতে হবে এবং এদের বিরুদ্ধে মানুষকে জাগ্রত করতে হবে। বাবরি মসজিদ নিয়ে যে ডিসপিউট, যে বিতর্ক, সেই বিতর্ক আজকের নয়। এটা বহুদিনের। এটা প্রথম শুরু হয়েছিল ১৯৪৯ সালে। সেই সময় ভারতের স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন সর্দার বল্লভ ভাই প্যাটেল। তিনি সেই সময় উত্তরপ্রদেশের মুখ্যমন্ত্রী পন্ডিত গোবিন্দবল্লভ পন্থকে একটা চিঠি লিখেছিলেন। তার

[12-00 — 12-10 p.m.]

থেকে আমি উদ্ধৃতি করে বলছি—ওতে বলেছে, "There can be no question of resolving such dispute by force. In that case, the forces of law and order will have to maintain peace at all costs. If, therefore, peaceful and persuasive methods are to be followed, any unilateral action based on attitude of aggression or coercion cannot be countenanced." সর্দার বল্লভভাই প্যাটেল বলেছেন ৫০ সালে, একতরফা কেউ যদি আগ্রাসি মনোভাব নিয়ে কাজ করে, সরকারের সেটা সহ্য করা উচিত নয়। কিন্তু দুর্ভাগ্যবশত ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটেছিল—রবীনবাবু ঠিকই বলেছেন—কর সেবকরা আগে থেকে সমবেত হয়েছিল। উদ্দেশ্যে কি ছিল, সেটা এখন কারও অজানা নেই। এল. কে. আডবানি তার তিন দিন আগে একটা বক্তৃতায় পরিষ্কার ভাবে বলে দিয়েছিল। ২-রা ডিসেম্বর ওর একটা স্টেটমেন্ট বেরিয়েছিল, সেখানে তিনি—ভারতীয় জনতা পার্টির প্রেসিডেন্ট—বলেছেন, "Kar Seva does not mean bhajans and kirtans. We

will perform Kar Seva with shovels and bricks on the 2.77 acres of land acquired by the Government." এই বিবৃতি অ্যাকশন নেবার পক্ষে যথেষ্ট ছিল। দুর্ভাগ্যবশত সেই অ্যাকশন নেওয়া যায়নি। এবং তার ফলে শুধু বাবরি মসজিদই ভেঙে যায়নি, সারা ভারতবর্ষে সাম্প্রদায়িক দাঙ্গা ছড়িয়ে পড়েছিল। আমাদের এই পশ্চিমবাংলায়—রবীন্দ্রনাথ, নজরুলের পশ্চিমবাংলাতেও দাঙ্গা হয়েছিল। শুধু কলকাতায় দাঙ্গায় ক্ষতি হয়েছিল ৪০০ কোটি টাকা। সেই দাঙ্গা কত ব্যাপকভাবে কলকাতায় ছড়িয়ে পড়েছিল—তথাকথিত এই বামফ্রন্ট সরকার থাকা সত্ত্বেও, আপনারা জানেন, এর পুনরাবৃত্তি আর আমি করতে চাই না। সরকারি হিসাবে, বাবরি মসজিদ ভাঙার পর সারা ভারতবর্ষে কয়েকদিনে ১,১৫০ জন মানুষ নিহত হয়েছিল। এই দাঙ্গা ছড়িয়ে পড়েছিল বাংলাদেশেও, সেখানে সংখ্যালঘুদের উপর আক্রমণ হয়েছিল। একটা ঘটনা এত প্রভাব বিস্তার করেছিল। এটা আমাদের ভুল করলে চলবে না যে, এটা একটা সুপরিকল্পিত প্ল্যানের মধ্যে দিয়ে হিন্দু রাষ্ট্রের কথা বলে, হিন্দু মনোভাব জাগ্রত করার চেষ্টা করে একটা রাজনৈতিক দল, যার নাম ভারতীয় জনতা পার্টি, তারা সুযোগ নেবার চেষ্টা করেছে এবং এই দাঙ্গার পরিবেশ সৃষ্টি করেছে—এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। একটা বিখ্যাত বই, সর্বপল্লী রাধাকৃষ্ণনের ছেলে সর্বপল্লী গোপাল লিখেছেন—'Anatomy of confrontations—The Babri Masjid Ramjanambhumi Issue' তাতে একটা কথা লিখেছেন, "The battle for the Ram Janmabhumi is part of a wider political struggle for a constitution of 'Hindu' consciousness and identity, for construction of a Hindu tradition and for the assertion of Hindu power or all the other communities in India. The VHP activities acquire their meaning within the broader context." এটা আর কিছুই নয়, হিন্দু কথাটা বলে হিন্দু আইডেন্টিটি অ্যাসার্ট করে একটা রাজনৈতিক দল ক্ষমতায় আসার চেষ্টা করছে এবং একে আমরা সেদিন ঠেকাতে পারিনি। আজকে বাবরি মসজিদ আমাদের সকলেরই লজ্জার বিষয়। আমি কংগ্রেস দলের পক্ষ থেকে খোলাখুলি ভাবে বলতে চাই, সেদিন আমরা ব্যর্থ হয়েছিলাম। তখন আমাদের কেন্দ্রীয় সরকার ছিল, বাবরি মসজিদ প্রটেক্ট করার যে সাংবিধানিক দায়িত্ব আমাদের ছিল, তা আমরা পালন করতে পারিনি, এর জন্য কংগ্রেস লজ্জিত। এবং এই লজ্জা গোপন করার কথা নয়। আমাদের যে এ. আই. সি. সি.-র অধীবেশন হয়ে গেল, তাতে আমরা বলেছি, "Congress once again condemns the act of vandalism perpetrated by the BJP and its alliance in destroying Babri Masjid by throwing to the winds all canons of civilised behaviour and ignoring its own commitment to the highest judiciary of the land, the Parliament, to the Government and to the National Integration

Council." বি. জে. পি. সমস্ত জায়গায়, সুপ্রিম কোর্টে, ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলে, এবং পার্লামেন্টে বলেছে যে, বাবরি মসজিদ ভাঙবে না। অথচ বাবরি মসজিদ ওরা ভেঙেছে, পরিকল্পনা করে ভেঙেছে।

'দিস ইজ নাথিং বাট পারফিডাই—দি কংগ্রেস অলসও রিগ্রেটস দি ইনঅ্যাবিলিটি টু ক্যারি আউট দি রেসপন্সিবিলিটি ইন প্রোটেকটিং দি বাবরি মসজিদ।' আমরা দুঃখ প্রকাশ করেছি যে আমরা পারিনি। এবং আমি আজকে বলছি যে, নিশ্চয় দেশের মুসলমান সমাজের কাছে আমাদের ক্ষমা চাইবার সুযোগ আছে যে আমরা পারিনি। এটা আমাদের ব্যর্থতা এবং আজকে যেটুকু কংগ্রেস রাজনৈতিক ভাবে হটেছে তার কারণ আমরা ১৯৯২ সালের ৬-ই ডিসেম্বর সক্রিয় হতে পারিনি। আজকে আমাদের সচেতনতার ব্যাপার আছে। হ্যাঁ, এটা আমাদের লজ্জার ব্যাপার যে, কংগ্রেসের থেকে বেরিয়ে গিয়ে লোকেরা ইউ. পি.-তে সেই কল্যাণ সিং-র—যে বাবরি মসজিদ ভাঙ্গার প্রধান নায়ক, খলনায়ক—তার দলে যোগদান করেছেন। এই রকম মানুষদের কংগ্রেসে থাকার কোনও অধিকার নেই। আমরা বলতে চাই, কংগ্রেস গান্ধী নেহেরুর ট্রাডিশনেই থাকবে এবং কেউ যদি বি. জে. পি.-তে চলে যেতে চান তাহলে এখনই চলে যান, আমরা কংগ্রেসকে তৈরি করব। কংগ্রেস কখনও সাম্প্রদায়িকতার সঙ্গে কম্প্রোমাইজ করে বাঁচতে পারে না। কিন্তু এবার মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে বলতে চাই যে, আমরা তো ভুল স্বীকার করেছি তাহলে আপনারা কেন স্বীকার করবেন না। আপনি এই হাউসে উঠে ভুল স্বীকার করবেন না কেন? আমরা তো আমাদের এ. আই. সি. সি.-র প্রস্তাবে বলেছি, 'ইট ইজ পার্টিনেন্ট টু রিকালেক্ট দ্যাট অন ফার্স্ট জুলাই, ১৯৮৮, অ্যাট এ মিটিং হেল্ড অ্যাট ক্যালকাটা জয়েন্টলি অ্যাড্রেসড বাই শ্রী জ্যোতি বসু, শ্রী ভি. পি. সিং অ্যান্ড শ্রী অটলবিহারি বাজপেয়ি হয়ারইন দিস লিডারস অ্যানাউন্সড দ্যাট অল দি অন—কংগ্রেস পার্টিস মাস্ট কাম টুগেদার টু ফাইট দি কংগ্রেস পার্টি।' আপনি নিজে দায়ী। ১৯৮৮ সালের ১-লা জুলাই আপনি এই ময়দানে অটলবিহারি বাজেপেয়ির হাত ধরে বলেছিলেন, কংগ্রেসকে আমরা এক সাথে মিলে হারাব। বি. জে. পি. দুটোতে চলে গিয়েছিল ১৯৮৪ সালে। কিন্তু সেই বি. জে. পি. আপনি হাত ধরে দাঁড়াবার পর ৮৯-টা আসন পেয়ে গেল। আপনিই তাদের পলিটিক্যাল রেসপন্সিবিলিটি দিয়েছেন। আমরা তো ক্ষমা চেয়েছি। আজকে আমি আশা করব আপনিও এখানে দাঁড়িয়ে ক্ষমা চাইবেন। আপনারা সে দিন বি. জে. পি.-কে তুলে না ধরলে এই ঘটনা ঘটত না। একথা স্বীকার করতে হবে। উগ্র কংগ্রেস বিরোধিতায়, অন্ধ কংগ্রেস বিরোধিতায় আপনারা বি. জে. পি.-র সাথে হাত মিলিয়েছিলেন, রাজনৈতিক ভাবে তাদের সঙ্গে সমঝোতা করেছিলেন। আজকে সেই বি. জে. পি. মুখব্যাদান করছে। আমি আবার বলছি, ভুল যা হয়েছে ছেড়ে দিন। আপনারা দেখেছেন যে, বি. জে. পি.-কে আটকাবার জন্য কংগ্রেসের কমিটমেন্ট আছে কিনা। গত

১৯ মাস কেন্দ্রে একটা সরকার রয়েছে। রবীনবাবু ১৩ দিনের বাজপেয়ি সরকারের কথা বলছিলেন। কিন্তু গত ১৯ মাসের দেবেগৌড়া এবং গুজরালের সরকারকে কারা বাইরে থেকে সমর্থন করে বাঁচিয়ে রেখেছে? আমরা স্টিয়ারিং কমিটিতে নেই, কোর কমিটিতেও নেই। আপনিতো স্টিয়ারিং কমিটিতে যান, আপনি বলুন তো যে ১৯ মাস ধরে আমাদের সমর্থনে আপনাদের সরকারটিকে আছে তা কি বি. জে. পি.-কে বাইরে রাখার জন্য নয়? কংগ্রেস বৃহত্তম দল হয়েও ১২ জনের পার্টি, সি. পি. আই., তারা আমাদের বিরুদ্ধে বিবৃতি দিচ্ছে। আমরা মুখবুজে সমস্ত সহ্য করেছি কারণ, বি. জে. পি.-কে বাইরে রাখ—উই হ্যাভ গট দ্যাট কমিটমেন্ট। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী, আপনাকে সবাই বলে সর্বভারতীয় নেতা। যদি সত্যিই তা হন, তাহলে আপনি আপনাদের ইউনাইটেড ফ্রন্টের লোকেদের বোঝান, বি. জে. পি.-কে বাইরে রাখতে যে ১৪৩ জনের পার্টি আপনাদের সরকারকে বাঁচিয়ে রেখেছে সেই সরকার থেকে ডি. এম. কে.-কে ড্রপ করা হোক কংগ্রেসের ১৪৩ জনের সেন্টিমেন্ট রাখার জন্য। কেন আজকে আপনারা একথা বলবেন না? আজকে আপনি ভয় দেখাচ্ছেন যে, নির্বাচনে যেতে হবে? নির্বাচনে গেলে বামপন্থীরা কোনও প্রভাব সৃষ্টি করতে পারবে না। আজকে তো আপনার দায়িত্ব ছিল বলার যে, হ্যাঁ, কংগ্রেস মন্ত্রিসভায় দরকার হলে আসুক, ডি. এম. কে.-কে বাইরে রাখা হোক, বি. জে. পি.-কে ক্ষমতায় আসতে দিও না। আমি চাই যে, সেটাই করা হোক। আগামী ১৪-ই ডিসেম্বর বিশ্ব হিন্দু পরিষদ যে পরিকল্পনা নিয়েছে তার বিরুদ্ধে চূড়ান্ত ব্যবস্থা নিতে হবে কেন্দ্রীয় সরকার যতদিন আছে। দে মাস্ট ইস্যু অ্যান ওয়ার্নিং টু দি ইউ. পি. গভর্নমেন্ট। যদি বিশ্ব হিন্দু পরিষদ জোর করে ওখানে মন্দির বানায় তাহলে কেন্দ্র দরকার হলে ৩৫৬ ধারা প্রয়োগ করবে। পুরো ডিসপ্যুট-টা, ১৪৩ ধারায় সংবিধানে বলা আছে, সুপ্রিম কোর্টের কাছে আছে যে, ওখানে কোনও কন্সস্ট্রাকশন করা যাবে না। আমরা কংগ্রেস থেকে সর্বোতো ভাবে বলছি, ১৪-ই ডিসেম্বরের বিশ্ব হিন্দু পরিষদের ওখানে কর সেবার পরিকল্পনা আটকানো উচিত। বি. জে. পি.-র যে পরিকল্পনা, বিশ্ব হিন্দু পরিষদের যে পরিকল্পনা, ঐ মথুরা এবং কাশীর ইস্যু তোলা, সারা ভারতবর্ষে তার বিরুদ্ধে মানুষকে জাগ্রত করতে হবে। আজকে ভারতবর্ষের মূল চ্যালেঞ্জ সাম্প্রদায়িকতার বিরুদ্ধে। আজকে প্রশ্ন হচ্ছে, ধর্মনিরপেক্ষ শক্তি থাকবে না সাম্প্রদায়িক শক্তি থাকবে? প্রশ্ন হচ্ছে, ভারতবর্ষে জাতীয়তাবাদী শক্তি থাকবে না কি জাতীয়তাবাদ বিরোধী শক্তি থাকবে? প্রশ্ন আরেকবার যে আমরা কালো রবিবার ৬ই ডিসেম্বর হতে দেব কি না? না ভারতবর্ষের দীর্ঘ দিনের যে ট্র্যাডিশন আমরা সকলে মিলে পাশাপাশি থেকে "একই বৃন্তে দুটি কুসুম হিন্দু-মুসলমান, মুসলিম তার নয়নমনি হিন্দু তাহার প্রাণ"—আমরা সেই ট্র্যাডিশন রক্ষা করতে পারব। তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং আশা করছি সারা হাউস কোনও রাজনৈতিক বিতর্ক না তুলে এই প্রস্তাবের পিছনে দাঁড়াবে।

[12-10 — 12-20 p.m.]

**श्री मोव्याकुव :**

हाय रो लेने से बोझ दिल का कब कम हुआ

जब उनकी याद आयी फिर वही आलम हुआ

ओनरेबूल स्पीकर सर, ओनरेबूल रोविन मण्डल ने जो तजवीज हिमायत यहाँ पेश किए है उनका हिमायत करते हुए इसपर कुछ लपज कहना चाहता हूँ। सरजमी हिन्दुस्तान मे ५०० साल की बावरी मस्जिद को शहीद कर दिया फिरकापरस्त ताकत, विशव हिन्दु पुरिषद, आर०एस०एम० और भयंकर झंझटिया पार्टी ने। भाजपा को हम भयंकर झंझटिया पार्टी कहते है। इन लोगो ने एक साजिश के जरिये मस्जिद को शहिद कर दिया। आज हमलोग आवाम मे गरीवो मजदुर तवके के लोगो को, मेहनतकश किसान तवके के लोगो को जव मुतहिदत सरमसाना अपने तहरीक से आगे बढाना चाह रहे है, उस वक्त यह फिरका परस्त ताकत ने सरमयाराना नाजाम को आघात पहुचाने के लिए मजदूर, गरीव तवके के लोगो को अपने तजवीज हक और हुकुक की तहरीक को आगे बढाने की कोशिश को नाकाम करने के लिए हमारे इतेहाक को, इतेफाक को तोड़ने की हर मुमकीन कोशिश कर रहे है। उनके सामने एक ही रास्ता है और वो रास्ता है हमारे हिन्दुस्तान मे हिन्दु और मुसलमानो मे तफरका पैदा करना।

लेकिन साथ-साथ अपसोस के साथ ये कहना पड़ता है कि हमारे मुल्क मे फिरका परस्त ताकत भारतीय जनता पार्टी, विश्व हिन्दु परिपद, आर०एस०एस० की जो ताकत है, गुजास्ता ४५ साल की कांग्रेसी हुकुमत को जिस तरह से इन फिरकापरस्त ताकतों के विलाफ कारवाई करना चाहिए वो ४५ साल की कांग्रेसी हुकुमत ने, वो कदम नही उठाया सोर उनकी यही कमजोरी के जरिये इन फीरकापरस्त ताकत आगे वढ़ा। तथा तजवीज करना चाहता हूँ कि इन ताकतो ने जो विश्व हिन्दु परिपद वहाँ राम मन्दिर बनाने का फैसला कर रही है वी०जे०पी आर०एस०एस० के साथ। यह कदम २० करोड़ अकलीयती तबके के लोग मुसलमान जो यहां है बिल्कुल खामोश नही बैठेगे साथ ही आम लोगो को बहुत खतरा पहुचेगा। जाहिर है जम्हुरियत पसन्द लोग, सेक्युलरिजम के हिमायती लोगो को बहुत बड़ा नुकसान होगा। क्योकि भाजपा विश्व हिन्दु परिषद और आर० एस० एस० के लोग मुसलमानो के वजुद को खत्म करने की हर मुमकिन कोशिश कर रहे है। और हिन्दु राज मरकज के स्थापित करने की घोषणा कर रहे है, प्रचार कर रहे है। तथा जाहिर है हमारे वाया सरकार इसके

खिलाफचलाते रहा है। कांग्रेस के दोस्तो ने ये फैसला किया है वह काविलेतारिफ है। उनको मै खुसामदे देते हुए कहेगे, इन फिरका परस्त ताकत को आपकी ४५ साल बी० जे० पी० आर० एस० एस० के खिलाफ जो कदम उठाना चाहिए था नही उठा सके। आपके चलते ही यह ताकत इतना वढा है, आज आपसोस जाहिर कर रहे है यह खुशी की बात है। आज आप अपनी गलती का इजहार कर रहे है। एक कहावत है कि सुबह की भुला अगर शाम को वापस लौट आता है तो उसे भुला नही कहते।

हम उम्मीद करता हूं कांग्रेसी जानिव से भी कि फिरकापरस्त ताकतो के खिलाफ आवाज बुलन्द करेगें। साथ-साथ सरकज मे जो हुकुमत है ऐसा कोई कदम नही उठाए जिससे कि ये फिरकापरस्त ताकत वरस्तदे एतेहदार मरकज मे आ जाए।

तथा अपनी बात खत्म करने से पहलेयह कहना चाहता हूँ कि बाबरी मस्जिद जो हिन्दुस्तान मे है वह मुगल बावर के जमाने मे वहाँ सिपेसालार बांके मियां ने बनबाया था। भी०जे०पी का कहना है कि वहाँ राम मन्दिर था। श्रेता युग मे राम का अविर्भाव हुआ। यह ९०० करोड पहले की बात कर, कहते है कि वहाँ राम मन्दिर था। और मस्जिद को शहीद कर दिया गया और वहाँ मस्जिद के स्थान पर मन्दिर बनाने की कोशिश की जारही है, वैसा हालात पैदा किया जा रहा है। इससे जम्हुरियत पसन्द और सेकुलरिजम मे विशवास करने वाले जो लोग है उनहे इन फिरकापरस्त ताकतो से होशियार करना चाहिए, मुतहित होना चाहिए। साथ ही हमारे बंगाल मे जहाँ वायां सरकार के तहत अमनो-अमान कायम रखी गयी है, उसके अन्दर भी इतेहाद यह कोशिश हो रही है, बी०जे०पी० आर०एस०एस० फिरकावराना फौलाने की कोशिश कर रही है। सर, एक घटना का जिक्र करता हूँ २४ परगना मे काली पुजा के समय इन फिवकापरस्त ताकतो ने दंगा फैलाने की कोशिश की। काजी मुल्ला मस्जिद मे आग लगाने की कोशिश की गयी। येलोग चाह रहे थे कि किसी तरह दंगा भड़काया जाए। आर० एस० एस० के लोग यह कारवाई की थी। बंगाल के मुर्सिदाबाद, मालदा, २४ परगना इत्यादि स्थानो पर अपना जगह बनाने के लिए लोगो के बीच नफरत बढाकर इतेहाद और इतेफाक को तोड़कर बंगाल मे नये सिरे से अपनी तजवीज बढाना चाह रहे है। वह ताकत कोन है? फिवकापरस्त चाहे विश्व हिन्दु परिषद चाहे वो आर०एस०एस० चाहे बी०जे०पी० फिरकावराना फसादात फैलाने की हर मुमकिन कोशिश कर रहे है। इसके खिलाफ सरकार को सचेत होने की आवश्यकता है। साथ-ही-साथ बाबरी मस्जिद के स्थान पर नये सिरे से राम मन्दिर बनाने की जो तैयारी हो रही है उसके खिलाफ मुतहित करना चाहता हूँ इनही चन्द अल्फाजो

के साथ रोबिन मण्डल के तजबीज की हिमायत करते हुए अपनी बात खत्म करता हूँ।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, সরকার পক্ষের চিফ হুইপ শ্রী রবীন মন্ডল আজকে যে প্রস্তাব আমাদের সকলের সাথে মিলে এনেছেন এবং বিরোধী দলের কংগ্রেসের শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এই প্রস্তাবের উপর যে সংশোধনী প্রস্তাব এনেছেন আমি তারই সমর্থনে আপনার মাধ্যমে এই সভার কাছে নিবেদন রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ৫ বছরে ভারতবর্ষে যে রাজনৈতিক ক্ষমতা নিয়ে সবচেয়ে বেশি চুল-চেরা বিচার এবং বিশ্লেষণ করা হয়েছে, যে ক্ষমতাকে ঘিরে রাজনৈতিক আবর্তে সবচেয়ে বেশি আলোচনা এবং সমালোচনা হয়েছে সেটা হচ্ছে এই বাবরি মসজিদ ধ্বংসের ঘটনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে কোনও রাজনৈতিক ঘটনার পূর্বাপর বিচার-বিশ্লেষণ করে যদি সিদ্ধান্তে আসার চেষ্টা না করি তাহলে আমার মনে হয় রাজনৈতিক বিশ্লেষণ অসম্পূর্ণ থেকে যায়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বাবরি মসজিদ ভাঙার ঘটনা কেন ভারতবর্ষে হল তার কারণ আমরা দেখেছি, ভারতবর্ষের তাবৎ রাজনৈতিক দল তারা স্বাধীনতার পর থেকে লাগাতার কংগ্রেস বিরোধিতার নাম করে ভারতবর্ষের গণতান্ত্রিক শক্তিকে দুর্বল করেছে এবং কংগ্রেসকে দুর্বল করার অপচেষ্টার মাধ্যমে ভারতবর্ষে এই ফ্যাসিস্ট এবং আধা-ফ্যাসিস্ট শক্তিগুলি তারা আস্তে আস্তে নিচের তলায় মাটি খুঁজে পেয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভারতবর্ষের পার্লামেন্টে একটার পর একটা নির্বাচনে দলগত শক্তি যদি বিচার-বিশ্লেষণ করেন তাহলে আপনি দেখবেন, প্রথম লোকসভা থেকে নবম লোকসভার নির্বাচনে জনসঙ্ঘই বলুন আর বি. জে. পি.-র নাম দিয়েই বলুন তারা সবচেয়ে বেশি সংখ্যক সদস্য পাঠিয়েছিলেন পার্লামেন্টে ৮ জন। যখন রাজীব গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন তখন লোকসভায় বি. জে. পি.-র সদস্য সংখ্যা ছিল ২ জন। তারপর রাজীব গান্ধীকে সরিয়ে দিয়ে ভারতবর্ষে কংগ্রেসি রাজনৈতিক দল কংগ্রেস বিরোধিতাকে পুঁজি করে ভারতবর্ষের ক্ষমতা যখন একটু-একটু করে কায়েম করার চেষ্টা করলেন তখন লোকসভায় বি. জে. পি.-র সদস্য সংখ্যা হল ৮৯ জন। কেন এমন হয়? মাননীয় অধ্যক্ষ মহোদয়, এমন হয় তার কারণ বামপন্থী রাজনৈতিক শক্তি যারা নিজেদের ধর্মনিরপেক্ষ শক্তি বলে দাবি করেন তাদের কার্যকলাপ বিচার-বিশ্লেষণ করে যদি দেখেন তাহলে দেখবেন বি. জে. পি. কি করে শক্তি বৃদ্ধি করল। ভারতবর্ষে যেখানে কংগ্রেস রাজনৈতিকভাবে দুর্বল হয়েছে সেখানে কি বামপন্থী রাজনৈতিক দলের অভ্যুত্থান ঘটেছে? ভারতবর্ষের যে প্রদেশে কংগ্রেসকে সরিয়ে দিয়ে রাজনৈতিক ক্ষমতা অন্য দল বা কতকগুলি দল অসম্পূর্ণভাবে কায়েম করেছে সেখানে দেখা যাচ্ছে ১৯৫২

সালের পর একমাত্র কেরল ছাড়া আর কোনও রাজ্যে দেখতে পাইনি। কংগ্রেস বিরোধিতা নাম করে যে রাজনৈতিক শক্তি ক্ষমতায় গেছে সেখানে কংগ্রেসকে দুর্বল করে ডান-পন্থী বা চরম শোধনপন্থী রাজনৈতিক দল পাঠিয়ে দিয়েছে। মাননীয় জ্যোতিবাবু এরজন্য যে দায়ী সেকথা অস্বীকার করতে পারেন?

যখন আমরা চারিদিকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করছি, সেখানে ১৯৮৮ সালের ২রা জুলাই, ঐতিহাসিক কলকাতায় যে কলকাতায় বারে-বারে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করেছি, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আন্দোলন করেছি সেই কলকাতায় মহান শহিদ মিনারের তলায় অটলবিহারির সঙ্গে হাত মিলিয়ে কংগ্রেস বিরোধী সুর যদি না চড়াতেন তাহলে বাবরি মসজিদ ভাঙার মতোন দুঃসাহস বি. জে. পি.-র হত না। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি একথা কি করে অস্বীকার করবেন? আজকে রবীন মন্ডল এই প্রস্তাবটি তুলে বললেন কংগ্রেস নাকি সাম্প্রদায়িকতাকে বারে-বারে প্রশ্রয় দিয়েছে।

ভারতবর্ষে আজ নয়, কংগ্রেসের পত্তন থেকে শুরু করে—স্বাধীনোত্তর যুগে এবং স্বাধীনতার আগে আমরা বারবার প্রমাণ করে দিয়েছি যে আমরা ভারতবর্ষে হিন্দু মুসলমান যাতে ঐক্যবদ্ধভাবে বসবাস করতে পারে তারজন্য সচেষ্ট। স্যার, ১৯৪৮ সালের ৩০শে জানুয়ারির কথা আমরা কি করে ভুলব যেদিন কংগ্রেসের প্রাণ, কংগ্রেসের হৃদপিন্ডকে, জাতির পিতাকে প্রাণ দিতে হয়েছিল কারণ তিনি ঐক্যবদ্ধ, সংঘবদ্ধ হিন্দু মুসলমানের যাত্রা ভারতবর্ষে দেখতে চেয়েছিলেন। সেই যাত্রা যারা দেখতে চায়নি তাদের প্রতিভূ নাথুরাম গর্ডসে সেদিন জাতির জনককে আমাদের কাছে থেকে ছিনিয়ে নিয়েছিল, কংগ্রেসের প্রাণ পুরুষকে ছিনিয়ে নিয়েছিল। সেদিনও আমরা ঐক্যবদ্ধ ছিলাম এবং নতুন করে শপথ গ্রহণ করেছিলাম যে আত্মবলিদানে প্রয়োজন হলেও তা দিয়ে আমরা ভারতবর্ষের ঐক্য এবং সংহতিকে রক্ষা করে চলব। কারা বিচ্ছিন্নতাবাদীদের এখানে মদত দিয়েছে? এই পশ্চিমবঙ্গের উপর দিয়ে যখন আদবানির রথ চলে গেল সেদিন কোথায় ছিলেন এই বামপন্থী দলগুলি? কোথায় ছিলেন তৎকালীন স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী? সেদিন আমরা দেখেছিলাম আদবানির রথ পুরুলিয়ার ভেতর দিয়ে আস্তে আস্তে বিহারে ঢুকে গেল। কই, সেদিন তো কোনও বামপন্থী নেতাকে আমরা দেখিনি সেই রথের চাকাটা টেনে ধরতে। সেদিন তো দেখিনি এই রাজনৈতিক চিন্তাধারা নিয়ে রাইটার্স বিল্ডিং থেকে বেরিয়ে এসে রাজ্যের মুখ্যমন্ত্রী রাস্তায় দাঁড়িয়ে বলছেন, 'হে পশ্চিমবঙ্গের সাম্প্রদায়িকতা—বিরোধী জনগণ, তোমরা তৈরি হও, জোট বাঁধ, আমরা আদবানির রথকে আটকে দিতে চাই।' বরং উল্টে আমরা দেখলাম যে সেদিন পুলিশ পাহার দিয়ে আদবানির রথকে পুরুলিয়ার বর্ডার পার করিয়ে বিহারে ঢুকিয়ে দেওয়া হল। বিহারের মুখ্যমন্ত্রী—লালুপ্রসাদ যাদব, যতই আমরা তার নিন্দা করি না কেন সেদিন আমরা

দেখেছিলাম লালুপ্রসাদ সেই রথকে বিহারে আটকে দিয়ে আদবানিকে জেলে পাঠিয়ে দিলেন। সেই শিক্ষা তো বামপন্থীরা নেয়নি এবং তা নিতে মানসিকভাবে তারা প্রস্তুতও নন। স্যার, এই বামপন্থী দলগুলির লোকেদের এক আনার টিনচার আইডিনও কিনতে হয়নি কোনওদিন সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করার জন্য বরং আমরা দেখেছি তারা দোকান থেকে ৪ আনার আলতা কিনে নিয়ে এসে কাগজে সাম্প্রদায়িকতা-বিরোধী স্লোগান লিখে সেগুলি দেওয়ালে মেরে দিয়েই তারা তাদের কর্তব্য শেষ করেছেন। আর আমরা আমাদের জীবন দিয়ে, আমাদের নেতাদের জীবন উৎসর্গ করে বারে বারে প্রমাণ করে দিয়েছি যে, যে কোনও মূল্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করতে আমরা বদ্ধপরিকর। আপনারা জানেন, ভারতরত্ন শ্রীমতী ইন্দিরা গান্ধী এই কারণেই তার প্রাণ বিসর্জন দিয়েছেন। আমরা বলেছি, ভারতবর্ষের মন্দিরে শঙ্খনিনাদ হবে, মসজিদে আজান হবে, অন্যান্য ধর্মের স্থানে প্রার্থনা সঙ্গীত হবে কিন্তু কোনও ধর্মস্থানে যদি কামান রেখে দেওয়া হয়, কারুর উপর আঘাত করার জন্য অস্ত্রশস্ত্র সংগ্রহ করে রাখা হয় তাহলে তার ভেতরে সেনা প্রবেশ করাতেও আমরা দ্বিধা করব না এবং সে দ্বিধা আমরা করিওনি। সেখানে কোনও দ্বন্দ্ব আমাদের মধ্যে কাজ করেনি। ভারতবর্ষে একমাত্র আমরাই হিন্দু, মুসলমান, শিখ, খ্রিস্টান প্রভৃতির ঐক্যবদ্ধ ভারতবর্ষ গঠনের ব্যাপারে প্রতিশ্রুতিবদ্ধ, প্রতিজ্ঞাবদ্ধ এবং সেই কাজ আমরা করে চলেছি। শুধু চিন্তায় নয়, কাজ দিয়ে প্রাণ দিয়ে আমরা তা বারে বারে প্রমাণ করে দিয়েছি। আমাদের কথা হল, 'প্রয়োজনে দেব এক নদী রক্ত, হোক না পথের বাধা প্রস্তর শক্ত।' হিন্দু মুসলমানের ঐক্যবদ্ধ ভারতবর্ষকে গড়ে তুলতে আমরা প্রতিজ্ঞাবদ্ধ। বামপন্থীরা বলুন, আপনাদের কোনও কর্মীকে কি সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার জন্য প্রাণ দিতে হয়েছে? ৪ আনার আলতা কিনে দেওয়ালে স্লোগান লিখেই তো আপনারা আপনাদের কর্তব্য শেষ করেছেন। আমরা কিন্তু ভারতবর্ষের সাম্প্রদায়িক সম্প্রীতির চিন্তা নিয়ে, ভারতবর্ষের মূল স্রোতকে ধরে রাখার চিন্তা নিয়ে অবিরত কাজ করে চলেছি এবং সেই দায়িত্ব ভারতীয় জাতীয় কংগ্রেসই একমাত্র পালন করে চলেছে। যখনই আমরা দুর্বল হয়েছি তখনই দেখেছি ভারতবর্ষে প্রতিক্রিয়াশীল শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে। আজকে কংগ্রেস দুর্বল কিন্তু তা সত্ত্বেও তো আপনারা পারলেন না দেবগৌড়া সরকারকে টিকিয়ে রাখতে, পারছেন না তো গুজরাল সরকারকে টিকিয়ে রাখতে। আমরা তো বাইরে থেকে মদত দিচ্ছিলাম কিন্তু তা সত্ত্বেও আপনারা পারলেন না। কেন পারলেন না? আমরা মদত দিচ্ছিলাম এই কারণে যে আমরা যদি মদত না দিই তাহলে বি. জে. পি. ক্ষমতায় চলে আসবে। উত্তরপ্রদেশে বি. জে. পি. যে পদ্ধতিতে ক্ষমতায় এসেছে আজকে সেই পদ্ধতির মাধ্যমে তাদের কেন্দ্রে আসার পথকে আপনারা সুগম করে দিচ্ছেন। আপনারাই ভারতবর্ষে কংগ্রেসকে দুর্বল করে দিয়ে একটি সাম্রাজ্যবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তিকে মদত দিয়েছেন, রথ টেনে

নিয়ে যেতে মদত দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই বলছি, আজকে এই যে প্রস্তাব এটা আমাদের কংগ্রেস সদস্য শ্রী সুদীপ ব্যানার্জির সংশোধনী প্রস্তাব সহ গ্রহণ করুন। অতীতের শিক্ষা নিয়ে আগামী দিনে প্রতিক্রিয়াশীল সাম্প্রদায়িক এবং সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াইয়ে নামুন। এই বলে বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী রবীন্দ্রনাথ মন্ডল এবং অন্যান্যরা যে রেজলিউশন এনেছেন তাকে সমর্থন করছি বামপন্থীরা খুবই উদ্বিগ্ন যে, বি. জে. পি. এবং বিশ্ব হিন্দু পরিষদ আগামী ১৪ই ডিসেম্বর রাম জন্মভূমিতে গিয়ে মন্দির নির্মাণ করবেন। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে নক্কারজনক ঘটনা সারা পৃথিবীর কাছে ভারতবর্ষের ঐতিহ্য এবং সম্মান ভুলুণ্ঠিত করেছে তারপর আবার যদি ১৪ই ডিসেম্বর ঐ অবস্থা সেখানে ঘটে তাহলে আমাদের দাঁড়াবার আর জায়গা থাকবে না। কাজেই সময়োচিত হস্তক্ষেপ আমাদের করতে হবে। এই দাবি এখান থেকে তুলতে হবে। এই বি. জে. পি.-কে আমি নিছক সাম্প্রদায়িক দল মনে করছি না ; তারা শুধুমাত্র ভারতবর্ষেরই নয়, আন্তর্জাতিক ক্ষেত্রেও পুঁজিবাদী শ্রেণীর প্রতিনিধিত্ব করেন। পুঁজিবাদী স্বার্থ চরিতার্থ করবার তাগিদ বি. জে. পি.-র আছে। তারা পুঁজিবাদের পাহারাদার হিসাবে দায়িত্ব পালন করে চলেছেন। আমরা জানি, পুঁজিবাদ যখন সমাজ-ব্যবস্থায় প্রকাশ হয় তখন সাম্প্রদয়িক এবং বিচ্ছিন্নতাবাদী শক্তির বিকাশ ঘটে। আজকে সেই শক্তির উপর নির্ভর করে তারা পুঁজিবাদী শোষণ টিকিয়ে রাখবার চেষ্টা করছেন প্রহরী হিসাবে। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর তারা যে ঘটনা ঘটিয়েছেন এবং আগামী ১৪ই ডিসেম্বর যে ঘটনা ঘটাতে চলেছেন, এসব কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আজকে কংগ্রেস থেকে সুদীপবাবু অ্যামেন্ডমেন্ট এনেছেন, কিন্তু এক্ষেত্রে কংগ্রেসের কোনও বিশ্বাসযোগ্যতা নেই, কারণ আমরা মনে করি, পুঁজিবাদের বিকাশ এবং শোষণকে তারা টিকিয়ে রেখেছেন, তাদের স্বার্থ চরিতার্থ করছেন। আসলে কংগ্রেস এবং বি. জে. পি. একই বৃন্তে দুটি ফুল। আজ পর্যন্ত দেশে সাড়ে তিন হাজার সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছে। ববোদা, মীরাট বা মহারাষ্ট্রের দাঙ্গার কথা ভুলে গেছে মানুষ? ঐ সাড়ে তিন হাজারটি দাঙ্গার ঘটনা কংগ্রেস আমলে ঘটেছে, সেটা কি তারা অস্বীকার করতে পারবেন? তাই ঘোষণা করতে পারি, বি. জে. পি.-ও কংগ্রেস আমাদের শত্রু। কংগ্রেস থাকবে, অথচ বিচ্ছিন্নতাবাদ থাকবে না, এটা আমরা বিশ্বাস করি না। কাজেই সুদীপ ব্যানার্জি মহাশয় প্রস্তাবের উপর যে সংশোধনী এনেছেন সেটা আনবার কোনও নৈতিক অধিকার তাদের আছে কি?

আপনারা খবরের কাগজে দেখেছেন প্রণববাবু আগের দিন সংবাদপত্রে বলেছেন যে মমতা ব্যানার্জির বিয়ে যেন না দেয়, মমতা ব্যানার্জি নমিনেশন না পায়। আবার

প্রণববাবু মমতা ব্যানার্জির বাড়িতে দেখা করতে গিয়েছিলেন। সুব্রতবাবুরা তার বিরোধিতা করেছিল। সুতরাং কংগ্রেসের মধ্যে রাজনৈতিক বিশ্বাস যোগ্যতা নেই। আজকে এই বিষয়ে আমাদের ভাবতে হবে। কংগ্রেসের মধ্যে ভাল ভাল মানুষ ছিল একটা সময়। ভাল ভাল মানুষ থাকলে কি হবে, কাজ করতে পারবে না। কাজ দিয়ে তো প্রমাণ করতে হবে ভাল মানুষ। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটেছিল, আজকে শুধুমাত্র সৌগতবাবুর স্বীকারোক্তি দিয়ে তার পাপস্খলন হয় না, মিরাটের ঘটনার পাপস্খলন হয় না, বম্বের ঘটনার পাপস্খলন হয় না। এই সমস্ত ঘটনার দায়িত্ব কংগ্রেসকে নিতে হবে। আজকে আমরা দেখতে পাচ্ছি দিল্লিতে কি হচ্ছে। দিল্লিতে যেটা হচ্ছে তা হল বি. জে. পি.-র নেতৃত্বে কংগ্রেস ভেঙে টুকরো টুকরো হয়ে যাচ্ছে। আজকে ওনারা [****] হয়ে গেছেন। আজকে সকলে মিলে যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি ঠিকই কিন্তু যেখানে কংগ্রেস থাকবে যেখানে বি. জে. পি. থাকবে সেখানে সাম্প্রদায়িক শক্তি থাকবে না এটা হতে পারে না। সর্বশেষে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** পাগলা কুকুর শব্দটা বাদ যাবে। Mr. Atish Sinha, when your Members speak, they are not being disturbed. Shri Saugata Roy made a complete speech, Shri Pankaj Banerjee made a detailed speech. They have not been disturbed. But when the Ruling Party Members speak, regular disturbance is going on. What is this? This should not be done.

**শ্রী দৌলত আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মিঃ রবীন মন্ডল সহ আরও অনেকে যে প্রস্তাব এনেছেন এবং আমাদের দলের পক্ষ থেকে সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় যে সংশোধনী এনেছেন তাকে আমি সমর্থন করি। আমি যে কথা ভুলে গিয়েছিলাম, বামপন্থী বন্ধুদের কথায় সেটা আমার মনে পড়ে গেল। আপনারা জানেন যে বাবরি মসজিদ সম্রাট বাবরের নামে তৈরি হয়েছিল। হঠাৎ বি. জে. পি. এবং বিশ্ব হিন্দু পরিষদ কি করে জানতে পারল যে অযোধ্যায় ২৯টি জায়গায় রাম মন্দির আছে। হঠাৎ কোনও স্বপ্নের মাধ্যমে জানতে পারল আমি জানি না যে ২৯টি রাম মন্দিরের মধ্যে রামচন্দ্র জন্মগ্রহণ করেছিলেন। কিভাবে জানতে পারল জানি না বাবরি মসজিদের গর্ভে রামচন্দ্র জন্মগ্রহণ করেছিলেন। আমি ইতিহাসবিদ নই, আমি সেখানকার প্রাচীন তথ্য জানি না,

Note : * Expunged as ordered by the Chair.

তা সত্ত্বেও সারা ভারতবর্ষের মানুষ কেমন করে হিন্দু হিন্দু করে চিৎকার করে বিশ্বাস করে ফেলল যে বাবরি মসজিদের গর্ভ গৃহে রামচন্দ্র জন্মগ্রহণ করেছিলেন। তাই বাবরি মসজিদকে ধ্বংস করতে হবে। আর সেই শক্তিকে সাদর আমন্ত্রণ জানিয়ে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু ডেকে এনেছিলেন এই কথা কি আমি বলতে পারি না? রবীনবাবু নিজেদের সেই পাপ স্খলন করবার জন্য, নিজেদের পাপ ঢাকবার জন্য, নিজেদের ইমেজ ভাল করবার জন্য আজকে এই ধরনের প্রস্তাব এনেছেন।

[12-40 — 12-50 p.m.]

কারণটা হচ্ছে এই যে সাম্প্রদায়িক শক্তি সারা ভারতবর্ষের ক্ষেত্রে আজকে যারা প্রধানতম শত্রু, তাদের আশ্রয় দিয়ে এরা এনেছিলেন। স্পিকার মহাশয়, আপনি বিশ্বাস করবেন কিনা আমি জানি না, ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যখন বাবরি মসজিদকে ধ্বংস করা হয়েছিল তখন সারা পৃথিবীর ৩৮টা কান্ট্রি তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিল, নীরব যন্ত্রণা জানিয়েছিল। সারা ভারতবর্ষের মুসলিম সম্প্রদায় নীরবে এই ধরনের নৃশংস ঘটনার বিরদ্ধে প্রতিবাদ জানিয়েছিল। আজকে তাই বলতে চাইছি যে, যারা এমনি করে আমাদের সাম্প্রদায়িক শক্তিকে উস্কানি দিয়েছে তারা এই রেজোলিউশন নিয়ে এসে, একটা প্রস্তাব নিয়ে এসে কিছুটা পাপস্খলন করতে চাইছেন। তারা বলছেন, কংগ্রেস নাকি বিশ্বাসযোগ্যতা হারিয়েছে। আমরা কি এই প্রস্তাবের মাধ্যমে এই কথা বলতে পারি না—আমরা এখনও পর্যন্ত ভুলিনি—মুর্শিদাবাদের কাটরা মসজিদে যারা নামাজ পড়ছিল তাদের টুকর টুকর করে কাটা হয়েছিল? আমরা সেই কথা এখনও ভুলিনি, যে যেভাবে পেরেছেন সেই ভাবে সাম্প্রদায়িক শক্তিকে উস্কানি দিয়েছেন। আপনি স্যার, আমার সঙ্গে চলুন টালিগঞ্জের সেই মসজিদে। সেখানে দেখবেন গোবরের চাপড়া দেওয়া আছে, নামাজ পড়া হয় না। এরা সাম্প্রদায়িক শক্তিকে পুজা করেছিলেন। আজকে এরাই আবার বলছেন, কংগ্রেসের বিশ্বাসযোগ্যতা নেই। কংগ্রেস সারা ভারতবর্ষে নেতৃত্ব দিয়েছে। আজকে কংগ্রেস সাম্প্রদায়িকতার প্রধান শত্রু বি.জে.পি.-কে ঠেকাবার জন্য সবকিছু ভুলে গিয়ে যুক্তফ্রন্টকে সমর্থন করছে। আজকে আপনারা সেই জায়গাটায় আঘাত হানবার চেষ্টা করছেন। দেশের ধর্মনিরপেক্ষ সংবিধান, সুপ্রিম কোর্টের মানে হল কি, না মহামান্য কোর্ট বলে দিচ্ছে, খবরদার নামাজ পড়ার শব্দ যদি এত ডেসিবেলের বেশি হয়ে যায় তাহলে পরিবেশ দূষণ হবে। আজকে সুপ্রিম কোর্ট এই কাজ করছে।

**(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে এবং মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রবীন মন্ডল যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করি। সমর্থন করে আমি দু-চারটি কথা

উল্লেখ করতে চাই যে, আমরা কংগ্রেস যে ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করে, তা আমরা বিশ্বাস করি। কিন্তু আবার এটাও সঙ্গে সঙ্গে বলতে চাই, কংগ্রেস ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করলে তারা সাম্প্রদায়িক শক্তির সঙ্গে, বিশেষ করে তার প্রতি তাদের দুর্বলতা রয়েছে এটাও বলতে হয়। তারজন্য ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যখন বাবরি মসজিদ ভাঙা হয়েছিল তখন কেউ অবশ্যই দুঃখ প্রকাশ করতেন। সৌগতবাবু দুঃখ প্রকাশ করেছেন দেখলাম। সম্প্রতি আমরা দেখলাম, ওদের দল থেকে ২২ জন ওপাশে চলে গেলেন! গতকাল দিল্লিতে নতুন সাংসদদের একটা সভা হল। সেই সভায় কংগ্রেসের কিছু কিছু তরুণ এম. পি. সেখানে যোগদান করলেন। আমাদের অভিযোগটা এখানেই। আজকে সাম্প্রদায়িক শক্তি যে মাথাচাড়া দিয়ে উঠছে, তার কারণ হচ্ছে নাথুরাম গডসে থেকে বাবরি মসজিদ পর্যন্ত ঘটনায় কংগ্রেস এমন কোনও কঠোর ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। যার ফলে আজকে বিধায়করা এপাশ ওপাশ করে সাম্প্রদায়িক শক্তিকে মদত যোগাতে পারছে। কল্যাণ সিং ক্ষমতায় এসে ১৪ই ডিসেম্বর কর সেবার নাম করে যা করছেন সেখানে, তার বিরুদ্ধে আমাদের আজকে সজাগ থাকতে হবে। শুধু তাই নয়, আমাদের কঠোর মনোভাব অবলম্বন করতে হবে। ইতিহাসকে বিকৃত করে লাভ নেই।

আপনারা জানেন যে কলকাতার ময়দানে অটলবিহারি বাজপেয়ির এবং জ্যোতিবাবুর নেতৃত্বে যে সভা হয়েছিল তখন তৎকালীন জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে যে জনতা পার্টি ঘোষিত হয়েছিল, যার মধ্যে সোশালিস্ট পার্টি এবং জনসংঘ মিলিত হয়েছিল, তারা ছিল সেখানে ভি. পি. সিংয়ের মন্ত্রিসভা ছিল। আদর্শগতের প্রশ্নে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়ব বলে ঘোষণা করা হয়েছিল সেই সভায়। সুতরাং যে প্রেক্ষাপটকে নিয়ে বারেবারে আপনারা গোয়েবেল ধাঁচে প্রচার করছেন যে আমরাই নাকি সাম্প্রদায়িকতার মদত দিচ্ছি তাহলে আমি বলব হাউসে যে আপনারা ভুল ব্যাখ্যা করছেন। তখন ভারতীয় জনতা পার্টি ছিল না। জয় প্রকাশ নারায়ণ, সোশালিস্ট পার্টি এবং জনসংঘ মিলে জনতা পার্টি গঠিত হয়েছিল। যে সাম্প্রদায়িক দল আজকে মাথা চাড়া দিয়ে উঠেছেন এবং কেন্দ্রে দখল ক্ষমতা দখল নেবার চেষ্টার করছেন তারাও ওই ভি. পি. সিংয়ের মন্ত্রিসভাতে ছিলেন। ইতিমধ্যে তারা ক্ষমতা দখলের কথা ঘোষণাও করেছেন। ওই দলের সঙ্গে কংগ্রেসের ৪০ জন সাংসদ যোগাযোগ করেছে এটাই বিরাট উদভ্রান্তের ব্যাপার। ৪০ জন কংগ্রেস সাংসদ ওদের সঙ্গে যোগাযোগ রেখেছেন আরও ৬৩ জনকে জোগাড় করতে পারলেই হল। আজকে দেশটাকে তারা কোথায় নিয়ে যেতে চাইছে। সেখানে আপনারা একটা সামান্য ইস্যু নিয়ে কেন্দ্রের এই সরকারকে ভেঙ্গে দেবার চেষ্টা করছেন। যেখানে সাম্প্রদায়িকতা শক্তির বিরুদ্ধে মোকাবিলার জন্য দৃঢ় পদক্ষেপ নেওয়া দরকার, সেখানে সরকারের বিরুদ্ধে একটা বাহনা তুলে কংগ্রেস অভিযোগ করছেন এবং এই কেন্দ্রীয় সরকারকে ভেঙ্গে দেবার কথা বলছেন। ওই কংগ্রেসের ঠক্কর কমিশনের যে

রিপোর্ট তাতে আর. কে. ধাওয়ানের বিরুদ্ধে অভিযোগ ছিল। সেই ঠক্কর কমিশনের রিপোর্ট নিয়ে সরকার কি ব্যবস্থা নিয়েছিলেন? তারপরে ভার্মা কমিশনের রিপোর্ট তো হারিয়েই গেছে। সেটা যে কোথায় আজ পর্যন্ত পাওয়া যায়নি। কিন্তু এটাই বড় দুঃখজনক যে এখানে কথার ফুলঝুড়ি ছড়িয়ে ধর্মনিরপেক্ষতার আদর্শে সোচ্চার হচ্ছে আর আপনাদেরই সাংসদ গোপনে সাম্প্রদায়িক দলের সঙ্গে যোগাযোগ রাখছেন। আপনারা জনগণকে সচেতন করার আগে আপনারা আপনাদের বিধায়কদের সচেতন করুন। বাবরি মসজিদ ভাঙ্গার মতো আবার যেন সেইরকম কলঙ্কময় ঘটনা না ঘটে সেই দিকে দৃষ্টি দিন এবং ধর্মনিরপেক্ষ থাকুন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রবীনবাবু এবং অন্যান্য সদস্যরা যে রুলস ১৮৫ মোশন আমাদের সামনে এনেছেন সেই মোশনকে সমর্থন করছি এবং তার সাথে আমাদের দলের সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় যে সংশোধনীগুলো এনেছেন সেগুলোও গ্রহণ করবেন এই অনুরোধ রাখব। স্যার, আপনি জানেন যে ৪২ অ্যামেন্ডমেন্ট অব দি কনস্টিটিউশন যেটা এফেক্টিভ হয়েছে সেই সময়ে শ্রীমতী ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন। সেই সময়ে কনস্টিটিউশনে সেকুলার কথাটি সংযুক্ত ছিল না। সেই জন্য প্রিয়েমবেল টু দি কনস্টিটিউশনে এই চলে আসছে যে we the people of India having solemnly resolve the constitution of India into a sovereign, socialist and democratic republic. আমাদের সংবিধানের যে মূল স্তম্ভ তারমধ্যে ধর্ম নিরপেক্ষতা একটি প্রধান স্তম্ভ তাতে কোনও সন্দেহ নেই। এটা আগে সংবিধানে ছিল না। ৪২তম সংশোধনের মাধ্যমে ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী থাকাকালীন এটা সংবিধানে যুক্ত করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, ১৯৯২ সালে ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ ভাঙ্গার পর থেকে যে প্রচার শুরু হয়েছিল সাধারণ মানুষের কাছে তাতে কংগ্রেস সরকারকে দোষারোপ করা হয়েছিল। বাবরি মসজিদ ভাঙ্গার পেছনে তৎকালীন প্রধানমন্ত্রীকে দোষারোপ করা হয়েছিল। আপনারা মুসলিমের ভোট পাবার জন্য এমন প্রচার শুরু করলেন যেন বাবরি মসজিদ ভাঙ্গার জন্যে কংগ্রেস সরকারই দায়ী। একমাত্র মুসলিম ভোট পাবার জন্য এইভাবে আপনারা প্রচার করেছিলেন। সেই সময়ে আমাদের অবস্থা এমন হয়েছিল যে আমাদের থুতু শুকিয়ে গেছিল বোঝানোর জন্যে সেখানে কংগ্রেস সরকার কেন্দ্রে ছিলেন এবং ওই কেন্দ্রীয় সরকার তখন আপ্রাণ চেষ্টা করেছিলেন যাতে কল্যাণ সিংয়ের সরকার এবং তার দল বজরং দল এবং বিশ্ব হিন্দু পরিষদ যেভাবে ধ্বংসের মুখে দেশটাকে নিয়ে যাবার চেষ্টা করছে তার থেকে রক্ষা করার। সেখানে তারা সুপ্রিম কোর্টে এক রকম কথা বলেছেন আর পার্লামেন্টে আরেক রকম কথা বলেছেন।

[12-50 — 1-00 p.m.]

এক রকম কথা ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিল বলছে, কিন্তু তলায় তলায় তাদের অন্য মতলব ছিল। এটাকে আটকাবার জন্য। আমি একটার পর একটা তৎকালীন হোম মিনিস্টার যিনি ছিলেন চবন সাহেব তার চিঠির কথা উল্লেখ করতে পারি। কিন্তু সময়ের অভাবে আমি বেশি কিছু বলতে পারব না। ১লা ডিসেম্বর '৯২ এস. বি. চবন কল্যাণ সিংকে চিঠি লিখেছিলেন সেটা আমি পড়ে দিতে চাই, "You have been assuring us about the State Government's commitment to the security of the structure. However, on the other hand, many of the security measures which were earlier in existence have been dismantled in spite of our requests that this should not be done. You have indicated that 15 more coys. of the PAC have been deployed in Ayodhya. In our view, this force will not be adequate if, in the environment of religious frenzy, violence breaks out at Ayodhya". বারবার চিঠি লিখেছেন, বারবার বলছেন, তোমাদের যত শক্তি চাই, পি. এ. সি., সি. আর. পি. এফ. চাই আমাদের বলুন, আমরা পাঠাতে রাজি আছি। পাঠানোও হয়েছিল। আপনারা জানেন, ফরিদাবাদে যেদিন মসজিদ ধ্বংস হয়েছিল, সেদিন তারা সেখানে মজুত ছিলেন, তাদেরকে যেতে সেদিন কল্যাণ সিং অনুমতি দেননি। আজকে আপনারা বলুন, এখানে একের পর এক এই রকম ঘটনা যদি মুখ্যমন্ত্রীর রাজত্বে হয়, এবং কেন্দ্রীয় সৈন্য সামন্ত আসে, তারা মুখ্যমন্ত্রীর অনুমোদন ছাড়া যেখানে সেখানে কি যেতে পারবেন? এটা আমাদের সংবিধানে বলা আছে। যতক্ষণ পর্যন্ত রাজ্য সরকার পারমিশন না দিচ্ছে, ততক্ষণ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কোনও সৈন্য সামন্ত, কেন্দ্রীয় সরকারের আইন অনুযায়ী যে সমস্ত ফোর্স আছে, তারা কোনও জায়গায় যেতে পারবেন না। সেদিন ৬ই ডিসেম্বর, '৯২ সালে যখন দিল্লিতে খবর পৌছাল কর সেবকরা হাজারে হাজারে এসে বাবরি মসজিদ ভাঙতে শুরু করেছে, বারবার সেখানে খবর দেওয়া হচ্ছে ডি. এম. থেকে, প্রধানমন্ত্রী, মুখ্যমন্ত্রীকে, তারা সেখানে ম্যাজিস্ট্রেট পাঠাচ্ছে না, ম্যাজিস্ট্রেটকে সঙ্গে নিয়ে সৈন্য সামন্তদের যেতে হয় আপনারা জানেন। তারা সেখানে ম্যাজিস্ট্রেট পর্যন্ত পাঠাচ্ছেন না। তারা ফরিদাবাদ থেকে কয়েক কি. মি. দূরে ছিল, সেই সৈন্য সামন্তরা তারা সেখানে যেতে পারছেন না। সামগ্রিকভাবে বলা যেতে পারে, সেই সময় কেন্দ্রে কংগ্রেসি সরকার ছিল, বাবরি মসজিদকে ধ্বংসের হাত থেকে বাঁচবার জন্য সব রকমের চেষ্টা হয়েছিল এবং সেখানে কল্যাণ সিং সরকারের অসহযোগিতার জন্য সেটা করতে পারা যায়নি। আর আপনারা প্রচার করেছিলেন কংগ্রেসিরা বাবরি মসজিদ ভেঙে দিচ্ছে, যেন কংগ্রেসিদের সব কর সেবকরা, সমস্ত ক্যাডারদের নিয়ে সমর্থকদের নিয়ে, লোকদের নিয়ে বাবরি মসজিদ—এ উঠে ঠুকে ঠুকে

ভেঙে দিয়েছে। এই প্রচার আপনারা করেছিলেন। আপনাদের লজ্জা হয় না, ভোট পাওয়ার জন্য আপনারা এই প্রচার করছিলেন। আজকে আপনারা যে রেজলিউশন আনছেন, আমি নিশ্চয় এই রেজলিউশনকে সমর্থন করছি। কিন্তু আপনারা জানেন, এই রেজলিউশন যে আনছেন, আবার সামনে ভোট আসছে, মুসলিম ভাইদের ভোট পাওয়ার জন্য চেষ্টা করছেন। আমি প্রস্তাব দিচ্ছি, মুখ্যমন্ত্রীর যদি সাহস থাকে চলুন ১০০ জন বিধানসভার সদস্য ১৪ই ডিসেম্বর ওখানে গিয়ে অনশন করি। আমাদের মৃতদেহের উপর নূতন করে সেখানে কর সেবা হবে। রাজি আছেন আপনারা? আমি যেতে রাজি আছি। আমাদের দলের সদস্যরা যেতে রাজি আছেন। একটা শুধু রেজলিউশন পাস করে কর সেবা বন্ধ করতে পারবেন? পারবেন না। ১৪ই ডিসেম্বর, '৯৭ কে কেন্দ্র করে একটা রেজলিউশন পাস করলেই কর সেবা বন্ধ হয়ে যাবে? আপনাদের যদি সৎ চিন্তা থাকে, যদি সত্যিকারের কিছু করবেন বলে মনে করেন, বাবরি মসজিদ ভেঙে দেওয়ার পর সেখানে রাম মন্দির করতে দেবেন না, তাহলে আসুন আমরা এখানকার ১০০ জন সদস্য মিলে—নাম ঠিক করুন—১৪ই ডিসেম্বর সেখানে গিয়ে বসতে রাজি আছি। আমাদের মৃতদেহের উপর সেখানে কর সেবা হবে। দেখি কল্যাণ সিং সরকারের কত ক্ষমতা আছে? কত সাহস আছে? আমাদের ১০০ জন বিধায়ককে খুন করে, সরিয়ে দিয়ে সেখানে রামমন্দির কি করে তৈরি করতে পারে? আমি আশা করব, মুখ্যমন্ত্রীর বয়স হয়েছে, আমি তাকে নিয়ে যেতে চাই না, আমরা বুদ্ধদেববাবুকে নিয়ে যেতে রাজি আছি।

উনি যদি না যেতে চান তাহলে আমরা অন্য যে কোনও মন্ত্রীর নেতৃত্বে যেতে রাজি আছি। যদি আপনাদের সদিচ্ছা থাকে তাহলে বলুন, আপনি যখন জবাব দেবেন তখন বলবেন। আপনার কাছ থেকে আমরা জানতে চাই আপনারা এই প্রস্তাবে রাজি আছেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি প্রায় ৪৫০ বছর আগে ১৫২৮ খৃষ্টাব্দে বাবরের একজন সেনাপতি মীর বাকি বলে তিনি সেখানে একটা মসজিদ তৈরি করেছিলেন। যদিও সেই মসজিদে রেগুলার নামাজ পড়া হত না, দীর্ঘ ইতিহাস আছে, আমি তার মধ্যে যেতে চাইছি না। একটার পরি একটা ঘটনা ঘটছে এবং কয়েকজন বলেছেন, আমাদের দৌলত আলি সাহেবও বলেছেন, ওখানে পঁচিশটা রামমন্দির আছে। কোথায় যে রামচন্দ্র জন্মগ্রহণ করেছিলেন তার সঠিক হিসাব বা প্রামাণিক তথ্য নেই। কিন্তু এটা কেবলমাত্র হিন্দুদের সুড়সুড়ি দেবার জন্য ও তাদের ভোট পাবার জন্য বি. জে. পি. বললেন, বাবরি মসজিদ যেখানে ইমামরা নামাজ পড়ছে, সেখানে রামচন্দ্র জন্মগ্রহণ করেছিলেন। এসব হচ্ছে রাজনীতি. হিন্দুদের ভোট পাবার জন্য বি. জে. পি. এটা করছেন, আর মুসলমানদের ভোট পাবার জন্য আপনারা কংগ্রেসের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে চক্রান্ত করছেন। এতে কিন্তু সত্যি সত্যি ভারতবর্ষের সেকুলারিজিম বা

ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতাকে রক্ষা করা যাবে না। অনেকে ১৯৮৮ সালের কথা বলেছেন, তখন কংগ্রেস ছিল আপনাদের বড় শত্রু, তখন ধর্মনিরপেক্ষতার সবচেয়ে বড় শত্রু বি. জে. পি.-র সঙ্গে আপনারা হাত মেলাতে কুণ্ঠা বোধ করেননি, এটা আপনাদের লজ্জার ব্যাপার। পশ্চিমবাংলার মধ্যে দিয়ে আদবানির বিজয় রথ চলে গেল, ইঁট পুজো হল, কিন্তু আপনারা কোথাও বাধা দেননি। বিহারের মুখ্যমন্ত্রী লালুপ্রসাদ যাদব যে সাহস দেখাতে পারল, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী সেই সাহস দেখাতে পারল না, কোথাও আদবানির রথ আটকানোর সাহস দেখাতে পারলেন না। গ্রামে এত ইঁট পুজো হচ্ছে, কোথাও আপনি পুলিশকে নির্দেশ দেননি এই ইঁট পুজো হবে না, এই ইঁট যাবে না অযোধ্যায়। এই নির্দেশ দিতে আপনি সাহস করেননি। যেহেতু এখন বি. জে. পি. সরকারে চলে আসবে, তাই আপনারা এখন রেজলিউশন নিয়ে এসে এখানে বলছেন বি. জে. পি.-কে রুখতে হবে। ইউ. পি.-তে যারা কল্যাণ সিং মন্ত্রিসভায় যোগ দিয়েছেন তাদের আমরা নিশ্চয় কন্ডেম করি। আপনারা জানেন, কংগ্রেস এই জিনিসটা কোনও দিন বরদাস্ত করবে না। আমরা বলেছি বি. জে. পি.-কে রোখবার জন্য কংগ্রেসকে যা করতে হয় তা হবে। এটা হতে পারে কিছু লাভের জন্য বা কিছু কারণের জন্য তারা বি. জে. পি.-র দিকে চলে গেছে। এরজন্য তাদেরকে আমরা কনডেম করেছি, আর যারা এখনও যেতে চাইছেন তাদেরও আমরা বলছি আপনারা চলে যান, তাতে কংগ্রেসের কোনও ক্ষতি হবে না। কিন্তু আমরা কংগ্রেসিরা বার বার ধর্মনিরপেক্ষতাকে বিশ্বাস করে এসেছি, ধর্মনিরপেক্ষতাকে শ্রদ্ধা করে এসেছি। আমরা যদি মনে করতাম ১৯৪৭ সালের ১৫ই আগস্ট যখন ভারতবর্ষ স্বাধীন হয়েছিল, তখন আমরা বলতে পারতাম যে সমস্ত মুসলমান ভাইরা তোমরা পূর্ব পাকিস্থান চলে যাও, তোমাদের আমরা চাই না। সে সময় কিন্তু কংগ্রেসের আধিপত্য ছিল, আপনাদের তখন কোনও শক্তি অ্যাসেম্বলিতে ছিল না। কিন্তু তবুও কংগ্রেস সেই পদক্ষেপ গ্রহণ করেনি। আমরা তখন বলেছিলাম হিন্দু, মুসলমান, খ্রিস্টান, বৌদ্ধ, জৈন সবাইকে আমরা ভারতবর্ষের মধ্যে চাই। তারা যাতে ভাইয়ের মতো থাকতে পারে সেই ঐতিহাসিক দৃষ্টিকোণ থেকে আমরা বলেছিলাম এবং সংবিধান তৈরি করেছিলাম এবং আজও স্বাধীনতার ৫০ বছর পরেও সেই দৃষ্টি নিয়ে আমরা চলছি। কংগ্রেস বার বার ধর্মনিরপেক্ষতাকে রক্ষা করার জন্য বলে এসেছে এবং আমাদের শেষ রক্ত বিন্দু দিয়ে এই ভারতবর্ষকে আমাদের রক্ষা করতে হবে। এর জন্য মহাত্মা গান্ধী, রাজীব গান্ধী প্রাণ দিয়েছেন, এর জন্য ইন্দিরা গান্ধী প্রাণ দিয়েছেন, আর কি বড় নিদর্শন দেওয়ার আছে আপনাদের কাছে। আমাদের দু'জন প্রধানমন্ত্রী এবং একজন স্বাধীনতা সংগ্রামীর পুরোধা তারা প্রাণ দিয়েছেন, এরপরেও আপনাদের কাছে কংগ্রেস ধর্মনিরপেক্ষতা বজায় রাখবে কিনা তার প্রমাণ আপনাদের দিতে হবে। আপনারা ভোটের জন্য ধর্মনিরপেক্ষতাকে জলাঞ্জলি দিয়ে অটলবিহারি বাজপেয়ির সঙ্গে হাতে হাত মিলিয়ে

এই ব্রিগেডে আপনারা মিটিং করেছিলেন। আপনাদের লজ্জা করে না।

আপনাদের লজ্জা করে না, আপনারা কংগ্রেসের উপর দোষারোপ করে আপনারা আজকে বলতে যাচ্ছেন রামমন্দির যাতে তৈরি না হয় তার জন্য রেজলিউশন আনা হয়েছে। আমার বক্তব্য শেষ করার আগে আমি বলতে চাইছি মুখ্যমন্ত্রী এখানে আছেন শুধু রেজলিউশন এনে করসেবা করে মন্দির নির্মাণ বন্ধ করা যাবে না। যদি সত্যিকারের শক্তিশালী পদক্ষেপ গ্রহণ করতে হয়, তাহলে আসুন সবাই মিলে অযোধ্যা যাই সেখানে গিয়ে আমরা বসে পড়ি, দেখি কেমন করে আমাদের মৃতদেহের উপর দিয়ে কল্যাণ সিং এর সরকার, করসেবা করে রাম মন্দির তৈরি করে? এই আবেদন জানিয়ে, আজকে যে রেজলিউশন আনা হয়েছে তাকে সমর্থন করে, আমাদের সুদীপ বন্দ্যোপাধ্যায় যে সংশোধনী এনেছেন তাকে গ্রহণ করে নেবেন এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রবীন মন্ডল সহ এই সভার সমস্ত দলের প্রতিনিধিরা যে সর্বসম্মত হয়ে, ঐক্যমত হয়ে এই প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, আমি সেই প্রস্তাবের সমর্থনে বলতে গিয়ে বলতে চাই যে আজকে ভারতীয় সভ্যতার একটা অত্যন্ত দুর্যোগের সময়ে এই প্রস্তাব উত্থাপিত হয়েছে। ৩০ এর দশকে জার্মানীতে ঠিক এইরকম একটা দুর্যোগময় সময় ছিল যখন ইহুদি বিদ্বেষ, আর্য রক্ত এবং খ্রিস্ট ধর্মের জিগির তুলে, ইহুদিদের সমস্ত সংকট এর কারণ হিসাবে চিহ্নিত করে, আর্য রক্তের শ্রেষ্ঠত্ব প্রতিষ্ঠা করার জন্য হিটলারের নাৎসি বাহিনী ফ্যাসিবাদ কায়েম করেছিল এবং যার ফলে একটা সভ্য জার্মান জাতি যে জার্মান জাতি একদিন মার্কস, এঙ্গেলস, আইনস্টাইন বিশ্বের এইরকম শ্রেষ্ঠ সন্তানদের জন্ম দিয়েছে। এই ফ্যাসিবাদের ধুয়ো তুলে, এই জাতি বিদ্বেষ সৃষ্টি করে একটা দেশকে যুদ্ধের মুখে ঠেলে দিয়েছে। তাদের জ্ঞান, বিজ্ঞান, সংস্কৃতিকে ধ্বংসের মুখে ঠেলে দিয়েছে। আজকে আমাদের দেশেও অনুরূপভাবে এই সনাতন হিন্দুত্বের স্লোগান তুলে বি. জে. পি. আজকে গোটা দেশব্যাপী সাম্প্রদায়িক বিদ্বেষের আগুন জ্বালিয়ে তুলছে তার মাসুল আমাদের দীর্ঘদিন ধরে দিতে হবে। আমরা যদি সবাই মিলে সচেতন না হই, সতর্ক না হই, এর প্রতিরোধে কার্যকর পদক্ষেপ গ্রহণ না করি এবং আজকে বি. জে. পি. যে ভাবে মুসলমান বিদ্বেষ সৃষ্টি করে ফ্যাসিবাদ কায়েম করতে চাইছে তা অত্যন্ত উদ্বেগজনক। যথার্থ ভাবেই ভারতবর্ষের ইতিহাসে যে কলঙ্কের ইতিহাস রচনা করা হয়েছিল—নিছক বিশ্বাসে সাড়ে চারশ বছরের সৌধকে ধূলিসাৎ করে আমাদের দেশের মধ্যে সাম্প্রদায়িক বিভেদের প্রাচীর সৃষ্টি করেছিল তার ফলশ্রুতিতে বারংবার দাঙ্গা হয়েছে, মানুষের রক্ত ঝরেছে।

সেই রক্তের বিনিময়ে বি. জে. পি. দিল্লিতে গদি দখলের চেষ্টা করেছে। এই অমানবিক, চরম অমানবিক, নৃশংস রাজনীতির গোটা দেশের মানুষ—শুভবুদ্ধি সম্পন্ন মানুষ, গণতন্ত্র প্রিয় মানুষ সংঘবদ্ধ হবে। তাদের বিরুদ্ধে ধিক্কার জানাবে। এই কথা বলার কোনও অবকাশ লাগে না। আজকে এটা অত্যন্ত দুঃখের বিষয় যে স্বাধীনতার ৫০ বছর পরও আজও ভারতবর্ষে এই সাম্প্রদায়িক শক্তি ধর্মের নামে—যে মূল্যবোধ মূলে যে ভাবে কুঠারঘাত করতে চাইছে যার ফলে দেশের গণ আন্দোলন দেশের প্রগতিশীল আন্দোলন আজকে বিপর্যস্ত।

এটা অত্যন্ত উদ্বেগের। এটা এমনি এমনি হয়নি। এর পিছনে একটা কারণ আছে আমরা জানি ইওরোপে রেনেসাস আন্দোলনে শিল্প বিপ্লবের যুগ যখন শুরু হয়েছিল, তখন বুর্জুয়া শ্রেণী ছিল প্রগতিশালী। তারা এই ধর্মান্ধতার ধর্মীয় আচার, আচরণ এগুলির বিরুদ্ধে, জাতপাতের বিরুদ্ধে তারা পার্থিব মানবতাবাদ, সেকুলার হিউম্যানিজমের যে ঝান্ডা, তাকে তুলে ধরেছিল। নন রিকগনিশন অব এনি সুপার ন্যাচারাল এন্টিটি অর্থাৎ যা প্রমাণিত সত্য নয় তা স্বীকার না করা, সেখানে রাজনীতির সঙ্গে ধর্মের সম্পর্ক থাকে না। কিন্তু ভারতের স্বাধীনতা আন্দোলন এমন একটা গড়ে উঠেছিল, তখন গোটা দুনিয়ায় বুর্জুয়া শ্রেণী তাদের প্রগতিশীল চরিত্র হারিয়ে দেশে দেশে গণতন্ত্রকে হত্যা করছিল। ধর্মনিরপেক্ষতার ঝান্ডাকে পদদলিত করছিল। এই কারণে ভারতের স্বাধীনতা আন্দোলনে সেদিন যারা নেতৃত্ব দিয়েছিলেন, তার একদিকে স্বাধীনতা আন্দোলনের যে বিপ্লব, সেখানে তারা নেতাজীকে সামনে আসতে দেয়নি। সেই রকম ভাবে তারা ধর্মীয় আচার আচরণ, জাতপাতের বিরুদ্ধে লড়াই করেনি। ধর্মের সঙ্গে আপোস করেছে। ভারতবর্ষে জাতীয়তাবাদ ছিল হিন্দু রিলিজিয়ন ওরিয়েন্টেড ন্যাশনালিজম, অর্থাৎ হিন্দু ধর্মভিত্তিক জাতীয়তাবাদ। যার ফলে ভারতবর্ষে স্বাধীনতা আন্দোলনে মুসলিম সম্প্রদায়ের অংশকে দুরে ঠেলে দিয়েছিল। শুধু তাই নয়, ভারতের তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষকে সেদিন স্বাধীনতা আন্দোলনে টেনে আনতে পারেনি। এটা ছিল ভারতবর্ষে তৎকালীন স্বাধীনতা আন্দোলনের নেতৃত্বের ত্রুটি এবং এর মধ্যেই ছিল সাম্প্রদায়িকতার বীজ এবং এর মধ্যেই ছিল জাতপাতের বীজ। এই ভারতবর্ষে বিদ্যাসাগর ছিলেন, যিনি পার্থিব মানবতাবাদের ঝান্ডা বহন করেছিলেন। হিন্দু স্বাধীনতার উত্তরকালে যে বুর্জুয়া শ্রেণী ক্ষমতায় ছিল, তারা শোষণ শাসনের স্বার্থে এই ধর্মের সঙ্গে, ধর্মান্ততার বিরুদ্ধে লড়াই করেনি। শুধু তাই নয়, তারা এই ব্যাপারে ধর্মান্ধতাকে ব্যবহার করেছে। তারা জনগণের যে মূল সমস্যা, সেই সমস্যা থেকে মানুষের দৃষ্টি সরিয়ে দেওয়ার জন্য একদিকে তারা প্রয়োজনে ধর্মান্ধতার উস্কানি দিয়েছে, আবার ওই সমস্যার বিরুদ্ধে শোষিত নিষ্পেশিত মানুষের ঐক্যবদ্ধ আন্দোলনের মধ্যে ভিন্নমত সৃষ্টি করেছে। তারা এই জাতপাতের রাজনীতি ব্যবহার করেছে। তার মাসূল আমাদের দিতে হচ্ছে। এটা অত্যন্ত দুঃখের কথা যে, ওই রামমন্দিরের

শিলন্যাস কারা করেছিল। ভোটের রাজনীতিকে সুবিধা করার জন্য কারা প্রথমে হিন্দু কার্ড খেলেন? সেই কার্ডকে তুরূপের তাস হিসাবে ব্যবহার করেছেন। উগ্র সাম্প্রদায়িকতা, উগ্র ধর্মীয় উন্মাদনায় বাবরি মসজিদ ধ্বংস করে এই সর্বনাশা রাজনীতি করেছিলেন। সুতরাং মূল কারণ বুঝতে হবে। আজকে এই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে যে আজকে ভারতবর্ষের ফ্যাসিবাদের জমি সৃষ্টি করার যে মারাত্মক হাতিয়ার, তার বিরুদ্ধে যদি গণতান্ত্রিক চিন্তাভাবনাকে বাঁচিয়ে রাখতে হয়, রক্ষা করতে হয়, তাহলে আজকে শুধু প্রস্তাব গ্রহণ করলেই চলবে না, প্রস্তাব গ্রহণের সাথে সাথে কতগুলি পদক্ষেপ নিতে হবে। সেগুলি হচ্ছে—দলমত ধর্ম প্রাণ নির্বিশেষে সমস্ত অংশের শোষিত, নিষ্পেশিত, বঞ্চিত, নিপীড়িত মানুষের যে সমস্যা, সেই সমস্যাগুলি নিয়ে দেশের বুকে বামপন্থী আন্দোলন, গণ আন্দোলন, প্রগতিশীল আন্দোলনের জোয়ার সৃষ্টি করতে হবে উন্নত রুচি, নীতিবোধ মূল্যবোধের আধারের উপর।

তাহলে একমাত্র এই সাম্প্রদায়িক শক্তি, এই অন্ধকারের শক্তি, এই ফ্যাসিবাদের শক্তিকে প্রতিহত করা যায়। তা না হলে শুধু ধর্ম নিরপেক্ষতার কথা বলব, আর জনবিরোধী পদক্ষেপ নেব—যে ঝান্ডার আড়ালেই থাকি না কেন তাহলে আমরা ধর্মান্ধতাকে রুখতে পারব না, সাম্প্রদায়িকতাকে রুখতে পারব না। পশ্চিমবঙ্গ একদিন গণআন্দোলনের পীঠস্থান ছিল, বামপন্থী আন্দোলনের পীঠস্থান ছিল। এখানে কখনও সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিতে পারেনি। কিন্তু আজকে সেই গণআন্দোলনের দুর্বলতার সুযোগ নিয়ে সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিচ্ছে। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, শ্রী রবীন্দ্রনাথ মন্ডল উত্থাপন করেছেন এবং সমর্থিত হয়েছে, এক সঙ্গে আমরা এই প্রস্তাব সবাই মিলে গ্রহণ করতে চাই। আমি সেই প্রস্তাব সমর্থন করে কয়েকটি কথা বলছি। প্রথমে কতকগুলো ঘটনার কথা আমি বলছি, সেটা হচ্ছে আমরা অনেকেই খবর পাচ্ছিলাম যে, বাবরি মসজিদের উপর একটা আক্রমণ হতে পারে। সেই সময় ন্যাশনাল ইনটিগ্রিটি কাউন্সিলের একটা মিটিং হয় কিছুদিন আগে এবং সেখানে আমরা অনেকেই ছিলাম। কিন্তু বি. জে. পি.-র কোনও বক্তব্য সেখানে আমরা শুনতে পাইনি। আমরা সবাই মিলে ঐক্যবদ্ধ ভাবে দল মত নির্বিশেষে এবং অনেকে যারা রাজনীতি করেন না, সেরকম বিখ্যাত মানুষ উপস্থিত ছিলেন। আমরা সেখানে প্রস্তাব গ্রহণ করেছিলাম যে, যে কোনও উপায়ে [illegible] এটা ঠেকাতে হবে, যাতে কিছুতেই বাবরি মসজিদ এরা ভাঙতে না পারে এবং [illegible] আমাদের পার্টি থেকে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি থেকে

কমরেড সুরজিৎ এবং আমি উপস্থিত ছিলাম। সেই সময় প্রধানমন্ত্রী নরসিমা রাও বলছিলেন যে, 'আমরাও সব রকম ব্যবস্থা করছি, খবরাখবর আমরা নিচ্ছি।' তখন আমরা বলেছিলাম যে, কোনও রকম উপায় যদি না থাকে, শেষ মুহূর্তে হলেও আপনি সংবিধানের ৩৫৬ ধারা ব্যবহার করুন। কারণ আমরা বরাবরই বলে আসছি, ৯০ বার, ১০০ বার বলেছি, আমরা ৩৫৬ ধারার বিরুদ্ধে। আমরা অনেক বার বলেছি যে, ৩৫৬ ধারা সংবিধান থেকে আপনারা উঠিয়ে দিন। কিন্তু তখন আমরা বলেছিলাম, ৩৫৬ ধারা আপনি ব্যবহার করুন। আমাদের পক্ষ থেকে এটা আমরা করেছি, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে বলেছি এবং প্রধানমন্ত্রী বললেন যে, না, আবার বললেন পরে—'আমি সমস্তরকম খবরাখবর রাখবার চেষ্টা করছি'। ওখানে কি হবে? কর সেবকদের সেখানে যাবার কথা। তারপরে কি ঘটনা হল আপনারা জানেন। কিন্তু তার আগের ঘটনা হল যে, কল্যাণ সিং তখন মুখ্যমন্ত্রী ছিলেন এবং সুপ্রিমকোর্ট তাকে ডেকে অর্থাৎ তার আইনজীবীকে জিজ্ঞাসা করলেন যে, 'ওখানে করসেবকরা যাচ্ছেন কি করতে, কেন যাচ্ছেন? ওটা তো ডিসপিউটেড টেরিটরি। ঐ সম্বন্ধে মামলা আছে, তা সেখানে কি করতে যাচ্ছেন এরা?' তখন কল্যাণ সিংহের যিনি প্রতিনিধি ছিলেন, আইনজীবী, তিনি বললেন যে, মুখ্যমন্ত্রী বলেছেন, 'ওখানে গানবাজনা হবে, ধর্মীয় গান হবে আর কিছু হবে না। পূজো হবে আর কিছু হবে না।' খোলাখুলি ভাবে সুপ্রিমকোর্টে এই কথা ওরা বললেন। তারপরের ঘটনা আপনারা জানেন, কি হল, এবং করসেবকরা শুধু উত্তরপ্রদেশ নয় না তারা মধ্যপ্রদেশ, রাজস্থান বিভিন্ন জায়গা থেকে, বোধহয়, এখান থেকেও কিছু মানুষ ওখানে গিয়েছিলেন—পশ্চিমবাংলা থেকে। এবং গিয়ে কি হল, আপনারা তা জানেন। তারপর কি হল? কল্যাণ সিং কলকাতায় এলেন, কলকাতায় এসে উনি বক্তৃতা দিলেন। উনি উল্লসিত হয়ে বক্তৃতা দিলেন, গর্বিত হয়ে বললেন যে ৫ ঘন্টার মধ্যে এই মসজিদটাকে (ওরা মসজিদ বলেন না, ওরা ধাঁচা বলেন।) এ ধাঁচা কো তোড় দিয়া। এবং বলেছিল, 'আমি যদি কন্ট্রাক্টর লাগাতাম এই কাজে, তাহলে দেড় মাস সময় লাগত'। সেটা আমি পুলিশকে বলেছিলাম, ওরা রেকর্ড করে রেখেছে, ক্যাসেট। একটা সভ্য মানুষ যে এই ভাবে বক্তৃতা দিতে পারে বোঝাই কঠিন। এরাই আবার নিজেদের শিক্ষিত, সভ্য মানুষ বলে। সমস্ত ভারতীয় সভ্যতার বিরুদ্ধে একটা ভয়ঙ্কর শক্তি মাথাচাড়া দিয়ে উঠছে। তারপর সেই ক্যাসেট নিয়ে গিয়ে দিল্লিতে আমি প্রাধনমন্ত্রী নরসিমা রাওকে দিলাম। তাকে বললাম, আপনি কি করে এটা হতে দিলেন? আর, আমি আপনাকে টেলিফোন করেছিলাম কলকাতা থেকে কারণ কলকাতায় আমার কাছে খবর আসছিল, আমাদের পার্টি থেকে বা বিভিন্ন জায়গা থেকে—একটা ভয়ঙ্কর কিছু হতে চলেছে বাবরি মসজিদ বিষয়ে। উনি বললেন, 'আমি আজকে দিল্লির বাইরে যাচ্ছি, কালকে আমাদের কংগ্রেসে—বোধহয় ক্যাবিনেটে বলেলেন—মিটিং করি, কি করা যায়। আমার কাছে

খবর-টবর আসছে, আমি দেখব'। কিছু হল না। দুদিন হয়ে গেল। তারপর তো ভেঙে দিল—মসজিদ সম্পূর্ণ গুঁড়িয়ে দিল। আমি বললাম, আচ্ছা, বিষয়টা কি ওনাকে বলেছিলেন? উনি বললেন, 'এটা ঠিকই যে, কিছু খবর এদিকে ওদিক থেকে আসছিল, কিন্তু একটা অত বড় প্রদেশের মুখ্যমন্ত্রী, তাকে আমি কি করে অবিশ্বাস করতে পারি? উনি সুপ্রিম কোর্টে গিয়ে বলেন যে, গান-বাজনা হবে, পুজো হবে। 'আমি তখন ওকে বললাম যে, এই হচ্ছে কল্যাণ সিং, এতবড় প্রদেশের মুখ্যমন্ত্রী। ওটা কি একটা সভ্য মানুষ? আপনি কি করে ওকে বিশ্বাস করলেন? কোনও জবাব পেলাম না। আমি বললাম, আপনি শোবার আগে এই ক্যাসেট-টা শুনবেন। পরে দেখা হয়েছে, শোনা হয়নি সেটা শুনেছেন কি না—যে মানুষ এই বক্তৃতা দিয়েছিল, সেই মানুষকে আপনি বিশ্বাস করেছেন?

এখন কথা হচ্ছে, আমরা প্রস্তাব নিয়েছি এই বি. জে. পি.-র বিরুদ্ধে। তারপর দেখলাম, এখানে কতগুলো বিষয় বলা হ'ল। আমি ভেবেছিলাম, যখন প্রস্তাবটা এক সঙ্গে এনেছি, তখন আজে বাজে কথা না হয়, সিরিয়াস কথা হয়, এই বি. জে. পি.-র বিরুদ্ধে প্রস্তাব নেওয়ার সময়। যা হোক, দু-একটা কথা বলব আমি পরে। এখন, একটা দুঃখের বিষয় এই যে, আমরা একবার প্রস্তাব দিয়েছিলাম আমাদের এখান থেকে—আনুষ্ঠানিকভাবে কংগ্রেস নিশ্চয় সাম্প্রদায়িক দল নয়, কিন্তু কংগ্রেসের মধ্যে অনেক সাম্প্রদায়িক লোক আছে, সেটা অন্য কথা, কিন্তু কংগ্রেস সাম্প্রদায়িক দল নয়, সেইজন্য—এইরকম একটা ব্যাপারে, এরকম একটা ভয়ঙ্কর বিপদ যখন ভারতীয় সভ্যতায় দেখা দিয়েছে, তখন আমরা কমিউনালাইজম-এর বিরুদ্ধে, ফান্ডামেন্টালিজম-এর বিরুদ্ধে মৌলবাদের বিরুদ্ধে এক সঙ্গে কোথাও কোনও জায়গায় সভা করতে পারি কি না। তখন কংগ্রেস থেকে বলা হয়েছিল, আমরা সভা করব, কিন্তু এক সঙ্গে করার দরকার নেই, আমরা আলাদা করব, আপনারা আলাদা করুন।

এখন নানারকম দোষারোপ করা হচ্ছে। বলা হচ্ছে, ওরা দুজন ছিল, এতজন হয়ে গেছে। ঠিকই তো, দুজন ছিল, এতজন হয়ে গেছে। কিন্তু এমন ভাবে বলা হচ্ছে, যে, সি. পি. এম. এত শক্তিশালী যে, ওদের প্রধান বিরোধী দলে পরিণত করে দিয়েছে কেন্দ্রে। আরে, আমরা এত শক্তিশালী হলে আপনারাও থাকতেন না, বি. জে. পি. ও. থাকত না, আমরাই থাকতাম! এখানে উদ্ধৃতি দেওয়া হ'ল আগেকার দিনের বল্লভভাই প্যাটেল ইত্যাদির। সেসব তো নরসিমা রাও জানতেন, আর কংগ্রেসের নেতৃবৃন্দরাও জানতেন। ঐ দলিল ওদের কাছেও আছে। তাহলে ওদের কি বিশ্বাস করব। আমি বলি, কংগ্রেস সাম্প্রদায়িক দল নয় ঠিকই, কিন্তু সাম্প্রদায়িক দলের কাছে নতি স্বীকার [illegible]—যে কোনও কারণেই হোক, নতি স্বীকার করেই চলেছে।

[1-20 — 1-30 p.m.]

এর জন্য ওরা বাড়ছে। আমরা ভি. পি. সিং-কেও বলেছিলাম, তখন অবশ্য বাবরি মসজিদ, ইত্যাদি ঘটনা হয়নি—আপনি একদিকে আমাদের সঙ্গে, বামপন্থীদের সঙ্গে একতাবদ্ধ হচ্ছে আবার অন্যদিকে বি. জে. পি.-র মত পার্টিকে নিচ্ছেন। তখন অবশ্য এই চেহারা বি. জে. পি.-র ছিল না। কিন্তু আমরা বলেছিলাম, এঁরা সাম্প্রদায়িক, এঁদের সঙ্গে আমরা এক প্লাটফর্মে কখনও বক্তৃতা দিতে পারব না। ঐ উত্তরপ্রদেশ ইত্যাদিতে গিয়ে, আমরা আলাদা করব।

**(কংগ্রেস বেঞ্চ থেকে গোলমাল)**

এগুলোতো বড় অসভ্য লোক ; এগুলো কি করে ফাইট করবে বি. জে. পি.-র বিরুদ্ধে? আমি তো কিছুই বুঝতে পারছি না।

আমরা বলেছিলাম যে, আমরা আপনাদের সঙ্গে একই প্লাটফর্মে থাকব কিন্তু আপনি বি. জে. পি.-র সঙ্গে আছেন পরে বিপদ দেখা দেবে, এটা আপনি চিন্তা করে দেখবেন। যাই হোক, তারপর ওখানে ভি. পি. সিং-কে হারাবার জন্য কংগ্রেস থেকে একেবারে তোড়জোড় শুরু হয়ে গেল দারুণভাবে। বেশ টাকা-পয়সা খরচ ইত্যাদি হতে লাগল। ভি. পি. সিং-কে হারালে কংগ্রেসের আর কোন শত্রু থাকছে না। তাহলে কংগ্রেস সমস্ত ভারতবর্ষব্যাপি আধিপত্য বিস্তার করতে পারবে। সেই সময় ভি. পি. সিং-এর দল থেকে, জনতা থেকে সবার কাছে আবেদন করেছিল একতাবদ্ধ হয়ে যাতে আমরা ভোট পাই এবং কংগ্রেসকে পরাজিত করতে পারি তার ব্যবস্থা এখানে করতে হবে। একটা বাই-ইলেকশনে ভি. পি. সিং জয়ী হয়েছিলেন। সেখানে ঐ বি. জে. পি.-র পক্ষ থেকেও ওঁদের সমর্থন করেছিল এবং আমরা তো করেই ছিলাম। তো সেই জন্য পরে ওরা বলেন, কলকাতায় আমরা একটা ভিক্‌ট্রি সেলিব্রেশন করব। ভি. পি. সিং-র জয়—এটা বি. জে. পি., অমুক কোনও পার্টির কথা নয়। এটা ভারতবর্ষের একটা বিরাট অগ্রগতি। এই যে ভি. পি. সিং-র জয় হ'ল কংগ্রেসকে পরাজিত করে। এই জন্য ওঁরা যখন এখানে এসেছিলেন সেই প্লাটফর্মে বাজপেয়ীও এসেছিলেন, আমিও ছিলাম সেখানে এবং সেটাই বলা হচ্ছে যে, সেই জন্য ওঁরা দুটো থেকে এত হয়ে গেল। তা এই যদি মনোভাব থাকে তো কংগ্রেস কি করে বি. জে. পি.-র বিরুদ্ধে লড়াই করবেন? সত্যটাও যদি স্বীকার না করেন তারা যে, কে বি. জে. পি.-র বিরুদ্ধে সবচেয়ে বড় লড়াই করছে ভারতবর্ষব্যাপি? সেটা বি. জে. পি. জানে, কংগ্রেস জানে, জনতা জানে, সবাই জানে। সি. পি. এম. সহ বামপন্থীরা যা করছেন, তা বড় বড় দল, যাঁরা এসব বলছেন, তারা একদিনও করেন নি, কোনদিনও করেননি। আমাকে দেখাতে পারবেন রেকর্ড যে পশ্চিমবাংলায় এতগুলো মিটিং করেছেন বি. জে. পি.-র বিরুদ্ধে? আপনারা তো অনেক মিটিং করেন আমাদের

বিরুদ্ধে, বি. জে. পি.-র বিরুদ্ধে কোথাও, কোনও মিটিং-এ একটাও কথা বলেছেন? এই পশ্চিমবাংলায় বি. জে. পি.-র হাতে একটা মিউনিসিপ্যালিটি তুলে দেওয়া হ'ল। কে তুলে দিল, আমরা না কংগ্রেস? সমস্ত ক্যাণ্ডিডেট শেষ মুহূর্তে উইথড্র করে নিয়ে বি. জে. পি.-কে আপনারা জিতিয়ে দিলেন একটা মিউনিসিপ্যালিটিতে। তারপর মালদাতে ঠিক ঐ জিনিস হল। এইসব আমরা দেখলাম। এখানে এ. আই. সি. সি. থেকে পড়ে শোনানো হল এবং আরো বলা হল যে, আমরাতো দুঃখ প্রকাশ করেছি। খুব ভালো কাজ করেছেন। আমাকে সংবাদপত্রও জিজ্ঞাসা করেছিল ওরাতো এটা বলেছেন। আমি বলেছিলাম, দেরি হলেও ভালো কারণ ওঁরা বলছেন বি. জে. পি.-র বিরুদ্ধে লড়াই করতে চান। ইলেকশন কমিশনের কথা এ. আই. সি. সি. করতে হয়েছে। কিন্তু সেখানে এইসব প্রস্তাব নিয়েছেন ভালই করেছেন, আমি এটুকু বলেছিলাম। তবে দেরি গেছে আর কি। ওঁরা সমস্ত ঘুরিয়ে দিয়েছে। যেটাকে ওরা ধাঁচা বলে আমরা মসজিদ বলি। এখানে আরেকটা কথা বলা হয়েছে যে, আমরা নাকি বলেছি কংগ্রেসই গুড়িয়ে দিয়েছে ওটাকে। মাননীয় বিরোধী দল নেতা এটা বলেছেন। এই রকম বক্তৃতা তো আমরা কখনও দিইনা। আমরা কেন বলতে যাব ; আর কথা হচ্ছে, যাঁরা মুসলমান ধর্মের লোক আছেন তারা কি কতগুলো মূর্খলোক যে একথা তারা বিশ্বাস করবেন? কারা গুঁড়িয়েছেন, কি করেছেন, কংগ্রেসের কোন জায়গায় অপরাধ—সবইতো তাঁরা জানেন, এটা নতুন কোনও কথা নাকি? লুকোনো কোনও কথা নাকি? কাজেই ঐসব প্রচার করে কোন লাভ নেই। ইলেকশনের জন্য কংগ্রেস ঐসব করে। মুসলমানকে একরকম বল, হিন্দুকে এক রকম বল, তফসিলিকে এক রকম বল। সুবিধাবাদ। এমন সুবিধাবাদ, এমন তাঁদের নৈতিকতা জ্ঞানের অভাব যে সংখ্যালঘু থেকে সংখ্যাগরিষ্ঠ হয়ে গেল চারটে লোককে কিনে নিয়ে। তার মামলা চলছে। প্রধানমন্ত্রী কংগ্রেসের লিডার, এখনও লিডার আছেন।

দিল্লীতে গিয়েছিলাম, ইউ. পি. তে যা হচ্ছে, ইতিমধ্যেই বি. জে. পি. থেকে ৩০ জন পেয়েছে, কি সব হচ্ছে জানি না। কিন্তু যদি নির্বাচন না হয়, প্রেসিডেন্টের কাছে যদি বি. জে. পি. যায়—কংগ্রেস যাবে না, কংগ্রেস উইথড্র করে নিচ্ছে তাদের সাপোর্ট—আজকে কথা হবে, কি দাঁড়িয়েছে জানি না। শুনছি বেশিরভাগ এম. পি. নির্বাচন না, আরও মজার ব্যাপার যাঁরা ফর দি ফার্স্ট টাইম নির্বাচিত হয়ে এম. পি. হয়েছেন, তারা দল বেঁধে প্রেসিডেন্টের কাছে গেছেন। তারা বলেছেন কখনও লোকসভা ভাঙবেন না। প্রথম নির্বাচিত হয়েছি যদি ভেঙে যায় তাহলে পেনশন পাবে না। আগে নিজেরা চিন্তা করুন, অন্যকে গালাগাল দিয়ে কিছু হবে না। এটা ঠিক কংগ্রেস যদি বাইরে থেকে সমর্থন না করত তাহলে টিকতো না, ওই তো কয়েকবার কেশরী উইথড্র করে নিলেন। উনি আমাদের পার্টির সঙ্গে আলোচনা করলেন, আমরা জিজ্ঞাসা করেছিলাম

যে এটা করলেন কেন? The number you have not got. How can you from the yongecessert for Delhi? উনি কিছু বললেন না, ভুল করে ফেলেছেন, কি করে বেরোনো যায় এখন, তিনি বললেন দেবগৌড়াকে সরান, তাহলে আমরা আছি। আমরা বলেছিলাম তাঁর কি অপরাধ, উনি বললেন হি ইজ কমিউনাল। আমরা বললাম আপনি এর একটা দৃষ্টান্ত দিন, উনি কি করেছেন? তখন উনি কিছু বললেন না। আমরা জানি কংগ্রেস করতে পারবে না, আর বি. জে. পি. সংখ্যাগরিষ্ঠতা পাবে কি না জানি না। কংগ্রেসের মধ্যে একজন কংগ্রেসি মুখ্যমন্ত্রীকে আমি বলেছিলাম আপনারা পছন্দ করেন? আপনাদের নীতি আমরা ৫০ বছর দেখছি, কিন্তু এখন যে বি. জে. পি.-র উত্থান হয়েছে। সেখানে যে অবস্থায় কতগুলি অঞ্চল আছে ভারতবর্ষে সেখানে ইউনাইটেড ফ্রন্টে যে পার্টিগুলি সেগুলি নেই, আমরা বামফ্রন্ট নেই, সেখানে কে ঠেকাতে পারে বি. জে. পি. কে। আপনারাই ঠেকাতে পারেন। আমরা দু-দশটা সিট পেলে, আপনারা নিতেও পারেন, নাও পারেন। কিন্তু আপনাদের নিজেদের মধ্যেই তিনটে গ্রুপ হয়ে গেছে। নিজেদের মধ্যেই লড়াই করছেন। স্বাভাবিকভাবেই আমাদের খুশি হওয়া উচিত যে কংগ্রেস ভেঙে যাচ্ছে। কিন্তু বি. জে. পি. যেহেতু মাথা চাড়া দিয়ে উঠছে, ভারতবর্ষের সত্যতার বিরুদ্ধে যারা। সেই জন্য আমাদের এই কথাগুলি চিন্তা করতে হচ্ছে। উনি বললেন সব সামলে নেব। তিনি শিক্ষিত লোক, তিনি একটা কথা বললেন যে আমাদের পার্টিতে সাম্প্রদায়িক ভাবাপন্ন মানুষ হয়তো বি. জে. পি.-তে বেশি আছে, তবে তারা পার্টি ছেড়ে সহজে যাবে না। আমি সেইজন্য বলছি আপনারা এটা চিন্তা করে দেখুন সার্বিকভাবে ভারতবর্ষের কি হবে, এই মহাবিপদের সম্ভাবনা দেখা দিয়েছে।

[1-30 — 1-40 p.m.]

আর অতীশবাবু কি বললেন? উনি বললেন, 'পুরুলিয়া দিয়ে ওদের রথ গেল, আর জ্যোতিবাবু তাকে থামালেন না। লালুপ্রসাদ থামালেন।' তা আমি কি অতীশবাবুর সঙ্গে আলোচনা করে থামাব, কি থামাব না, তা ঠিক করব? তখন যিনি প্রধানমন্ত্রী ছিলেন, ভি. পি. সিং, তিনি আমাকে ডেকে বলেছিলেন, 'আপনি একবার অটলবিহারীর সঙ্গে দেখা করুন। আপনি ওঁকে বলুন এই রথ যাতে না বের করেন, এতে ভারতবর্ষের সর্বনাশ হয়ে যাবে।' আমি বলেছিলাম—ও আমার কথা শুনবে কেন ; ওরা কেউ শুনবে না। যাই হোক আমি ওঁর সঙ্গে কথা বলেছিলাম। আমি বলেছিলাম—রথ বের করছেন কেন? আবার ওতে পদ্মফুল লাগিয়ে রামকে নিজেদের পার্টির লোক করে নিলেন দেখছি ! এটা করছেন কেন? তা ওঁরা কোনও কিছুই শুনলেন না, বুঝলেন না, বললেন, 'এটায় কিছু হবে না। শান্তিপূর্ণভাবে আমাদের রথ যাবে, মানুষ দেখবে, যাকে পছন্দ হবে তাকে বেছে নেবে।', কিন্তু কি হল? কয়েক [illegible] লোকের মৃত্যু ঘটল। আর

পুরুলিয়া দিয়ে গেল বলে যে কথা বলা হচ্ছে— আমরা তো এক সঙ্গে আলোচনা করেই ঠিক হয়েছিল পুরুলিয়া দিয়ে গিয়ে বিহারে যাবার পর সেখানে লালুপ্রসাদ ওঁকে গ্রেপ্তার করবে। আর কি হল? পুরুলিয়া, যেখানে কখনো রায়ট হয়নি। কোনও দিন কেউ ওখানে মুসলমানদের গায়ে হাত দেয়নি—ওখানে গাঁয়ে অল্প সংখ্যক মুসলমান বাস করে। ওখানে তারপরের দিনই মুসলমান হত্যা হল। এই জিনিস হল। এই হচ্ছে বি. জে. পি.-র চেহারা। হিংস্র চেহারা, বর্বরতার যে সমস্ত মেথড আছে, সেগুলো আছে। এটা অনেকে বুঝতে পারছেনা যারা বি. জে. পি.-র পক্ষে আছেন, বি. জে. পি.-কে ভোট দেন। তারা এসব বুঝতে পারছে না, তারা অনেকেই বিপথে চালিত হচ্ছে। আমি তৎকালীন প্রধানমন্ত্রী নরসিমা রাওকে বলেছিলাম—ওরা সংবিধান মানছে না। ধর্মনিরপেক্ষ রাষ্ট্র আমাদের। এর জন্য আমরা গর্বিত—রাষ্ট্রকে বলা হচ্ছে ধর্ম নিরপেক্ষ। এটা আমাদের গর্ব। আর কোথাও এরকম আছে কিনা আমি জানি না। কিন্তু আমাদের এখানে আছে, কিন্তু এটাকে কেউ রক্ষা করার চেষ্টা করছেনা। যাই হোক, এই অবস্থায় ওরা দেশকে ভাঙছে, সংবিধান মানছে না, সুপ্রিম কোর্টকে মিথা কথা বলল এবং তারপর গুঁড়িয়ে দিল অতদিনের মসজিদকে। অবশ্য কংগ্রেসই শুরু করেছিল, রাজীব গান্ধীর আমলে কংগ্রেসই দরজা খুলে দিয়েছিল। যাই হোক এখন যখন বিপদ এসেছে তখন আর শুধু পুরানো ইতিহাস ঘাটলে চলবে না, আর পরস্পরকে গালাগাল নয়। আমরা যদি সিরিয়াস হই, যদি ভারতবর্ষের বিপদ বুঝে থাকি তাহলে আমাদের অন্তত এই ব্যাপারে একমত হওয়া দরকার। ঐ চক্রান্তকারির বিরুদ্ধে মানুষের কাছে বলা দরকার। যারা বর্বরতার পথ নিয়েছে তারা কিছু মানুষের কাছে আমল পায় কি করে?

কারণ এখনো অনেক মানুষের সঠিক চেতনা নেই। সে জন্যই আমাদের রাজনৈতিক দলগুলোর কাজ হচ্ছে মানুষের চেতনা বাড়ান, চেতনাকে ঊর্ধ্বে তুলে ধরা যাতে মানুষ ঐসব মানুষদের বর্জন করে যারা সভ্যতার বিরুদ্ধে, বর্বরতার পক্ষে। ধর্মের নামে ওরা যা বলছে তা আমাদের দেশের ধর্মীয় নেতারাও বলেন না। নিজের ধর্মকে ভালবাসার প্রশ্নে কোন্ ধর্মীয় নেতা বলেছেন অন্য ধর্মকে আক্রমণ করতে? কোন্ ধর্মীয় নেতা একথা বলেন? না তারা কেউ বলেন না। বরঞ্চ তারা উল্টো কথাই বলেন। তারপর এখন উত্তরপ্রদেশে কি হল? কংগ্রেসের লোকগুলো জন্তু-জানোয়ারের মত—লাইক্ ক্যাটেল্ চলে গেল, ঐদিকে চলে গেল মন্ত্রী হওয়ার জন্য। পয়সা কত পেয়েছে আমি জানিনা ! ২৩ জন এ-দিকে থেকে ও-দিকে হয়ে গেল। বি. জে. পি.-র দিকে চলে গেল। এখন বি. জে. পি.-র প্রচার হচ্ছে, "দিল্লিতে আমাকে ক্ষমতা দাও, তাহলে আমি 'রাম মন্দির' তৈরি করে দেব। কেউ তার বাধা দিতে পারবে না।" তবে ওরা জেনে রাখুক বাধার লোক আছে। আমি অবশ্য অতীশ সিন্হার মতো বীরপুরুষ নই। তবুও আমি ওঁকে বলছি, জীবনটা কেন দেবেন, জীবন দেওয়ার দরকার নেই, অন্যভাবেও ঠেকানো যায়,

সেই পথটাই একটু ভেবে দেখুন। আমার অনেক বয়স হয়েছে, আপনার বেশি বয়স হয়নি, অনেক দিন বাঁচবেন। আমি আর অনেক দিন বাঁচব না। কাজেই অল্প বয়সে জীবনটা দিয়ে দেবেন? অন্য কিছু ভাবুন।

রাজনীতির দিক দিয়ে ভাবুন যে কি হবে এবং কোন উপায় আমরা অবলম্বন করব যাতে আইন ছাড়া অন্যভাবে সাধারণ মানুষকে সমবেত করে এইসব জিনিস আমরা ঠেকাতি পারি। ওঁরা বলছেন, ঐ মথুরায় অমুক করব, তমুক করব। আমি বি. জে. পি. নেতাদের বলেছিলাম—ওদের প্রচার হচ্ছে, ঐ মোঘলের সময়ে অমুক হয়েছিল, তমুক হয়েছিল, মন্দির ভেঙে ছিল—এইসব কথা ওরা বলেন—আমি বললাম, আপনারা তো সেখানে গিয়েছিলেন, কি মনে করেন? অসভ্যতা মনে করেন না? বর্বরতা মনে করেন না? বললেন, হ্যাঁ, তাই মনে করি। আমি বললাম, কিছু মোঘল যদি এসব করে থাকেন তাহলে আপনারাও কি সেই পথে যাবেন? কিছু লোক যদি এই পথ অনুসরণ করে থাকে, আপনারাও কি সেই পথ অনুসরণ করবেন নাকি? মোঘলদের অন্য দৃষ্টান্তও তো আছে। ভারতবর্ষকে ঐক্যবদ্ধ রাখার জন্য, ভারতবর্ষকে গড়ে তোলার জন্য যে দৃষ্টান্ত সেই দৃষ্টান্তের কথা তো আপনারা বললেন না? এইসব কথা মসজিদ ভাঙার আগে হয়েছিল। এখন কংগ্রেস কি করবেন আমি জানি না। ওদের মধ্যে সেইসব সদস্য, এমন কি পার্টির নির্বাচিত সদস্য আছেন—প্রদেশে প্রদেশে দেখছি—তাঁরা পা বাড়িয়ে আছেন। ওদের কথা হচ্ছে, যে কোনও উপায় ক্ষমতায় আসব, যা খুশি তাই করব, কিছু বলার নেই। বি. জে. পি.-র নীতি-টীতির কোনও বালাই নেই। দরকার হলে এক হব এইকথা তারা বলছেন এবং এইসব করে তারা সরকার করার চেষ্টা করছেন। অবশ্য তাদের মধ্যেও গোলমাল আছে। এখন দিল্লিতে কি খেলা খেলবেন তা আমি জানি না। তবে আমি বিকালে জানতে পারব কি হচ্ছে। সেদিন আমি বললাম অনেক বেশি প্রয়োজন আছে যে আমরা মানুষের কাছে যাব—বারে-বারে যেতে হবে, কি করার আছে? মানুষ যেভাবে ভোট দিয়েছেন, সেইভাবে সরকার চলছে, সেইভাবে রাজনীতি হচ্ছে, মানুষকে সংসদীয় গণতন্ত্রের কথা বারেবারে বোঝাতে হবে। ভারতবর্ষে যে রাজনৈতিক লড়াই সেই লড়াইতে কাদের কি অবস্থান, কোন্ দলের কি অবস্থা হয়েছে তাও মানুষ বুঝবেন। এ ছাড়া আর তো কোনও উপায় নেই। শেষ অবধি মানুষই তো ইতিহাস রচনা করেন। কিছু মানুষ আবার ভুলও করেন—এটা আমরা জানি। কাজেই রাজনৈতিক দল যারা তারা মানুষের কাছে যান। আমাদের কিছু বক্তব্য আছে সেটা আমরা মানুষের কাছে নিয়ে যাই, তাদের চেতনা আমরা বাড়াই। অর্থনৈতিক ব্যাপারে, সামাজিক ব্যাপারে এবং নানা ব্যাপারে আমাদের নানারকম পার্থক্য আছে, কিন্তু সামাজিক ব্যাপারে যে পার্টি বলেন সেকুলার তারা আনুষ্ঠানিকভাবে বলেন, কিন্তু প্রচার করছেন না সেইভাবে। আমি তো কোনদিন দেখিনি যে কংগ্রেসের মিটিং হচ্ছে বি. জে. পি.-র বিরুদ্ধে। আর যারা নাকি

কংগ্রেসের বিরুদ্ধে বি. জে. পি.কে ভোট দিয়েছিল আগেরবার—ওরা শতকরা ১১ ভাগ ভোট পেয়েছিল—সেটা আবার কিছু ফিরে এসেছে কংগ্রেসের কাছে। অবশ্য বি. জে. পি.তে থাকার চেয়ে ভাল। তাতে অবশ্য কংগ্রেসের কিছু সিট বেড়েছে—এটা আলাদা কথা, কিন্তু আমি সেইজন্য আপনাদের কাছে বলব, রাজনীতি এবং অর্থনীতি পরস্পর বিরোধী কিছু নয়, পরিপূরক। অর্থনৈতিক ব্যাপারে যারা গরিব মানুষ, শোষিত নিপীড়িত মানুষ তাদেরকে যদি সঙ্ঘবদ্ধ করতে না পারা যায়, যারা তফসিলি জাতি ও উপজাতির মানুষ এবং উঁচুতে যারা আছেন তাদেরকে যদি আমরা ঐক্যবদ্ধ না করতে পারি, মেহনতি মানুষকে যদি ঐক্যবদ্ধ করতে না পারি' একশ্রেণী হিসাবে, তাদেরকে যদি বোঝাতে না পারি তাহলে কতবড় বিপদ আমাদের সামনে আসছে সেটা বোঝাতে হবে। কি অর্থনীতি করব যদি বি. জে. পি. দিল্লির সরকারে এসে যায়? ভেঙে যাবে ভারতবর্ষ। তাই আমি বলছি, কংগ্রেসের এই সচেতনতা আছে কিনা আমি জানি না, থাকলে ভাল হয়। শেষ কথা হচ্ছে, যে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে সুদীপ বন্দ্যোপাধ্যায়ের পক্ষ থেকে সেটা আমার মনে হয় গ্রহণ করা যাবে না, কারণ ওখানে বলা হয়েছে যে কিছু লোক ওরা কিনে নিল, কিন্তু যাদের কিনলো তারা কি মানুষ, না গরু-ছাগল, কি সেটা তো লিখতে হয় একটু প্রস্তাবের মধ্যে। ঐ সব আলাদা ব্যাপার, এইসবের মধ্যে যাচ্ছেন কেন? ঐ নিয়ে তর্ক-বিতর্ক হবে। কিন্তু আমি বলছি, এখন এটা আমরা একসঙ্গে গ্রহণ করব, তাহলে ভারতবর্ষের মানুষের কাছে একটা দৃষ্টান্ত হবে যে পশ্চিমবাংলার অ্যাসেম্বলিতে যতই পার্থক্য থাকুক—আপনাদের সঙ্গে আমাদের বিরাট পার্থক্য আছে—সে নির্বাচন হবে, আন্দোলন হবে, সব জায়গায়ই হবে—কিন্তু আমি বলছি, বি. জে. পি.র এই বিপদটা,—এই বিপদটা আমরা যারা সদস্য তারা যদি তুলে ধরতে না পারি তাহলে আমি বলছি. ভারতবর্ষ টুকরো টুকরো হবে। আজকে মানুষকে যদি আমরা ধর্মের ভিত্তিতে ভাগ করতে চাই, সমস্ত কিছু ভেঙে দিতে চাই—আমাদের ঐতিহ্য এবং ইতিহাস সমস্ত কিছুই ওরা মানুষকে ভুলিয়ে দিতে চায়—এইভাবে যদি এগোয় তাহলে ভারতবর্ষ আর ঐক্যবদ্ধ থাকতে পারে না। একেই তো আমরা টুকরো ভারতবর্ষ পেয়েছি।

[1-40 — 2-20 p.m.](Including Adjournment)

এখন আর সেসব বলে তো লাভ নেই। এখন আমাদের বন্ধুত্বের দরকার—বাংলাদেশ, পাকিস্থান সকলের সঙ্গে বন্ধুত্বের ঠিক সেই অবস্থায় বি. জে. পি. যদি এখানে আসে তাহলে কত বড় বিপদ আমরা আনছি আশা করি মানুষকে আমার ভরসা আছে আমরা মানুষকে ঠিক বোঝাতে পারব, কংগ্রেস যদি আলাদা প্লাটফর্ম সেখানে করেন আমি তাকে স্বাগত জানাচ্ছি। এই বলে এই প্রস্তাবকে আবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, এই প্রস্তাবের উপর আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল তা শেষ হচ্ছে একটা বেজে একচল্লিশ মিনিট। দেখা যাচ্ছে যে এরজন্য আরও কিছু সময়ের প্রয়োজন। আমি তাই আপনাদের সম্মতি নিয়ে সময় এর উপর আরও এক ঘণ্টা বাড়াতে চাইছি। আশা করি মাননীয় সদস্যগণ এতে সম্মত হবেন।

**(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)**

এই প্রস্তাবের উপর সময় আরও এক ঘণ্টা বাড়ল। এখন বিরতি, আবার আমরা মিলিত হ'ব ২-১৫-তে।

(At this Stage the House was adjourned till 2-15 p.m.)

[2-15 — 2-20 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি বলছিলাম, আমি যে অ্যামেন্ডমেন্ট এনেছি সে ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী নিজে উল্লেখ করেছেন। গুরুত্ব দিয়েছেন বলেই উল্লেখ করেছেন। কিন্তু সেখানে তিনি একটি কথা বলেছেন—'কৌশলে দল ভাঙিয়ে' এটা আপত্তিকর। আমি এর দ্বারা মিন করতে চেয়েছিলাম স্পিরিটটা ; উত্তরপ্রদেশে তিনি যেভাবে ক্ষমতায় এসেছেন সে সম্পর্কে জনগণকে অ্যাওয়ার করার জন্য, জনগণকে সচেতন করবার জন্য কাজেই অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করলে প্রস্তাবের স্পিরিটটা বাড়ত।

**মিঃ স্পিকার ঃ** আপনি দেহের কথা বলেছেন, উনি আত্মার কথা বলেছেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আজকের ব্যাপারটাকে সমস্ত পয়েন্ট থেকে গুরুত্ব দিয়ে দেখা হয়েছে। সঙ্কীর্ণতার উর্ধ্বে উঠে মুখ্যমন্ত্রীও তীব্র ভাষায় আক্রমণ চালিয়েছেন কল্যাণ সিংকে। সেক্ষেত্রে অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করলে ভাল হত। এটা গ্রহণ করলে মহাভারত অশুদ্ধ হবার কিছু নেই। কল্যাণ সিং যে বিশ্বাসঘাতকতার কাজ করেছেন সেটা রেজলিউশনে না থাকলে ভাল হবে না।

**মিঃ স্পিকার ঃ** এটা অল পার্টি মোশন। তারা এক্ষেত্রে বসে আলোচনা করে একটি ড্রাফট তৈরি করে জমা দিয়েছিলেন। কিন্তু অ্যামেন্ডমেন্টটা অল পার্টির নয়। আর অ্যামেন্ডমেন্ট দেবার একটা প্রসিডিওর তো আছে। অ্যামেন্ডমেন্ট যা দিয়েছেন সেটা তো অল পার্টি মিটিংয়ে আলোচনা করে নেওয়া যেত। অর্থাৎ এটা কনশেনসাস হওয়া উচিত ছিল। সেটা হয়নি বলেই এটা হয় না।

**ডাঃ রামচন্দ্র মণ্ডল ঃ** (অনুপস্থিত।)

**শ্রী তাপস ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রী রথীন মণ্ডল সহ অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি এবং এর উপর যে অ্যামেন্ডমেন্ট এসেছে সেটা যাতে সকলে গ্রহণ করেন তারজন্য অনুরোধ করছি। একথা অস্বীকার করার উপায় নেই যে, সাম্প্রদায়িক শক্তির যে বিপদ সেই বিপদের মুখের মধ্যে আমরা এসে পড়েছি। কিন্তু এই সাম্প্রদায়িক শক্তি একদিনে তো বাড়েনি! এর অতীত প্রেক্ষাপটটা কি সেটা দেখতে হবে। ইন্দিরা গান্ধী ইমারজেন্সি ডিক্লেয়ার করেছিলেন।

[2-20 — 2-30 p.m.]

তখন সরকার সাম্প্রদায়িক দলগুলিকে নিষিদ্ধ করেছিল। তখন সরকার বিপদটা বুঝতে পেরেছিল, বুঝতে পেরেছিল যে এই শক্তি তাদের হাত-পা ছড়িয়ে পৃথিবীর যে বৃহত্তম গণতান্ত্রিক দেশ সেই দেশকে ভেঙে টুকরো টুকরো করার জন্য চক্রান্ত করবে। তাই সেই দিন বিশ্ব হিন্দু পরিষদ শিব সেনার মতো সমস্ত দলগুলিকে যারা ধর্ম নিয়ে উস্কানি দেয় সেই সব দলগুলিকে নিষিদ্ধ করেছিল। সেই দিন দেখেছিলাম বামপন্থীরা তার বিরোধিতা করেছিল। আজকে দুর্ভাগ্যের বিষয় হলো ভারতবর্ষে একটা বামপন্থী দল দীর্ঘদিন হল তার জন্ম হয়েছে। কমিউনিস্ট পার্টির জন্ম আজকে নয়, অনেক নেতার জন্ম দিয়েছে, কিন্তু তারা ভারতবর্ষে এমন একটা জায়গায় যেতে পারেনি, এমন একটা অবস্থায় পৌঁছাতে পারেনি, এমন একটা অবস্থান তৈরি করতে পারেনি যাতে তারা ভারতবর্ষকে কন্ট্রোল করতে পারে। তাই আজকে যা কিছু ভাল মন্দ আছে তার দায়িত্ব বৃহত্তম দল জাতীয় কংগ্রেসকে নিতে হয়, ভাল হলেও নিতে হয়, মন্দ হলেও নিতে হয়। বাবরি মসজিদের ব্যাপারে আমরা বারে বারে স্বীকার করেছি যে সেই দিন আমরা ঠিকমত বুঝে উঠতে পারিনি, ঠিকভাবে দায়িত্ব পালন করতে পারিনি। এটা আমাদের একটা ব্যর্থতা, এটা অস্বীকার করতে লজ্জা নেই, এটার জন্য আমরাই দায়ী। তাই সেই সময় ৩৫৬ ধারার কথা উঠেছিল। আপনারা বলেছিলেন ৩৫৬ ধারার প্রয়োগ বন্ধ করতে চাই। সেই দিন পার্লামেন্ট কমিটির সামনে দলের নেতারা বলেছিলেন যে সুপ্রিম কোর্টের রায় মেনে চলবো, সুপ্রিম কোর্টের রায়কে এফিডেফিট করে বলেছিলেন যে মেনে চলব কিন্তু সে কথা তারা রাখেন নি। সেই দিন যদি ৩৫৬ ধারা প্রয়োগ করা হত আপনারা বলতেন যে একটা গণতান্ত্রিক সরকারের বিরুদ্ধে এই ধারা প্রয়োগ করা হলে ৩৫৬ ধারার অপপ্রয়োগ করা হলো। আগামী ১৪ই ডিসেম্বর কি হবে কেউ জানেনা। আজকে অগণতান্ত্রিকভাবে নির্বাচিত হয়ে উত্তরপ্রদেশের বি. জে. পি. সরকার প্রতিষ্ঠিত হয়েছে, নানা ভাবে প্ররোচিত করে অন্যায়ভাবে ক্ষমতায় বসেছে। তখন এই ব্যাপারে বলা হল যে ৩৫৬ ধারা লাগু করা হোক। কিন্তু সেখানে জ্যোতিবাবু তার বিরোধিতা করলেন। তিনি বললেন যে না, এই সরকারকে ফেলে দেওয়া চলবে না, অ্যাসেম্বলিতে

তারা তাদের মেজরিটি প্রমাণ করেছে। কিন্তু ১৪ই ডিসেম্বর আবার যদি তারা আবার কিছু করে বসে তাহলে তার দায়-দায়িত্ব কে নেবে? ভালই হোক আর মন্দই হোক কংগ্রেসকে তার দায়িত্ব নিতে হবে, কারণ কংগ্রেস হচ্ছে ভারতবর্ষের বৃহত্তম দল। ভারতবর্ষের আর সেই দিন নেই, মাননীয় মুখ্যমন্ত্রী এটা স্বীকার করেছেন, অনেক দেরি হলেও তিনি স্বীকার করেছেন যে সেই দিন তিনি বিপদ বুঝতে পারেননি। তখন আপনারা কি বলতেন, বলতেন যে ভারতবর্ষের সবচেয়ে বড় শত্রু কে না কংগ্রেস, কংগ্রেসকে আগে হঠাতে হবে, সাম্প্রদায়িক শক্তির চেয়ে বড় শত্রু হচ্ছে কংগ্রেস। আপনারা সেই দিন বলেছিলেন, সবচেয়ে বড় শত্রু হচ্ছে রাজীব গান্ধী। আপনারা বলেছিলেন যে কোন উপায়ে আগে কংগ্রেসকে হঠাবার ফরমূলা অ্যাডপ করতে হবে। আপনারা সেই দিন রাজীব গান্ধীর বিরুদ্ধে নানা মিটিং করেছিলেন এবং কংগ্রেসকে হঠিয়ে ছিলেন।

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)**

কংগ্রেসকে হঠানোর ফল হল কি? সমস্ত অশুভ শক্তি ভারতবর্ষে মাথা চাড়া দিয়ে উঠল, তাদের জয়জয়কার শুরু হয়ে গেল। যে বাঘ রক্তের স্বাদ পেয়ে গেছে তাকে আর আপনারা হঠাবেন কি করে? জাতীয় কংগ্রেসের সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করার ইতিহাস আছে, তারা তাঁদের নিজের জীবন দিয়ে লড়াই করতে পারে, তার অনেক প্রমাণ আছে।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় রবীন্দ্রনাথ মণ্ডল এবং রবীন দেব এরা যে প্রস্তাব নিয়ে এসেছেন এই সভায় সর্বদলীয় ভিত্তিতে আলোচনার জন্য, তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। কারণ এটা খুবই উদ্বেগের ব্যাপার—ভারতবর্ষ নানা ভাষা, নানা মত, নানা পরিধানের দেশ। এটা ভারতবর্ষের ঐতিহ্য। ভারতবর্ষ বলে— 'যং পৃথক ধর্মাচরণৈঃ পৃথক্ ধর্মৈর্মনীধিন-

পৃথক ধর্মৈঃ সার্বচ্চন্তি তস্মৈ ধর্মাত্মনে নমঃ ।।

অর্থাৎ এখানে সকলে যে যার বক্তব্য, তার চিন্তাধারা, ধর্মীয় ভাবধারা প্রচার করতে পারে। এখানে কোনও বিরোধ নেই। সবাই একসঙ্গে বসবাস করে। এটাই ভারতবর্ষের ঐতিহ্য। কিন্তু আমরা দেখলাম ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর, একটা কালা দিবসকে। সেদিন ভারতবর্ষের চিরকালীন শাশ্বত যে ঐতিহ্য তাকে ধূলিস্যাৎ করা হলো বাবরি মসজিদ ধ্বংসের মধ্য দিয়ে। সেই শাখা মৃগের দল, যারা ভারতবর্ষের ঐতিহ্যকে প্রচার করে না, তাদের প্রকৃত দৃষ্টিভঙ্গি নেই। তারা একটা ধর্মীয় উন্মাদনা নিয়ে ভারতবর্ষকে খণ্ড-বিখণ্ড করতে চায়। যে হিন্দু মুসলমান চিরকাল একসঙ্গে বসবাস করেছে, তাদের

মধ্যে বিষাক্ত হিংসার বীজ উপ্ত করে ইতিহাসের ধারাকে নষ্ট করে দিল। আমরা আবার উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, ১৪ই ডিসেম্বর লক্ষ লক্ষ করসেবক নিয়ে তারা উপস্থিত হবে মন্দির গড়তে। তাহলে আবার কি ভারতবর্ষ খণ্ড-বিখণ্ড হবে? আমরা কি তাহলে ভারতবর্ষকে রক্ষা করতে পারব না? আনন্দের বিষয়, পশ্চিমবঙ্গ বিধানসভায় আজকে সর্বদলীয় প্রস্তাব এসেছে। আশা করব, সবাই তাকে সমর্থন জানাবেন। ভারতবর্ষ তার ত্যাগ, তিতিক্ষা, তার পঞ্চশীল নীতি এইসবের জন্যে পৃথিবীর অন্যান্য রাষ্ট্র তাকে সম্মান করে। কিন্তু ভারতবর্ষে যে সাম্প্রদায়িকতার বিষ তৈরি করেছে, যে বিষবৃক্ষ তৈরি করা হল, তাতে অমৃত ফল ফলতে পারে না। তার প্রক্রিয়ায় বিভিন্ন রাষ্ট্রে প্রতিক্রিয়া দেখা যাবে। সেদিক থেকে, সেই উদ্বেগজনক অবস্থার পরিপ্রেক্ষিতে এই সর্বদলীয় যে প্রস্তাব এখানে এসেছে, আমি তাকে পরিপূর্ণ সমর্থন জানাচ্ছি। 'ভদ্রং কর্ণোভিঃ শৃণুয়াম ভদ্রং মনোভিশ্চি-তয়ার ভদ্রং বান্দুভিং সাধায়াম।' আমরা মনে সৎ চিন্তা করব। আমরা হাতের দ্বারা ভাল কাজ করব। তাই এই যে করসেবকের দল, এরা কি ভাল কাজ করবে, যারা ধ্বংসাত্মক নীতি নিয়ে চলে? তাদের কাছে আমাদের আবেদন, সৎ চিন্তা, সৎ বুদ্ধি ও চিন্তার দ্বারা ভারতবর্ষের যে ঐতিহ্য তাকে ম্লান করে ভারতবর্ষের বুকে কুঠারঘাত করে এখানে কেউ টিকে থাকতে পারবে না। ধন্যবাদ।

**শ্রী সুলতান আমেদ ঃ** স্পিকার, স্যার, রবীন মণ্ডল, আব্দুল মান্নান এবং সৌগত রায়ের জানা এই প্রস্তাবকে আমি সমর্থন করছি। আমি বসে বসে জ্যোতিবাবুর সম্পূর্ণ বক্তব্যটা শুনেছি। উনি খুব ভাল বলেছেন যে, দেশকে বাঁচাতে হবে, নাহলে দেশ ভেঙে যাবে। বি. জে. পি-র সঙ্গে কংগ্রেস লড়ে না। ওরা লড়াই করছেন। স্যার, বি. জে. পি.-কে কে বাড়িয়েছে, তাদের সম্মান দিয়েছে, সেটা আগামী দিনে যারা ইতিহাস লিখবেন তারা সেটা লিখবেন। ভি. পি. সিং যখন প্রধানমন্ত্রী ছিলেন সেই সময়ে প্রতি শুক্রবার জ্যোতিবাবু কলকাতা থেকে উড়ে গিয়ে আদবানির বাড়িতে বসে ডিনার করতেন বিশ্বানাথ প্রতাপ সিংকে সঙ্গে নিয়ে। আপনারা বলেন, বি. জে. পি. একটা সাপ, তাকে মেরে দিতে হবে। কিন্তু এই সাপকে দুধ কলা জ্যোতিবাবু আপনি খাইয়েছেন—আপনার পার্টি খাইয়েছে। জ্যোতিবাবুর একটা ক্রিডেন্সিয়াল রয়েছে। উনি একজন সিকিউলার মানুষ কিন্তু ওর পার্টি কি করবে, সেটাতে আমার সন্দেহ হচ্ছে।

[2-30 — 2-40 p.m.]

জ্যোতিবাবুকে আজকে দেখুন আর আজ থেকে কয়েক মাস আগে কংগ্রেস সেই সময়ে জ্যোতিবাবুকে প্রধানমন্ত্রী হবার কথা বলেছিল সেই সময়ে জ্যোতিবাবুর দল তাকে প্রধানমন্ত্রী হতে দেননি। তখন যদি তিনি হতেন তাহলে ওই ১৩ দিনের জন্য বি. জে. পি. আর কেন্দ্রে আসতে পেত না। সি. পি. এম. পার্টি তার পেছনে লেগে তাকে টেনে

নেন, জ্যোতিবাবুকে প্রধানমন্ত্রী হতে দিলেন না।

আজকে যখন বাবরি মসজিদ ধ্বংস হয়েছে বলে এই রেজলিউশন এসেছে তখন আমি পরিষ্কার করে বলতে চাই যে, বি. জে. পি. কিন্তু আজকে মুসলমানদের তোষামোদ করতে আরম্ভ করেছে, তারা আর বলছে না যে দেশ ছেড়ে চলে যাও। তারা কেবল বলছে ওখানে মসজিদ ভেঙ্গে মন্দির হবে। কিন্তু আজ থেকে ৫ বছর আগে ১৯৯২ সালে বাবরি মসজিদ যখন ভাঙ্গা হয়েছিল তখন ভারতবর্ষের মানুষ কংগ্রেস পার্টির বিরদ্ধে নিন্দা করেছিল। কিন্তু তখন বামফ্রন্ট সরকার বিশেষ করে জ্যোতিবাবুর কাছে আমরা আশা করেছিলাম কলকাতার শহরে বসে দূরদর্শনে না দেখে নরসিমা রাওয়ের সঙ্গে হাত মিলিয়ে আর্টিকেল ৩৫৬ লাগু করতে হবে বলবেন, কিন্তু সেটা তিনি করতে পারেননি। বরং ওনার দল বলেছেন নরসিমা রাও এটা করিয়েছেন। এরজন্য নরসিমা রাও নিজে ক্ষমা চেয়েছিলেন কিন্তু আগামী ১৪ই ডিসেম্বর কল্যাণ সিংয়ের সরকার যে ডেট দিয়েছে শুধু বাবরি মসজিদ নয়, মথুরা, কাশীতেও মসজিদ ভাঙ্গা হবে এবং মন্দির হবে। আজকে সি. পি. এম. ভাইদের বলতে হবে বলুন তো আপনাদের সত্যিকারের শত্রু কে—কংগ্রেস না বি. জে. পি.? জ্যোতিবাবুই বলেছেন কংগ্রেস একটা সেকুলার ধর্মনিরপেক্ষ পার্টি কিন্তু আপনারই পার্টির লোক হরকিষাণ সিং, সুরজিৎ এবং প্রকাশ কারাত, অটলবিহারি বাজপেয়ি এবং আদবানির সঙ্গে গভীর রাতে মিলিত হয়ে কংগ্রেস পার্টিকে ক্ষমতায় না আনা যায় তার চেষ্টা করছেন। সুতরাং আপনারাই বলুন আপনাদের শত্রু কে—কংগ্রেস না বি. জে. পি.। এই বি. জে. পি. দেশকে ধ্বংস করতে পারে বলে আমরা গুজরাল সরকারকে সমর্থন জানিয়েছি, যাতে করে বি. জে. পি. কোনওভাবে ক্ষমতায় না আসে। কিন্তু আপনাদের লেফট ফ্রন্ট বি. জে. পি.-র সঙ্গে আঁতাত করছে। যাতে করে কোনওভাবেই দিল্লিতে কংগ্রেস সরকার আর না আসে সেই ব্যবস্থা আপনারা গোপনে গোপনে বি. জে. পি.-র সঙ্গে করছেন। আজকে দেশের মধ্যে যে পরিস্থিতি তাতে বি. জে. পি. যদি ক্ষমতায় আসে মুসলিমদের নিয়ে কোনও সমস্যা হবে না কিন্তু আপনাদের যে ওয়ার্কিং ক্লাস আছে, যাদের কথা বলেন আর অ্যান্টি ক্যাপিটালের কথা বলেন আর ফ্রি মার্কেটের কথা বলেন, সেসব কথা আর বলতে পারবেন না। লিবারালাইজেশনের কথা আর বলতে পারবেন না। মনমোহন সিং যে ফ্রি মার্কেট করেছিলেন সেটা আর হবে না। বৈদেশিক মুদ্রার দরজা খুলে দিতে হবে। ফরেন পলিসি পন্ডিত জওহরলাল নেহেরু যেটা করেছিলেন গুজরাল সরকার সেটাই ডকট্রিন হিসাবে দিয়েছেন। ওয়ার্কার ক্লাসের অ্যাকটিভিজিমের ব্যাপারে সুপ্রিম কোর্ট বন্ধ বেআইনি ঘোষণা করেছেন। লেফট্ ফ্রন্ট যে হরতাল ডাকতেন সেটাও আর ডাকতে পারবেন না। এই ঘটনার পরিপ্রেক্ষিতে বলতে চাই আমরা মার্কিন সাম্রাজ্যবাদ ইরাকের উপরে যে আঘাত হেনেছে সেই ব্যাপারে রেজলিউশন এনেছি কিন্তু আমাদের দেশে ইন্দিরা গান্ধী এবং

রাজীব গান্ধীর হত্যার পেছনে কাদের হাত আছে তার উত্তর কে দেবেন? আজকে এসব জিনিসগুলো ভেবে দেখতে হবে। আজকে মুসলমান ভাইয়েরা সেকুউলার আইডেন্টিটি রেখে দেশে বাস করতে চায়। আজকে সারা ভারতবর্ষের মুসলিম ভাইয়েরা জ্যোতিবাবুকে বিশ্বাস করে কিন্তু হালিম সাহেবকে বিশাস করে না। ইউ. পি.-তে সাহাবুদ্দিন সাহেবকে মুসলিমরা বিশ্বাস করে না, মুলায়ম সিং যাদবকে বিশ্বাস করে। বিহারে আব্দুল গফফরকে তারা বিশ্বাস করে না কিন্তু লালুপ্রসাদ যাদবকে বিশ্বাস করে। সুতরাং আজকে মুসলিমরাও দেশের নেতাদের পেছনে রয়েছে। আশ্চর্যের ব্যাপার সেকুউলার লাইনে কমিউনাল ফোর্সেস ইউনাইটেড হচ্ছে তারা আজকে একজোট হচ্ছে। সো কল্ড সেকুলার ফোর্সের জন্য যারা তারা নামে এখানে রয়েছেন, সুতরাং কাদের বিরুদ্ধে এই রেজলিউশন এনেছেন?

এই রেজলিউশন শুধু কাগজে থাকবে, হাসিম সাহেবের ফাইলের রেকর্ডে চলে যাবে। বাইরে বেরিয়ে রাতের অন্ধকারে আপনাদের পার্টি সুরজিৎ সাহেব, প্রকাশ করাত কি করে কংগ্রেসকে ক্ষমতা থেকে আটকাবে তার জন্য চেষ্টা করবেন। কংগ্রেস পার্টিতে সাম্প্রদায়িক শক্তি আছে, এটা আমরা মেনে নিচ্ছি, তার জন্য আমরা লড়াই করছি কংগ্রেস পার্টিকে পরিষ্কার করার জন্য আমাদের সংগ্রাম চলছে, আপনারা নিজেরা দেখেছেন কংগ্রেস পার্টি ডেমোক্রেটিক পার্টি, এ. আই. সি. সি.-র ওয়ার্কিং কমিটিতে বসে কংগ্রেস নেতার বিরুদ্ধে রেজলিউশন করেছে। বি. জে. পি. যাতে ক্ষমতায় না আসতে পারে তার জন্য জ্যোতিবাবুকে কংগ্রেস পার্টি অফার করেছিল, জ্যোতিবাবু আপনি প্রধানমন্ত্রী হন, আপনাদের শক্তি নেই, বাংলার বাইরে যাওয়ার। আপনারা বি. জে. পি.-র বিরুদ্ধে লড়তে পারেন না, বি. জে. পি.-র বিরুদ্ধে যদি লড়তে হয় তাহলে কংগ্রেস লড়বে। কি করে এবং কি ভাবে বি. জে. পি.-কে আটকানো যায়। আমি এই রেজলিউশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সমেত বিরোধী দলের সমস্ত সদস্য এবং সরকার পক্ষের সদস্যরা যারা এই মোশনে অংশ গ্রহণ করেছেন তাদের ধন্যবাদ জানাচ্ছি। আমি কংগ্রেস দল সম্পর্কে শুধু একটি কথাই বলব, সেটা হচ্ছে আমার রিয়ালাইজেশন। আপনাদের যে বক্তব্য শুনলাম, এতাবৎকাল যে সমস্ত বক্তব্য শুনেছি, কংগ্রেস ইজ দি বিগেস্ট অ্যাপলিটিক্যাল, পলিটিক্যাল পার্টি অব দি কান্ট্রি। এটা হল আমার রিয়ালাইজেশন। কিন্তু বিষয়টা হল, কয়েকটি কথা উঠেছে, ১৪ তারিখে যে ভয়ঙ্কর পরিস্থিতি আসছে তার জন্য আমরা সকলে মিলে একটা মোশন এনেছি, সর্বদলীয় প্রস্তাবাকারে সেটা এসেছে। আজেক খুবই ভাল আলোচনা হয়েছে। কিন্তু ব্যাপারটা হল, বি. জে. পি. সাম্প্রদায়িক শক্তি, এইসব আলোচনা করলে কংগ্রেসের

নাম এসে যায়। সুলতান সাহেব বললেন, ভবিষ্যতে যখন ইতিহাস লেখা হবে—আমি ওনাকে বলছি কংগ্রেসের পিছনের ইতিহাস যদি একটু ওল্টান তাহলে দেখতে পাবেন, '৪৭ সালে যখন ভারতবর্ষ প্রথম স্বাধীন হল, কংগ্রেসের মন্ত্রিসভা গঠিত হল, জওহরলাল নেহেরু প্রধানমন্ত্রী হলেন, তার মন্ত্রী পরিষদে বাণিজ্য দপ্তরটা কাকে দিয়েছিলেন জানেন, হিন্দু মহাসভার শ্যামাপ্রসাদ মুখোপাধ্যায়কে। এটাই হচ্ছে পিছনের ইতিহাস। তার পরের ইতিহাস আমি বলছি না। অতীশবাবু বললেন, আমরা নাকি মুসলিমদের ভোটের জন্য কংগ্রেসের বিরুদ্ধে বলেছি, একদম ছোট্ট কথা বলি, সাহাবানু কেস কি আপনারা ভুলে গিয়েছেন, যখন সমস্ত মহিলাদের নিরাপত্তার জন্য সুপ্রিম কোর্ট আদেশ দিল, তখন কি করলেন আপনারা? মুসলিম ফান্ডামেন্টালিস্টদের খুশি করার জন্য সমস্ত মামলাটকে উল্টে দিলেন, তারপরেও আপনারা কথা বলেন। এই সব কথা ভুলে গেলেন? এইসব তো কয়েকদিন আগের ঘটনা। আপনারা বুকে হাত দিয়ে বলুন।

(গোলমাল)

**Mr. Speaker :** Please take your seat. Don't disturbe. This cannot go in this way. He has the right to make his submission. You may not agree with him.

[2-40 — 2-50 p.m.]

আপনারা এত আহত হচ্ছেন কেন? আমরা খুব স্পর্শকাতর বিষয় নিয়ে আলোচনা করছি। ব্যক্তি জীবনে যদি পা থেকে মাথা পর্যন্ত গোলযোগ থাকে তাহলে অন্যের বিরুদ্ধে এত চিৎকার করা যায় না। এই দুর্বলতায় আপনারা আচ্ছন্ন। জ্যোতিবাবুর বলার পরে আমার আর কিছু বলার নেই, তবে আমি কয়েকটি ঘটনা ছোট ছোট করে বলব। আপনারা কংগ্রেস অধিবেশনের সময় কি সিদ্ধান্ত নিয়েছেন সেটা পড়ে শোনালেন। তারপর দেখা গেল তৎকালীন প্রধানমন্ত্রীকে আপনারা সমস্ত জায়গা থেকে সরিয়ে দিয়েছেন, এটা আপনারা করেছেন। সাম্প্রদায়িক ইস্যুতে অর্জুন সিং আপনাদের দল ছেড়ে চলে গেল, এই কথাগুলো আপনাদের বোঝার জন্য বলছি। তবে দুষ্টু লোকে বলে তৎকালীন প্রধানমন্ত্রী জ্যোতিবাবু চার তারিখে বলার পরেও কেন চুপচাপ ছিল। আর. এস. এসের নাকি একটা নিয়ম আছে, পরবর্তী প্রধান যিনি হবেন, তার নাম নাকি গোপনে খামে সিল করা থাকবে। শোনা গিয়েছিল ঐ নামটা ছিল তৎকালীন প্রধানমন্ত্রীর। সেইজন্য আমাদের একটু মনে হয়েছে বাবরি মসজিদ ধ্বংসের পরে আপনারা শিক্ষা নেবেন, কিন্তু শিক্ষা আপনারা নেননি। চব্বিশটা রাজ্যের মধ্যে ছয়টি রাজ্যে আপনারা টিম টিম করে জ্বলছেন, আর কটা রাজ্যের আপনারা থাকবেন জানি না। গতকাল রাষ্ট্রপতির কাছে কয়েকজন এম. পি. গিয়েছিল যাতে সরকার না ভাঙ্গে, যারা তিন, চার মাস এম. পি.

হয়েছে তারা গিয়েছিল। সেখানে কংগ্রেসের কতজন ছিল? তাহলেই বুঝতে পারবেন আপনাদের দলের অবস্থাটা কি? কোন জায়গায় গিয়ে আজকে আপনারা দাঁড়িয়েছেন। আপনারা বললেন বি. জে. পি.-কে আমরা বাড়িয়েছি। দুটো ইস্যুতে আমাদের সমর্থন ছিল। ১৯৭৭ সালে মোরারজি দেশাইয়ের নেতৃত্বে জনতা পার্টির সরকার হয়। সেই সময় আমরা গণতন্ত্রের জন্য জরুরি অবস্থার বিরুদ্ধে দাঁড়িয়ে তাদের সমর্থন করেছিলাম। আমরা গণতন্ত্রপ্রিয় মানুষ, গণতন্ত্রের কণ্ঠরোধ করবার বিরুদ্ধে দাঁড়িয়েছিলাম। জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে মিটিং হয়েছিল আমরা গণতন্ত্রের জন্য সেখানে গিয়েছিলাম। দ্বিতীয়ত, ভি. পি. সিংয়ের কথা বললেন, ১৯৮০ সালে কি বি. জে. পি. ছিল? জনসংঘ ভেঙ্গে জনতা পার্টি তৈরি হল। সেই সময় আমরা কোরাপশনের ইস্যুতে সমর্থন করেছিলাম। বোফর্স ইস্যুতে অর্জুন সিং কংগ্রেস ছেড়ে চলে গেল। সুতরাং আমরা কখনও সাম্প্রদায়িকতার সঙ্গে আপোস করি না। সৌগতবাবুকে বলি, গুজরাটে বাঘেলা সরকারকে কংগ্রেস সমর্থন করল। আপনি প্রফেসার মানুষ, নিজের কাছে কখনও প্রবঞ্চনা করতে নেই। আপনাদের ভেতরে থাকবে বি. জে. পি.-র ভাবধারা, আর বাইরে আপনারা বি. জে. পি.-র বিরোধিতা করবেন।

হিটলারের সঙ্গে গোয়েবলসের নাম সারা পৃথিবীর মানুষ আজ জানে। সেই ভূমিকা এখানে পালন করবেন না। ব্যক্তিগত ভাবে আমি কাউকে আহত করার জন্য উঠিনি, এটা জেনে রেখে দিন। আপনারা নিজেরা বিচার বিবেচনা করুন অনেক বাড়িতে এখনও করসেবকদের ইঁট পাওয়া যাবে খুঁজলে, এটা আমি সৌগতবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই। পরের কথা হল দেখুন আজকে খুব কঠিন পরিস্থিতি। এই পরিস্থিতির সামনে দাঁড়িয়ে আমরা আপনাদের কাছে বলেছিলাম, আপনারা তো সহমত পোষণ করেছিলেন কিন্তু দেশের মানুষ আপনাদের বিশ্বাস করেনি, আপনাদের ভূমিকাকে বিশ্বাস করেনি। আপনারা বলার সময়ে বলেছেন কিন্তু যখন আমরা মিটিং করেছি, মিছিল করেছি তখন আপনারা অংশ গ্রহণ করেননি। অতীশবাবু তো বলে গেলেন যে সর্ব ধর্মের মানুষকে নিয়ে চলব। ৮৪ সালে ইন্দিরা গান্ধী খুন হলেন। আমরা তার তীব্র প্রতিবাদ করেছি। তার পর শিখ দাঙ্গা হল সাড়ে তিন হাজার মানুষ খুন হল। তখন একটা মিছিল—৫০ হাজার মানুষ নিয়ে একটা মিছিল দেশপ্রিয় পার্ক থেকে ধর্মতলা পর্যন্ত একটা মিছিল হয়েছিল যার নেতৃত্ব দিয়েছিলেন আমাদের মুখ্যমন্ত্রী, জ্যোতি বসু। সেটা সাম্প্রদায়িকতা বিরোধী মিছিল ছিল। আপনারা তাতে অংশ গ্রহণ করেননি। এই সব মানুষ লক্ষ্য করেছেন। সাম্প্রদায়িকতা বিরোধী সংগ্রামে শামিল আমরাই বারবার হয়েছি। আমরাই বুক পেতে দিয়েছি। কংগ্রেস করেনি। বারবার ওদের সঙ্গে আপোষ করেছেন। তা না হলে আজকে এই জায়গায় আসতে পারত না। সাম্প্রদায়িকতার প্রশ্নে, আপনাদের সম্পর্কে কথা হল এর সঙ্গে আন্তরিকতা, সততা যোগ করে একে বাস্তবে কার্যকর করার ভূমিকা

পালন করুন। এখানে বললেন যে আমরা জান দিতে রাজি আছি। এইসব বলে লাভ নেই। এসব হাল্কা কথা। এখানকার কংগ্রেস তো বলতে পারতেন যখন আপনাদের অর্জুন সিং আপনাদের দল থেকে বেরিয়ে গেলেন সাম্প্রদায়িকতার প্রশ্নে তখন অতীশবাবু কেন আপনারা নরসিমা রাও এর দুর্বল ভূমিকার জন্য কংগ্রেস থেকে পদত্যাগ করলেন না? আপনারা পারেননি, আপনারা পারবেন না। আমি বলছি এত উৎফুল্ল হওয়ার কোনও কারণ নেই। বিজেপির প্রশ্নে, সাম্প্রদায়িকতার প্রশ্নে আমরা, বামপন্থীরা বারবার লড়াই করেছি, জীবন দিয়েছি দেশকে ঐক্যবদ্ধ রাখার জন্য। আপনারা একটা সম্প্রদায়ের বিরুদ্ধে আপনারা যুদ্ধ ঘোষণা করেছেন। শিখ সম্প্রদায়কে ভারতবর্ষের মানুষের কাছে হেয় প্রতিপন্ন করেছেন। গোটা তামিল সম্প্রদায়কে একটা অন্য জায়গায় নিয়ে গেছেন জৈন কমিশনের রিপোর্টে, কেন জানি না। এইভাবে দেশকে অখন্ড ভারতবর্ষের যে কনসেপ্ট সেটাকে ধ্বংস করে দিয়ে গোটা দেশটাকে টুকর টুকর করতে চাইছেন। এইরকম বিচ্ছিন্নতাবাদী মনোভাব সাম্প্রদায়িক দলের সঙ্গে যে রকমভাবে যোগসাজশ তা তাদের পক্ষেই মদত দিচ্ছে। যে অর্থনীতি সৃষ্টি করেছেন তা দিয়ে দেশকে টুকর টুকর করতে চাইছেন। এই দিয়ে গরিব মানুষকে ঐক্যবদ্ধ রাখা যায় না। সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করা যায় না। সেজন্য মৌল জায়গা থেকে আপনাদের সরে আসতে হবে।

The motion of Shri Sudip Bandyopadhyay that—

In Para 2, line 4, after the words 'নিরাপত্তার অভাববোধ সৃষ্টি হয়েছে' the words 'যেহেতু বাবরি মসজিদ ভাঙার সঙ্গে যে দলযুক্ত তারাই সুকৌশলে দল ভাঙিয়ে উত্তরপ্রদেশে ক্ষমতায় এসেছে যার সম্পর্কে জনগণের সচেতন থাকা দরকার' be added—was then put and lost.

The motion of Shri Rabindranath Mandal that—

এই সভা অবগত আছে যে, সংবিধান ও সুপ্রিম কোর্টের নির্দেশ অমান্য করে গত ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ ধ্বংসের মধ্য দিয়ে ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতার আদর্শের মূলে কুঠারাঘাত করা হয়েছে এবং তৎপরবর্তী সমগ্র দেশব্যাপী সাম্প্রদায়িক দাঙ্গার ঘটনাবলীতে বহু মানুষের জীবনহানি ঘটেছে, কোটি কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে, সংখ্যালঘু সম্প্রদায়ের নিরাপত্তা বিঘ্নিত হয়েছে ও সাম্প্রদায়িক সম্প্রীতি দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে ;

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, আগামী ৬ই ডিসেম্বর পুনরায় বিশ্ব হিন্দু পরিষদ লক্ষাধিক কর সেবককে সমবেত করে অযোধ্যায় মন্দির তৈরির পরিকল্পনা গ্রহণ করেছেন ও বি. জে. পি.-র সর্বভারতীয় সভাপতি মন্দির তৈরির কথা

ঘোষণা করেছেন, যার ফলে সাম্প্রদায়িক সম্প্রীতি পুনরায় এক গভীর বিপদের সম্মুখীন এবং সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের মধ্যে নিরাপত্তার অভাববোধ সৃষ্টি হয়েছে ;

সেই হেতু এই সভা সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত মানুষের পূর্ণ নিরাপত্তা সুনিশ্চিত করতে, ধর্মনিরপেক্ষতার আদর্শকে বজায় রাখতে এবং সংবিধান ও সুপ্রিম কোর্টের নির্দেশকে সম্মান জানাতে এ বিষয়ে অবিলম্বে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করছে।

was then and agreed to.

[2-50 — 3-00 p.m.]

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of Transport and Sports Department will make a statement.

**Shri Subhash Chakraborti :**

I rise to make a statement on revision of fares in public transport vehicles in this State. As the Hon'ble members are aware, fares had to be revised owing chiefly to the increase by 27.15% in the price of diesel on 30. 9. 97. The increase in the fares of city buses (ordinary) and district ordinary buses was granted in stages after the initial stages, keeping in mind the fact that on Jan. 21. 1997. bus fares in city ordinary services had been restructured, thereby changing the first stage fare from Rs. 1.20 to Rs. 1.25, and the second stage fare from Rs. 1.40 with compensating adjustments in subsequent stages. The re-structuring had to be undertaken due to acute shortage of 10 paise and 20 paise coins.

In the fare revision of 30. 9. 97, the matter of shortage of 10 paise and 20 paise coins had been kept in view, and fares were laid down in stages of 25 paise or 50 paise or 75 paise, as the case may be. Even where multiples of 25 paise could not be arrived at wing to per km. rate or existing fare, provision was kept for rounding off the fare.

After the publication of the related Gazette Notification, the private operators and CSTC represented that there was similar shortage in supply of 25 paise coins as well. While we do not consider the demand of the private operators that the minimum fare of ordinary buses be revised to Rs. 2.50 to be reasonable, we feel that shortage of small coins is a real problem. In order to overcome this, this State Government intends to abolish the first stage of 0-2 km. in city services for which the existing fare is Rs. 1.25. In the case of district ordinary buses, the minimum fare for 5 km. is proposed to be raised to Rs. 1.50, for keeping parity with city ordinary services. Since 60% to 80% of bus passengers are single stage or two-stage passengers, the fare restructuring will considerably reduce the demand for 25 paise coins.

However, as the proposed change involves change in minimum fare, the matter is brought to the notice of the honourable members.

The State Government sincerely hopes that the changes which are proposed to be made effective from 1st December, 1997, will be accepted by all concerned.

**Mr. Speaker :** Now, discussion on Motion under Rule 185. Shri Subrata Mukherjee you now move your motion.

(Noise) (At this stage, all the Congress (I) Members went to the Podium)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে ১৯৭৭ সাল থেকে অনেক অগণতান্ত্রিক নিয়মকানুন রুলিং পার্টিতে দেখছি। যেমন আজকে পরিবহন মন্ত্রী নজিরবিহীন দৃষ্টান্ত রাখলেন। এই ম্যাটারটা কংগ্রেসের নয়, এই ম্যাটারটা সি. পি. এমের নয়। এটা পাবলিকের ম্যাটার। আপনারা বাস ভাড়া বাড়ানোর জন্য ১৪টা ট্রাম পুড়িয়েছিলেন। আপনারা অপোজিশনের সঙ্গে আলোচনা না করেই বাস ভাড়া বাড়ালেন। বিরোধীদের সঙ্গে এই নিয়ে কোনও আলোচনা হবে, তারা বসে থাকবে, এটা অগণতান্ত্রিক পদ্ধতি। এটা হতে পারে না।

**মিঃ স্পিকার ঃ** স্টেটমেন্টটা সার্কুলেট হয়েছে। আপনি যদি আলোচনা চান, তাহলে নোটিশ দিন। এভাবে আলোচনা করা যাবে না।

(গোলমাল)

## MOTION UNDER RULE—185

**মিঃ স্পিকার ঃ** সুব্রত মুখার্জি, আপনার মোশনটা মুভ করুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আই বেগ টু মুভ দ্যাট—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, এই রাজ্যের প্রধান প্রধান সড়কগুলি, যেগুলি রাজ্য সরকারের পূর্ত (সড়ক) বিভাগের দায়িত্বে রক্ষণাবেক্ষণ করা হয়, সেই সড়কগুলি দীর্ঘদিন মেরামতি ও রক্ষণাবেক্ষণের অভাবে যানবাহন চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে।

এই সভা আরও লক্ষ্য করছে যে, রাজ্যের সড়কগুলির বেহাল অবস্থার জন্য দুর্ঘটনার সংখ্যাও পর্যায়ক্রমে বৃদ্ধি পেয়েছে যার ফলে প্রতিদিন কয়েকশ সাধারণ মানুষ আহত ও নিহত হচ্ছেন এবং রাজ্যের ব্যবসা বাণিজ্য, শিল্পের অগ্রগতি স্তব্ধ হয়ে রয়েছে ও নতুন নতুন শিল্পের সম্প্রসারণ ঘটছে না।

সেই হেতু, এই সভা রাজ্য সরকারের কাছে প্রস্তাব করছে যে অর্থ দপ্তর এবং পূর্ত (সড়ক) দপ্তরের সমন্বয় সাধন ঘটিয়ে যুদ্ধকালীন পরিস্থিতির ভিত্তিতে রাজ্যের সমস্ত সড়কগুলি সংস্কারসাধন করে রাজ্যের মৃতপ্রায় অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা হোক।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সুকৌশলে আমাদের বাধ্য করলেন অন্য ইস্যুতে যেতে। কিন্তু বাস ভাড়ার ব্যাপার আমরা নড়ছি না। আমি বক্তব্য রাখার পর এই ব্যাপারে আমরা আবার প্রতিবাদ জানাব। আমরা উদ্বেগের সাথে এখানে একটা নন-অফিসিয়াল রেজেলিউশন উত্থাপন করেছি। শ্রী আবদুল মান্নান, শ্রী আমি, শ্রী সৌগত রায়, শ্রী অশোককুমার দেব, শ্রী তাপস ব্যানার্জি এবং আবুল বাশার নস্কর এখানে এই নন-অফিসিয়াল রেজলিউশন উত্থাপন করেছি। রাস্তা নিয়ে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে এই নিয়ে নন অফিসিয়াল রেজলিউশন আনা ছাড়া এবং মাননীয় মন্ত্রী শ্রী ক্ষিতি গোস্বামীর পদত্যাগ দাবি করা ছাড়া আমাদের আর কোনও পথ ছিল না। রাস্তার খারাপ অবস্থা নিয়ে অনেক এম. এল. এ. বার বার বলেছেন, কিন্তু তাতে আপনারা কর্ণপাত করেননি। এমন কোনও এম. এল. এ. নেই যিনি তার এলাকার রাস্তা নিয়ে, রাস্তার বেহাল অবস্থা নিয়ে বক্তব্য রাখেননি। মাসের পর মাস, বছরের পর বছর রাস্তার এই বেহাল অবস্থার জন্য রাস্তায় বহু অ্যাক্সিডেন্ট হয়েছে। ফলে তাতে বহু ছেলে, অনেক শিশু ও মহিলা মারা গেছে। এসব সত্ত্বেও আপনারা এদিকে নজর দেননি। রাস্তার খারাপ অবস্থার জন্য ট্রেনের উপর সাংঘাতিক চাপ বেড়েছে, যন্ত্রপাতি নষ্ট হচ্ছে এবং তা সত্ত্বেও কেন্দ্রীয়

সরকার টাকা দেওয়া সত্ত্বেও রাস্তাগুলোর রিপেয়ারের ব্যবস্থা হচ্ছে না। এই ব্যাপরটা নিয়ে নিজেদের মধ্যে আলোচনা করছিলাম যে, কেন এই জিনিস হচ্ছে। আমাদের মধ্যে কেউ কেউ মনে করেন যে, যেহেতু পি. ডাব্লু. ডি.-র মন্ত্রী বলে ফিনান্স মিনিস্টার ওকে জব্দ করার জন্য, ওর পার্টিকে জব্দ করার জন্য অর্থ দিচ্ছেন না। এবং এর ফলে এরকম অবস্থার সৃষ্টি হয়েছে। আপনারা শিল্প করবেন বলেছেন। কিন্তু শিল্প গড়ার অন্যতম প্রধান ইনফ্রাস্ট্রাকচার হচ্ছে রাস্তা। রাস্তা হল সেই দেশের এবং সেই রাজ্যের স্বাস্থ্য। রাস্তা ভাল থাকলে স্বাভাবিকভাবে সেই শহরের প্রতি, সেই রাজ্যের প্রতি মানুষের আকর্ষণ বাড়বে। পাঞ্জাব, হরিয়ানায় যান। সেখানে প্রতি গ্রামে অ্যাপ্রোচ রোড রয়েছে পাকা রাস্তা।

[3-00 — 3-10 p.m.]

আজকে হরিয়ানার মতো রাজ্যে প্রতিটি জায়গায় অ্যাপ্রোচ রোড রয়েছে, পাকা রাস্তা রয়েছে, তবেই হরিয়ানা শক্তিশালী বুনিয়াদ রচনা করতে পেরেছে। পৃথিবীর এমন কোনও দেশ দেখাতে পারবেন না, যারা খারাপ রাস্তা নিয়ে, বেহাল রাস্তা নিয়ে উন্নতি করেছে। আপনারা মৌ—সই করছেন। বলছেন, কয়েক হাজার কোটি টাকা বিনিয়োগ করবেন। কিন্তু এই রাস্তা নিয়ে। মাননীয় মন্ত্রী, লোকে বলে আপনি মানুষ ভাল—কিন্তু রাস্তা ভাল করতে পারছেন না কেন? হয় রাস্তা ভাল করুন, আর না হয় প্রতিবাদ করে পদত্যাগ করুন—আমি রাস্তা ভাল করতে পারলাম না। বজবজ রোড, যেখানে ৫০০ মেগাওয়াট-এর থার্মাল পাওয়ার হয়েছে, সেখানের রাস্তার কি অবস্থা? সেই রাস্তায় যেতে পারবেন না বলে একজন সুইডেন থেকে জলযান এনেছেন,—স্টিমার—তাতে করে ওছিপুর, পর্যন্ত আসেন, তারপর সেখান থেকে কাজ দেখতে যান তার কারখানায়। আপনারা বিদেশ থেকে কনকর্ডে করে লোক নিয়ে আসেন, তারপর—রাস্তা দিয়ে তো যেতে পারবে না ফলতা এক্সপোর্ট জোনে—হেলিকপ্টারে করে নিয়ে যেতে হয়। আমি সব রাস্তার নাম বলতে পারি। ন্যাশনাল হাইওয়ের কি অবস্থা? বি. টি. রোড, কল্যাণী এক্সপ্রেস হাইওয়ে, যশোর রোড, বজবজ-গার্ডেনরিচ রোড জি. টি. রোড, সব কি অবস্থা। ২ নং ন্যাশনাল হাইওয়েরও একই অবস্থা। অথচ চিৎকার করে বলছেন, রাস্তা তৈরি করবেন। ২০ বছরে একটাও করতে পারেননি। তাই বলছি, রাস্তা যদি করতে না পারেন, পদত্যাগ করবেন।

এখন আমার বক্তব্য শেষ করছি। শেষে পাঁচ মিনিট বলব।

**শ্রী আকবর আলি খোন্দকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে, আমাদের দলের বিধায়ক শ্রী সুব্রত মুখার্জি রাস্তার বেহাল অবস্থা নিয়ে যা বলেছেন, সেই সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। এবারের বিধানসভা, গতবারের বিধানসভাতে যে মেনশনগুলো

হয়েছে—সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের সদস্য দ্বারা—তার রেকর্ডগুলো দেখলে দেখতে পাবেন পশ্চিমবাংলার প্রত্যেকটা রাস্তার বেহাল অবস্থা। এখানে যত জন মন্ত্রী, বিধায়ক বসে আছেন, তারা প্রত্যেকেই একবার না একবার বলেছেন আমার এলাকার রাস্তা খারপ, মানুষ যেতে পারছে না। দেশের অর্থনৈতিক অবস্থা ভেঙে পড়েছে, রোজ রোজ অ্যাক্সিডেন্ট হচ্ছে, যে কোনও মুহূর্তে মানুষ মারা যেতে পারে। জয়ন্তবাবুর এলাকার রাস্তাও খারাপ, কিন্তু সরকার পক্ষে আছেন বলে হয়ত কিছু বলতে পারছেন না। রাস্তার এই ভয়ঙ্কর অবস্থা শুধু আজকেই নয়, যেদিন থেকে বামফ্রন্ট সরকার এসেছে, সেদিন থেকেই সব খারাপ করে দিয়েছে রাস্তার অবস্থা। মৎসমন্ত্রী ছিলেন, আমার মনে হয়, মাছ চাষের জন্য ওনাকে আর জায়গা খুঁজতে হবে না, পশ্চিমবাংলার প্রত্যেকটা রাস্তাতেই তিনি মাছ চাষ করতে পারবেন। সংবাদপত্রে মাঝে মাঝেই দেখা যায়, মাননীয় অর্থমন্ত্রী পূর্ত মন্ত্রীকে প্রচুর টাকা দেন। আবার ক্ষিতিবাবু মাঝে মাঝে বলেন, আমি তো টাকা পাইনি। তবে টাকাটা কোথায় যায়? এর উত্তর খুঁজে পাওয়া যায় না। তবে লড়াইটা কোথায় অর্থ মন্ত্রীর সঙ্গে পূর্ত দপ্তরের না, পূর্ত দপ্তরের সঙ্গে অর্থ মন্ত্রীর? মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, তিনি বলবেন কি অবস্থা চলছে। আবার গোদের উপর বিষফোঁড়া। সেটা কেমন? না, জেলা-পরিষদ আছে মাথার উপর। হুগলি জেলার চন্ডীতলার বিধায়ক আমি বলতে চাই—হুগলি জেলায় জি. টি. রোড দিয়ে যদি গাড়িতে করে যান, তাহলে ডিস্কো ড্যান্সার-এর মতো নাচতে নাচতে যেতে হবে।

মাননীয় জ্যোতিবাবু কয়েকদিন বাদে হরিপালে যাবেন মিটিং করতে। উনি নিশ্চয় হেলিক্যাপ্টারে যাবেন। কারণ ওনার কোমরে ব্যাথা, রাস্তা দিয়ে যেতে পারবেন না। যদি রাস্তা দিয়ে আসেন তাহলে নিশ্চয় এখানকার রাস্তাগুলো সারানো হয়ে যাবে। আজকে জেলা পরিষদে একটা পূর্ত দপ্তর করে দেওয়া হয়েছে। সেই পূর্ত দপ্তর ঠিক করবে কোনও এলাকা কংগ্রেসের, কোনও এলাকা ফরোয়ার্ড ব্লকের, কোথায় আর. এস. পি., কোথায় সি. পি. এম. আসে। এবং সেই দেখে দেখে মার্কিং করে সেখানকার রাস্তাগুলোতে কাজ করানো হয়। আজকে চন্ডিতলা বিধানসভার অন্তর্গত রাস্তাগুলোর এমন বেহাল অবস্থা যে মানুষ চলতে পারে না। আজকে ৬ মাসের মধ্যে একটা ব্রিজ, যে ব্রিজ দিয়ে একজন বামপন্থী বন্ধু পড়ে গিয়ে মারা গিয়েছিলেন এবং আমরা এ সম্বন্ধে এখানে বারে বারে মেনশনও রেখেছিলাম কিন্তু তাতে কিছু হয়েছে বলে মনে হয়নি। ঐ রাস্তার জন্য এম. পি. ফান্ড থেকে ৭ লক্ষ টাকা দেওয়া হলেও টাকার অভাবের কথা বলা হচ্ছে। অথচ ভগবতীপুর কাঠের পুলের টেন্ডারও হয়েছিল। এখন আবার বলা হচ্ছে বিট্যুমিন পাওয়া যাচ্ছে না। আমি হুগলি জেলার ছেলে। আমি দেখছি এন্টায়ার হুগলির রাস্তার অবস্থা খুব খারাপ। আজকে জি. টি. রোড থেকে আরম্ভ করে ওল্ড বেনারস রোড খুব খারাপ অবস্থায় রয়েছে। এছাড়া অধিকাংশ রাস্তাই জেলা-পরিষদের দখলে। তাদের কাজের

অবস্থা কি সেটা মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় থাকলে জানাতাম। আজকে রাস্তাগুলোর এমন অবস্থা যে, মানুষ হেঁটে বা সাইকেলে বা গাড়িতে যাতায়াত করতে পারে না। কয়েকদিন পরে হুগলিতে সি. পি. এম.-এর জেলা সম্মেলন আছে। সেখানে যদি মাননীয় জ্যোতিবাবু রাস্তা দিয়ে আসেন তাহলে রাস্তাগুলো হবে। আর যদি হেলিক্যাপ্টারে করে যান তাহলে আর হবে না। তাই সরকার পক্ষের বিধায়কদের কাছে আবেদন আসুন আমরা ঐক্যবদ্ধ হয়ে ঐক্যমতের ভিত্তিতে পূর্ত মন্ত্রীর পদত্যাগের দাবি করি। এই বলে এই মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় আবদুল মান্নান মাননীয় সুব্রত মুখার্জি প্রভৃতি সদস্যরা রাস্তার বেহাল সম্পর্কে এখানে যে মোশন এনেছেন, যদিও রাস্তার অবস্থা খারাপ কিন্তু সেজন্য মাননীয় সুব্রতবাবুর দাবি মতো পূর্তমন্ত্রী মহাশয়ের পদত্যাগ সমর্থন করা যায় না। রাস্তার খারাপ অবস্থা, এটা নতুন কোনও ঘটনা নয়। এবং রাস্তার সংস্কারের জন্য এই মোশনের লাস্ট লাইনে বলাও হয়েছে যে, 'যুদ্ধকালীন পরিস্থিতির ভিত্তিতে রাজ্যের সমস্ত সড়কগুলি সংস্কার সাধন করে রাজ্যের মৃতপ্রায় অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা হোক।' এই কাজ শুরু হয়েছে আমরা দেখতে পাচ্ছি। কিন্তু আমাদের রাজ্যের রাস্তাগুলো চলাচলের পক্ষে খারাপ হওয়াটা শুধু বামফ্রন্ট সরকার এবং তার পূর্তমন্ত্রীর জন্যই হয়নি। উত্তরাধিকারসূত্রে আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন থেকেই যারা পরিকল্পনাবিদ ছিলেন, তারা যে পরিকল্পনা করে রাস্তা তৈরি করেছিলেন, সেই রাস্তা দিয়ে যে টনের গাড়ি যাবার কথা ছিল আজকে তার কয়েকশ' গুণ বেশি গাড়ি চলাচল করছে এবং তার ভার বহন ক্ষমতাও তাই বাড়ানো দরকার, চওড়া করা দরকার। এজন্য যে অর্থের প্রয়োজন, আমাদের রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে তা সম্ভব নয়। আপনারা হয়ত জানেন, জি. টি. রোড সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাসিস্ট্যান্সে হয়। সেন্ট্রাল গভর্নমেন্টের আন্ডারে যে রাস্তাগুলো আছে, যেমন, ন্যাশনাল হাইওয়ে, সেজন্য সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে দ্রুত টাকা না আসার ফলে আজকে রাস্তাগুলোর এই বেহাল অবস্থা হয়েছে। তা সত্ত্বেও বলি, রাজ্য সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে অগ্রাধিকারের ভিত্তিতে রাস্তাগুলোর সংস্কারের যে ব্যবস্থা করছেন সেক্ষেত্রে আমাদের বক্তব্য হচ্ছে, ঐ অর্থ ঠিকভাবে ইউটিলাইজ করতে হলে এই দপ্তরের বিভিন্ন বিভাগের মধ্যে সুষ্ঠ সমন্বয় দরকার। এটা যদি ঠিক ভাবে না হয় তাহলে তার সুফল মানুষের কাছে পৌঁছবে না।

[3-10 — 3-20 p.m.]

সেই ব্যাপারে আমি ডিপার্টমেন্টকে বলব এই তদারকি বাড়াতে হবে, ঠিকাদারদের কাজের উপর নিয়ন্ত্রণ বাড়াতে হবে যাতে ঠিক ঠিক ভাবে যে অর্থ বরাদ্দ হচ্ছে সেই

অর্থ দিয়ে ভাল কাজ করা যায়, তার জন্য যে স্বশাসিত সংস্থাগুলি আছে যেমন পঞ্চায়ত, পৌরসভা এদেরকে এই কাজের সাথে যুক্ত করা এবং যে যে এলাকায় রাস্তা হবে সেই এলাকার মানুষকে যুক্ত করে একটা তদারকি কমিটির মাধ্যমে মানুষের চোখের সামনে যাতে টাকার অপচয় না হয়, কন্ট্রাক্টরদের কাছে একটা বড় অংশ ড্রেনেজ হয়ে যাচ্ছে যার ফলে উন্নয়ন বাধাগ্রস্থ হচ্ছে, সেই দিকে নজর দিতে হবে। আমরা জানি যে এই বিপুল পরিমাণ রাস্তাগুলিকে আরও চওড়া এবং শক্তিশালী করতে হলে—আমাদের রাজ্য সরকারের এই ডিপার্টমেন্ট সেই কাজ করতে পারেন, এটা আমরা দেখেছি। কলকাতার স্ট্যান্ড রোডকে সুন্দরভাবে করা হয়েছে, আমরা দেখেছি মৌড়িগ্রাম-পানাগড় রাস্তা, আমরা দেখেছি দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে সুন্দরভাবে করা হয়েছে। কাজেই উদ্যোগ থাকলে এবং সঠিকভাবে সুপারভিশন থাকলে রাস্তাগুলি ভাল করা যায়, পূর্ত দপ্তর এটা দেখিয়েছেন। কিন্তু বাকি যে রাস্তাগুলি ছোটখাটো রাস্তাগুলিতে যাতে আমাদের প্রতিনিয়ত অসুবিধার সম্মুখীন হতে হয়, যা নিয়ে মাননীয় সদস্যরা উদ্বেগ প্রকাশ করেছেন, সেগুলিও দ্রুততার সাথে সারানোর যে উদ্যোগ শুরু হয়েছে সেই উদ্যোগকে ত্বরান্বিত করা দরকার এবং তার সাথে তদারকি এবং কন্ট্রাক্টরদের উপর নিয়ন্ত্রণ যাতে সঠিকভাবে হয় এবং টাকা ঠিক ঠিক ভাবে যাতে খরচ হয় তার জন্য পঞ্চায়েত, পৌরসভাগুলিকে যুক্ত করে এলাকার মানুষকে যুক্ত করে সেই রাস্তাগুলিকে চলাচলের উপযুক্ত করে তোলা দরকার। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় সে দিকে নজর দিয়ে এবং নির্বাচিত জনপ্রতিনিধি এবং এলাকার মানুষকে যুক্ত করে নিয়ে এই রাস্তাগুলির সংস্কার এবং সুন্দর করবার প্রচেষ্টা তিনি গ্রহণ করবেন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দলের সদস্য শ্রী সুব্রত মুখার্জি সহ আরও ৫ জন সদস্য এখানে যে গুরুত্বপূর্ণ বিষয়ে মোশন এনেছেন আমি সমর্থন করে বক্তব্য রাখছি, বিশেষ করে ইদানিংকালে পশ্চিমবাংলায় এতবড় সমস্যার শিকার পশ্চিমবাংলার মানুষ হয়নি। এই যে রাস্তাগুলির বেহাল অবস্থা এটা কে কোথায় সরকারের অনীহা, অবহেলা এবং পন্ডিত অর্থমন্ত্রীর জেদ এবং আমাদের পূর্তমন্ত্রীর সমস্ত ব্যাপারে অপদার্থতা বাংলার মানুষ স্বীকার করে নিয়েছে। গোটা পশ্চিমবাংলায় ১৬,০৬৩ কিঃ মিঃ স্টেট হাই ওয়ে এবং ১,৭০০ কিঃ মিঃ ন্যাশনাল হাইওয়ে আছে—এখানে বীরেনবাবু বক্তৃতা করছিলেন, তিনি বিষয়টাকে অন্য দিকে নিয়ে গেলেন আসল জায়গা থেকে সরিয়ে নিয়ে, আপনারা বুক হাত দিয়ে বলতে পারবেন আজকে পশ্চিমবাংলায় একটি রাস্তাও কি চলাচলের উপযুক্ত আছে? আমি আশা করব পূর্তমন্ত্রী এর জবাব দেবেন। প্রতিদিন রাস্তার উন্নয়ন তো দূরের কথা, প্রতি দিন মানুষ দুর্ঘটনার শিকার হচ্ছে। খানাখন্দে ভর্তি যে রাস্তাগুলি আছে সেই রাস্তাগুলি কিভাবে মেরামত করা হবে তার কোনও পরিকল্পনা সরকারের নেই। দেড় বছর আগে আমরা যখন দেখলাম মাননীয়

পূর্তমন্ত্রী, অর্থমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রী জেলায় জেলায় গেলেন কি জন্য, না বেহাল রাস্তার অবস্থা ফেরাতে। জেলাপরিষদকে নিয়ে সভা হল পরিকল্পনা হল। আর আজকে আমরা শুনছি কখনও ক্যাবিনেট মন্ত্রীর সঙ্গে ঝগড়া-ঝাটি, মারামারি অনেক কিছু করলেন, কখনও শুনছি ১১৩ কোটি টাকার গল্প, কখনও শুনছি ন্যাবার্ড-এর নাম করে ১০০ কোটি টাকার প্রোজেক্ট শুরু হয়ে যাবে।

কিন্তু বাস্তব অবস্থাকে আমাদের অনুধাবন করতে হবে। আজকে গোটা পশ্চিমবাংলায় রাস্তাঘাটের এই অব্যবস্থার ফলে সমস্ত কিছু বন্ধ হয়ে গেছে। মফস্বলের একজন রুগীকে ১০০ কিলোমিটার পথ চিকিৎসার জন্য কলকাতায় আসতে গিয়ে কি অবস্থা হচ্ছে? আজকে মফস্বলের হাসপাতালগুলোয় চিকিৎসার কোনও ব্যবস্থা নেই, মফস্বলের মানুষদের চিকিৎসার জন্য কলকাতার মুখের দিকে চেয়ে বসে থাকতে হয়। অথচ একজন মুমূর্ষু রুগীকে যখন কলকাতায় আনার ব্যবস্থা করা হয় তখন রাস্তার এমনই অবস্থা যে সে রাস্তায়ই মারা যাচ্ছে। এই অবস্থা চলছে গোটা পশ্চিমবাংলায়। এখানে শাসক দলের বিধায়করা কঠিন বাস্তবকে অন্য দিকে ঘুরিয়ে দেবার চেষ্টা করছেন। আজকে কি অবস্থা দাঁড়িয়েছে? কোনও দিন কি কেউ দেখেছে পিচের রাস্তার গর্ত ইঁট দিয়ে মেরামত করা হয়? আজকে গোটা পশ্চিমবাংলায় তাই হচ্ছে। আগে রাস্তায় রোলার দেয়া হ'ত, এখন রাজ-মিস্ত্রিরা কাজ পাচ্ছে। ইঁট দিয়ে রাস্তা মেরামত করা হচ্ছে, সেই ইঁটের ওপর দিয়ে যখন গাড়ি যাচ্ছে তখন ইঁট গুঁড়ো হয়ে ধুলো উড়ছে। গোটা এলাকায় সেই ধুলো উড়ে পরিবেশকে দূষিত করছে। ১১৩ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। অথচ আমি খবর নিয়ে জেনেছি ৫ই নভেম্ব পর্যন্ত ৩০ কোটি টাকাও হাতে পাননি। যেটা রিলিজ হয়েছে সেটাও পূর্ত দপ্তরের হাতে যায়নি। টাকা খরচ করার সিস্টেমেটা কি করেছেন দেখুন, এখান থেকে জেলা পরিষদের কাছে যাবে, সেখান থেকে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে যাবে, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার থেকে চিফ ইঞ্জিনিয়ার, আবার সেখান থেকে ফের ফিনান্সের কাছে যাবে এবং ফিনান্স থেকে আবার একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে যাবে। এই ভাবে টাকা রিলিজ হতে ২ মাস সময় লাগছে। তাহলে রাস্তার কাজ শুরু হবে কি করে? কবে শুরু হবে? সুব্রতবাবু পরিষ্কার করে বলেছেন—সি. পি. এম. বড়, কি আর. এস. পি. বড়, এই নিয়ে আপনারা লড়াই করছেন, অর্থমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর মধ্যে লড়াই হচ্ছে, এই অবস্থায় আপনারা কি করে বুঝবেন যে, পশ্চিমবাংলার মানুষ কি দুরবস্থা ভোগ করছে। সুতরাং মাননীয় পূর্তমন্ত্রী, আমি আপনার কাছে জিজ্ঞাসা করছি, আপনি বলুন কবে রাস্তার কাজ আরম্ভ হবে? অবশ্য আমরা জানি অর্থমন্ত্রীর আপনাকে কেন ডাইরেক্টলি টাকা দিচ্ছেন না—সামনেই পঞ্চায়েত নির্বাচন, জেলা পরিষদকে ছোঁয়াতে হবে, তাদের মতামত নিতে হবে, তাদের মাতব্বরি করতে দিতে হবে। পশ্চিমবাংলার মানুষ মরুক তাতে আপনাদের কিছু যায় আসে না। আপনাকে আজকে এই সভায় বলতে

হবে, কবে রাস্তার কাজ শুরু হবে। আমাদের অভিজ্ঞতা বলছে শুরু করতে করতে মার্চ আসবে, মার্চের পর এপ্রিল, মে চলে আসবে, তারপর বর্ষা শুরু হয়ে যাবে। গোটা পশ্চিমবাংলার রাস্তাগুলির যে বেহাল অবস্থা তার জন্য সঠিক পদক্ষেপ নেয়া দরকার, সে জন্যই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে বিধানসভায় মাননীয় সদস্য আবদুল মান্নান এবং সুব্রত মুখার্জি যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে তারা পূর্তমন্ত্রীকে পদত্যাগ করতে বলেছেন। সেই প্রস্তাবের সঙ্গে আমরা একমত হতে পারছি না। কারণ পশ্চিমবাংলায় এমন কোনও রাস্তার ঘটনা ঘটেনি যে, মানুষের চলাচল বন্ধ হয়ে গেছে, সব কিছু ডেড-লক হয়ে গেছে। এ-রকম কোনও ঘটনা ঘটেনি। তবে এটা অস্বীকার করার উপায় নেই যে, বিগত কয়েক বছর পূর্বে পশ্চিমবাংলার রাস্তা-ঘাটের যে অবস্থা ছিল সে অবস্থার এ বছর কিছুটা অবনতি হয়নি। সত্যি সত্যিই এ বছর পশ্চিমবাংলার রাস্তা-ঘাটের অবস্থা বিগত দিনের তুলনায় কিছুটা খারাপ হয়েছে। এখন রাস্তার অবস্থার খারাপের জন্য মন্ত্রীকে পদত্যাগ করতে হবে, এটা কোনও যুক্তি নয়। রাজ্য সরকারের পক্ষ থেকে ইতিমধ্যেই এ-বিষয়ে উদ্যোগ নেওয়া হয়েছে এবং পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় যাতে অবিলম্বে পূর্ত দপ্তর থেকে কাজ শুরু হয়—মেরামতি কাজ, তার জন্য ব্যবস্থা নেয়া হয়েছে। সমস্যা হচ্ছে, জাতীয় সড়কগুলি এবং নিজস্ব সড়কগুলির রক্ষণাবেক্ষণ করা রাজ্য সরকারের বর্তমান আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে সম্ভব হচ্ছে না। আমাদের দেশের অতীতের পরিকল্পনা অনুযায়ী বেশিরভাগ রাস্তাগুলি যেভাবে তৈরি হয়েছিল তাতে আট ফিটের মেটাল রাস্তাগুলির ডেপথ বা গভীরতা এতই কম যে, সেগুলি দিয়ে কেবল মাত্র ১৫ টনের গাড়ি যাতায়াত করতে পারত। অথচ বর্তমানে সে সব রাস্তা দিয়ে ৪০/৫০ টনের ট্রাক যাতায়ত করছে। ফলে রাস্তাগুলি অল্প সময়ের মধ্যেই নষ্ট হয়ে যাচ্ছে। বর্তমানে রাস্তাগুলিকে যতটা ডিপ করা দরকার তা সঠিকভাবে করা যাচ্ছে না। মূল কারণ আর্থিক সঙ্গতির অভাব। উপরন্তু জাতীয় সড়কের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আমাদের পশ্চিমবাংলাকে সমস্ত দিক দিয়ে বঞ্চিত করে যাচ্ছে। আমাদের পশ্চিমবাংলার মধ্যে দিয়ে যে জাতীয় সড়কগুলি গিয়েছে সেগুলির রিপেয়ারিং-এর জন্য কেন্দ্রীয় সরকারের যে টাকা দেয়ার কথা তা তারা দিচ্ছে না। কেন্দ্রীয় সরকার টাকা না দেয়ার ফলে রাজ্য সরকারের বাজেট থেকেই স্বাভাবিকভাবেই সেই কেন্দ্রীয় সরকারের জাতীয় সড়কগুলিকে মেরামত করার জন্য রাজ্য সরকারকেই ব্যবস্থা করতে হচ্ছে।

[3-20 — 3-30 p.m.]

খানা-খন্দর হলে লোকজন পাঠিয়ে আপনি রিপেয়ারিং করছেন। কিন্তু যতই করুন,

যেভাবে আপনি জাতীয় সড়কগুলি মেরামত করে টেম্পোরারি অ্যারেঞ্জমেন্ট করছেন—আপনি যে রাস্তা চাইছেন—এইভাবে করলে তা করতে পারা যাবে না। আজকে জাতীয় সড়ক যদি ১২ ফিট চওড়া করতে হয়, যদি ডেপথ আরও বেশি করতে হয় তাহলে আরও বেশি টাকা কেন্দ্রীয় সরকারের দেওয়া দরকার। এখনও পর্যন্ত ৩৮ কোটি টাকা জাতীয় সড়ক নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায়নি এবং দিচ্ছেনও না। স্বভাবতই সীমিত ক্ষমতার মধ্যে বাজেটের যে টাকা আছে সেই টাকায় কাজ করতে হচ্ছে। তবে সঠিকভাবে যদি আমরা কন্ট্রাক্টরদের কাজে লাগাতে পারি তাহলে অনেকখানি সমস্যার সমাধান হয়ে যাবে। রাস্তা করতে গেলে যে নিয়ম-নীতিগুলি আছে সেগুলি তারা মানে না। যেমন আমি এর আগে বলেছিলাম, একটা কন্ট্রাক্টরকে টেন্ডার দেওয়া হল। কিন্তু সেই কন্ট্রাক্টর তার ইচ্ছা অনুযায়ী কাজ করে। যেখানে রোজগার আছে সেখানে করল, আর যেখানে রোজগার নেই সেখানে করবে না। প্রতিবাদ করতে গেলে তারা সুপ্রিম কোর্ট, হাইকোর্টে চলে গিয়ে কাজ বন্ধ করে দেয়। এইসব ক্ষেত্রে ডিপার্টমেন্ট যদি সঠিকভাবে আটকান তাহলে যে টাকা খরচ করা হচ্ছে তাতে অনেক ভাল কাজ হবে। আমার পুরুলিয়া জেলার ক্ষেত্রে দেখেছি রাস্তাগুলির অবস্থা অন্যান্য জেলার চেয়ে কিছুটা ভাল ছিল। কিন্তু গত বর্ষা এবং বন্যার ফলে ব্রিজ, কালভার্ট এবং রাস্তাগুলি অনেক পরিমাণে ক্ষতি হয়েছে—এটা অস্বীকার করার উপায় নেই। অবশ্য এটা শুধু পূর্ত দপ্তরের একার দায়িত্ব নয়, এ ব্যাপারে মিউনিসিপ্যালিটিও দায়িত্ব নেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছে এবং সেইভাবে তারা কাজ করছে। জেলা-পরিষদও কাজ দেখছে, ব্ল্যাক-টপ পঞ্চায়েত সমিতিও করছে। অ্যাজ এ হোল পঞ্চায়েত এবং প্রশাসন এক সঙ্গে উদ্যোগ নিয়েছেন তা গুরুত্ব সহকারে বিবেচনা করতে হবে। একটা দেশের, একটা রাজ্যের গুরুত্বপূর্ণ রাস্তা যদি ভাল না থাকে তাহলে শিল্প-উন্নয়নই করুন আর যাই করুন সেই রাজ্যের উন্নতি হবে না। বিদ্যুৎ, জল, রাস্তা এইসবগুলি অপরিহার্য। সুতরাং আরও বেশি অর্থ এই দপ্তরের জন্য বরাদ্দ করতে হবে এবং শুধু অর্থ বরাদ্দ করলেই হবে না, পঞ্চায়েতের সঙ্গে যৌথভাবে পরিকল্পনা নিয়ে এগুতে হবে। একবার ১০ ফিট রাস্তা করবেন, তারপর বলা হবে ঐ রাস্তাকে ১২ ফিট চওড়া করতে হবে, সুতরাং আবার রাস্তাটিকে ভাঙতে হবে—এইসব করলে হবে না। পরিকল্পনা সঠিকভাবে না থাকার জন্য সমস্যা আসছে এবং সেই সমস্যার মোকাবিলা সঠিকভাবে করা যাচ্ছে না অর্থনৈতিক কারণে। সেই কারণে আমি অনুরোধ করব, যে কাজগুলি শুরু করেছেন সেই কাজগুলি যাতে ভালভাবে হয়। আর এই প্রস্তাবকে আমি গ্রহণ করতে পারলাম না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শ্রী আবদুল মান্নান, শ্রী সুব্রত মুখার্জি, শ্রী সৌগত রায়, শ্রী অশোককুমার দেব, শ্রী তাপস ব্যানার্জি

এবং শ্রী আবুল বাসার নস্কর যে মোশন এনেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, দার্জিলিং থেকে দক্ষিণ ২৪-পরগনা সহ সারা রাজ্যের রাস্তার বেহাল অবস্থা। জাতীয় সড়ক, রাজ্যের জাতীয় সড়ক এবং যে সব সংযোগকারী রাস্তাগুলি আছে সব রাস্তারই একই বেহাল অবস্থা। মন্ত্রী মহাশয় এখানে বসে আছেন, মনে হচ্ছে, তাকে খুব বিমর্ষ দেখাচ্ছে। তিনি হয়ত করতে চান, কিন্তু করতে পারছেন না—এইরকম জ্বালা তার বুকে আছে বলে মনে হচ্ছে। ৪ঠা নভেম্বর, রাইটার্স বিল্ডিংস-এ ক্যাবিনেট মিটিং-এ রাস্তার বেহাল অবস্থার কথা বলতে গিয়ে মৎস্যমন্ত্রী শ্রী কিরণময় নন্দ বলেছিলেন, জ্যোতিবাবু আমার একটা কথা আছে, রাস্তাঘাটের যে হাল তাতে গাড়ি চালানো যাচ্ছে না, কিছু একটা করুন। আমরা জেলায় গেলে জবাব দিতে পারছি না, সাধারণ মানুষ আমাদের গালাগালি দিচ্ছে"। কিরণময়বাবুকে সমর্থন করে সি. পি. এম. দলের মন্ত্রী শ্রী মিনতি ঘোষ বললেন, আমার দক্ষিণ দিনাজপুর জেলাতেও রাস্তার অবস্থা বেহাল।

শ্রীমতী মিনতি ঘোষ বললেন যে তার জেলা দক্ষিণ দিনাজপুরের রাস্তার অবস্থা বেহাল। কৃষি বিপণন মন্ত্রী শ্রী বীরেন মৈত্র বললেন যে শুধু এক/দু জায়গায় নয়, সারা রাজ্যের রাস্তায় বেহাল অবস্থা। এইভাবে সব মন্ত্রীরা একে একে উঠে রাস্তার বেহাল অবস্থার কথা বলতে লাগলেন আর সেটা উপভোগ করলেন মাননীয় পূর্তমন্ত্রী মাননীয় পূর্তমন্ত্রী সেখানে চুপ করে বসে রইলেন আর মাননীয় পুলিশ মন্ত্রী ও মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে সেখানে সেই অভিযোগ উঠতে লাগল। জানি না কোনও অজ্ঞাত কারণে মাননীয় অর্থমন্ত্রী মহাকরণে উপস্থিত থাকা সত্ত্বেও সেই সভায় উপস্থিত ছিলেন না। অর্থমন্ত্রী বললেন, ১১৩ কোটি টাকা স্যাংশন করা হয়েছে। স্যার, পূর্ত দপ্তরের বাজেটের দিকে একবার দৃষ্টি দিলে দেখা যাচ্ছে, সেখানে আছে ১১৩ কোটি টাকা কেন্দ্রীয় পরিকল্পনা, এবং উন্নয়ন খাতে, ১৪৫ কোটি টাকা ১৯৯৭/৯৮ সালের পূর্ত দপ্তরের নিজস্ব বাজেট, অতিরিক্ত ৪০ কোটি টাকা খাস পূর্ত দপ্তরের এবং এ ছাড়াও অতিরিক্ত ১৫ ও ১০ কোটি টাকা। ঐ ১১৩ কোটি টাকা বাদ দিলেও থাকছে ২১০ কোটি টাকা। এই টাকা রাস্তার উন্নয়নের জন্য দেওয়া হয়েছে কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের সর্বত্র রাস্তার অবস্থা বেহাল। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বললেন যে আমি জুন মাস নাগাদ এই টাকা ভেতরে ৩৮ কোটি টাকা পূর্ত দপ্তরকে দিয়েছি কিন্তু পূর্তমন্ত্রী খরচ করতে পেরেছেন মাত্র ২৫ কোটি টাকা, বাকি টাকা তিনি খরচ করতে পারেননি। এইভাবে অভিযোগের তীর পূর্ত মন্ত্রীর দিকে ছোঁড়া হচ্ছে। অর্থ দপ্তরের অফিসাররাও পূর্ত দপ্তরকে দায়ী করে বলছেন যে ওদের অপদার্থতার জন্যই নাকি রাস্তার মেরামতির কাজ হচ্ছে না। জানি না আর. এস. পি.-র দপ্তর বলেই এইভাবে তাদের হেয় করা হচ্ছে কিনা। কি পূর্ত দপ্তর এবং কি জলপথ পরিবহন দপ্তর-সর্বত্র বেহাল অবস্থা। আর. এস. পি.-র দপ্তর বলে এইভাবে সি. পি. এম. তাদের নেগলেক্ট করছে। পশ্চিমবঙ্গের মানুষ কিন্তু রাস্তার বেহাল অবস্থার

জন্য কারুকে ক্ষমা করবেন না—সি. পি. এম. হোক, আর এস. পি. হোক, কংগ্রেস হোক কারুকেই তারা ক্ষমা করবেন না যদি না রাস্তার অবস্থা ভাল হয়। স্যার, ৩৪ নং জাতীয় সড়কের অবস্থা খুবই খারাপ। সেদিন দিঘা যাচ্ছিলাম, দেখলাম আন্দুল রোডের অবস্থা খুবই খারাপ। কৃষ্ণনগর থেকে করিমপুরের রাস্তার অবস্থা একেবারে বেহাল। এরা শুধু দলবাজি করেই চলছেন কিন্তু কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় পরিকল্পনা এবং উন্নয়ন খাতে টাকা দেওয়া সত্ত্বেও এবং পূর্ত দপ্তরের নিজস্ব বাজেটে টাকা থাকা সত্ত্বেও রাস্তা মেরামতির কাজ হচ্ছে না, রাস্তাগুলি বেহাল অবস্থায় পড়ে আছে। এর মধ্যে আবার দেখা যাচ্ছে জেলা পরিষদগুলিকে এর ভেতরে টেনে আনা হচ্ছে। আমার মনে হয় রাজ্যের পূর্ত দপ্তরকে খাটো করার জন্যই এই রকম একটা অবস্থা সৃষ্টি করা হচ্ছে যার ফলে এখানে রাস্তার উন্নয়নের কাজ হচ্ছে না। রাজ্যের বাজেটে ২১০ কোটি টাকা বরাদ্দ থাকা সত্ত্বেও কেন রাস্তার উন্নয়নের কাজ পশ্চিমবঙ্গে হচ্ছে না আশা করি পূর্তমন্ত্রী তার জবাবি ভাষণে সে কথা বলবেন। তারপর স্যার, আমরা দেখছি, বলা হচ্ছে পূর্তমন্ত্রী, অর্থ মন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীকে নিয়ে একটি কমিটি করা হয়েছে এই রাস্তার কাজ দেখার জন্য এবং সেই কমিটি এই কাজ দেখবেন। স্যার, ঠিকমতোন টাকার স্যাংশন না দিয়েই পূর্তমন্ত্রীকে দায়ি করা হচ্ছে। এখানে পূর্তমন্ত্রী যেভাবে বসে আছেন তা দেখে মনে হচ্ছে তিনি খুবই অসহায়। আমরা চাই, সর্বদলীয়ভাবে ব্যাপারটা দেখে অবিলম্বে রাস্তা মেরামতির কাজ শুরু করা হোক এবং পশ্চিমবঙ্গের মানুষকে রাস্তার বেহাল অবস্থা থেকে মুক্তি দেওয়া হোক। এই বলে প্রস্তাবকে আরও একবার সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এবং অন্যান্যরা আজ এই সভায় যে প্রস্তাব নিয়ে এসেছেন সে সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, সোজা কথাটা সোজা ভাবে বলতে গিয়ে, তার মেরামতির কথা বলতে গিয়ে প্রস্তাবের মধ্যে যে সব কথা বলা হয়েছে তা অসত্য, অতিরঞ্জিত এবং উদ্দেশ্য প্রণোদিত। এই কারণে এই প্রস্তাব সমর্থনযোগ্য নয়।

[3-30 — 3-40 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা ঘটনা নয় যে, খারাপ রাস্তার জন্য প্রতিদিন শতাধিক লোক নিহত বা আহত হচ্ছেন দুর্ঘটনায় ; এটাও ঘটনা নয় যে, খারাপ রাস্তার জন্য রাজ্যের উন্নয়ন, শিল্পায়ন' সব স্তব্ধ হয়ে গেছে। সামগ্রিকভাবে বিষয়টা অনুধাবন না করে ওরা রাজনীতি করতে চাইছেন রাজনৈতিক ফয়দা লাভের জন্য। কিন্তু এতে কোনও লাভ হবে না। তাদের এটা অজানা নয়, রাজ্যে পূর্ত এবং পূর্ত (সড়ক) বিভাগের মোট রাস্তার দৈর্ঘ্য ১৮,০০০ কিলোমিটার এবং সেই রাস্তা যান চলাচলের উপযুক্ত রাখতে

গেলে মেরামতি বাবদ যে অর্থের প্রয়োজন সেই সামর্থ সরকারের নেই। টাকা যতটুকু সংগৃহীত হচ্ছে তা দিয়ে জোড়াতালি দিয়ে কাজটা চালানো হচ্ছে। শুধু রাস্তা নয়, গত কয়েক বছরের মধ্যে, এমন কি বর্তমান সময়েও রাজ্যে ৫০টিরও বেশি বড় বড় সেতু নির্মাণের কাজ চলছে এবং কাজটা সমাপ্তির পথে। আর জাতীয় সড়ক, যার মেরামতির দায়িত্ব বহন করা উচিত কেন্দ্রীয় সরকারের, সেক্ষেত্রেও একটা বিরাট চাপ এসে পড়েছে রাজ্য সরকারের উপর। স্বাভাবিকভাবে সেই রাস্তাগুলি চালু রাখতে রাজ্য সরকারকে অন্যান্য আবশ্যকীয় কাজের দায়িত্ব ছাঁটাই করে সেই কাজটা করতে হচ্ছে। ইতিমধ্যে অনেক জায়গায় কাজ শুরু হয়ে গেছে। সব সময় আবার এই রাস্তা মেরামতির কাজটা করা যায় না। বিশেষ করে বর্ষার সময় রাস্তাঘাটের কাজ করলে টাকাটা জলে চলে যায়। বাধ্য হয়ে কোথায়ও জোড়াতালি দিয়ে, কোথায়ও মোরাম দিয়ে, কোথায়ও খোয়া বিছিয়ে অস্থায়ীভাবে রাস্তা মেরামতির কাজটা করা হয়। কাজেই আমরা যদি খোয়াব দেখি যে, সব রাস্তা স্ট্র্যান্ড রোডের মতো কংক্রিটের হয়ে যাবে সেটা দুরাশা। আমরা যদি সামগ্রিক দায়-দায়িত্বের কথা না ভাবি তাহলে ব্যাপারটা এক পেশে হয়ে যাবে। আর অর্থ দপ্তরের সঙ্গে সমন্বয়, সেটা না রাখলে তো সরকার চলতে পারে না। অবশ্যই পূর্ত দপ্তরের সঙ্গে অর্থদপ্তরের সমন্বয় আছে। অর্থ দপ্তরের কাজ হল বাড়ির গৃহিনীর মতো। তাকে সবদিক সামলে চলতে হয়। অর্থ দপ্তরকে রাস্তাঘাটের কথা ভাবতে হয়, আবার হাসপাতালে যন্ত্রপাতি, ওষুধপত্র বন্ধ হয়ে গিয়ে যাতে রোগী মারা না যায় সেদিকটাও দেখতে হয়। এছাড়াও ঐ দপ্তরের অন্যান্য অনেক আবশ্যকীয় কাজ আছে। সেসব সামাল দিয়ে অর্থ দপ্তরকে চলতে হয়। এই অবস্থায় বিশ্বব্যাঙ্ক এবং নাবার্ড থেকে যতটুকু পাওয়া গেছে, আশ্বাস পাওয়া গেছে, তা দিয়ে কাজ চালানো হচ্ছে এবং আশা করা যাচ্ছে, আগামী দিনে যে কয়েকটি মাস পাওয়া যাবে তাতে রাস্তাঘাটের অনেকখানি অবস্থার পরিবর্তন হবে। আর এটা ঘটনা নয় যে, রাজ্যের সমস্ত রাস্তার দায়িত্ব পূর্ত দপ্তরের। তারমধ্যে পুরসভা, নোটিফায়েড অথরিটি বা পঞ্চায়েতের রাস্তার রয়েছে। কাজেই সমস্ত খারাপ রাস্তার জন্য একমাত্র পূর্ত দপ্তরকে দায়ী করা যায় না। এমন ঘটনাও নয় যে, পূর্ত দপ্তরে যে সমস্ত ইঞ্জিনিয়ার এবং কর্মচারী আছেন তারা অদক্ষ। কিন্তু দপ্তরে অর্থের অভাব রয়েছে ; বাজেট বরাদ্দ যা করা হয় তাতে সমস্ত রাস্তাঘাট মেরামত করা সম্ভব হয় না। সেটা করতে অনেক অর্থের প্রয়োজন। তারই জন্য রাস্তাগুলি যেভাবে করা প্রয়োজন সেভাবে কাজটা হয় না বলে কম দিন টেকে। বর্তমানে মেরামতির ধারাও পাল্টে গেছে, কারণ ভারী যান চলাচলের পরিমাণ অনেক বেড়ে গেছে এবং তারফলে অনেক রাস্তাকে প্রশস্ত করতে হচ্ছে।

রাস্তাকে আরও মজবুত করার দরকার হচ্ছে এবং সেই কারণে আরও বেশি টাকা-পয়সার দরকার হচ্ছে। বর্তমানে রাজ্যে একটা শিল্পের পরিকাঠামো গড়ে তোলার সম্ভবনা

দেখা দিয়েছে। সেই কারণে সরকার সর্বোতো ভাবে চেষ্টা করছে যাতে বেশি করে রাস্তা-ঘাটের উন্নয়নের দিকে নজর দেওয়া যায়। রাস্তাঘাটের যদি উন্নতি হয় তাহলে শিল্পপতিরা শিল্পে বিনিয়োগ করতে আসবে, তারা উৎসাহিত হবে আগ্রহী হবে। শিল্পের জন্য পরিকাঠামো উন্নয়নের ক্ষেত্রে কেবলমাত্র রাস্তাঘাটের উন্নয়ন ঘটালেই হবে না, বিদ্যুতের ব্যাপার আছে জল সরবরাহের ব্যাপার আছে। শুধু মাত্র রাস্তা-ঘাটের উন্নয়ন হলেই শিল্প এসে যাবে এই কথা ঠিক নয়। রাস্তা-ঘাটের সামগ্রিক চিত্র সম্পর্কে ক্যাবিনেটে পর্যালোচনা হচ্ছে, মন্ত্রিসভা এই ব্যাপারে যথেষ্ট যত্নবান। আগামী কয়েক মাসের মধ্যে উন্নয়নের প্রতিফলন দেখতে পাবে। এমন উন্নয়ন আমি আশা করব যাতে বিরোধীদের থোঁতা মুখ যেন ভোঁতা হয়ে যায়। এই কথা বলে এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবদুল মান্নান, সুব্রত মুখার্জি, সৌগত রায়, অশোককুমার দেব, তাপস ব্যানার্জি এবং আবুল বাসার নস্কর আনীত এই মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি। বর্তমান বিধানসভায় মন্ত্রী থেকে শুরু করে এমন কোনও সদস্য নেই যারা রাস্তা বেহালের অবস্থার কথা এই বিধানসভায় বিভিন্ন সময় উল্লেখ করেননি। রাস্তা-ঘাট বেহাল অবস্থা দূরীকরণের ক্ষেত্রে ব্যর্থতা কোথায় সেটা খুঁজে বার করার দরকার আছে। আমরা খবরের কাগজে অর্থমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর কাজিয়া লক্ষ্য করি। কিন্তু মূল সমস্যার সমাধান কিছুতেই হচ্ছে না। আমার সময় কম, আমি শুধু মাননীয় পূর্তমন্ত্রীকে বলব, উনি ১৯৯৪-৯৫ সালের পাবলিক ওয়ার্কস সাবজেক্ট কমিটির রিপোর্ট যেটা হাউসে পেশ করা হয়েছিল সেটা পড়েছেন কিনা বলুন। এই সাবজেক্ট কমিটির চেয়ারম্যান শ্রী বারিন কোলে মহাশয় এই রিপোর্ট প্লেস করার জন্য তাকে সরিয়ে দেওয়া হয়েছে। এই রিপোর্টে উনি গুজরাটের সঙ্গে পশ্চিমবাংলার তুলনা করেছেন খারাপ রাস্তার ক্ষেত্রে। গুজরাটে যেখানে খারাপ রাস্তার পরিমাণ ৬ পারসেন্ট সেখানে পশ্চিমবাংলায় খারাপ রাস্তার পরিমাণ হচ্ছে ৫৬ পারসেন্ট। এই রিপোর্টে বলছে—"As a result out of 1570 kms of National Highway in Gujarat even 100 kms cannot be found so bad as that of in West Bengal. Whereas in West Bengal out of 1,650 kms of National Highway 932 kms is in bad condition as per report submitted by the Chief Engineer, National Highway Wing of the Subject Committee. In this connection it is to be mentioned that Ahmedabad-Bomaby National Highway is the busiest road in India. In a way, average 5,000 vehicles ply through this road."

আমাদের একজন বন্ধু বললেন যে রাস্তায় অনেক পরিবহনের ব্যবস্থা হয়েছে, প্রচুর পরিমাণে গাড়ি চলাচল করছে, যার জন্য রাস্তা-ঘাটগুলি খারাপ হয়ে যাচ্ছে। আসল বিষয় হচ্ছে মডার্ন টেকনোলজিকে কাজে লাগিয়ে রাস্তাগুলি করা দরকার। অর্থ দপ্তর টাকা দিল, পূর্ত দপ্তরের সেটা গেল, সেই টাকা ঠিকভাবে কাজে লাগল কি লাগল না ডি. পি. সি.-তে দেরি হল কি হল না সেটা বিচার্যের বিষয় নয়, বিচার্যের বিষয় হল রাস্তাগুলি করার ক্ষেত্রে মডার্ন টেকনোলজি ইউজ করা হল কিনা। রাস্তা মেরামত করার পর ১ বছরের মধ্যেই সেটা খারাপ হয়ে যাচ্ছে, কিন্তু মডার্ন টেকনোলজি ইউজ করলে সেটা ৫ বছর চলে যায়। এই রাজ্যের ঠিকাদার সর্বোস্ব সরকার প্রতি বছর রিপেয়ার করতে যে খরচ করে তারপর আর নূতন কোনও কাজ করার টাকা থাকছে না। আমি দক্ষিণ ২৪-পরগনার বিভিন্ন রাস্তার কথা বলেছি। রামগঙ্গা থেকে পাথরপ্রতিমা রাস্তার কি অবস্থা। রেজ্জাক সাহেবের ক্যানিং-এর রাস্তার কি অবস্থা। দক্ষিণ ২৪-পরগনার বজবজ যেখানে থারমাল পাওয়ার স্টেশন আছে এবং অনেক শিল্প আছে, সেখানকার রাস্তার কি হাল।

[3-40 — 3-50 p.m.]

সারা বাংলার চালচিত্রটা একই রকম। স্বভাবতই আমার মনে হয়েছে মন্ত্রী মহোদয় বোধহয় মডার্ন টেকনোলজি ইউজ করলে তার পার্টি ফান্ডে টাকা উঠবে না। ঠিকাদারি সর্বস্ব রাজনীতি করলে পার্টি তহবিলে টাকার পরিমাণ বৃদ্ধি পাবে। আমরা দেখছি একবার অর্থমন্ত্রী দোষ দেখাচ্ছেন পূর্ত মন্ত্রীর, একবার দেখছি পূর্তমন্ত্রী দোষ দেখাচ্ছেন অর্থমন্ত্রীর। পূর্তমন্ত্রী বলছেন, অর্থমন্ত্রী আমাকে টাকা দিচ্ছে না। এই অভিযোগ, এই কাজিয়া শুরু হয়েছে। বাংলার মৌলিক সমস্যার সমাধান এখানে হচ্ছে না। এই প্রস্তাবনার মধ্যে এই রিপোর্ট-টা পুরো পড়লে অনেকটা সময় লেগে যাবে, যেটা বাংলার পক্ষে লজ্জার। গুজরাট যেটা পারে বাংলা তা পারে না? পূর্ত দপ্তরের অসুবিধাটা কি হচ্ছে? আমরা কাগজে পড়ব, এত কোটি টাকা বরাদ্দ হয়েছে পূর্ত দপ্তরের জন্য, আর অর্থমন্ত্রী পূর্তমন্ত্রীকে হীনমন্যতায় ভোগাবেন? তিনি পূর্ত দপ্তরে ব্যারিকেট সৃষ্টি করে একটা প্রতিবন্ধী দপ্তরে পরিণত করেছেন। পশ্চিমবঙ্গে অসংখ্য রাস্তা বেহাল অবস্থায় পরিণত হয়ে রয়েছে। আমরা ইরিগেশন কমিটির পক্ষ থেকে বিভিন্ন জায়গায় যাই। আমরা উত্তরবঙ্গেও গিয়েছি। আমার বন্ধু অনেকে গিয়েছিলেন। তারা দেখে এসেছেন সেখানে রাস্তার কি অবস্থা। আমরা দীঘা গিয়েছি জলোচ্ছ্বাসের পর। সেখানে দেখিছি রাস্তার কি অবস্থা। 'কোনা' আজও কমপ্লিট হয়নি। আমার জেলায় ফলতা—বাণিজ্য কেন্দ্র—বাংলার গর্ব। ওখানে নাকি শিল্পায়ন হবে। আজকে কেন ফলতার রাস্তায় মুখ্যমন্ত্রীকে যেতে গেলে হেলিকপ্টারে করে যেতে হয়? কেন সেখানে একটা বাইপাস তৈরি হবে না? তারজন্য কেন কোনও

পরিকল্পনা থাকবে না? সুন্দরবনের রাস্তাগুলোর এমন বেহাল অবস্থা তৈরি হয়েছে, আমি এই হাউসে আগেও বলেছি—এই রাস্তাগুলো দেখে আমার গুরুদেবের 'শিলংয়ের চিঠি'-র কথা মনে পড়ে যায়। যেখানে দই নিয়ে যেতে গেলে ঘোল হয়ে যায়। আজকে এই যে অকর্মণ্যতা, যেখানে জনস্বার্থে মানুষের কল্যাণে কর্মসূচি দিতে পারে না, যার পরিনাম হল অ্যাক্সিডেন্ট। যে অ্যাক্সিডেন্টগুলো হচ্ছে, তার মূল কারণ হল রাস্তাগুলোর বেহাল অবস্থা। এই বেহাল অবস্থার জন্য মানুষকে প্রাণ দিতে হচ্ছে, শিশুদের মৃত্যু ঘটাচ্ছে। আজকে মানুষ পর্যুদস্ত, মানুষ চিকিৎসার সুযোগ পাচ্ছে না। এই অবস্থায় মানুষকে একটা মুক্তির পথ দেখাতে হবে। তাই আব্দুল মান্নান, সুব্রত মুখার্জি যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করি এবং আমি মনে করি, সরকার পক্ষের সকলের একে সমর্থন করা উচিত। একটু আগে একজন বিধায়ক বললেন যে রাস্তার অবস্থা বেহাল নয়। কোনও একজন বিধায়ক বললেন, তার পুরুলিয়ায় রাস্তার অবস্থা ভাল। সর্বত্র রাস্তা ভাল আছে? তিনি নিজের বিধানসভা কেন্দ্রে গিয়ে এই কথা বলতে পারবেন? স্বভাবতই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। আমি অনুরোধ করব, পি. ডবলু. ডি. (ওয়ার্কস) কমিটির রিপোর্টগুলো পড়ুন এবং আপনি আগামীদিনে মানুষকে মঙ্গলজনক পথে যাবার সুযোগ করে দিন।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে যে প্রস্তাব এখানে এসেছে রাস্তা সম্বন্ধে, আমি তাকে সমর্থন করে দু-একটি কথা রাখতে চাই। এই প্রস্তাবে বলা হয়েছে প্রধান প্রধান সড়কের কথা। যে রাস্তা দিয়ে জ্যোতিবাবু আসবেন সেটি প্রধান সড়ক। যে রাস্তা দিয়ে আপনি যাবেন সেটি আপনার কাছে প্রধান সড়ক। যে রাস্তা দিয়ে আমি জেলা শহরে আসব সেটি প্রধান সড়ক। গ্রামে যে রাস্তা দিয়ে কৃষক তার উৎপাদিত ফসল নিয়ে গঞ্জে আসবে, সেটি তার কাছে প্রধান সড়ক।

রাস্তাগুলো খারাপ হয়ে পড়ছে তার মানে তৈরি করার ত্রুটির জন্য খারাপ হয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গে একটি সড়কও ভাল নেই এইভাবেই প্রস্তাবটি আসা উচিত ছিল। আমি আর এর মধ্যে যেতে চাইছি না, তবে বলছি যে রাস্তাগুলোকে দুভাগে ভাগ করা উচিত। যে রাস্তাগুলোর মেরামতি হচ্ছে সেটা একটা আর যে রাস্তাগুলোর মেরামতি হালে হল—সেটা একটা শ্রেণীর আমরা দেখছি যে রাস্তাগুলো হালে মেরামত হল সেগুলো ৩-৪ মাসের মধ্যে আবার খারাপ হয়ে যাচ্ছে। আগে অন্তত মেরামতি করা রাস্তাগুলো ১-২ বছর টিকত। আমাদের রাস্তা দিনহাটা কুচবিহারে, সেখানে আমি একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে জিজ্ঞাসা করেছিলাম যে, আগে যখন রাস্তা মেরামতি হত তখন তো ১-২ বছর ভাল থাকত তারপরেও কিছুদিন যেত, কিন্তু এখন ৩-৪ মাস পরেই কেন খারাপ হয়ে যাচ্ছে। তাতে এর কারণ জানতে পারলাম যে, একটাও ঠিকমতো কাজ হয় না।

একটা ওয়ার্ক অর্ডার নিয়ে কন্ট্রাক্টরকে কাজ করতে গেলে আগে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে আড়াই পারসেন্ট দিতে হয়, তারপরে একজিকিউটি ইঞ্জিনিয়ার আড়াই পারসেন্ট, তারপরে সুপারিনটেন্ডেন্ট ইঞ্জিনিয়ারকে আড়াই পারসেন্ট। এরপরে রাইটার্সের চিফ ইঞ্জিনিয়ার বসে আছেন, তাকে আড়াই পারসেন্ট, এই নিয়ে ১০ পারসেন্ট, তারপরে কাজ শুরু করতে পারবে। আবার আপনাদের একটা বাই উঠেছে যে সব কিছু পঞ্চায়েতকে দিয়ে করতে হবে। আমার তো মনে হয় শেষ পর্যন্ত কোনওদিন বলে না বসে আইনস্টাইনের থিয়োরিটাকেও পঞ্চায়েতকে দিয়ে ঠিক করাতে হবে। পঞ্চায়েতের লেবার দিয়ে রাস্তার কাজ করানো হচ্ছে। এসব জিনিস টেকনিক্যাল ব্যাপার, সেখানে যেসব লেবার কাজ করে তারা অনেক বোঝে এবং অভ্যস্ত, কিন্তু পঞ্চায়েতের লোক দিলে এই পঞ্চায়েত থেকে ৫০ জন, ওই পঞ্চায়েত থেকে ৫০ জন, এইভাবে কাজ করাতে হয়। সেখানে পঞ্চায়েতের লোক তারা ঠিকমতো কাজ করে না, যেখানে ঘন্টা খানেক মাটি কাটার কথা, সেখানে কিছুক্ষণ মাটি কেটেই চলে যায়। তখন কন্ট্রাক্টরকে বাইরের থেকে লোক ভাড়া করে আনতে হয় এবং তখন বাজে ভাবে কাজ শেষ করতে হয়। এই বিষয়টা আপনাকে দেখতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে যে, আমরা উত্তরবঙ্গের মানুষেরা বিচ্ছিন্ন হয়ে পড়েছি। এখানে আলফারা এসে সমানে ঘুরে বেরাচ্ছে। তারা উগ্রপন্থীর কাজ করছে। নির্মলবাবু যতই চিৎকার করুন না কেন বা দূরদর্শনে দেখানোর চেষ্টা করুন এবং রিপোর্টারদের কাছে নাম কেনার চেষ্টা করুন, আজকে আমরা উত্তরবঙ্গের মানুষেরা বিচ্ছিন্ন হয়ে পড়েছি। ওখানকার রাস্তাঘাট, ট্রেনের অবস্থা খুবই খারাপ। আমি অ্যাসেম্বলিতে আসব বলে ১৭ তারিখে রওনা হলাম, এখানে ১৮ তারিখে যখন পৌঁছলাম তখন অ্যাসেম্বলিতে এসে কোনও কাজ হল না। আমার এলাকায় যে রাস্তা পড়ে তার খুব খারাপ অবস্থা, এগুলো একটু দেখার দরকার। আরেকটি রাস্তার কথা বলতে চাই যেটা বিহারের মধ্যে দিয়ে এখানে এসেছে সেই রাস্তা দিয়ে মিনি রকেট বা কোনও বাসই আসতে পারে না। পুলিশের অত্যাচারে তারা আসতে পারে না। বেঙ্গল টু বেঙ্গল যে রাস্তা রয়েছে তারও খুব খারাপ অবস্থা আমি কয়েকদিন আগে ওই রাস্তা দিয়ে যাতায়াত করেছি, রাস্তার খুবই খারাপ অবস্থা। বিশেষ করে করণদিঘি, রসখওয়া থেকে ইসলামপুর পর্যন্ত রাস্তার অবস্থা খুব খারাপ। মেরামত করা সত্ত্বেও কোনও উন্নতি হয়নি। তারপরে ডালখোলা থেকে কিষাণগঞ্জ রাস্তাটাও ঠিক করার দরকার তারপরে রাস্তার উপরে যে খাটো থাকে, রাস্তার মধ্যে যে ব্রিজগুলো থাকে সেগুলোও দেখবার দরকার। বিশেষ করে কুচবিহারের মাথাভাঙ্গা থেকে খুটামারার ওখানে গিয়েছে ওই রাস্তার পিলারের অবস্থা খুবই খারাপ। কাঠের পিলার দিয়ে কোনওরকমে দাঁড় করানো হয়েছে। এরফলে, বারবার ভেঙ্গে যাচ্ছে, এতে আপনার পয়সাও বেশি খরচ পড়ছে। সুতরাং অবিলম্বে ওর সংস্কার দরকার।

[3-50 — 4-00 p.m.]

আর একটি কথা বলি, ঐ তোর্সার দ্বিতীয় সড়ক সেতু কবে হবে? আমরা নাইন্থ সেপ্টেম্বর বন্ধ ডাকলাম, বন্ধ হল, সি. পি. এম. পার্টি আমাদের উপর অত্যাচার করল, পুলিশ অত্যাচার করল, আপনারা বিবৃতি দিলেন—কিন্তু ডি. এম. আমাকে চিঠি দিয়ে জানালো—আমি ডি. এম.-কে চিঠি দিয়েছিলাম ৩রা আগস্ট ব্রিজের কাজ হবে শুনেছি, কবে কাজ হবে, কবে শেষ হবে? উনি ২৮ তারিখে চিঠি দিয়ে জানালেন, আমরা বলতে পারছি না, ব্রিজের কাজ কবে শুরু হবে, কবে শেষ হবে জানি না। আপনি রাস্তা ভাল করলেন, মাঝখানে ব্রিজগুলি যদি খারাপ হয়ে থাকে তাহলে সেই রাস্তা মূল্যহীন হয়ে পড়ে। এটা আপনাকে দেখতে হবে। আমি প্রার্থনা করব, জ্যোতিবাবু প্রতি বছর যেন পুজোর সময়ে উত্তরবঙ্গের ফরেস্টে বেড়াতে যান, তাহলে কিছু রাস্তা মেরামতি হয়। তা না হলে সব রাস্তাই পড়ে থাকে। কুচবিহার থেকে ফালাকাটা, ধূপগুড়ি, ময়নাগুড়ি যে রাস্তা গিয়েছে সেই রাস্তায় আপনি কখনও যাননি, গেলে আপনি এখানে বসে থাকতে পারতেন না। কুচবিহার থেকে জলপাইগুড়ি পর্যন্ত যে রাস্তা গিয়েছে সেই রাস্তার কথা বললে আপনি বলেন টাকা নেই। কিছুদিন আগে কি একটা প্রশাসনিক বিল্ডিং শিলান্যাস করলেন—অ্যাডমিনিস্ট্রেটিভ বিলিং—লক্ষ লক্ষ টাকা শিলান্যাসে খাওয়ায় খরচ করলেন। কি হল? ঐ টাকায় মেরামতি হতে পারত। শিলতোর্সা থেকে কুচবিহার আপনি ঐ রাস্তায় গিয়েছেন কোনওদিন? আপনি যাননি। আমি সেদিন গিয়ে ১ ঘন্টার মধ্যে সুস্থ্য হতে পারলাম না। (**এ ভয়েস ঃ একটা রাস্তা ঠিক আছে।**) রাস্তা তো একটাই। রাস্তা ঠিক আছে মানে? আমি কুচবিহারের ছেলে, আপনি ভাঁওতাবাজি করছেন, মাথাভাঙা থেকে শীতলকুচি পর্যন্ত একটাই রাস্তা, আর বলছেন ভাল আছে রাস্তা। আপনার মধ্যে কিছুটা স্বাধীন স্বত্তা ছিল, দেশকে ভালবেসে মানুষের উপকার করার ইচ্ছা ছিল। কিন্তু ১৭ মাসে আপনি যে গেঁজে যাবেন, ভাবতে পারিনি। আপনি উত্তরবঙ্গের রাস্তাগুলির দিকে নজর দিন, উত্তরবঙ্গের রাস্তাগুলি যেন মেরামতি হয়, মেরামতির সময় যে দুর্নীতি হয় তার জন্যই এই রাস্তাগুলির আয়ু কম হয়। আপনার পয়সা খরচ হয়, কিন্তু যেটুকু করবেন, সেটুকু যেন ভাল হয়। যে রাস্তাটা মেরামতি করবেন, তার যেন আয়ুটা বেশি হয়। চলাচলের যোগ্য হয়। সাধারণত মেরামতির ৩/৪ মাস পরেই রাস্তা খারাপ হয়ে যায়। এই অবস্থাটা দাঁড়িয়েছে। যাই হোক আমি উত্তরবঙ্গের ব্যাপারে আর একটি কথা বলব, আপনার কাছে আমি একবার গিয়েছি, কুচবিহার শহর থেকে ক্যান্সার সেন্টারে যাওয়ার রাস্তাটি আপনি শেষ পর্যন্ত টেন্ডার ডেকেছিলেন কন্ট্রাক্টরও নিয়োগ হল, ওখানে ক্যান্সার রোগী যাদের মৃত্যু সম্মুখে একটু চিকিৎসার জন্য আসে, তারাও যেতে পারে না রাস্তা খারাপ হওয়ার জন্য।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে প্রয়োজনীয় সময় নেই, আমি সভার অনুমতি নিয়ে আধঘন্টা সময় বাড়িয়ে নিচ্ছি। আশা করি সকলের মত আছে।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি ক্যান্সার সেন্টারের রাস্তাটির কথা বলি, আপনারা ওয়ার্ক অর্ডার দিয়ে দিয়েছেন। ঐ রাস্তায় পাথর পড়েছে। কন্ট্রাক্টার পাথর ফেলে চলে গিয়েছে। রাস্তা ভাল হচ্ছে না। ১৭ই ডিসেম্বর মুখ্যমন্ত্রী এসেছিলেন, কিন্তু রাস্তা এখনও ভাল হয়নি। আমি ২৯শে নভেম্বর যাচ্ছি, জ্যোতিবাবু ২ তারিখে পৌছবেন। সেই পর্যন্ত আমি কিছু বলব না। তারপরে আপনার অফিসে গিয়ে আপনার অফিসকে অচল করে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাস্তার ব্যাপারে কমল গুহ মহাশয় বললেন। এই বিধানসভায় দাঁড়িয়ে আপনি ছয়টি রাস্তা করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন। আপনি না করলে আপনার বিরুদ্ধে আমি প্রিভিলেজ আনব।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে, আমি সেই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। তারা মন্ত্রীর পদত্যাগ দাবি করেছেন, সেই জন্য আমি সমর্থন করতে পারছি না। তবে আমি ধন্যবাদ জানাচ্ছি, তারা আমাদের, উত্তরবঙ্গই বলুন, দক্ষিণবঙ্গই বলুন, রাস্তাগুলোর বেহাল অবস্থা সম্পর্কে এই বিধানসভায় একটা আলোচনার সুযোগ করে দিয়েছেন এই আলোচনার মাধ্যমে। মন্ত্রীর পদত্যাগের সঙ্গে সঙ্গে যদি রাস্তার উন্নতি হত তাহলে কোনও কথা ছিল না। আসলে রাস্তাগুলো আমাদের উত্তরাধিকার সূত্রে প্রাপ্য। এই রাস্তার উপর দিয়ে আজকে যাট, সত্তর টনের গাড়ি যাতায়াত করছে। যখন আপনাদের আমলে প্রথম রাস্তা তৈরি হয়েছিল তখন আট, দশ টনের রোলার চলত। এখন সেই রাস্তাগুলো দিয়ে বড় বড় গাড়ি যাতায়াত করছে এবং বাসের সংখ্যাও বেড়েছে। এখন আমাদের ভাবতে হবে, রাস্তাগুলোর তৈরির সময় আমাদের কিভাবে খারাপ হয়ে যায় তাহলে সেই ঠিকাদারের টাকা দেওয়া বন্ধ করতে হবে। এক শ্রেণীর অসাধু ঠিকাদার এবং অফিসারের যোগসাজশে এটা হচ্ছে এবং রাস্তাগুলো যাদের মেইনটেনেন্স করার কথা তারা সেটা করছে না। জেলা পরিষদ বলুন, পঞ্চায়েত বলুন বা বেনিফিসিয়ারি কমিটিই বলুন, সমস্ত জায়গায় যে চক্র গড়ে উঠেছে সেই চক্র আমাদের ভাঙ্গতে হবে। আমাদের মনে রাখতে হবে রাস্তা তৈরি করলেই হবে না, রাস্তার জল যাতে গড়িয়ে যায়, কচ্ছপের পিঠের মতো যাতে হয় সেটা দেখতে হবে। আমি কয়েকদিন আগে উত্তরবঙ্গে গিয়েছিলাম, সেখানে অনেকগুলো রাস্তা চলাচলের পক্ষে অনুপযুক্ত। আমাদের জেলায় জাতীয় সড়ক রয়েছে, সেই জাতীয় সড়কের বোম্বে রোড, কলাইকুন্ডা থেকে লোধনচুলি, কোলাঘাট থেকে বসন্তপুর, এই রাস্তাগুলির অবস্থা অত্যন্ত খারাপ। কোনও কোনও রাস্তা তিন মাস আগে সারানো

হয়েছে, কিন্তু সেই রাস্তাগুলো আবার ভেঙ্গে যাচ্ছে। যখন রাস্তায় ছোট্ট একটা গর্ত হয়, তখন সেই রাস্তাটিকে যদি মেরামত করা হয় তাহলে সেই গর্তটা ভেঙ্গে বড় হত না। আমাদের কাজকর্মে গাফিলতি আছে। তবে সব ঠিকাদার বা সব অফিসারই অসাধু বলব না। তবে যারা অসাধু তাদের বিরুদ্ধে কঠোর নীতি গ্রহণ করতে হবে। জাতীয় সড়ক বা রাজ্য সড়ক মেরামতির জন্য কেন্দ্রীয় সরকারের টাকা যাতে ঠিকমতো আসে সেটাও আমাদের দেখতে হবে।

[4-00 — 4-10 p.m.]

**श्रीमती शान्ता छेत्री :** माननीय उपाध्यह महोदय र आज यस House मा माननीय सदस्य गन द्वारा लागेको पश्यिम बंगाल को प्रधान सड़क हरु को दुरव्यवस्था हरु मा जुन Motion लागेको द व्यस प्रती म मेरो दुई-चार शब्द राखन चहन्दु। व्यो थाह भएकै कुरा हो पशिचम बंगाल को दक्षिण-२४ परगना, देखी लिएर पहाड़, दार्जीलिंग पहाड़ सम्म को सड़क एक दमै, अती नै सोचनीय द र विशेष यसै प्रसंग मा सिलीगुड़ी देखी दार्जीलिंग सम्म जाने जो जातीय सड़क ५५ न० N.S. सड़क को अवस्था एकदम खराब द सो यहाँ हाम्रा माननीय मंत्रीगण हरु लाई पनी थाहा भएको हो, वहाँ हरु प्राय जै दार्जीलिंग जानदन व्यो बावे गएर र वहाँ हरु लाई थाहा द वर्षा मा जती पनी landslides हरु गयो व्यो landslides मा जती पनी सड़क हरु गतकिए व्यो आज सम्म पनी निर्माण भएको दैन। दार्जीलिंग एउटा विश्व मा मान्नीये को एउटा पर्यटन स्थल हो। हालै मा 7th November दार्जीलिंग मा Tea & Tourism Festival भएको थियो जहाँ संसार का विभिन्न पर्यटक हरु साथैर हाम्रो पशिचम बंगाल को माननीय पर्यटक मंत्री स्वंय आउनु भएको थियो Chief Guest को हिसाबमा टर वहाँ समयमा दार्जीलिंग मा जुन र बजे programme राखिएको थियो व्यो समयमा वहाँ आउनु सकनु भएन कारण बाटो को दुरव्यवस्था ले गर्दा वहाँ आउँन मा देरी भयो र म् हाम्रो पुर्त विभाग को माननीय मंत्री समझ मो आवेदन गर्न चहान्दु कि सिलीगुड़ी देखी को दार्जीलिंग शहर सम्म को जुन अवस्था द, जातीय सड़क को No.55 N.H, व्यो सड़क को राम्रो सँग ले जन-साधारण को स्वार्थ को निम्ती राजनैतीक भेद-भाव न राखी कन जन-साधारण को स्वार्थ लाई देरेर निश्यय नै यस प्रती ध्यान दिने द भन्ने म आशा राखदहु र फेरी National State Highway जुन अर्न्तगत द म दार्जीलिंग को पराय सबै लाई सब बाटो भनदिन तर विशेष गरेर Margpoo जाने बाटो जुन Margpoo को road द, जो स्वंय हालैमा 7th November कै दिन Margpoo को Bus stand जब उधघाटन गरीये को थियो हाम्रा माननीय मंत्री संग आउनु भएको थियो र वहाँ ले स्वंय देरेर जानु भएको थियो व्यस बखत पनी हामी ले वहाँ लाई याह दिलाएका

थिए न म आशा गर्दछु वहाँले निश्यय नै state Highway मा पर्ने अनि विशेष गरी National Highway मा पर्ने roads हरु जो द व्यसको निश्यय नै ध्यान दिनु हुने द भन्ने आशा राखछै म आपनो यो दोटो वक्तव्य लाई शेष गर्दछु। धन्यवाद।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা দীর্ঘক্ষণ ধরে এই আলোচনাটা শুনছি এবং এই আলোচনার মধ্যে যে বিষয়টা এসে গেছে প্রস্তাবনার মধ্যে, যেটা সবচেয়ে তীক্ষ্ণভাবে আলোচিত সেটা হচ্ছে পূর্তমন্ত্রীর পদত্যাগ দরকার। যাই হোক বিরোধী দলের সদস্যরা এই যে প্রস্তাব এনেছেন তারা তাদের প্রতিক্রিয়া তাদের মতো করে ব্যক্ত করবেন। আমার যে কথাটা বলবার, সে কথাটা স্বীকার করবার তা বলতে আমার কোনও দ্বিধা নেই যে রাস্তাঘাটের অবস্থা যথেষ্ট পরিমাণে খারাপ হয়ে আছে। আমি যখন আমার দপ্তরে বসে থাকি বা যখন বাইরে বিভিন্ন কনস্টিটিউয়েন্সিতে যাই সেখানে দাঁড়িয়ে আপনারাই বা সাধারণ মানুষ এইসব ব্যাপারে অনেক প্রশ্ন তোলেন তার মধ্যে অনেক সত্যতা আছে সে বিষয়ে সন্দেহ নেই। সে সব নিয়ে তারা বিভিন্ন সময়ে তারা দরবার করেন। যত দ্রুত এই সমস্যার সমাধান করা যায় সে সম্পর্কে তারা দাবি করেন। এর মধ্যে এখানে আলোচিত, হয়েছে এই রাজ্যে ১৮ হাজার কিলোমিটার রাস্তা যেগুলো আমরা মেনটেন করি।

আজকের দিনে এই বিশাল ১৮ হাজার কিলোমিটার রাস্তা মেনটেন করা বা রক্ষণাবেক্ষণ করা একটা বিরাট দায়িত্ব। পশ্চিমবাংলায়, আমাদের রাজত্বে আপনারা বলেন, অবশ্য অভিযোগ করেন যে, নতুন রাস্তা নাকি আমরা তৈরি করতে পারিনি। এই কথা ঠিকই যে এই ১৮ হাজার কিলোমিটার রাস্তার রক্ষণাবেক্ষণের দায়িত্ব গ্রহণ করা বা তার মান বৃদ্ধি করা, গুণগত দিক বৃদ্ধি করা, তার সঙ্গে নতুন রাস্তা তৈরি করা, সবকিছুর জন্যই একটা বিশাল আর্থিক দায় দায়িত্বের প্রয়োজন। আমাদের আর্থিক ক্ষমতা কারোর অজানা নেই। সকলেই জানেন যে, পশ্চিমবাংলায় সেই বিরাট আর্থিক ক্ষমতা আমাদের নেই। এখানে প্রশ্ন উঠবে যে আমরা পারছি না। কিন্তু বিভিন্ন রাজ্যের দিকে যদি তাকিয়ে দেখা যায়, তাহলে দেখা যাবে যে, তারা উন্নত মানের রাস্তাঘাট তৈরি করতে পারছে। অথচ আমরা এই রাজ্যে কেন করতে পারছি না। এই রাজ্যে কিছু কিছু রাস্তা উন্নতমানের করবার জন্য পদক্ষেপ গ্রহণ করেছি। সুফল পেতে সময় লাগবে। আপনারা সকলেই দেখেছেন যে, এই জি. টি. রোডকে ফোর লাইনিং করবার জন্য আমরা দীর্ঘদিন ধরে দাবি জানিয়ে এসেছিলাম। তারপর মিনিস্ট্রি অব সারভে ট্রান্সপোর্ট, ভূতল পরিবহন দপ্তর তারা ন্যাশনাল হাইওয়ে অথরিটি সংগঠন করার জন্য এই রাস্তার দায়িত্ব নিয়েছেন এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে খানিকটা টাকা ঋণ হিসাবে সাহায্য নিচ্ছি। এটা নিয়ে প্রায় ৯২ কিলোমিটার রাস্তা ফোর লাইন করবার ব্যবস্থা করেছি। এরমধ্যে ৩৬ কিলোমিটার রাস্তা

করবার জন্য লার্সেন অ্যান্ড টুবরোকে দায়িত্ব দিয়েছি। তারা কাজ শুরু করেছে। অন্য দিকে সবকটা ন্যাশনাল হাইওয়ে ফোর লাইন করবার জন্য দাবি জানিয়ে আসছি। অতি সম্প্রতি আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি লিখেছেন। তাতে তিনি বলেছেন যে, শুধু এন. এইচ. (২) নয়, এন. এইচ. (৬), এন. এইচ. (৩১), (৪১), (৫৫) সমস্ত এন. এইচগুলিকে ফোর লাইনিং করার কথা। যেটা আমরা করেছি সেটা হচ্ছে যে, পানাগড় পর্যন্ত করবার কথা বিবেচনা করা হয়েছে। পানাগড় থেকে পালসিট পর্যন্ত চার লেন রাস্তা যদি এগিয়ে আসা যায়, তাহলে যে দুর্গাপুর এক্সপ্রেস তৈরি হয়েছে, সেই দুর্গাপুর এক্সপ্রেস দিয়ে বিহার থেকে, উত্তরপ্রদেশ থেকে গাড়ি সোজা কলকাতায় চলে আসতে পারবে। অতি দ্রুততার সঙ্গে আমরা কাজ করছি এবং নির্দিষ্ট সময় দেওয়া আছে যে, সেই সময়ের মধ্যে জনগণের হাতে ব্যবহার করার জন্য আমরা তুলে দেব। অন্য দিক থেকে আমরা যে ১৪-১৫-টা স্টেট হাইওয়ে, এখানে সদস্যরা সঠিকভাবে উল্লেখ করেছেন যে, এই অবস্থায় আমরা কিছু প্যাচ ওয়ার্ক করে কিছু জায়গা মেনটেন করে আমরা রোডের স্বার্থকে রক্ষা করতে পারব না। কারণ রোডের স্বার্থকে রক্ষা করতে গেলে তার যে ট্রাফিক ইনটেন্সিটি বেড়ে যাচ্ছে, সেটা নজর রাখা দরকার এবং প্রতি বছর হিসাব করে পাওয়া যাচ্ছে যে, প্রায় ১১ শতাংশ করে ট্রাফিক ইন্টেসিটি বেড়ে যাচ্ছে। এখানে সদস্যরা উল্লেখ করেছেন যে, রেল পরিবহনের ক্ষেত্রে কিছু অসুবিধা থাকার ফলে রাস্তা পরিবহনের দিকে সবাই চলে আসছে। রাস্তা পরিবহন যেভাবে বাড়ছে, সেক্ষেত্রে অ্যাকসেল লোডের কথা বলেছেন। প্রায় ৬০-৬৫ টন করে অ্যাকসেল রোড হচ্ছে। যেভাবে রাস্তা করা হচ্ছিল, সেই রাস্তা অ্যাকসেল লোড নেওয়ার পক্ষে উপযোগী নয়। সেক্ষেত্রে গাড়ির চাকাগুলি বসে যায়, তখন ফ্ল্যাঙ্ক এ যে চাকা পড়ে যায়, বিশেষ করে বর্ষাকালে সেখানে ওই লোড পড়ে। ফলে ভেঙ্গে যেতে বাধ্য। এক্ষেত্রে রাস্তাগুলি ভেঙ্গে যেতে বাধ্য।

[4-10 — 4-20 p.m.]

সেজন্য ন্যাশনাল হাই-ওয়েগুলোকে আমরা ফোর-লাইন করার প্রয়োজনীয়তা উপলব্ধি করেছি এবং স্টেট হাই-ওয়েগুলোকে এখনই মজবুত করে তৈরি না করলে ভবিষ্যতে এর অবস্থা আরও খারাপ হবে। কারণ একটা রাস্তাকে ভাল ভাবে তৈরি করার দরকার নতুবা রাস্তার যে যে অংশগুলো খারাপ শুধু সেগুলোকে মেরামত করলে, ধীরে ধীরে সম্পূর্ণ রাস্তাটাই খারাপ হয়ে যাবে। সেজন্য এখন রাস্তায় কোনও প্যাচ-ওয়ার্ক থাকবে না। আমরা দীর্ঘদিন ধরে দেখছি রাস্তায় প্যাচ্-ওয়ার্ক করলে, সেই রাস্তার বাকি অংশ ধীরে ধীরে নষ্ট হয়ে যায়। এখন ১৪টি স্টেট হাই-ওয়েকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্য নিয়ে মজবুত করার চেষ্টা করছি। এর টেকনিক্যাল কাজ শুরু হওয়ার মুখে। এটা হলে আগামী ১ বছরের মধ্যে ১৪টি রাস্তার কাজ শুরু করতে পারব এবং সেই রাস্তাগুলো

নিসন্দেহে ভাল হবে। রাস্তাগুলোকে চওড়া করার জন্য আমাদের পক্ষ থেকে বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে। ৯৫টি রাস্তা ২.৫৫ মিটার থেকে ৩.০৮ মিটার চওড়া আছে। ভিলেজ রোড ও মেজর ডিস্ট্রিক্ট রোডগুলোকেও চওড়া করার দরকার আছে। আমরা সেজন্য পঞ্চায়েত দপ্তরের সঙ্গে হাত মিলিয়ে এই রাস্তাগুলোকে চওড়া করার কাজ করব। এই বছরের রাস্তাগুলোকে আরও বড় করার পরিকল্পনা নিয়েছি। ন্যাবার্ড সংস্থা থেকে ঋণ দিচ্ছে। ২ বছরের মধ্যে ৮৮ কোটি টাকা তাদের কাছ থেকে পেয়েছি। এবারে ৪৮ কোটি টাকার কাজ করতে হবে। বিশেষ বিশেষ জায়গায় রাস্তার থিকনেসের কাজ শুরু করেছিলাম, সেটা এখন কমপ্লিট করতে যাচ্ছে। আমরা অনেকগুলো ব্রিজের কাজ শেষ করার দিকে। ন্যাবার্ডের সাহায্য নিয়ে ৩৪টি ব্রিজের কাজ করেছি। ৪২২ কিলোমিটার রাস্তা আমরা ওয়াইডেনিং ও স্ট্রেনদেনিং করব ন্যাবার্ডের অর্থ নিয়ে। তাদের সঙ্গে যে চুক্তি হয়েছে তাতে ২ বছরের মধ্যে আমাদের কাজ শেষ করতে হবে। এই রাস্তাগুলোর কোয়ালিটির উন্নতি করার জন্য আমরা বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছি। যে যে রাস্তাগুলোর রিপেয়ারের প্রয়োজন সেগুলোর রিপেয়ারের কাজ ইতিমধ্যেই আমরা শেষ করে দিয়েছি। আমরা বিভিন্ন জায়গায় টেন্ডারগুলো করে ফেলেছি। কিছু কিছু জায়গায় ওয়ার্ক-অর্ডার দেওয়া হয়েছে। ব্রেবোর্ন রোড, জি. টি. রোড ইত্যাদি যে সমস্ত রাস্তাগুলো মেজর ড্যামেজ হয়েছে সেই সমস্ত রাস্তাগুলোর কাজ আমরা ডিসেম্বর মাসের মধ্যে আরম্ভ করব।

আপনারা দেখবেন, ডিসেম্বর মাসের মধ্যে সব জায়গায়—যে সমস্ত জায়গায় কাজ হবে—কাজ শুরু হয়ে যাবে। ইতিমধ্যেই কিছু জায়গায় শুরু হয়েছে। যেসব জায়গায় ড্যামেজ হয়েছে, সব জায়গাতেই ডিসেম্বরের মধ্যে কাজ শুরু হয়ে যাবে।

ফান্ডের ব্যাপারে বলেছেন। ফান্ডের ক্ষেত্রে আমাদের ইনঅ্যাডিক্লুয়েসি ছিল—যে টাকা দেওয়া হয়, প্ল্যান আউট-লে করা হয়। আর্থিক সীমাবদ্ধতার কথা বলা হয়েছে। মেইনটেন্যান্সের জন্য যে টাকা দেওয়া হয়, আমরা বারবার বলেছি সেটা অপ্রতুল। সেই কারণে অর্থ দপ্তর, আমরা, পঞ্চায়েতে, রুর‍্যাল ডেভেলপমেন্ট দপ্তর এক সঙ্গে বসে এই সঙ্কটের মোকাবিলা করার জন্য অর্থ সংগ্রহের ব্যবস্থা করেছি। তার ফলে অর্থ দপ্তর মেইনটেন্যান্সের খাতে ১১৩ কোটি টাকা আমাদের বরাদ্দ করেছে। তার মধ্যে ৩০ কোটি টাকা ওরা অর্ডার লিস্ট করে দিয়েছে এবং এই কাজ যেখানে যেখানে হবে, সেখানে টেন্ডার করেছি। এবং মার্চের মধ্যেই পুরো ১১৩ কোটি টাকা তারা আমাদের দেবেন, এটা ঠিক হয়ে আছে। সেই অনুযায়ী প্রত্যেকটা জেলা থেকে—জেলা পঞ্চায়েতে, জেলা প্ল্যানিং কমিটি এবং আমাদের দপ্তর এক সঙ্গে বসে যে সব রাস্তা ডিস্ট্রেসড হয়ে আছে, সেইগুলো আইডেন্টিফাই করা হয়েছে এবং তার যে এস্টিমেট করা হয়েছে, সেই অনুযায়ী প্রত্যেকটার টেন্ডার করতে বলা হয়েছে। যে যে জেলায়, যে যে রাস্তা আইডেন্টিফাই করা

হয়েছে, সেই সেই রাস্তার কাজ আমরা মার্চের মধ্যেই শেষ করব, এই ভাবে টাকা বরাদ্দ হয়েছে। কাজেই মার্চের মধ্যে সমস্ত কাজটা শেষ করার ব্যবস্থা করা হবে।

মাননীয় কমল গুহ মহাশয় বেঙ্গল টু বেঙ্গল, শীতলকুচির রাস্তার কথা বলেছেন। আমরাও বারবার বলেছি, কুচবিহারে যত রাস্তা আছে, তার মধ্যে শীতলকুচির রাস্তা সবচেয়ে খারাপ। সেটার জন্য টেন্ডারও করেছি। বাকি রাস্তাগুলো যে ভাবে মেনটেন করেছি, সেইগুলো অন্য জেলার তুলনায় ভাল আছে। বেঙ্গল টু বেঙ্গল-এর থিকনেস কম, তার ডেভেলপ করার চেষ্টা করছি। নতুন যে রাস্তা হবে, তার আর্থ ওয়ার্ক চলছে। পি. ডব্লু. ডি.-র যে রাস্তা ছিল, সেটা রোডস-এর থেকে নিয়ে কাজ শুরু করেছি। এই রাস্তায় হেভি লরির লোড নেওয়া সম্ভব নয়। ডালখোলা পার হয়ে বিহারের দিকে গেলে হতে পারে, কিন্তু লরিগুলি বেঙ্গল টু বেঙ্গল চলে যাচ্ছে। ন্যাশনাল হাইওয়ে যে লরির চাপ নিতে পারে, বেঙ্গল টু বেঙ্গল কি করে সেটা নিতে পারে? আবার লরিও বন্ধ করা যাবে না। লরি যাওয়ার ফলে রাস্তা নষ্ট হয়ে যাচ্ছে। এটা একটা অসুবিধা।

দ্বিতীয় কথা, ক্যান্সার সেন্টারের রাস্তা আমাদের করার কথা নয়। উনি অনুরোধ করেছিলেন, সেইজন্য আমাদের ডিপার্টমেন্টের পক্ষ থেকে বলা হয়েছে, মানুষের কল্যাণে যখন কিছু হচ্ছে, সেটা করা হোক।

সেই জন্য ক্যান্সার সেন্টার পর্যন্ত রাস্তা করে দেওয়া হবে বলে ঠিক করা হয়েছে। ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে, কন্ট্রাক্টর কাজ করছে। কাজেই উনি যে আবেদন করেছেন সেটা দেখার চেষ্টা করা হয়েছে। কাজেই এক্ষেত্রে যে অভিযোগ আনার চেষ্টা করা হয়েছে সেটা ঠিক না। তোর্ষা ব্রিজ প্রকল্পের কাজ এগিয়ে চলেছে। কিন্তু উনি বন্ধ করে এ ব্যাপারে পলিটিক্যাল স্ট্যান্ট দেওয়ার চেষ্টা করেছেন। যাই হোক, এ ব্যাপারে জবাব দেওয়া হয়েছে। এবং সুনির্দিষ্ট সময়ের মধ্যে সেই কাজ করে দেওয়া হবে। সর্বপরি, আমি আপনাদের সঙ্গে একমত, পশ্চিমবাংলার নানা সমস্যার মধ্যে এই রাস্তা-ঘাটেরও একটা সমস্যা রয়েছে। যুদ্ধকালীন ভিত্তিতে বিষয়টা দেখা দরকার বলা হয়েছে, ঠিকই। এটা একটা দারুন সাফল্যের জায়গায় আছে, এটা আমি বলব না। তবে আমি বিশ্বাস করি, এই কাজে যদি আপনাদের সহযোগিতা পাওয়া যায় তাহলে ঠিক ঠিক ভাবে এই কাজকে এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হবে।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য শুনে অবাক হয়ে গেলাম। আমি মনে করেছিলাম উনি এজন্য লজ্জিত হবে। রাস্তা-ঘাটের অবস্থা সম্বন্ধে, বিশেষ একজন এম. এল. এ. হিসাবে নয়, এদল, ওদল

প্রত্যেকটা দলের এমন কোনও এম. এল. এ. নেই যাদের এ ব্যাপারে জনসাধারণের কাছে মাথা নিচু করে না চলতে হয়। এবং প্রত্যেকটা জায়গার এম. এল. এ. এ ব্যাপারে আমার মনে হয় তাদের প্রতিশ্রুতি রাখতে পারেননি। তা সত্ত্বেও মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় একথা বলছেন এবং বলছেন জ্যোতিবাবু চিঠি লিখে দিয়েছেন। স্যার, চটকলের ট্রেড ইউনিয়নে যদি যান তাহলে কখনও কখনও দেখবেন আপনাকে লাড্ডু খেতে দেবে। যদি জিজ্ঞাসা করেন কেন? শুনতে পাবেন, 'খতমে লড়কা হুয়া।' কিন্তু 'খতে' যে রাস্তাও হয় সেটা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে পারলাম। আমাদের জাতীয় সড়কের জন্য যে টাকা পাওয়া যায় তাতে রাস্তাগুলো মেন্টেন করা হয় না, অন্য জায়গায় খরচ করা হয়। আবার দেখা যাবে রাস্তার কাজে ১০ থেকে ৫০ টনের রোলার ব্যবহার করা হলেও সেই রাস্তা দিয়ে অনেক বেশি টনের গাড়ি যাচ্ছে। মাননীয় কমলবাবু বলেছেন, আড়াই পারসেন্ট, আড়াই পারসেন্ট। মন্ত্রী আড়াই পারসেন্ট বাদ দিয়েছেন, আর মন্ত্রীর চামচা বাকিটা ভাগ করে নিয়েছে। বাকি ৫ পারসেন্ট উনি উহ্য রেখেছেন। সব মিলিয়ে কোনও কন্ট্রাক্টরের ক্ষমতা নেই উপযুক্ত ভাবে রাস্তা তৈরি করে। যার ফলে আজকে রাস্তার এই বেহাল অবস্থা। এর জন্য প্রতিদিন এম. এল. এ.-রা জনসাধারণের কাছে হিউমলিয়েটেড হচ্ছেন। স্যার, রাস্তা একটা অপরিহার্য জিনিস। আজকে মেদনীপুরের লোকেদের বলতে শোনা যায়, মোরামের রাস্তা থেকে শুরু করে হাইরোড পর্যন্ত—সব রাস্তাই যেন উদয়শঙ্কর রোড, বাসগুলো নাচতে নাচতে যাচ্ছে।

আজকে যখন এই অবস্থা তখন উনি কেন বললেন না আর্থিক ক্ষতির কথা? আজকে বড় কারখানায়-র মেটিরিয়ালস পৌছাতে পারছে না, সে কথা উনি বললেন না। কেন বললেন না লোক মারা যাচ্ছে, বাস উল্টে যাচ্ছে এবং বহু লোক মারা যাচ্ছে? কেন বললেন না যে আর্থিক ক্ষতি যেটা একটা সাধারণ ক্ষতি সে কথা উনি বললেন না। বহু এম. এল. এ. যেটা বললেন সেটা উনি বললেন না যে অর্থমন্ত্রীর কাছ থেকে উনি কত টাকা চেয়েছেন? কিন্তু অনেক এম. এল. এ. জানেন সে কথা যে উনি টাকা চেয়েছেন কিন্তু তার এক-দশমাংশও অর্থমন্ত্রী দেননি, এমনকি কলকাতার রাস্তার জন্য কলকাতা কর্পোরেশন রাস্তার জন্য যা আদায় সেই টাকা পি. ডব্লু. ডি.-কে দেওয়া দরকার, সেটাও দেননি। মহামান্য জ্যোতি বসু যে রাস্তা দিয়ে বাড়ি যাবেন সেই রাস্তাটি একেবারে আন্তর্জাতিক মানের রাস্তা করে রেখেছেন। লজ্জারও লজ্জা থাকে। মুখ্যমন্ত্রীর বাড়ি পর্যন্ত শুধুই আন্তর্জাতিক মানের রাস্তা, বাকিগুলি শুধু নরকে পর্যবসতি করা হয়েছে। স্যার, এমন অবস্থা হয়েছে যে দ্রুত যাওয়াতো দূরের কথা, সাধারণ ভাবে গাড়ি যাতায়াত করতে পারে না। স্যার, গাড়ি ভাড়া বাড়ানোর প্রতিবাদ আমরা করেছি, তবুও বলছি গাড়ি ভাড়া বাড়বে না কেন? রাস্তার জন্য গাড়ির যন্ত্রপাতি নষ্ট হচ্ছে, আর যন্ত্রপাতির দাম বাড়ছে, আর তাই গাড়ি ভাড়া বাড়ছে। জ্যোতি বসুর বিধানসভা কেন্দ্রে যান, আমার

উত্তরে যান আপনার উত্তর চাই না, তারাতলা থেকে জ্যোতি বসুর বিধানসভা কেন্দ্রে যান সেখান থেকে যদি আপনি ফিরে আসতে পারেন তাহলে আমি আর সদস্য থাকব না, আমি পদত্যাগ করব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুব্রতবাবু একটু শুনুন, এই মোশনের জন্য যে টাইম অ্যালট্ করা ছিল দেড় ঘন্টা পর্যন্ত আমার কাছে যেটা ছিল সেটাতে ছিল এক ঘন্টা। আমি তখন আধ ঘন্টা বাড়িয়ে ছিলাম। অরিজিনাল মেনশন দেড় ঘন্টা আছে। অতএব আমার সেই আধ ঘন্টাই বিধানসভায় বহাল থাকল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর বেশি বলব না। উনি কি বলেছেন বিশ্বব্যাঙ্কের কাছে টাকা চেয়েছেন? উনি মিথ্যা কথা বলেছেন. ফলতা থেকে এই ২০ বছরে সরকার একটা অ্যাপ্রোচ রোড শেষ করতে পারল না, সেই সরকার ৯০০ কিঃ মিঃ রাস্তা তৈরি করবে বলে চিৎকার করছে। আপনি কেন বললেন না যে অর্থনৈতিক ইনফ্রাস্ট্রাক্চারের প্রধান কথাই হল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার। আপনি কোথায় কোথায় পুরনো রাস্তা করবেন, আর কোথায় কোথায় নতুন রাস্তা করবেন সেটা বললেন না। আপনার কোনও কর্তব্যই নেই? আজকে কারখানা চালু করে দিয়েছেন কিন্তু সেখানে রাস্তা নেই, সে কথা বললেন না। বিশ্বব্যাঙ্কের কথা বললেন না যে টাকা পাচ্ছেন আর ৩৬ কিঃ মিঃ রাস্তা করেছেন। শুধু পশ্চিমবাংলার ৩৬ কিঃ মিঃ রাস্তা করবার প্রতিশ্রুতি নিয়েই বসে আছেন। আমি বিনয়ের সঙ্গে বলছি খুব খারাপ জায়গায় আপনি বসে আছেন। আপনি যখন এদিকে বসেছিলেন, তখনই আমি আপনাকে বলেছিলাম যে ওদিকে যাবেন না, ওখানে যেই যায় তাকে এমন করেই অর্থ দপ্তর টুঁটি চেপে ধরে। এখানে আগে ছিলেন, যতীন চক্রবর্তী, তারপর মতীশ রায়, তার পর আপনি, ভগবান যেন না করেন, এটা খুব খারাপ জায়গা টেনশন আর টেনশনে শেষ হয়ে যায়। আপনি হয় কাজ করুন, না হয় কাজ করতে পারছেন না বলে পদত্যাগ করুন। এটা শুধু আমার দাবি নয়, সারা পশ্চিমবাংলার মানুষের দাবি। এখানকার এম. এল. এ.-রা বলতে পারছে না, কিন্তু এরা প্রতিশ্রুতি দিয়ে এসেছেন। আজকে বিদ্যুৎবাবু রয়েছেন, রাস্তার জন্য ইন্ডাস্ট্রিগুলি একটা ভয়ঙ্কর অবস্থায় রয়েছে উনি সেটা জানেন। কি ভয়ঙ্কর অবস্থা দাঁড়িয়েছে। অথচ আপনি মাঝে মাঝেই সংবাদপত্রের মাধ্যমে বলেন, 'যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে রাস্তা মেরামতির কাজ করা হবে।' কোথায় যুদ্ধকালীন? যুদ্ধকালীন তো দূরের কথা, পরিকল্পনা মাফিক সাধারণ যে কাজ হওয়ার কথা, তাও আপনি করছেন না। আপনি কি যুদ্ধ করবেন, ঢাল নেই, তরোয়াল নেই নিধিরাম সর্দার। গ্রামে একটা কথা আছে, ফুলই নেই তায় আবার ফুলশয্যা। যুদ্ধ কি দিয়ে করবেন, আপনার তো কোনও অস্ত্রই নেই, রসদ নেই, সৈন্য বাহিনী নেই। স্বভাবতই আপনার

দপ্তরের ব্যর্থতা মারাত্মক আকার ধারণ করেছে। আপনার দপ্তরের ব্যর্থতার ফলে দৈনিক গোটা পশ্চিমবাংলায় সাধারণ মানুষ মারা পড়ছে। সুতরাং আপনার কাছে আমার দাবি, হয় আপনি কাজ করুন, না হয় পদত্যাগ করুন। এই কথা বলে, এই প্রস্তাবের পক্ষে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**Shri Rabindranath Mondal :** Sir, I beg to move that in para 2, line 2 in place of the words 'কয়েকশ সাধারণ মানুষ আহত ও নিহত হচ্ছেন' the words 'সাধারণ মানুষ প্রভূত অসুবিধার সম্মুখীন হচ্ছেন' substituted.

**Mr. Dy. Speaker :** Are you accepting the amendment ?

**Shri Subrata Mukherjee :** Yes,

The amendment of Shri Mondal was then put and agreed to.

The motion of Shri Subrata Mukherjee, as amended,

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, এই রাজ্যের প্রধান প্রধান সড়কগুলি, যেগুলি রাজ্য সরকারের পূর্ত (সড়ক) বিভাগের দায়িত্বে রক্ষণাবেক্ষণ করা হয়, সেই সড়কগুলি দীর্ঘদিন মেরামতি ও রক্ষণাবেক্ষণের অভাবে যানবাহন চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে ;

এই সভা আরও লক্ষ্য করছে যে, রাজ্যের সড়কগুলির বেহাল অবস্থার জন্য দুর্ঘটনার সংখ্যাও পর্যায়ক্রমে বৃদ্ধি পেয়েছে যার ফলে প্রতিদিন সাধারণ মানুষ প্রভূত অসুবিধার সম্মুখীন হচ্ছেন। এবং রাজ্যের ব্যবসা-বাণিজ্য, শিল্পের অগ্রগতি স্তব্ধ হয়ে রয়েছে ও নতুন-নতুন শিল্পের সম্প্রসারণ ঘটছে না ;

সেইহেতু, এই সভা রাজ্য সরকারের কাছে প্রস্তাব করছে যে, অর্থ দপ্তর এবং পূর্ত (সড়ক) দপ্তরের সমন্বয় সাধন ঘটিয়ে যুদ্ধকালীন পরিস্থিতির ভিত্তিতে রাজ্যের সমস্ত সড়কগুলি সংস্কারসাধন করে রাজ্যের মৃতপ্রায় অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা হোক।

was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

### Twenty Eighth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to presnet the Programme of Business for

the 26th to the 28th November, 1997 on the 28th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber and recommended the following programme of Business.

26.11.97, Wednesday : *(i)* The West Bengal Land Reforms and Tenancy Tribunal Bill, 1997 (Introduction, Consideration & Passing) .. 1/2 hour

*(ii)* The West Bengal Panchayat (Second Amendment) Bill, 1997 (Introduction, Consideration & Passing) .. 1 hour

*(iii)* The West Bengal Premises Tenancy Bill, 1996 as reported by the Select Committee (Consideration & Passing) .. 2 hour

*(iv)* The West Bengal Law Clerks (Amendment) Bill, 1997 (Introduction, Consideration & Passing) .. 1/2 hour

27.11.97, Thursday : No Confidence Motion against Council of Ministers—Notice given by Shri Somenda Nath Mitra and Shri Atish Chandra Sinha 4 hours

28.11.97, Friday : *(i)* The West Bengal Government Premises Regulation) (Amendment) Bill, 1997 (Introduction, Consideration & Passing) .. 1/2 hour

*(ii)* The West Bengal Apartment Ownership Amendment) Bill, 1997 (Introduction, Consideration & Passing) .. 1/2 hour

*(iii)* The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1997 (Introduction) (Consideration & Passing).. 1 hour

(iv) The Wakf (West Bengal Amendment) Bill, 1997
(Introduction, Consideration & Passing) .. $^1/_2$ hour

*N. B.* There will be no Mention Cases on Thursday, the 27th November, 1997.

**Shri Rabindranath Mondal** : I beg to move that the 28th Report of the Committee as presented in the House be accepted.

The motion was then put and agreed to.

## MOTION UNDER RULE—185

**শ্রী রবীন দেব ঃ** স্যার, আমি আপনার অনুমতি নিয়ে মোশন আন্ডার রুল ১৮৫ এখানে একটি প্রস্তাব উত্থাপন করছি। প্রস্তাবটি হচ্ছে—

"এই সভা অবগত আছে যে, বিশ্বের বাজারে চা রপ্তানি করে বিদেশি মুদ্রা অর্জন, বিভিন্ন সংস্থায় ন্যায্যমূল্য চা সরবরাহ, দেশের অভ্যন্তরে সাধারণ মানুষকে ন্যায্যমূল্য রেশনিং ব্যবস্থার মাধ্যমে চা সরবরাহ করা ইত্যাদির উদ্দেশ্যে ১৯৭১ সালে কেন্দ্রীয় সরকারের বাণিজ্য দপ্তরের অধীন টি ট্রেডিং কর্পোরেশন অব ইন্ডিয়া গঠিত হয়েছিল এবং ১৯৮৫ সালে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুসারে উক্ত সংস্থার পরিচালন দায়িত্ব স্টেট ট্রেডিং কর্পোরেশনকে অর্পণ করা হয়েছিল ;

এই সভা আরও অবগত আছে যে, এই সংস্থার অধীন পাঁচটি চা-বাগিচায় প্রায় ৪,৫০০ জন শ্রমিক-কর্মচারী এবং কলকাতায় সদর দপ্তরের ৩২৫ জন কর্মচারী কর্মরত রয়েছেন ;

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, রাষ্ট্রায়ত্ত শিল্পের প্রতি কেন্দ্রীয় সরকারের উদাসীনতার কারণে বিগত তিন বৎসর যাবৎ সংস্থাটির কাজ বন্ধ হয়ে রয়েছে এবং কর্মরত শ্রমিক-কর্মচারিরা গত ৬ মাস যাবৎ কোনও বেতন পাচ্ছেন না ;

এই সভা আরও লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গে অবস্থিত এই সংস্থাটি তুলে দেবার একটি চক্রান্ত চলছে ;

অতএব, এই সভা উক্ত সংস্থার পুনরুজ্জীবন এবং কলকাতা থেকে সংস্থাটি না সরিয়ে শ্রমিক কর্মচারিদের বকেয়া বেতন, ভাতা, প্রাপ্য ইত্যাদি অবিলম্বে পরিশোধ করার

জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নিতে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।"

স্যার, আমি এই প্রস্তাবটি সভার বিবেচনার জন্য উত্থাপন করলাম। এখন এর ওপর সদস্যরা বক্তব্য রাখুন। তাদের বক্তব্য শোনার পর আমি আমার বক্তব্য রাখব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী রবীন দেব, শ্রী রবীন্দ্রনাথ মন্ডল, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী জয়ন্তকুমার বিশ্বাস, শ্রী দেবপ্রসাদ সরকার, শ্রী সুনীতি চট্টরাজ এবং আমি মিলে আজকে যে প্রস্তাব এই সভায় উপস্থাপিত করেছি তা শ্রী রবীন দেব এই প্রস্তাব সভায় পেশ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্য সরকার এবং বর্তমান কেন্দ্রীয় সরকার সমস্ত জায়গায় বলেছেন যে, তারা নতুন নতুন শিল্প স্থাপন করবেন, ভারতবর্ষে তারা শিল্পের বিপ্লব আনবেন, পশ্চিমবাংলায় শিল্পের নতুন জোয়ার আনবেন এবং তারজন্যই মাননীয় মুখ্যমন্ত্রী দফায়-দফায় বিদেশ সফরে যাচ্ছেন এবং মাননীয় সাংসদ শ্রী সোমনাথ চট্টোপাধ্যায় ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করবার জন্য পৃথিবীর তাবড়-তাবড় দেশে ঘুরে বেড়াচ্ছেন। যখন আমরা প্রশ্ন করছি আপনাদের এই পৃথিবীব্যাপী ভ্রমণের ফলে পশ্চিমবাংলায় শিল্পের পরিকাঠামোর কতটা উন্নত হল, নতুন করে কতটা শিল্প সংস্থাপিত হল, কত মানুষের চাকরির ব্যবস্থা হল, উৎপাদনের ব্যবস্থা কতটা? এগুলো তখন রাজ্য সরকার, কি কেন্দ্রীয় সরকার তার সদ্ব-উত্তর দিতে পারেনি। আজকে যে প্রস্তাব উপস্থাপিত করেছি, টি-ট্রেডিং কর্পোরেশন অব ইন্ডিয়া যাকে সংক্ষেপে টি. টি. সি. আই. বলা হয় সেটা ১৯৭১ সালে তদানীন্তন কেন্দ্রীয় কংগ্রেস সরকার দুর্বল চা-কারখানাগুলিকে অধিগ্রহণ করে, যত চা-বাগানের শ্রমিক আছে তারা যাতে তাদের চাকরি চালিয়ে যেতে পারেন, শোষণের কারাগারে আবদ্ধ না থাকেন, তারা যাতে কর্মচ্যুত না হন এবং চা-বাগানের সম্পত্তি যাতে বে-আইনি সম্পত্তিতে পরিণত না হয় তারজন্য ১৪টি সিক চা-কোম্পানিগুলি নিয়ে এই টি. টি. সি. আই. তৈরি করেছিলেন। গোটা বিশ্বের বাজারে চায়ের প্রয়োজন যখন উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে, শ্রীলঙ্কার সাথে প্রতিযোগিতা করে ভারতীয় চা বিশ্বের বাজারে নতুন করে জায়গা যখন গড়ে নিতে পারছে তখন চায়ের উৎপাদন অব্যাহত গতিতে রাখার জন্য সংশ্লিষ্ট যারা শ্রমজীবী মানুষ আছে তাদের রুজি-রোজগার ঠিকমতো বজায় রেখে মালিকদের শোষণের হাত থেকে বার করে নিয়ে একটা কর্পোরেশনের মাধ্যমে যাতে চায়ের উৎপাদন বজায় রাখা যায় এবং বিশ্বের বাজার সরকার যাতে সরাসরি গ্রহণ করতে পারে তারজন্য ১৯৭১ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নির্দেশে এবং তত্ত্বাবধানে টি. সি. আই. তৈরি করা হয়েছিল এবং তার হেড অফিস কলকাতা শহরে তৈরি করা হয়েছিল। তারপর ২৫ বছর কেটে গেছে। আমরা দেখলাম ১৯৭৭ সালের আগে যে টি ট্রেডিং কর্পোরেশন প্রফিট মেকিং কনসার্ন ছিল—যে

সিক চা-বাগানগুলিকে নিয়ে উৎপাদন বাড়ানো হল, শ্রমিকদের রুজি-রোজগার বাড়ানো হল এবং বিদেশের বাজারে চা রপ্তানি করে যখন যথেষ্ট সুনাম অর্জন করল তখন কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা স্টেট ট্রেডিং কর্পোরেশন বা এস. টি. সি.-র মাধ্যমে ১৯৮৫ সালে এই কোম্পানি রক্ষণাবেক্ষণের চেষ্টা করা হল। বর্তমানে এই সংস্থায় শ্রমিক কর্মচারীর সংখ্যা ৫ হাজার বাগানে যারা কাজ করছেন তাদের সংখ্যা ৪ হাজার ৫০০ আর যারা ট্রেডিং অফিসে কাজ করছেন তাদের সংখ্যা ৩২৫ জন। এখুনি প্রায় ৫ হাজার শ্রমিক কর্মচারী এই সংস্থায় কাজ করছেন। কিন্তু ক্রমাগত কেন্দ্রীয় সরকারের অনীহা এবং কেন্দ্রীয় সরকার যে সমস্ত অফিসার সেখানে পাঠিয়েছেন সি. ই. ও. বা চীফ একজিকিউটিভ অফিসার হিসাবে, প্রতি সম্প্রতি সেখানে সি. ই. ও. পদত্যাগ করে রাজ্য সরকারের ক্রিড়া দপ্তরের সেক্রেটারি হিসাবে দায়িত্বভার গ্রহণ করেছেন শ্রীযুক্ত সুমন্ত চৌধুরি।

[4-40 — 4-50 p.m.]

শ্রীযুক্ত সুমন্ত চৌধুরি ঐ সংস্থার উন্নয়ন করবেন বলে ৯ বার বিদেশে গিয়েছেন। বাজার যাচাই করার নামে ৯ বার তিনি বিদেশে গিয়ে লক্ষ লক্ষ টাকা গুনাগার দিয়েছেন কিন্তু এক কে. জি. চায়েরও উৎপাদন বাড়েনি বা সেখানে এক্সপোর্ট করার জন্য বাজারও তিনি খুঁজে আনতে পারেননি। লক্ষ লক্ষ টাকা তিনি বাজার খোঁজার অছিলায় জলাঞ্জলি দিয়ে এসেছেন। তার সুবাদে অবশ্য তাকে প্রমোশনও দেওয়া হয়েছে। রাইটার্স বিল্ডিং-এ তিনি ক্রিড়া সচিব হয়েছেন। মাননীয় মন্ত্রী সুভাষ চক্রবর্তী তাকে ক্রিড়া সচিব হিসাবে নিয়োগ করেছেন। যে খেলা তিনি সেখানে গিয়ে দেখিয়ে এসেছেন তাতে সুভাষবাবু হয়ত ভেবেছেন যে সেই খেলোয়াড়ি মনোভাব তিনি এখানেও দেখাতে পারবেন তাই তাকে ক্রিড়া দপ্তরের সচিব হিসাবে নিয়োগ করা হয়েছে। স্যার, আজকে কেন্দ্রীয় সরকারের কাছে এই বার্তা আমরা পৌছে দিতে চাই এই রেজলিউশনের মাধ্যমে যে, একটা ছোট চা বাগানের মালিক সে একটা মাত্র বাগানকে সামনে রেখে যদি লক্ষ লক্ষ টাকা মুনাফা করতে পারে তাহলে এখানে এই অবস্থা হবে কেন? অবশ্য আমরা জানি যে সরকারি কারখানায় বা সরকার অধিগৃহীত সংস্থায় সেখানে কমিটমেন্ট অনেক বেশি। কারণ সরকার শুধু প্রফিট মেকার হিসাবেই কারখানা চালান না সেখানে শ্রমিক কর্মচারিরা যাতে তাদের রুটিরুজির ঠিকমতোন সংস্থান করতে পারেন, তাদের পি. এফের টাকা যাতে সময়মতো জমা পড়ে, তাদের ই. এস. আই.-এর টাকা যাতে ঠিক সময়মতো দেওয়া যায়, তাদের বাসস্থানের ব্যবস্থা যাতে ঠিক মতোন করা যায়, তাদের বোনাসের টাকা যাতে ঠিক সময়মতো দেওয়া যায় সে দিকটার প্রতিও সরকারকে দৃষ্টি রাখতে হয় এবং তারজন্য সরকার দায়বদ্ধ, কমিটেড। কিন্তু তা সত্ত্বেও বলব, উত্তর বাংলায় অনেক চা বাগানের মালিক আছেন যারা একটা/দুটো বাগান নিয়ে ব্যবসা করেও এবং শ্রমিক

কর্মচারিদের পাওনা মিটিয়ে দিয়েও তারা লাভের ঘরে টাকা জমা দিচ্ছেন, লভ্যাংশ বাড়িতে নিয়ে যাচ্ছেন, শেয়ার হোল্ডারদের ডিভিডেন্ড দিচ্ছেন। আর এখানকার ১৪টা চা বাগানের কি হাল? স্যার, আপনি যদি যান আমি গিয়ে আপনাকে দেখিয়ে নিয়ে আসতে পারি যে কি অবস্থা। এর ভেতরে দুটো বাগান ঘিসিং সাহেব দখল করে নিয়েছেন। রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকারের এ ব্যাপারে কোনও নজর নেই। এই দুটি বাগানে জি. এন. এফের লোকেরা প্লাকিং করছে, ড্রাইং করছে লিভস, মার্কেটিং করছে লিভস। সব কিছু জি. এল. এল. এফের ক্যাডার বা সদস্যরা সেখানে করছে। এখানে তাহলে কি একটা রাজ্য সরকার চলছে? কেন্দ্রীয় সরকারের একটা চা বাগান লুট হয়ে যাচ্ছে অথচ এরা কিছুই করছেন না। গত ৩।। বছর ধরে দুটি বাগান টি ট্রেডিং কর্পোরেশনের জি. এন. এল. এফের সদস্যরা এবং ক্যাডাররা দখল করে নিয়ে পরিচালনা করছে। কি করছে তারা? তারা সেলস ট্যাক্স দিচ্ছেন না, সরকারকে দেয় তাদের খাজনা দিচ্ছেন না, তারা লিজ নিয়েছেন সেই মর্মে সেখানকার কর্তৃপক্ষকে কোনও টাকা দিচ্ছেন না, বিক্রয়লব্ধ অর্থ সরকারি কোষাগারে জমা দিচ্ছেন না, আয়ব্যয়ের কোনও হিসাব সরকারকে জমা দিচ্ছেন না অথচ সংস্থাটি চলছে। বাগান লুট হয়ে গেল দেখেও সরকার কিছুই করছেন না। সেখানে সরকারি কর্মচারী যারা আছেন সরকারি খাজাঞ্চিখানা থেকে তারা মাহিনা নিচ্ছেন কিন্তু তাদের বাগানে ঢুকতে দেওয়া হচ্ছে না। জি. এন. এল. এফের কর্মিরা সেখানে কাজ করছে। এই হচ্ছে রাজ্য সরকারের প্রশাসন। বিরোধীপক্ষ থেকে আমরা বলতে গেলে হয় চিৎকার করে আমাদের থামিয়ে দেন না হলে সংখ্যাগরিষ্ঠের জোরে আমাদের চুপ করিয়ে দেন। স্যার, এখানকার পেড আপ ক্যাপিট্যাল হচ্ছে এই কর্পোরেশনের ১১.১৪ কোটি টাকা আর অ্যাকমুলেটেড লাইবিলিটিস হচ্ছে ৩৭ কোটি টাকা। যে কোম্পানির পেড আপ ক্যাপিট্যাল ১১ কোটি টাকা সেই কোম্পানির accumulated loss incurred to the extent of 37 crores. কাদের টাকা তারা এইভাবে·ড্রেনের ভেতর দিয়ে পাশ করিয়ে দিচ্ছেন? Whose money they are draining out ? Hospital. জনগণের টাকা, সাধারণ মানুষের টাকা। আজকে যেখানে বিভিন্ন পরিকল্পনা টাকার অভাবে রূপায়ণ করা যাচ্ছে না, একটা হাসপাতাল তৈরির কথা বলতে গেলে বলা হয় টাকা নেই, প্রাথমিক স্কুল করতে বলা হলে বলা হয় টাকা নেই, রাস্তাঘাটের কথা এতক্ষণ শুনলেন, পূর্তমন্ত্রী বললেন যে ইচ্ছা আছে, সাধ আছে কিন্তু সাধ্য নেই, টাকার অভাব। টাকার অভাবে কোনও পরিকল্পনা রূপায়ণ করা যাচ্ছে না, কাজ করা যাচ্ছে না।

সেখানে একটি সরকারি প্রতিষ্ঠান লুট হয়ে যাচ্ছে, দেখবার কেউ নেই। সেখানে একটি সরকারি প্রতিষ্ঠান রক্ষা করবার ক্ষেত্রে সরকারি প্রশাসন মুখ থুবড়ে পড়েছে। সেজন্য আজকে অ্যাকুমুলেটেড লস ৩৭ কোটিতে গিয়ে দাঁড়িয়েছে, গত ছয় মাস ধরে সেখানকার শ্রমিক-কর্মচারিরা মাইনে পাচ্ছেন না। গত ছয় মাস ধরে দে আর রানিং ফ্রম

পোস্ট টু পিলার। মুখ্যমন্ত্রী, চিফ সেক্রেটারি, সেন্ট্রাল লেবার কমিশনার, কমার্স মিনিস্ট্রি, সেন্ট্রাল কমার্স সেক্রেটারি সবার কাছে তারা গেছেন, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের দরজায় দরজায় তারা ঘুরেছেন, কিন্তু ছয় মাস ধরে তারা মাইনেপত্র পাচ্ছেন না। একটি সংস্থা, যার মাথায় পরিচালক-গোষ্ঠী রয়েছেন, তার উপর রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার রয়েছেন, দায়িত্বপ্রাপ্ত লোক রয়েছেন, অথচ ছয় মাস ধরে সেই সংস্থার হেড অফিসের কর্মচারিদের নিয়ে ৫,০০০ শ্রমিক-কর্মচারী মাইনে পাচ্ছেন না, কারণ এক্ষেত্রে নজর দেবার সময় নেই। বর্তমানে কেন্দ্রের যে গুজরাল সরকার সেই সরকার আছে, কি নেই এমন অবস্থা। আর যে সরকারের রোজ গেল গেল অবস্থা সেই সরকার আর যাই করন, দেশের স্থিতিশীলতা রাখতে পারেন না, শিল্প-শ্রমিকদের রুজি-রোজগরের গ্যারান্টি দিতে পারেন না। আজকে টি. টি. সি. আই. সম্পর্কিত প্রস্তাবের উপর বলতে উঠে দ্ব্যর্থহীন ভাষায় বলতে হচ্ছে, কেন্দ্রে আজকে সরকার আছে, কি নেই এটা আমরা বুঝতে পারছি না। তারই জন্য এই সরকারের প্রতি সমর্থন প্রত্যাহারের করবার কথা আমরা বলি। একটি সরকার, সেই সরকার যদি শ্রমিক স্বার্থ না দেখেন ; সরকারি সংস্থায় লোকসান কেন হচ্ছে, লুট কেন হচ্ছে, অ্যাকুমুলেটেড লস কেন বেড়ে যাচ্ছে, সংস্থার উঠে যাবার মতো অবস্থা কেন হচ্ছে, শ্রমিকরা না খেয়ে কেন আছেন, এসব ন্যূনতম দায়িত্ব যে সরকার পালন না করেন সেই সরকার থাকা, না থাকা—দুই-ই সমান। কারণ জনসাধারণের ন্যূনতম দায়িত্ব পালন করবার জন্যই সরকার। শ্রমিকরা পরিশ্রম-লব্ধ অর্থ পাচ্ছেন কিনা তার গ্যারান্টি দেবেন সরকার। সেজন্য আজকে শ্রমিক-কর্মচারিদের স্বার্থে এই হাউসে সর্বসম্মতভাবে এই প্রস্তাব নিতে আমরা বাধ্য হচ্ছি, কারণ পশ্চিমবঙ্গ বিধানসভা এ-ব্যাপারে উদ্বিগ্ন। আজকে আর আমরা মুখ বেঁধে রাখতে পারি না, আমরা না দেখবার ভান করতে পারি না, কারণ সেখানে পাঁচ হাজার মানুষ নিরন্নভাবে দিন কাটাচ্ছেন। একটি মানুষের চাকরি না থাকলে তিনি এক রকম অবস্থায় থাকেন, কিন্তু যিনি চাকরি করছেন, অথচ মাইনে পাচ্ছেন না, তার অবস্থার কথা ভুক্তভুগি ছাড়া কেউ বুঝতে পারবেন না। তারজন্য আজকে এই প্রস্তাব উত্থাপনের মাধ্যমে আমরা যুগপদভাবে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলি—তারা নিজ দায়িত্বটা পালন করুন, কারণ চা বাগানগুলি ছিন্তাই হয়ে গেছে, বেহাত হয়ে গেছে, লুট হয়ে গেছে। সেখানে শ্রমিকদের অধিকার কেড়ে নিয়ে দলীয় ক্যাডার দিয়ে তারা সেগুলো চালাচ্ছেন। আজকে স্বরাষ্ট্র দপ্তর, কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ দপ্তর ব্যবস্থা নিয়ে বাগান দুটি উদ্ধার করুন। যাতে টি. টি. সি.-কে সর্বনাশের পরিণতি থেকে বাঁচানো যায়, বাগানের শ্রমজীবী মানুষগুলোকে যাতে অনাহারের হাত থেকে বাঁচানো যায় তারজন্য সরকার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন, এই বলে বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলতে চাই ডুয়ার্স চা

বাগান ওয়ার্কারস ইউনিয়ন, নর্থবেঙ্গল চা বাগান এমপ্লয়িজ ইউনিয়নের পক্ষ থেকে আমরা দীর্ঘদিন ধরে এই কথাগুলি শুনে আসছি। আমি শুনছিলাম, এখানে বিরোধী দলের বন্ধুরা বলছিলেন, ১৯৭১ সালে এটা প্রতিষ্ঠিত হয়েছিল।

[4-50 - - 5-00 p.m.]

কিন্তু ১৯৭৫ সালে জরুরি অবস্থার সময় এটা ধুঁকছিল। এটা তো বন্ধুরা বললেন না? পশ্চিমবাংলায় এই বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৭ সালের পর থেকে আমরা বহু আবেদন নিবেদন করেছি এর স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার জন্য। আমরা বহু আন্দোলন সংগ্রাম করেছি। টি বোর্ডে আমাদের যারা সদস্য অধ্যাপক চন্দ্রের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমাদের প্রতিনিধিরা এর উপর আলোচনা করেছেন। আমি যে কথা বলতে চাই তা হল এই চা শিল্প থেকে, আমি যে এলাকা থেকে প্রতিনিধিত্ব করি সেই জলপাইগুড়ির ডুয়ার্স এলাকা থেকে স্বাধীনতার ৫০ বছর পর্যন্ত প্রায় ৫ হাজার কোটি টাকা বিদেশি মুদ্রা কেন্দ্রীয় সরকারের ভান্ডারে জমা পড়েছে। খুব দুর্ভাগ্যের কথা হল যখন আমরা বলছি রাষ্ট্রীয় উদ্যোগে যে সমস্ত সংস্থাগুলি আছে সেইগুলিকে শক্তিশালী করতে হবে মদত দিতে হবে সেখানে রাষ্ট্রীয় উদ্যোগে পরিচালিত এই সংস্থাকে কি ভাবে দিনের পর দিন অবহেলা করা হচ্ছে। এই সংস্থার সঙ্গে প্রায় সাড়ে চার হাজার মানুষ কর্মচারী যুক্ত। তাদের আজকে কোন জায়গায় ঠেলে দেওয়া হয়েছে। আমি এই কথা বলতে চাই যে এই ব্যাপারে রাজ্য সরকারকে উদ্যোগ নিতে হবে, রাজ্য সরকারকে বাধ্য করাতে হবে কেন্দ্রীয় সরকারকে। কেন্দ্রীয় সরকারে আগে যারা ছিলেন তাদেরকেও আমরা চিনি এবং কেন্দ্রীয় সরকারে এখন যারা আছেন তাদেরকেও আমরা চিনি। আগে যারা ছিলেন তারা শ্রমিক কর্মচারিদের স্বার্থে কাজ করতে পারেন না। তাদের বিরুদ্ধে আমাদের আন্দোলন সংগ্রামে যেতে হবে। ডুয়ার্স অঞ্চলে চা-বাগানের ওয়াকার্স ইউনিয়ন, ইউ. টি. ইউ. সি. ভারতবর্ষের মধ্যে সর্ববৃহৎ সংগঠন এবং আমাদের ডুয়ার্স এলাকায় নর্থ বেঙ্গল এমপ্লয়িজ ইউনিয়ন-এ ভাইস প্রেসিডেন্ট হিসাবে কাজ করেছি। আমরা লক্ষ্য করেছি চা-বাগানের কর্মচারিদের অবস্থা অত্যন্ত খারাপ। আজকে এই চা-এর ব্যাপক চাহিদার জন্য নূতন নূতন চা বাগান হচ্ছে। আমরা লক্ষ্য করছি তিস্তার কমান্ড এরিয়ায় নূতন নূতন চা বাগান হচ্ছে। চা শিল্প এখন পৃথিবীর মানুষের কাছে একটা লাভজনক শিল্প হিসাবে পরিগণিত হয়েছে, এটা একটা গোল্ড মাইন। সেখানে মাত্র এই ৩২৫ জন কর্মচারীর অবস্থা আজকে কোন জায়গায় নিয়ে আসা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আবেদন করব এর একটা বিহিত করা দরকার। আজকে অত্যন্ত সময় উপোযোগী এই প্রস্তাব আনা হয়েছে, আমি তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করছি নিশ্চিত কেন্দ্রীয় সরকার এটা মেনে নেবেন। আমরা চাই এর সম্প্রসারণ হোক। আমরা লক্ষ্য করছি টি ট্রেডিং কর্পোরেশন অব ইন্ডিয়া থেকে স্টেট ট্রেডিং কর্পোরেশনকে এর দায়িত্ব

দেওয়া হল। এটা তো ধুঁকছে। এখানকার শ্রমিক কর্মচারিদের দূরবস্থার অবসান করা দরকার। শুনছি এখানে অনেক 'মৌ' স্বাক্ষরিত হচ্ছে। আমার বলার বিষয় হল এখানকার সবুজায়নকে নষ্ট করবেন না, পলিউশনের যে সমস্যা হবে সেটা যেন সুরক্ষিত থাকে। চাঁদমনি চা-বাগানের শ্রমিক কর্মচারিরা সুরক্ষা চায়, তাদের জীবন জীবিকা যেন সুরক্ষিত থাকে। তার সাথে এই সাড়ে ৫ হাজার শ্রমিক কর্মচারী সুরক্ষা পায় সেটা দেখা দরকার।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সর্বদলীয় প্রস্তাব খুবই যথাযথ। এই কথা ঠিক যে আমাদের এই পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে, যখন যেখানে গুরুতর অবস্থার সৃষ্টি হয়েছে তখনই বিভিন্ন সময় আমরা সর্বদলীয় প্রস্তাব আনতে পেরেছি। এই প্রস্তাবটা আমরা সবাই মিলে পাশ করলে ভাল হয়। তাতে আমাদের রাজ্যে এই স্টেট ট্রেডিং কর্পোরেশনকে পুনরোজ্জীবিত করার জন্য যে প্রচেষ্টা চলছে দীর্ঘ দিন যাবৎ সেই কাজটা আরও শক্তিশালী হবে।

তবে আমাদের বন্ধু, মাননীয় সদস্য পঙ্কজ বন্দ্যোপাধ্যায় বিরাট একটা বক্তৃতা করেছেন। এই বক্তৃতার কাজের কথা কম আছে, রাজনৈতিক উদ্দেশ্য বেশি আছে। এইসব করে কোনও কাজই হবে না। আমি এই রকম বলে এই সর্বদলীয় প্রস্তাবের আবহাওয়াটাকে নষ্ট করতে চাই না। দিল্লিতে যখন কংগ্রেস গভর্নমেন্ট ছিল তখন এটা নষ্ট করা হয়েছে। আমি এটা বলতে চাই না। দেবেগৌড়ার সরকার বা যুক্তফ্রন্ট সরকার মাত্র দেড় বছর হ'ল এসেছে। টি ট্রেডিং কর্পোরেশনে হান্ড্রেড পারসেন্ট সাবসিডি। এটা ১৯৭১ সালে শুরু হয়েছিল। তারপরে ১৯৭৫ সাল থেকে ট্রেডিংয়ের ম্যানুফ্যাকচারিংয়ের কাজ শুরু করে। এটা ঠিকই যে ডবলু পি. টি. ডি. সি., রাজ্য সরকার হোক বা কেন্দ্রীয় সরকার হোক কেউই একে ভাল অবস্থায় নিয়ে যেতে পারেনি। এটা অনুসন্ধান করে দেখতে হবে। বেসরকারি শিল্পে যখন চায়ে এতটা মুনাফা করছে, সেখানে সরকারি শিল্প এটা পারে না—সেটা দেখা দরকার। আমাদের রাজ্যে ডবলু. বি. টি. ডি. সি. যেটা আছে, প্রথম থেকেই মামলা মোকর্দ্দমায় জড়িয়ে পড়ে। পরে আধুনিকীকরণের জন্য যে সমস্ত মেশিনপত্র বসানো দরকার তা বসাতে পারেনি। তারপর যখন চায়ের বাজার একটু তেজি হল তখন আবার ঐ পুরনো মালিকরা মামলা করে বাগানগুলো আমাদের হাত থেকে নিয়ে নেওয়ার চেষ্টা করেছে। রাজ্য সরকার পরিচালিত বাগানগুলো যে খুব ভাল চলছে তা নয়। ফিনান্সিয়াল রেজাল্ট ভাল করা যায়নি। তবুও বাধ্যবাধকতা আছে। টি ট্রেডিং কর্পোরেশনে কিছু অসুবিধা থাকতে পারে। ৩৭ কোটি টাকা আছে অ্যাকুমুলেটেড লস। মুখ্যমন্ত্রী পাঁচটি চিঠি দিয়েছেন—কংগ্রেস সরকারকে দিয়েছেন, এই সরকারকেও দিয়েছেন। তাতেও কিন্তু কিছু হয়নি। পি. ভি. নরসিমা থেকে শুরু করে গুজরাল পর্যন্ত প্রত্যেককে চিঠি দিয়েছেন এবং দেখা করে বলেছেন। মুখ্যমন্ত্রী আন্তরিকভাবে চেষ্টা করেছেন, আমি এই কথাটা বলতে চেষ্টা করেছি এই কথাটা বলে। এখন কথা হচ্ছে

১০ই অক্টোবর মিঃ রামাইয়া, কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী তিনি মুখ্যমন্ত্রীর চিঠির একটা জবাব দিয়ে বলেছেন যে, আমরা একটা প্রক্রিয়ার মধ্যে দিয়ে বিক্রির চেষ্টা করছি। কিন্তু লিটিগেশন আছে বলে অগনিত বাধা আছে। এখন অন্তর্বর্তীকালে স্টেট ট্রেডিং কর্পোরেশনকে বলা হয়েছে। ওয়ার হাউসিং ফেসিলিটিজ, টি প্যাকেজিং ইত্যাদি বাড়িয়ে আর্থিক অবস্থা ভাল করার চেষ্টা করে, আমার মনে হয়, একটা বড় ধরনের ব্যবস্থা নেওয়া দরকার। আমরা পশ্চিমবাংলায় এক সময়ে এর ম্যানেজমেন্ট নিতে চেয়েছিলাম। কিন্তু কেন্দ্রে কংগ্রেস ছিল, তারা রাজি হয়নি। যাই হোক, এখন এটিকে বাঁচানো দরকার। এটা ঠিকই যে বাগানের শ্রমিক কর্মচারিরা মাইনে পাচ্ছেন। কিন্তু যারা অফিসে আছেন, তারা ছ'মাস মাইনে পাচ্ছেন না। রাজ্য সরকার এর জন্য উদ্বিগ্ন, ব্যথিত। দিল্লিতে টারময়েলিং অবস্থাটা কেটে গেলে আমরা যেটা করছি, সর্বদলীয় প্রস্তাব নিয়ে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে যেতে হবে। টি ট্রেডিং কর্পোরেশন, ইন্ডিয়ার যে মারাত্মক অসুবিধাগুলো আছে তা দূর করার আপ্রাণ চেষ্টা করব।

যেদিক দিয়েই সেই রাস্তা বার করতে হবে এবং যারা মাইনে পাচ্ছে না, কেন পাচ্ছে না সেই ব্যাপারে আমরা সবাই সহানুভূতিশীল, এখন কেন ওরা বন্ধ করেছেন সেটা দেখতে হবে। ওরা বলছেন লস হচ্ছে, লোকসান হচ্ছে। আমাদের রাজ্যে যে সব সংস্থা আছে, তাদেরও লোকসান হয় অনেক কারণে, কিন্তু এই বিষয়ে আলোচনা করার উপযুক্ত সময় এখন নয়, তবুও বলছি আমাদের এখানে কোনও জায়গাতেই মাইনে বন্ধ করা হয় না। আমরা জানতে চাইছি কেন ওরা বন্ধ করেছেন। কিন্তু ২-৪ দিন না গেলে এই ব্যাপারে কার কাছে গিয়ে আর বলব। সুতরাং সর্বদলীয় যে প্রস্তাব এখান থেকে সর্বসম্মতিক্রমে পাস হয়ে রাজ্য সরকারের লাগাতার প্রচেষ্টায় টি ট্রেডিং কর্পোরেশনকে আরও শক্তিশালী করতে হবে। এই সর্বদলীয় প্রস্তাব নিয়ে দিল্লিতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলব। তবে এই গোলমালে অবস্থাটা কাটলে পড়ে দিল্লির মন্ত্রীদের সঙ্গে এই ব্যাপারে কথা বলব। প্রয়োজন হলে আমাদের অফিসাররা ওদের অফিসারের সঙ্গে কথা বলবে এবং কতটা কি হল না হল পরবর্তীকালে বিধানসভাতে জানাবার চেষ্টা করব।

[5-00 — 5-10 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি সভার অনুমতি নিয়ে এই প্রস্তাবের উপরে আরও ৫ মিঃ সময় বাড়িয়ে দিলাম, আশা করি সবার সম্মতি আছে।

**(সবার সম্মতিক্রমে সময়সীমা বাড়ানো হল)**

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই ব্যাপারে রাজনৈতিক দলগুলো এর মধ্যে রঙ না চাপিয়ে কি করে এর সমস্যার সমাধান করা যায় এবং বাঁচানো যায় সেটা দেখা দরকার,

কংগ্রেসরা এক সময়ে এর সর্বনাশ করেছিলেন, এখন বড় বড় কথা বলে লাভ কি। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের উপরে ৩ জন বক্তব্য রেখেছেন এবং এই প্রস্তাবটিকে সমর্থন জানিয়েছেন, তাদের সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু পঙ্কজ বন্দ্যোপাধ্যায় তার স্বভাবসিদ্ধভাবে বিরোধিতা করবেন সেটা করেছেনও। যেহেতু নিজেদের অপরাধ, সেটা ঢাকবার জন্যে এখনকার কেন্দ্রের সরকারের উপরে দোষ চাপাচ্ছেন। এই সংস্থার গঠন প্রক্রিয়ার প্রথম প্রবর্তক ছিলেন প্রখ্যাত জনপ্রিয় সাংসদ জ্যোতির্ময় বসু। তিনি এই শিল্পকে বাঁচাবার জন্য এবং আন্তর্জাতিক ক্ষেত্রে সুনাম বজায় রাখার সাথে সাথে গরিব মানুষদের অর্থ উপার্জনের ব্যবস্থা করেছিলেন, সেই সাথে যাতে সুলভ মূল্যে চা সাপ্লাই করা যায় তারজন্য এই টি. টি. সি. করার কথা হয়েছিল। আজকে টি. টি. সি.-র ২৬ বছরের মধ্যে ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সালের ৩৪১ দিন ভি. পি. সিংয়ের সরকার ছিল, বাকি দেড় মাস যুক্তফ্রন্ট সরকার ছিল অর্থাৎ যুক্তফ্রন্ট সরকারের ৫ বছর বাদ দিয়ে বাকি ২১ বছর কেন্দ্রে কংগ্রেস চালিয়ে গেছে। সুতরাং আজকে কংগ্রেস দল যতই চাপ দিক যুক্তফ্রন্ট এবং বামফ্রন্ট সরকারের উপরে, দোষটা ওদের ঘাড়েই পড়বে। আজকে এই চা শিল্পর প্রশ্নে আমাদের গোটা রাজ্যের মর্যাদার প্রশ্ন জড়িত আছে এবং এই শিল্পের সাথে ৪ হাজার ৫০০ জন কর্মী এবং ৩২৫ জন অফিসার যুক্ত আছেন। তারা নিদারুণ দুঃখ-কষ্টের মধ্যে রয়েছে। তারা ৬ মাস ধরে বেতন পাচ্ছে না। তাদের বেতন কাঠামো পুনর্গঠন পর্যন্ত আজ অবধি করা হয়নি। ১৯৯২ সালে এর বেতন কাঠামো পুনর্গঠন করার যখন দরকার ছিল তখন প্রধানমন্ত্রী নরসিমা রাও এবং অর্থমন্ত্রী মনমোহন সিং ছিলেন তারা এই ব্যাপারে কোনও কর্ণপাতই করেননি। আজকে তারা যে অবস্থার মধ্যে রয়েছে তাতে তারা ৬ মাস ধরে বেতন পাচ্ছে না। তার উপরে মরার উপরে খাড়ার ঘায়ের মতো হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে মাইসোর অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ টি. টি. সি.-র হেড অফিস ৭নং উড স্ট্রিটের দরজা সিল করে দিয়েছেন।

কারণ তাদের কাছে ৬ লক্ষ টাকা বাকি। এই কারণে দরজা সিল। এই শ্রমিক কর্মচারিরা গত ১২ দিন যাবৎ সেখানে ধর্ণা দিচ্ছে, এই যখন নিদারুণ অবস্থা আমাদের বুঝতে অসুবিধা হয় না, কেন এই রকম রুগ্ন হয়। '৮৫ সালে যে সংস্থা ট্রেডিং-এ এসেছে, তার পরবর্তীকালে রাষ্ট্রায়ত্ত সংস্থার যে অবস্থা, আমরা তো একে বলি মাথাভারী প্রশাসন। পরিকল্পনার অভাব ছিল, তাই এই সংস্থাকে বাঁচিয়ে রাখার জন্য কেন্দ্রীয় সরকারের দায়িত্ব ছিল, চিন্তা ছিল না, অবহেলা করা হয়েছে। তার পাশাপাশি যারা উচ্চপদে আসীন ছিল তারা দুর্নীতি করে গিয়েছেন, তছনছ করে গিয়েছেন। এর উৎস কোথায়? যারা এই সরকার চালিয়েছে, স্বাধীনতার সুবর্ণজয়ন্তী বর্ষে দাঁড়িয়ে এক একটি

কেলেঙ্কারির সম্মুখে তারা দাঁড়িয়ে আছে। এই জায়গাতে অসুবিধা হচ্ছে। আমাদের এই সভায় বিধানসভার কক্ষে দাঁড়িয়ে আজকে এই টি ট্রেডিং কর্পোরেশন অব ইন্ডিয়ার সাড়ে ৪ হাজার কর্মচারী এবং কলকাতার সদর দপ্তরে ৩২৫ জন কর্মচারী আছেন, এমন একটি সংস্থা আমাদের গর্ব করার মতো, তারা বিদেশের বাজারে চা রপ্তানি করে বৈদেশিক বাণিজ্যের মাধ্যমে অর্থ সংগ্রহ করেছে। এমন কি যুদ্ধ পরিস্থিতিতে এই টি ট্রেডিং কর্পোরেশন তারা চা সরবরাহে উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছে। এমন একটি সংস্থাকে বাঁচিয়ে রাখার জন্য আপনারা যে ভাবে সমর্থন করেছেন, সমালোচনাটা বাদ দিয়ে, বিশেষ করে মাননীয় মন্ত্রী যে উদ্যোগ নিয়েছেন, শ্রমমন্ত্রী মুখ্যমন্ত্রী বারবার চিঠি পাঠিয়েছেন, এই সংস্থার যে জয়েন্ট অ্যাকশন কমিটি তারা ঐক্যভাবে আন্দোলন করছেন তার জন্য তাদেরকে ধন্যবাদ জানাই। এই প্রস্তাবকে সমর্থন করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Rabin Deb that—

এই সভা অবগত আছে যে, বিশ্বের বাজারে চা রপ্তানি করে বিদেশি মুদ্রা অর্জন, বিভিন্ন সংস্থায় ন্যায্যমূল্যে চা সরবরাহ, দেশের অভ্যন্তরে সাধারণ মানুষকে ন্যায্যমূল্যে রেশনিং ব্যবস্থার মাধ্যমে চা সরবরাহ করা ইত্যাদির উদ্দেশ্যে ১৯৭১ সালে কেন্দ্রীয় সরকারের বাণিজ্য দপ্তরের অধীন টি. ট্রেডিং কর্পোরেশন অব ইন্ডিয়া গঠিত হয়েছিল এবং ১৯৮৫ সালে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুসারে উক্ত সংস্থার পরিচালন দায়িত্ব স্টেট ট্রেডিং কর্পোরেশনকে অর্পণ করা হয়েছিল ;

এই সভা আরও অবগত আছে যে, এই সংস্থার অধীন পাঁচটি চা বাগিচায় প্রায় ৪,৫০০ জন শ্রমিক-কর্মচারী এবং কলকাতার সদর দপ্তরে ৩২৫ জন কর্মচারী কর্মরত রয়েছেন ;

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, রাষ্ট্রায়ত্ত শিল্পের প্রতি কেন্দ্রীয় সরকারের উদাসীনতার কারণে বিগত তিন বৎসর যাবৎ সংস্থাটির কাজ বন্ধ হয়ে রয়েছে এবং কর্মরত শ্রমিক কর্মচারিরা গত ৬ মাস যাবৎ কোনও বেতন পাচ্ছেন না ;

এই সভা আরও লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গে অবস্থিত এই সংস্থাটি তুলে দেবার একটি চক্রান্ত চলছে ;

অতএব, এই সভা উক্ত সংস্থার পুনরুজ্জীবন এবং কলকাতা থেকে সংস্থাটি না সরিয়ে শ্রমিক কর্মচারিদের বকেয়া বেতন, ভাতা, প্রাপ্য ইত্যাদি অবিলম্বে পরিশোধ করার

জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নিতে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

## MOTION UNDER RULE-185

**Mr. Deputy Speaker :** Shri Ram Prabesh Mondal, you now move your motion.

**Shri Ram Prabesh Mondal :** Sir, I beg to move that—

This House notes with grave concern that the people belonging to the Chain community are backward in all respect—socially, educationally (the literacy rate is only 1%) and economically and most of them are landless;

This House also notes that 10 lakhs Chains residing mainly at Malda, Murshidabad, Birbhum, Nadia and Burdwan have been trying since long for inclusion of the community in the list of Scheduled Castes as per Article 341 of the Constitution of India ;

This House is aware of the fact that the Director of Cultural Research Institute, Calcutta in his memo no. 32(CRI) dt. 24. 1. 94 requested the Government of India for considering the inclusion of 'Chain' community as Scheduled Caste under Article 341, and the Government of West Bengal through Secretary, Scheduled Caste & Welfare Deptt. forwarded the case to the Central Government by memo no. 493-T.W./E.C. dt. 9. 9. 94.

This House, therefore, resolves to request the Union Government through the State Government to take appropriate steps to include the 'Chain' community in the list of Scheduled Caste as envisaged in Article 341 of the Constitution of India.

স্যার, শ্রী আবদুল মান্নান, শ্রীমতী সাবিত্রী মিত্র, শ্রী গোপালকৃষ্ণ দে, শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস, এবং শ্রীমতী মায়ারানী পাল এবং শ্রী হাবিবুর রহমান আমরা যে মোশনটা

এনেছি, এই মোশনটা সমর্থন করে বক্তব্য রাখছি। স্যার, আপনি জানেন মালদা, মুর্শিদাবাদ, উত্তর দিনাজপুর, বীরভূম, নদীয়া জেলাতে ১০/১৫ লক্ষ চাঁই কমিটির লোকজন বসবাস করেন। এরা দীর্ঘদিন ধরে অন্তর্ভূক্ত হওয়ার চেষ্টা করছে সংবিধানের নিয়ম অনুযায়ী। কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। আমি হাউসের কাছে দৃষ্টি আকর্ষণ করছি, এই চাঁই সম্প্রদায়ের বিষয়টি যাতে সংবিধানে অন্তর্ভূক্ত করা হয়। কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে একটি প্রস্তাব পাঠানো হোক, এই আবেদন রেখে আমি আপাতত আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রীমতী মায়ারাণী পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আব্দুল মান্নান এবং অন্যান্য কয়েকজন সদস্য মিলে চাঁই সমাজকে তফসিলি জাতিগোষ্ঠীর অন্তর্ভূক্ত করার জন্য যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। বীরভূম, মুর্শিদাবাদ জেলার একটা বৃহৎ অংশ এই জনগোষ্ঠীর লোক এবং স্বাধীনতার ৫০ বছর পরেও এই চাঁই সমাজের লোকেরা শিক্ষা-দীক্ষায় পিছিয়ে আছে। অধিকাংশই দরিদ্র ক্ষেতমজুর, সংরক্ষণের আওতায় না আসার জন্য তারা সংরক্ষণের সমস্ত সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত। তাদের তফসিলি তালিকাভুক্ত করার জন্য চাঁই সমাজের পক্ষ থেকে বহু আবেদন-নিবেদন করা হয়েছে, কিন্তু তার কোনও সুরাহা হয়নি। এই ব্যাপারে চাঁই সমাজ বহুবার ভোট বয়কট করেছে। সুতরাং মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন, হাউসের প্রতিটি সদস্য বন্ধুর কাছে আমার আবেদন আপনারা সর্বসম্মতিক্রমে এই প্রস্তাবটা গ্রহণ করুন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন আপনি নিজে এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করুন এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি জানান। আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব যাতে কার্যকর হয় তার সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে যাতে পাঠানো হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রামপ্রবেশ মন্ডল এবং অন্যান্য কয়েকজন সদস্য মিলে যে প্রস্তাব নিয়ে এসেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্বাধীনতার পঞ্চাশ বছরের কিছু মানুষ চাইছেন তাদের তফসিলি তালিকাভুক্ত করা হোক, তারা অর্থনৈতিক দিক থেকে এবং শিক্ষার দিক থেকে পশ্চাদপদ। এই চাঁই সমাজে শতকরা এক শতাংশ মানুষ শিক্ষিত, তারা নদীর ধারে ধারে বাস করে। এরা শাক-সব্জি বিক্রি করে এবং ল্যান্ডলেস লেবার হিসাবে কাজ করে। এইচ. এল. রিসলে তার ফেমাস বই এরিয়ান হিমালয়ান ফ্লুরিস এই বইতে চাঁই সমাজকে নন-এরিয়ান হিমালয়ান ট্রাইব বলেছেন। এদের শিডিউল কাস্ট বা শিডিউল ট্রাইব করার জন্য দে হ্যাভ চেঞ্জড দেয়ার অ্যাটিচুড। শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবরা এত সুযোগ-সুবিধা

পাচ্ছে, কিন্তু তারা আজকে পিছিয়ে আছে। তাদের শিডিউল কাস্ট হিসাবে গ্রহণ করা হোক। চাঁই সমাজ উন্নয়ন-এর সেক্রেটারি তিনি পশ্চিমবঙ্গ সরকারের কাছে চিঠি লিখেছেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলার জন্য। আমাদের দলের লোকসভার সদস্য বরকত গনিখান চৌধুরি কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখেছেন। কিন্তু কাজের কাজ কিছু হচ্ছে না। আজকে হাউসে যে প্রস্তাব এসেছে এটা সর্বসম্মতিক্রমে যাতে গৃহীত হয় এবং চাঁই সমাজকে যাতে শিডিউল কাস্ট হিসাবে স্বীকৃতি দেওয়া হয় তার দাবি জানাচ্ছি এবং কেন্দ্রীয় সরকার যাতে এই চাঁই সমাজকে স্বীকৃতি দেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে প্রস্তাব মান্নান সাহেব এবং অন্যান্যরা যে প্রস্তাব উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। মুর্শিদাবাদ জেলায় এই চাঁই সমাজের মানুষ ব্যাপকভাবে বসবাস করে। এরা অত্যন্ত পশ্চাদপদ, দরিদ্র। তাদের মধ্যে প্রচন্ড ক্ষোভ রয়েছে। তারা একেবারে দরিদ্র জীবনযাপন করে। প্রতি বছর ভোটের সময়ে তাদের মধ্যে ক্ষোভের প্রকাশ আমরা দেখতে পাই। ভোট বয়কট হয়। তারা বলেন আমাদের তফসিলি তালিকাভূক্ত করুন। তারা অত্যন্ত পশ্চাদপদ। সেজন্য আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেটা শুধুমাত্র পাস করার মধ্যে দিয়ে নয়, যাতে দিল্লিতে এটা গৃহীত হয়, এটা আপনাকে উদ্যোগ নিতে হবে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব আজকে এখানে উত্থাপিত হয়েছে, সেই সম্পর্কে আমাদেব বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গি তা অত্যন্ত পরিষ্কার। আমাদের বিভাগীয় মন্ত্রী দীনেশ ডাকুয়া ৯৪ সালে কেন্দ্রীয় সরকারের সমাজ কল্যাণের মন্ত্রী—বর্তমানে যিনি সর্বভারতীয় কংগ্রেস এর সভাপতি শ্রী সীতারাম কেশরীকে অনুরোধ করেছিলেন চাঁই সমাজকে তফসিলি জাতিভূক্ত করার জন্য। ৯৫ সালে সীতারাম কেশরী, সেই বিভাগের মন্ত্রী তাকে আরেক বার অনুরোধ করা হয়েছিল। '৯৬ সালের ফেব্রুয়ারি মাসে আমাদের মুখ্যমন্ত্রী তাকে আরেকবার অনুরোধ করেছিলেন যে চাঁই সমাজকে তফসিলি জাতিভূক্ত করার যে প্রস্তাব সেই প্রস্তাবকে গ্রহণ করা হোক। কিন্তু তদানীন্তন মন্ত্রী বর্তমান যিনি কংগ্রেস সভাপতি—তিনি সেই প্রস্তাবে সায় দেননি। প্রস্তাব গ্রহণ করা হয়নি। এই প্রসঙ্গে স্মরণ করিয়ে দিতে চাই যে স্বাধীনতার ৫০ বছর পরে এদের কোনও উন্নতি হয়নি। ৫৩ সালে কাকা কার্লেকর কমিশন বসেছিল, ৫৫ সালে কাকা কার্লেকর কমিশনের রিপোর্টে বলা হয়েছিল যে চাঁই সমাজ এর যারা পশ্চিমবঙ্গে আছে তাদের অন্যান্য অনগ্রসর শ্রেণীভূক্ত করার জন্য। তারা এই সুপারিশ করেছিলেন ৫৫ সালে। তখন ভারতের প্রধানমন্ত্রী ছিলেন জওহরলাল নেহরু। সেই কথার তিনি কোনও গুরুত্ব দেননি। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন বিধানচন্দ্র রায়। ৮০ সালের মন্ডল কমিশনের রিপোর্টে—তখন প্রধানমন্ত্রী ছিলেন শ্রীমতী ইন্দিরা গান্ধী—এই চাঁই সমাজকে অন্যান্য

অনগ্রসর শ্রেণী হিসাবে বিবেচনা করা হোক। আমাদের সরকারের পক্ষ থেকেও এই প্রস্তাব পাঠানো হয়েছিল। আজকে বিরোধী দলের পক্ষ থেকে যে প্রস্তাব এখানে আনা হয়েছে, বারবার সেই প্রস্তাব তারা অতীতে প্রত্যাখ্যান করেছেন। আমি আশা করব অতীতের থেকে তারা শিক্ষা নেবেন। এই প্রস্তাবকে তারা আন্তরিকভাবে নেবেন। আজকে দিল্লিতে এই প্রস্তাবের পক্ষে সমর্থন জানাবেন। অতীতের মনোভাব পরিবর্তন করবেন। সাথে সাথে এই কথা আমি এই কথা বলি বঙ্গীয় সেন্সাসে এই চাঁই সমাজ সম্পর্কে বিস্তারিত তথ্য দেওয়া আছে। সেই তথ্যে বলা আছে যে এরা সমস্ত দিক থেকে অত্যন্ত পশ্চাদপদ। শুধু তাই নয়, আমরা ইতিমধ্যে বিচারপতি এ. এন. সেনের নেতৃত্বে অন্যান্য অনগ্রসর শ্রেণীর যে কমিশন এই চাঁই সমাজকে আবার দু রকমের, বড় চাঁই সমাজ এবং ছোট চাঁই সমাজ। বড় চাঁই সমাজের পক্ষ থেকে কমিশনের কাছে বলা হয়েছে যে আমরা তফসিলিভুক্ত হতে চাই না। আমাদের অন্যান্য অনগ্রসর শ্রেণীভুক্ত করা হোক। আর ছোট চাঁই সমাজের দাবি হচ্ছে তাদের তফসিলি অন্তর্ভূক্ত করা হোক। আমাদের সরকার মনে করে এই পশ্চাদপদ অংশের মানুষের উন্নয়নের জন্য তাদের তফসিলি শ্রেণী হিসেবে অন্তর্ভূক্ত করা হোক।

[5-20 — 5-30 p.m.]

তাদের উনয়নের জন্য সে তফসিলি হোক বা অন্যান্য অনগ্রসর শ্রেণী হোক, অন্তত তফসিলি হিসাবে অন্তর্ভূক্ত করা বা তাদের প্রতি সুবিচার করার ব্যবস্থা করা হোক। আমি শেষ করার আগে কয়েকটি কথা বলছি। আপনারা যে প্রস্তাব এনেছেন, তারজন্য আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু কয়েক বছর আগে মহারাষ্ট্রে যখন আপনাদের সরকার ছিল, সেই সময় এর থেকেও অনগ্রসর মুন্ডা সম্প্রদায়ের মানুষ নাগপুরে যখন বিধানসভার অধিবেশন চলছিল, তখন সেখানে এই সম্প্রদায়ের মানুষ সমবেত হয়েছিল। বিধানসভার সামনে জমায়েত হয়েছিল। আপনারা সেদিন গুলি করে ৭০ জন মানুষকে খুন করেছিলেন। এখনও দুষ্কৃতীদের গ্রেপ্তার করা হয়নি। এই অপকর্ম যারা করেছিল, তাদের গ্রেপ্তার করা হয়নি। আমি আশা করি তারা যে অন্যায় করেছে, এই পশ্চাৎপদ মানুষের প্রতি যে অন্যায় করেছে, তার জন্য তারা প্রায়শ্চিত্ত করবে এবং তারা দুঃখপ্রকাশ করবে। এইকথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মন্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই যে মোশন আনা হয়েছে, বিরোধী দলের পক্ষ থেকে, সবটাই তাড়াহুড়ো করে করা হয়েছে। আমাদের সঙ্গে কথা বললে পরে আমরা করতাম। তা সত্ত্বেও ঘোষণা করছি যে, এটা আমরা অল পার্টি গ্রহণ করে নিচ্ছি।

**Shri Abu Hasem Khan Chowdhury :** Mr. Deputy Speaker, Sir, to begin with, I beg to state that Sitaram Kasriji did not accept the proposal. What exactly happened was that there were several other groups who wanted to be included in the scheduled castes and scheduled tribes community, and at that moment when they were contemplating to bring the Bill, the Election Commission asked the Government not to bring any Bill because the election was forthcoming. That was the reason that during the regime of Congress this was not done.

I want to speak a little of the background of this people because I represent them. The constituency I belong, their population is about 40%.

Sir, there is a special kind of community known as Chain Samaj, who mainly live in Malda and Murshidabad and other parts of West Bengal. They seem to prefer to live close to the Ganges because of the fertile land and by and large they are farmers or landless peasants. The total number of this people is estimated to be 10 lacs or more.

They are said to be descendants of non-Aryans Himalayan tribals. Despite their interaction with the dominant culture of Bengal, they have preserved some of their original identity. They have their own language, songs, dance as part of their original heritage.

On the social economic scale they are at the bottom. Their literacy rate is low, their upward mobility is rare. They certainly deserve to be called a disadvantaged group.

The West Bengal Govt. has kindly recommended their case to the Central Govt. for them to be included in the list of scheduled caste and scheduled tribe. A resolution of this House in their support will further strengthen their case.

Therefore, we seek your support for a resolution in this favour across the party line.

The Central Government will have to bring legislation in the Parliament to include them in the list of SC & ST. Yet there are various examples where the Central Govt. has used an ordinance to achieve the desired effect.

We have in various ways tried to persuade the Central Govt. to help us in this matter.

At this moment there is an immense uncertainty about the Central Government itself. But once the situation improves, we will continue to pursue the Central Government. We will also request the Hon'ble Chief Minister to help us in this matter as well as Hon'ble Mr. Ghani Khan Chowdhury who is always stretching his helping hand to pursue the Central Government in this matter.

Sir, we thank all the members of this House for helping us and giving support in our resolution.

Thank You.

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** স্যার, আজকে হাউসে সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব গৃহীত হয়েছে, সেজন্য বক্তব্য রাখার আগে আমি সবাইকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, চাঁইরা বেশিরভাগই চর এলাকায় বস বাস করে। এদের মধ্যে শিক্ষিতের হার মাত্র ১ পারসেন্ট। ১৯৫৫ সালের ৩০শে মার্চ কার্লেকর কমিশনের রিপোর্টে চাঁইদের ফিসারম্যান ও কাল্টিভেটর বলে আখ্যা দেওয়া হয়েছে। মাছ ধরা ও কৃষিকার্যের উপর নির্ভর করে এরা জীবিকা নির্বাহ করেন। আদিবাসী মেয়েদের মতো চাঁই সমাজের মেয়েরাও ক্ষেতে খামারে পুরুষদের সাথে কাজ করে এবং মেয়েরা টুকরি মাথায় করে হাটে-বাজারে তরিতরকারি বিক্রয় করে বেড়ায়। আদিবাসীদের যেমন স্বতন্ত্র ভাষা আছে, তেমনি চাঁইদেরও স্বতন্ত্র ভাষা আছে। চাঁইরা বাড়িতে বাংলা ভাষায় কথা বলে না। যেমন একটা উদাহরণ দিই, তাই ক্যায়শন হ্যাগোস অর্থাৎ এর মানে হল তুমি কেমন আছ। দি ট্রাইবস অ্যান্ড কাস্ট অব নর্থ ওয়েস্টার্ন ইন্ডিয়া বইটিতে ডাব্লু. ক্রুকুস ১৬৭ পৃষ্ঠায় উল্লেখ করেছেন, চাঁইরা আদিবাসীদের মতো জীবনযাপন করত এবং এখনও করে, তাদের কোনও পরিবর্তন হয়নি। তাই চাঁই কমিউনিটিকে শিডিউল কাস্ট লিস্টে নথিভুক্ত করার জন্য নিম্নলিখিত গভর্নমেন্ট সংস্থা, মন্ত্রী ও বিধায়করা বিভিন্ন সময়ে গভর্নমেন্ট অব ইন্ডিয়া, মিনিস্টার অব ওয়েলফেয়ার, এস. সি. অ্যান্ড এস. টি. ডিপার্টমেন্টের কাছে সুপারিশ করেছেন—

(১) সেন্ট্রাল রিসার্চ ইন্সটিটিউট একাধিকবার চিঠি পাঠিয়েছেন।

(২) মাননীয় এস. সি. অ্যান্ড সস এস. টি. ডিপার্টমেন্টের মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া— একাধিকবার চিঠি পাঠিয়েছেন।

(৩) মাননীয় সেন্ট্রালের কমার্স মন্ত্রী শ্রী প্রণবকুমার মুখোপাধ্যায় চিঠি পাঠিয়েছেন।

(৪) মাননীয় বিধায়ক শ্রী অতীশচন্দ্র সিনহা একাধিকবার চিঠি পাঠিয়েছেন।

(৫) মাননীয় বিধায়ক শ্রী সৌমেন মিত্র একবার চিঠি দিয়েছেন।

তাছাড়া মাননীয় শ্রী এ. বি. এ. গণিখান চৌধুরি মহাশয়ও এব্যাপারে বেশ কয়েকবার চেষ্টা করেছেন। এদের মধ্যে কেবল মাননীয় বিধায়ক শ্রী অতীশচন্দ্র সিনহা মহাশয়ের চিঠির উত্তরে সেন্ট্রাল মিনিস্টার, এস. সি. অ্যান্ড এস. টি. ডিপার্টমেন্টের মন্ত্রী শ্রী সীতারাম কেশরী মহাশয় বলেছেন যে—অল সাচ প্রোপোজালস, সাজেশনস অ্যান্ড রেকমেন্ডেশন আর আন্ডার দি অ্যাকটিভ কন্সিডারেশন অব দি গভর্নমেন্ট। তাছাড়া মেমোরেন্ডাম নাম্বার ৪৯৩টি ডাব্লু. ই. সি., ডেটেড ৯. ৯. ৯৪, কে. কে. রায় (আই. এ. সে.) সেক্রেটারি, এস. সি. অ্যান্ড এস. টি. ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, তিনি চাঁই কমিউনিটিকে শিডিউল কাস্ট লিস্টে নথিভুক্ত করার সুপারিশ করে ডেপুটি সেক্রেটারি গভর্নমেন্ট অব ইন্ডিয়াকে চিঠি পাঠিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও দীর্ঘদিন ধরে কোনও রেজাল্ট পাওয়া যায়নি। অতএব সবদিক দিয়ে বিবেচনা করে হাউসের কাছে আমার বিশেষ অনুরোধ যে, গভর্নমেন্ট অব ইন্ডিয়া, আর্টিকেল নাম্বার—৩৪১ (১), (২) অ্যামেন্ডমেন্ট করে 'চাঁই' কমিউনিটিকে যাতে অতি সত্ত্বর শিডিউল কাস্ট লিস্টে নথিভুক্ত করে, সবসম্মতিক্রমে প্রস্তাব গ্রহণ করে সুপারিশ পাঠানো হোক। সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

The Motion of Shri Ram Prabesh Mandal—

This House notes with grave concern that the people belonging to the Chain community are backward in all respect—socially, educationally (the literacy rate is only 1%) and economically and most of them are landless ;

This House also notes that 10 lakhs Chains residing mainly at Malda, Murshidabad, Birbhum, Nadia and Burdwan have been trying

since long for inclusion of the Community in the list of Scheduled Castes as per Article 341 of the Constitution of India ;

This House is aware of the fact that the Director of Cultural Research Institute, Calcutta in his memo no. 32(CRI) dt. 24. 1. 94 requested the Government of India for considering the inclusion of 'Chain' community as Scheduled Caste under Article 341, and the Government of West Bengal through Secretary, Scheduled Caste & Welfare Deptt. forwarded the case to the Central Government by memo no. 493-T.W./ E.C. dt. 9. 9. 94.

This House, therefore, resolves to request the Union Government through the State Government to take appropriate steps to include the 'Chain' community in the list of Scheduled Caste as envisaged in Article 341 of the Constitution of India.

was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that—

This House is aware of the fact that the Supreme Court has its Bench only in New Delhi and the litigants from different States find it difficult and costly to come to Delhi from their States which deprives many people from seeking and getting proper justice from the highest Court of the land ;

This House also notes that there has been a demand from West Bengal and the other States of Eastern Region of the country for setting up a Circuit Bench of the Supreme Court in this part of the country ;

This House, therefore, resolves to urge upon the Central Government through the State Government to set up a Circuit Bench of the Supreme Court at Calcutta.

**Mr. Deputy Speaker :** There is one amendment to this Motion given by Shri Mostafa Binquasem is in order.

**শ্রী মুস্তাফা বিন কাসেম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি। আমি যে অ্যামেন্ডমেন্ট মুভ করেছি, সেটা ধরে, প্যারা ৩ লাইন ৪ ধরলে এটা দাঁড়ায়—This House therefore, resolves to urge upon the Central Government through the State Government to set up a Circuit Bench of the Supreme Court at Calcutta.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I accept this Amendment.

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায়, আবদুল মান্নান, সত্যরঞ্জন বাপুলি, রবীন মন্ডল ও অন্যান্য সদস্যদের প্লেস করা প্রস্তাবের সমর্তনে আমি কিছু বলছি।

এটা আমাদের দীর্ঘদিনের দাবি। বার কাউন্সিল অব ওয়েস্টবেঙ্গলও দীর্ঘদিন ধরে দাবি জানিয়ে আসছিলেন, জনগণের সুবিধার্থে কলকাতায় যদি সুপ্রিম কোর্টের একটি সার্কিট বেঞ্চ করা যায়, তাহলে অনেক লাভ হয়। ইস্টার্ন এবং নর্থ-ইস্টার্ন জোনের মানুষেরা অনেক লাভবান হবে। যারা সত্যিকারের বিচার পেতে আদালতে যান, তারা সবাই ধনী নন, অনেক গরিব মানুষও আছেন—যাদের পক্ষে দিল্লি বা বিভিন্ন জায়গায় গিয়ে কোর্টে কেস করা সম্ভব নয়। কলকাতায় ঐ বেঞ্চ হলে গরিব লোকেরাও এখানে কেস করতে পারেন। আন্দামান থেকে সুরু করে আসাম, মেঘালয়, অর্থাৎ পূর্ব ও উত্তর-পূর্ব অঞ্চলের লোক প্রচন্ডভাবে লাভবান হবে। তাতে সুপ্রিম কোর্ট দিল্লির চাপ কমবে। আমরা দেখেছি সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চ বিভিন্ন জায়গায় হয়েছে।

আমাদের পশ্চিমবাংলার কলকাতাতে সুপ্রিম কোর্টের একটা সার্কিট বেঞ্চ করা দরকার। আমাদের অর্থনৈতিক সমস্যা আছে, সময়ের সমস্যা আছে। তাছাড়া অনেক মানুষ বাইরে গিয়ে ঠিকমতো কথা-বার্তা বলতে পারে না বা কোনও উকিল ধরবেন, সেই সমস্যাও থাকে। এই বিভিন্ন সমস্যার দিকে তাকিয়ে আজকে এখানে যে প্রস্তাব পেশ করা হয়েছে সেটা খুবই উত্তম প্রস্তাব। এখানে আইনমন্ত্রী আছেন, তিনি জানেন, কিছুদিন আগে তাজ বেঙ্গলে আমাদের একটা সভা হয়েছিল। সেখানে সারা রাজ্যের আইনজীবিরা ছিলেন। চিফ জাজও ছিলেন। আমরা তার কাছে বিষয়টি জানিয়েছি। এই দাবি শুধু মাত্র আমাদের দাবি নয়, দলমত নির্বিশেষে সকলের দাবি। আমি নিজেও আইনজীবী। তাই আমি বলতে চাই, শুধু বিধায়ক হিসাবে নয়, আইনজীবী হিসাবেও এটা আমাদের দাবি। এবং এতে আমাদের সকলের সুবিধা হবে। কলকাতাতে যোগাযোগের দিক থেকে শুরু করে, থাকা

এবং অন্যান্য ব্যাপারেও সুবিধা আছে, কোনও সমস্যা হবে না। আর অন্য কোথাও করা যাবে কিনা জানি না। এবং এ ব্যাপারে দিল্লিতে চিফ জাস্টিস অব ইন্ডিয়ার সাথে কথা বলার জন্য লোক পাঠানো যায় কিনা সেটা দেখা দরকার। এতে সবার কাজের সুবিধা হবে এবং আজকে হাউসের এই সিদ্ধান্ত আগামী দিনে সবার কাছে একটা ভাল প্রস্তাব বলে মনে হবে। শুধু তাই নয়, অনেক ক্ষেত্রে লিটিগেশন পাবলিক যারা আমাদের কাছে আসেন সত্যিকার ন্যায় বিচার পাওয়ার জন্য তাদের পাশে দাঁড়িয়ে কথা বলতে হবে। দেখতে হবে তারা যেন ন্যায্য বিচার পায়। সুপ্রিম কোর্টে অনেকে কেসের জন্য যেতে পারলেও অনেকে আবার পয়সার অভাবে, থাকার অভাবের জন্য দিল্লি যেতে পারে না। স্বাভাবিক কারণেই তাদের অসুবিধায় পড়তে হয়। তাই সব দিক বিচার করে এই প্রস্তাব সকলে মেনে নেবেন এবং দিল্লিতে প্রতিনিধি গিয়ে এ সম্বন্ধে কথা বলবেন এটা আমি মনে করি।

**শ্রী মুস্তাফাবিন কাশেম ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, সুপ্রিম কোর্টে একটা সার্কিট বেঞ্চ পূর্ব তথা উত্তর-পূর্ব ভারতের কলকাতার করা হোক—এটা ন্যায় সঙ্গত দাবি। আমি আন্তরিকভাবে এই প্রস্তাবের সমর্থন করছি। সুপ্রিম কোর্টের বিচারকে আমাদের দেশের মানুষের খানিকটা নাগালের মধ্যে আনার জন্য, সহজলভ্য করার জন্য শুধু পূর্ব ভারতে নয়, ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলোকেও যুক্তি সঙ্গত ভাবে ভাগ করে প্রত্যেকটা অঞ্চলের জন্য একটা করে সার্কিট বেঞ্চ করা অতি প্রয়োজন হয়ে পড়েছে। আমাদের দেশে আমরা যুক্তরাষ্ট্রীয় কাঠামো গ্রহণ করেছি কিন্তু যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থা অনুযায়ী যে দ্বৈত শাসন ব্যবস্থা সেটা আমরা গ্রহণ করিনি। যুক্ত রাষ্ট্রীয় শাসন ব্যবস্থা অনুযায়ী কেন্দ্রের আলাদা বিচার ব্যবস্থা এবং রাজ্যের আলাদা বিচার ব্যবস্থা থাকে। যেমন আমেরিকাতে আছে। আমেরিকাতে আমেরিকার একটা সুপ্রিম কোর্ট আছে আবার প্রতিটি রাজ্যে রাজ্যে আলাদা আলাদা সুপ্রিম কোর্ট আছে। রাজ্যের সুপ্রিম কোর্ট রাজ্যের অভ্যন্তরে সর্বোচ্চ আদালত। কিন্তু এখানে সেই ব্যবস্থা নেই। আমেরিকাতে এবং অন্যান্য যুক্তরাষ্ট্রীয় শাসন ব্যবস্থা সম্বলিত দেশে এই ব্যবস্থা আছে। এই সব দেশে রাজ্যের অনেক গুরুত্বপূর্ণ সমস্যা রাজ্যের সুপ্রিকোর্টে নিষ্পত্তি হয়ে যায়। এর ফলে যুক্ত রাষ্ট্রীয় যে সুপ্রিম কোর্ট, তার উপর এত চাপ পড়ে না। কিন্তু এই ব্যবস্থা আমাদের দেশে না থাকার জন্য আমাদের দেশের সুপ্রিম কোর্টের উপর চাপ বাড়ছে এবং ব্যায়-বহুলও হয়েছে।

[5-40 — 5-50 p.m.]

দীর্ঘসূত্রতায় ভারতের বিচার ব্যবস্থা একটা অস্বস্তিকর অবস্থানে, এটা বাস্তব সুপ্রিম কোর্টের বিচার এর বাহিরে নয়। মাননীয় সদস্য অশোক দেব বলেছেন, আমরা পশ্চিমবাংলার কথা ধরে বলতে পারি উত্তর-পূর্বাঞ্চলে মেঘালয় থেকে বিচার পাওয়ার

জন্য দিল্লিতে যেতে হবে। প্লেনে যাওয়ার কথা ছেড়েই দিন, ট্রেনে যদি যায় এবং সঙ্গে একজনকে যদি নিয়ে যায় তাহলে পাঁচ আর পাঁচ, ১০ হাজার টাকা খরচ। মাননীয় সদস্য সত্য বাপুলির অভিজ্ঞতা থাকতে পারে, কিন্তু আমার অভিজ্ঞতা নেই, এই অভিজ্ঞতা যেন কারওর না হয়। সুপ্রিম কোর্টে যে আইনজীবিরা আছেন তাদের যে পারিশ্রমিক দিতে হয় সেটা সাধারণ মানুষ কল্পনাও করতে পারে না। সুপ্রিমকোর্টের বিচারপ্রার্থী তাদের নাগালের বাইরে থেকে যাচ্ছে, এতে দীর্ঘসূত্রতা আছে, এটা বহুল কথিত যে জাস্টিস ডিলে ইজ জাস্টিস ডিনাই। একদিন গিয়ে যদি নিষ্পত্তি হয়ে যেত এবং সাধারণ মানুষ রায় নিয়ে চলে এসেছেন, তা কিন্তু নয়। কয়েকবার যাতায়াতের ব্যয় এটা সাধারণ মানুষের পক্ষে সম্ভব নয়। যেটা অসুবিধা হয়ে দাঁড়িয়েছে আমাদের সংবিধানের ৩৯-এ নির্দেশমূলক নীতি হিসাবে গ্রহণ করা হয়েছে এবং ঘোষণা করা হয়েছে যে সম সুযোগের ভিত্তিতে বিচার ব্যবস্থা করতে হবে। এই সার্কিট বেঞ্চ করলে পরে খানিকটা সুপ্রিম কোর্টের বিচার সাধারণ মানুষের কাছে আসবে, কিছু সাধারণ মানুষ সেই সুবিধা গ্রহণ করতে পারবে। ৩৯এ যদি কার্যকর করা না যায় তাহলে এটা কথার কথাই থেকে যাবে, এটা সংবিধানের পাতার মধ্যেই থেকে যাবে, বাস্তবে এটা কার্যকর হবে না। সুপ্রিমকোর্টের সঙ্গে যারা যুক্ত আছেন, আইনজীবী বা অন্যভাবে জড়িত এবং মাননীয় আইনমন্ত্রীও জানেন যে সুপ্রিমকোর্টে যে মামলাগুলি হচ্ছে সংখ্যার বিচারে বেশির ভাগই কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার কিম্বা সরকারি সংস্থা কিম্বা বিগ কর্পোরেট হাউসেস যে বড় বড় কোম্পানিগুলিতে যেখানে সাধারণ মানুষ যুক্ত আছেন এই রকম সংক্যা কম হবে না। সুপ্রিমকোর্টে যে সব মামলাগুলি চলছে সাধারণ মানুষ হিসাবে আইনগত বিবাদের ক্ষেত্রে বিচারপ্রার্থী হিসাবে সাধারণ মানুষ যেখানে যুক্ত ৬০ পারসেন্ট মানুষই হচ্ছে উত্তরপ্রদেশের না হলে হরিয়ানার না হলে পাঞ্জাবের না হলে দিল্লির মানুষ। অর্থাৎ দিল্লিকে ঘিরে যে সমস্ত মানুষ যুক্ত আছেন তারা আর বাকি দেশের মানুষ যারা আছেন তারা হলেন ৪০ পারসেন্ট মাত্র। তাই বলছি এটা হলে সাধারণ মানুষ এর সুবিধা নিতে পারবে। আমাদের যে অঞ্চল উত্তর এবং পূর্বাঞ্চল সেটা খানিকটা কেন্দ্রীভূত বলা যায় শহরে, সেই জন্য আমি এটা প্রেফারেবিলি অ্যাট ক্যালকাটা করতে বলছি। মাননীয় সদস্যকে মনে করিয়ে দিতে চাই যে ৪ঠা অক্টোবর ১৯৯৬ আমাদের রাজ্য সরকারের উদ্যোগে আইনজীবীদের উদ্যোগে সমস্ত পূর্ব এবং উত্তর-পূর্বাঞ্চলে একটা কনফারেন্স হয় সেখানে একটা সিদ্ধান্ত গ্রহণ করা হয় সেটা সর্বসম্মত সিদ্ধান্ত, তাকে স্বীকৃতি জানানোর জন্য আমি পূর্ব এবং উত্তর-পূর্বাঞ্চলের কথা বলছি। আমাদের সংবিধান প্রণেতারা ভেবে ছিলেন যে ভারতবর্ষে এই অবস্থার সৃষ্টি হতে পারে, শুধু দিল্লিতে আটকে না রেখে বিভিন্ন জায়গাতে এটা বসাতে হতে পারে।

স্যার, আপনি নিশ্চয়ই যথেষ্টভাবে অবগত আছেন যে, আমাদের সংবিধানের ১৩০

নং অনুচ্ছেদে বিশেষভাবে বলা আছে, "ভারতের প্রধান বিচারপতি রাষ্ট্রপতির অনুমতি নিয়ে দিল্লির বাইরে অন্য কোনও জায়গায় সুপ্রিম কোর্ট বসাবার ব্যবস্থা করতে পারেন।" Framers of the constitution anticipated this position. সুতরাং এটা হিসাব-নিকাশের বাইরের কোনও প্রস্তাব নয়। অতএব আমরা এখান থেকে যেমন প্রস্তাব পাঠাতে পারি—যা পাঠাচ্ছি— তেমন আমাদের এখানকার প্রচলিত প্রথা অনুযায়ী দিল্লিতে সর্বদলীয় প্রতিনিধি দল এই দাবিতে পাঠাতে পারি। সেখানে আমরা কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে সর্বদলীয় প্রস্তাব এখানে এসেছে তাকে আমি স্বাগত জানাচ্ছি। আমি স্বাগত জানাচ্ছি এই জন্য যে, আমাদের সরকারের ঘোষিত নীতি—বিচার ব্যবস্থার বিকেন্দ্রীকরণের সঙ্গে এটা সঙ্গতিপূর্ণ। আমি স্বাগত জানাচ্ছি এই জন্য যে, এই প্রস্তাবটা আমাদের ইলেভেন্থ ল' কমিশনের যে বক্তব্য 'জাস্টিস টু দি ডোরস্টেপ টু দি পিপল' তার সঙ্গে সঙ্গতিপূর্ণ। আমি স্বাগত জানাচ্ছি এই জন্য যে, এই প্রস্তাবটা ভারতবর্ষের ইতিহাসে প্রথম একটা বিধানসভা থেকে উত্থাপিত হচ্ছে যা গোটা দেশের সাধারণ মানুষদের স্বার্থের সঙ্গে সঙ্গতিপূর্ণ। এই প্রস্তাবের মধ্যে দিয়ে সংবিধানের ১৩০ ধারায় যে ক্ষমতা মাননীয় প্রধান বিচারপতির আছে তারই প্রতি দৃষ্টি আকর্ষণ করা হচ্ছে। স্যার, আপনি জানেন ভারতবর্ষের সংবিধানের ৩৯(ক) অনুচ্ছেদে একটা ম্যান্ডেটরি প্রভিসন আছে—বাধ্যতামূলক বক্তব্য বলা আছে, সেটা হচ্ছে এই যে, State shall secure that the operation of the legal system promotes justice on the basis of equal opportunities. অর্থাৎ সম-সুযোগের ভিত্তিতে শুধু বিচার দেয়াই নয়, And ensure that the opportunities for securing justice are not denied to any citizen by reasons of economic and other disabilities. এখানে দি আদার ডিসেবিলিটিস বলতে ভৌগোলিক দূরত্ব বোঝাচ্ছে। দিল্লি থেকে কলকাতার দূরত্ব বা দিল্লি থেকে পূর্ব বা উত্তর-পূর্বাঞ্চলের দূরত্ব বা দিল্লির সঙ্গে দক্ষিণাঞ্চলের দূরত্বকে বোঝানো যেতে পারে। এই সব অঞ্চলের কোনও জায়গা থেকে দিল্লি যাতায়াতে ৫,০০০ টাকা খরচ পড়ছে, কোনও জায়গা থেকে ১০,০০০ টাকা, কোনও জায়গা থেকে ২০,০০০ টাকা পর্যন্ত খরচ হয়ে যাচ্ছে। তারপর আমরা সবাই জানি সুপ্রিম কোর্টে মামলা করতে কম করেও ৫০,০০০ টাকা থেকে ১ লক্ষ টাকা লাগে। যার ফলে সাধারণ বিচার প্রার্থীরা কখনওই সুপ্রিম কোর্টের পাদস্পর্শ করতে পারেন না। আমার বন্ধু ঠিকই বলেছেন যে, একমাত্র কর্পোরেট বডি এবং গভর্নমেন্টই বেশি সংখ্যায় সুপ্রিম কোর্টে মামলা করতে পারে। সুপ্রিম কোর্টে যত মামলা হয় তার ৮০ ভাগই এদের মামলা। সাধারণ বিচার প্রার্থীরা যখন সুপ্রিম কোর্টে যান তখন তারা ফরিয়াদি অথবা বিবাদি হিসাবে যান—হয়রানির একটা অস্ত্র এই সুপ্রিম কোর্টের বিচার। সে জন্যই

আমরা জনপ্রতিনিধিরা এখানে আজকে এক সঙ্গে, এক বাক্যে বলছি, this is the necessity of the people. এটা খুবই দুর্ভাগ্যের কথা এবং আপনারা এটা জেনে রাখুন, দিল্লি বা দিল্লির কাছাকাছি যে মানুষরা আছে তারা সুপ্রিম কোর্টকে নিয়ে একটা কায়েমি স্বার্থের চক্র গড়ে তুলেছে। তাই তাদের বক্তব্য হচ্ছে, 'ম্যাজেস্টি অব দি সুপ্রিম কোর্টকে রক্ষা করার জন্য সার্কিট বেঞ্চ করা উচিত নয়। সে জন্য আমি বলব, দি নেসিসিটি অব দি পিপল-এর জন্যই সুপ্রিম কের্টের সার্কিট বেঞ্চ বিভিন্ন জায়গায় হওয়া উচিত। সে জন্য আমার বক্তব্য হচ্ছে বিচার ব্যবস্থার বিকেন্দ্রীকরণের জন্য, বিচার ব্যবস্থাকে আরও বেশি মানুষের কাছে নিয়ে যাবার জন্য এবং ইলেভেন্ত ল' কমিশনের বক্তব্য অনুযায়ী বিভিন্ন অঞ্চলে সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চ স্থাপন করা প্রয়োজন। যারা বলেন ম্যাজেস্টি অব দি সুপ্রিম কোর্ট, তাদের আমি স্মরণ করিয়ে দেব যে, ১৯০৫ সালের আগে ভারতবর্ষের সুপ্রিম কোর্ট এই কলকাতা শহরেই ছিল।

[5-50 — 6-00 p.m.]

আমি আরও স্মরণ করিয়ে দেব, কলকাতা হাইকোর্টের বড় বড় আইনজীবীরা সেখানে অলঙ্কৃত করছেন। সেখানে তারা ১ লক্ষ টাকা থেকে ফি আরম্ভ করেন। কেউ কেউ পার অ্যাপিয়ারেন্স ৫ লক্ষ টাকা ফি নেন। তাই সেখানে আমাদের যাওয়ার কোনও অধিকার নেই। সাধারণ মানুষের যাওয়ার কোনও অধিকার নেই, গরিব, নিচু তলার মানুষের যাওয়ার অধিকার নেই। আছে একমাত্র তাদেরই যারা মানুষকে নিষ্পেশন করেন। সেই জন্য আজকে এমন একটি প্রস্তাব এসেছে জনপ্রতিনিধিদের সভায় যেখানে সাধারণ মানুষের দুঃখ, সাধারণ মানুষের মর্মবেদনা যারা অনুভব করেন তারাই আজকে সমবেত হয়ে আজকে এই প্রস্তাব গ্রহণ করবেন। আমার কথা হচ্ছে, শুধু এই প্রস্তাব গ্রহণ করলেই চলবে না, এটাকে বাস্তবায়িত করার জন্য আন্দোলনের জায়গায় যেতে হবে। আমি আপনাদের বলে রাখি, আমরা শক্তিশালী আন্দোলন করছি। এই জন্য আজ থেকে ১ বছর আগে সরকারের পক্ষ থেকে পূর্বাঞ্চল এবং উত্তর-পূর্বাঞ্চলের বিভিন্ন রাজ্যের যারা আইন মন্ত্রী আছেন তাদেরকে নিয়ে এসেছিলাম, তাদের কাছে বক্তব্য রেখেছিলাম এবং তারাও বক্তব্য রেখেছিলেন। তারা তাদের বক্তব্যে একই কথা বললেন, মানুষ সেখানে যেতে পারে না, শুধু হয়রানি হয় আর এখানের টাকা ওখানে গিয়ে জড়ো হয়, অথচ ওখানকার টাকা এখানে আসে না। এখানে যে নাগরিক কনভেনশন হয়েছিল সেখানে দলমত-নির্বিশেষে সকলকে যোগাড় করেছিলাম এবং সেখানে সর্বসম্মত সিদ্ধান্ত নিয়ে একটি প্রস্তাব সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের কাছে দিয়েছিলাম। কিন্তু এখনও পর্যন্ত তার কোনও উত্তর পাইনি। আজকে পশ্চিমবঙ্গ বিধানসভায় জনপ্রতিনিধিরা যে ঐতিহাসিক সিদ্ধান্ত গ্রহণ করছে সেই সিদ্ধান্ত শুধু গ্রহণ করলেই হবে না, এই ঐতিহাসিক

সিদ্ধান্তকে কাজে লাগানোর জন্য আন্দোলনের পথে যেতে হবে এবং সেক্ষেত্রে আমি মনে করি শুধুমাত্র কলকাতায় রাখা নয়, সেখানে পূর্বাঞ্চল এবং উত্তর-পূর্বাঞ্চলের বিভিন্ন রাজ্যের বিধানসভার কথা বলতে হবে, তাদের নিয়েই করতে হবে। আপনারা চিন্তা করুন, কারণ এ ব্যাপারে আপনারা সবাই একমত, অন্যরকম কথা ভাববেন না। যাদের চিন্তা করাতে হবে তারা শক্ত হয়ে বসে আছেন, নড়বেন না। আজকে আমি বলতে বাধ্য হচ্ছি, চিফ জাস্টিস অব দি সুপ্রিম কোর্ট তার সঙ্গে আমার কথা হয়েছিল। তাকে যখন বললাম, তিনি তখন বললেন, দ্যাট ইজ নট দি নেসেসিটি অব দি পিপিল অব ওয়েস্টবেঙ্গল। আমি বললাম, হু উইল ডিসাইড? ইউ উইল ডিসাইড। সেইজন্য আমি মনে করি, এটা আমাদের ক্ষেত্রে আজকে একটা সম্মানের প্রশ্ন। এটা কিন্তু আমাদের ঠিক করতে হবে। আজকে আমি আইনগত কথা বলছি না, কিন্তু একথা আমাদের জেনে রাখতে হবে এবং আমাদের ভেবে নিতে হবে, আমরা ডিসাইড করব হোয়াট ইজ দি নেসেসিটি অব দি পিপিল, আমরাই বলব, হোয়াট ইজ দি নেসেসিটি অব দি পিপিল। তাই আমি মনে করি, এই যে সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করতে চলেছি এই সিদ্ধান্ত শুধু গ্রহণ করলেই চলবে না, একে বাস্তবায়িত করার জন্য সমস্ত রকম পদক্ষেপ নেব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলতে গিয়ে একটা সিরিয়াস কথা বলেছেন। সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের সঙ্গে ওনার কি পারসোনাল কথা হয়েছে সেটা উনি এখানে রেফার করেছেন। এখানে সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের মতামত সম্পর্কে কোনওরকম কমেন্ট করা যায় না। ওনার সঙ্গে পারসোনালি কনভারসেশন যদি হয়েই থাকে সেটা হাউসে রেকর্ড থাকা ঠিক হবে না। সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের সঙ্গে ওনার পারসোনাল কথা হয়েছে, উনি না করে দিয়েছেন। উনি বলেছেন, দ্যাট ইজ নট দি নেসেসিটি অব দি পিপিল অব ওয়েস্টবেঙ্গল। এটা সিরিয়াস চার্জ। সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের কমেন্ট এখানে উল্লেখ করা উচিৎ হবে বলে আমার মনে হয় না। এটা আপনি এক্সপাঞ্জ করে দেবেন। তা না হলে এই নিয়ে কেউ সিরিয়াস অবজেকশন আনতে পারেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আচ্ছা ঠিক আছে, আপনার বিষয়টি নিয়ে আমি পরে দেখব।

**শ্রী নিশিথ অধিকারী ঃ** আমি এখানে কোনও অবজেকশন নিয়ে আসার জন্য কথা বলিনি। কি সিরিয়াস হবে? আমি দিল্লি বেসড যারা আছেন তাদের চিন্তা-ভাবনার কথা বলেছি। টেকনিক্যালিটির কথা বলতে গেলে লেট দি টেকনিক্যালিটি নট স্টান্ড ইন দি ওয়ে। লেট দ্যাট গো।

কিন্তু প্রথম এবং প্রধান কথা হচ্ছে যে আমরা এখান থেকে ঠিক করব যে This is nesessity of the people আমরা কিন্তু এটা নিয়ে বসে থাকব না, এগিয়ে যাব। এই আবেদন পুনরায় সকলের কাছে রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমি যদি স্যার, রুলটা রেফার করি তাহলে বুঝতে সুবিধা হবে। ৩২৮ নং রুলে আছে, "A member while speaking shall not reflect upon the conduct of any person whose conduct can only be discussed on a substantive motion drawn up in proper terms under the Constitution". সুপ্রিম কোর্টের বিচারপতির বা প্রধান বিচারপরি কন্ডাক্ট নিয়ে ডিসকাস করা যায় লোকসভায় যদি তার এগেনস্টে ইমপ্লিমেন্টের প্রসিডিংস আনা যায়।

(গোলমাল)

সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের প্রতি আমি কোনও দুর্বলতা দেখাচ্ছি না। আমি খালি বলছি, সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের নাম এখানে করাটা ঠিক হয়নি। আপনি স্যার, ওটা এক্সপাঞ্জ করে দিন। বাকিটা তো আমি সমর্থন করেছি।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আমি কিন্তু কোনও কন্ডাক্টের কথা বলিনি। আমি বলেছি, একজনের এই মানসিকতা আছে। স্যার, ঐ শব্দটা যদি তুলে দিতে চান তুলে দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি রেকর্ড দেখব। রেকর্ডে যদি দেখা যায় যে কন্ডাক্টের উপর রিফ্লেকশন আছে তাহলে বাদ দিয়ে দেব। এবারে শ্রী সত্য বাপুলি বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এক আধবার সুপ্রিম কোর্টে যাবার অভিজ্ঞতা আমি অর্জন করেছি এবং তার থেকেই কিছুদিন আগে বিধানসভায় এই বিষয়টি আমি তুলেছিলাম। আর্টিকেল ১৩০, সংবিধান যখন রচনা করা হয় তখন সংবিধান রচয়িতারা চিন্তা করেছিলেন যে একটা সময় আসতে পারে যখন এটা নিয়ে চিন্তা করার দরকার। সুপ্রিম কোর্ট আগে ছিল ফেডারেল কোর্ট কিন্তু সুপ্রিম কোর্টের কনসেপ্ট-টা এখন হচ্ছে অ্যাপিলেট কোর্ট। তার কনসেপ্টটা অনেক পরিবর্তিত হয়েছে। যারা সংবিধান রচনা করেছিলেন তারা ভেবেছিলেন, "The Supreme Court shall sit in Delhi or in such other place or places, as the Chief Justice of India may, with the approval of the President, from time to time, appoint." সুতরাং আমাদের সংবিধানের ১৩০ ধারাটা মেনে নিয়ে আলোচনা করতে পারি। এটা করা দরকার। এটা শুধু আমাদের ইস্টার্ন জোনের ব্যাপারই নয় আরও বিভিন্ন পার্টসে যদি হয় তাহলেও আমরা সেটা গ্রহণ করব। জাস্টিস অ্যাট দি ডোর—এই যদি সংজ্ঞা হয়,

সাধারণ মানুষের কাছে বিচার পদ্ধতি যদি পৌঁছে দিতে হয় তাহলে সুপ্রিম কোর্টের কনসেপ্ট এখন যেভাবে পরিবর্তিত হয়েছে তার সঙ্গে সঙ্গতি রাখা দরকার। আমি মনে করি, আশা করি মাননীয় সকল সদস্যই আমার সঙ্গে একমত হবেন যে, সুপ্রিম কোর্টের মামলা কিছু মুস্টিমেয় লোকের মধ্যে থেকে যাচ্ছে, সাধারণ মানুষ সুপ্রিম কোর্টে যেতে পারছেন না অথচ পরিবর্তিত পরিস্থিতিতে সুপ্রিম কোর্টের কাছে যাওয়া অনেক সময় প্রয়োজন হয়ে পড়ছে। সাধারণ মানুষ কিন্তু অর্থাভাব বা নানান কারণে সেখানে যেতে পারছেন না। সেইজন্য এটা ইস্টার্ন ইন্ডিয়ার কলকাতাতে যদি হয় তাহলে আমি খুশি হব। আরও ১১/১২টা স্টেটের সঙ্গে আমাদের কথা বলতে হবে, তাদের সঙ্গে একমত হওয়া দরকার। এটা আমাদের করতেই হবে। আমি মাননীয় মন্ত্রীর সঙ্গে এ বিষয়ে একমত যে এরজন্য যদি আন্দোলন করতে হয় তাও করতে হবে। এরজন্য আমাদের সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের সঙ্গে দেখা করতে হবে, প্রেসিডেন্ট অব ইন্ডিয়ার সঙ্গে দেখা করতে হবে। বিধানসভায় রেজলিউশন পাস করিয়েই শুধু আমাদের কর্তব্য শেষ করলে হবে না, একে রূপ দিতে গেলে সেই পর্যন্ত আমাদের যেতে হবে এবং সেখানে গিয়ে আঘাত হানতে হবে। বোঝাতে হবে যে এটা শুধু পশ্চিমবাংলার স্বার্থে নয়, ইস্টার্ন ইন্ডিয়ার ১১/১২টা স্টেটের স্বার্থে করা দরকার। অন্য জায়গাতেও করুন আমাদের আপত্তি নেই কিন্তু আমাদের কথা হচ্ছে এটা ছোট করে দিয়ে বিচার ব্যবস্থা যাতে সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া যায় তার জন্য ব্যবস্থা করুন। সংবিধানের অনেক পরিবর্তন হয়েছে। হাইকোর্টের পর সুপ্রিম কোর্টে যাবার বিশেষ অবকাশ থেকে যাচ্ছে।

[6-00 — 6-03 p.m.]

মানুষ বিচারের আশায় আসছেন, কিন্তু তা পাচ্ছেন না, কারণ আইন অতি বেশ কমপ্লিকেটেড হয়ে যাচ্ছে। মানুষ চাচ্ছে সুবিচার, কিন্তু পাচ্ছেন না। তারজন্য আজকে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে এবং তার উপর সৌগত রায় যে সংশোধনী এনেছেন তাতে একমত হয়ে চলতে হবে। এক্ষেত্রে দ্বিমত হবার কোনও কারণ নেই। মাননীয় মন্ত্রী এখানে রয়েছেন। তিনি একাধিক উদ্যোগ নিয়েছিলেন। স্বাধীনতার ৫০ বছর পূর্তি উপলক্ষ্যে স্বল্পকালীন বিধানসভায় একটা বিরাট রেজলিউশন নেওয়া হ'ল যেটা ইতিহাস হয়ে থাকবে যে, পশ্চিমবঙ্গ বিধানসভা একটা বড় পদক্ষেপ নিতে পেরেছে। স্বাধীনতার পর আজ পর্যন্ত এতবড় পদক্ষেপ আমরা আর নিতে পারিনি যে রকম সর্বদলীয় প্রস্তাব এনেছি সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চের ব্যাপারে। স্বাধীনতার ৫০ বছর পূর্তি এবং নেতাজী জন্ম শতবার্ষিকী—এই দুটি বিষয় মাথায় রেখে যাতে এটা কার্যকর করতে পারি তারজন্য মাননীয় মন্ত্রীকে বলব—একটা সর্বদলীয় কমিটি গঠন করুন। সেই কমিটির মাধ্যমে আমরা সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসকে কনভিন্স করাব, অন্যান্য স্টেটকে নিয়ে এক সঙ্গে

তার কাছে যাব। মানুষের জন্য ন্যায় বিচারের স্বার্থের কথা তাকে বুঝাতে হবে। আমাদের বিশ্বাস, সুপ্রিম কোর্টের চিফ জাস্টিস নিশ্চয়ই বিষয়টা বিবেচনা করবেন। সেটা করলে, আমার আশা, আমাদের উদ্দেশ্য নিশ্চয়ই সফল হবে। আজকে যে রেজলিউশন এসেছে তাকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং সকলে একে সমর্থন করেছেন বলে সবাইকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

The motion of Shri Satya Ranjan Bapuli, as amended,

"This House is aware of the fact that the Supreme Court has its Bench only in New Delhi and the litigants from different States find it difficult and costly to come to Delhi from their States which deprives many people from seeking and getting proper justice from the highest Court of the land ;

This House also notes that there has been a demand from West Bengal and the other States of Eastern Region of the country for setting up a Circuit Bench of the Supreme Court in this part of the country ;

This House, therefore, resolves to urge upon the Central Government through the State Government to set up a Circuit Bench of the Supreme Court for Eastern and North Eastern Region preferably at Calcutta." was then put and agreed to.

## Adjournment

At this stage the House was adjourned at 6.03 p.m. till 11.00 a.m. on Wednesday, the 26th November, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 26th November, 1997 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 10 Ministers of State, and 152 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[11-00 — 11-10 a.m.]

**গঙ্গার ভাঙ্গনরোধে ব্যবস্থা**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ ও '৯৭ সালে মালদা ও মুর্শিদাবাদে গঙ্গায় ভাঙ্গনরোধে কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে ;

(খ) ঐ দুই জেলায় গঙ্গার ভাঙ্গনরোধে এ পর্যন্ত কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ; এবং

(গ) উক্ত ভাঙ্গনরোধে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি পরিমাণ আর্থিক সাহায্য দাবি করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ সালে মালদা ও মুর্শিদাবাদ-এ গঙ্গার ভাঙ্গন রোধে আর্থিক বরাদ্দের পরিমাণ নিম্নরূপ ঃ—

| | আর্থিক বৎসর | | পরিমাণ |
|---|---|---|---|
| মালদা | ১৯৯৬-৯৭ | — | ৪১২.০০ লক্ষ |
| | ১৯৯৭-৯৮ | — | ৪৮৪.০০ লক্ষ |

| | | | |
|---|---|---|---|
| মুর্শিদাবাদ | ১৯৯৬-৯৭ | — | ৫১৯.৭২ লক্ষ |
| | ১৯৯৭-৯৮ | — | ৫৫৭.০০ লক্ষ |
| | | — | ১৭৫.০০ লক্ষ (B.A.D.P.) |

দুই জেলার গঙ্গার ভাঙ্গন রোধে নিম্নরূপ ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ—

মালদা ঃ [১৯৯৬-৯৭] মালদা জেলায় '৯৬-'৯৭ আর্থিক বছরে ৯ এবং ১০ নং স্পারের মধ্যবর্তী অঞ্চলে বাঁধ নির্মাণ দশম মার্জিনাল বাঁধের (শিমূলতলা অঞ্চলে) সংস্কার এবং ২৪ নং স্পার মেরামত ও ভুতনি দ্বীপে কম উচ্চতাবিশিষ্ট বাঁধ (ডোয়ার্ফ বাঁধ) নির্মাণ করা হয়েছে ;

[১৯৯৭-৯৮] '৯৭-'৯৮ আর্থিক বছরে চতুর্থ রিটায়ার্ড বাঁধ সংস্কার ও পুনর্নির্মাণ (৩ কি. মি.)

(খ) মানিকচক থানার আশ্বিনটোলা অঞ্চলে ১২ কি.মি. পঞ্চম রিটায়ার্ড বাঁধ নির্মাণ ভুতনী দ্বীপে ১.৮০ কি. মি. বাঁধ নির্মাণ ও তার সংরক্ষণ এবং ২৪নং স্পার মেরামত করা হয়েছে। ১৯৯৭ সালে প্রায় ১৫ কোটি টাকার কাজ করা হয়েছে।

মুর্শিদাবাদ ঃ বোল্ডার দিয়ে ভাঙ্গন রোধের কাজ করা হয়েছে। এই কাজগুলি হল, যেমন ঃ

[১৯৯৬-৯৭] সেখালীপুর থানা লালগোলা ; জলঙ্গীবাজার থানা জলঙ্গী।

[১৯৯৭-৯৮]

| | | | |
|---|---|---|---|
| (১) চন্দ্রপাড়া | — | থানা | সুতী |
| (২) মহেশপুর | — | থানা | ফারাক্কা |
| (৩) দ্বীপচাঁদপুর | — | | ঐ |
| (৪) হাজারপুর | — | | ঐ |
| (৫) তারানগর | — | থানা | লালগোলা |
| (৬) সেখালীপুর | — | | ঐ |
| (৭) চিন্তামনি | — | থানা | ঐ |

| | | | | |
|---|---|---|---|---|
| (৮) | বিশ্বাসপাড়া | — | থানা | জলঙ্গী |
| (৯) | সরকারপাড়া | — | থানা | ঐ |
| (১০) | আখেরীগঞ্জ | — | থানা | ভগবাগোলা |
| (১১) | নলবোনা | — | থানা | রাণীনগর |
| | | | এবং | |
| (১২) | জলঙ্গীবাজার | — | থানা | জলঙ্গী। |

(গ) বিশেষ কমিটি কর্তৃক অনুমোদিত সব কাজের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আগামী চার বছরের জন্য মোট ১৮৬ কোটি টাকা সাহায্য দাবি করা হয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সমস্ত কাজগুলি করেছেন সেই কাজের বিবরণ দিলেন। মালদা, মুর্শিদাবাদে দুটি আর্থিক বছরে আপনার জেলায় সুতী, ফারাক্কা, লালগোলা, জলঙ্গী এই সমস্ত থানায় ১২টি জায়গায় ১৯৯৭-৯৮ সালে যে জায়গাগুলি বোল্ডার দিয়ে বাঁধানো হয়েছে সেইগুলি বললেন। কিছু দিন আগে সেখানে আমি ঘুরে এসেছি। যেগুলি বাঁধানো হচ্ছে সেখানে আবার ইরোশন হচ্ছে, এটা কি কাজের কোয়ালিটি খারাপের জন্য হচ্ছে কিনা জানেন? এই রকম কতগুলি জায়গায় হচ্ছে? ১৯৯৬-৯৭ সালে যে কাজগুলি হয়েছে তার কতগুলি জায়গায় এই রকম ধ্বস দেখা গিয়েছে? এর কারণটা কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সবগুলো ঠিকই রয়েছে। একমাত্র মহেশপুরের দিকে কিছুটা ভাঙ্গন দেখা দিয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি একেবারে টেকনিক্যালি উত্তরটা দিলেন। আমি জানতে চাইছি যে, আপনি যে বাঁধটা দিয়েছেন তার পাশে ভাঙ্গন দেখা যাচ্ছে। এর ফলে দেখা যাচ্ছে, যেখানে বাঁধ দেওয়া হয়েছে আগে, সেটা ভেঙে যাচ্ছে। এই রকম ভাঙ্গনের পরিমাণ কত?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** টাকার পরিমাণ কম থাকার জন্যই আঘাতটা আসছে। অন্য জায়গায় একই সঙ্গে কাজ না করতে পারার জন্য কিছু কিছু ক্ষতি হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মুর্শিদাবাদ ছাড়াও মালদহের বিশেষ করে মানিকচকে, আপনি নিজেও জানেন, বহু জায়গায় স্কুলবাড়ি এবং থানাবাড়ি নদী গর্ভে বিলিন হয়ে গেছে।

অনেক জায়গায় বসত বাড়ি এবং জমি যা ছিল সেগুলো গঙ্গা-পদ্মা নদীতে বিলিন হয়ে গেছে এই ব্যাপারে সেচ দপ্তর কি করেছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা ত্রাণ দপ্তরের কাজ। তারা কাজটা ধরেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এটা তো শুধু ত্রাণ দপ্তরের কাজ নয়, সেচ দপ্তরেরও কাজ। এটাতে তো জয়েন্ট রেসপন্সিবিলিটি আছে। আপনি সেচ দপ্তর থেকে কিছু করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ, হয়েছে। তবে ত্রাণ দপ্তর কাজটা শুরু করেছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি জানতে চাইছি যে, বর্তমানে সেচ দপ্তরের যে টাকা বরাদ্দ হয়, তার একটা বড় অংশ জেলা পরিষদে বরাদ্দ করা হয়। তাদের উদ্যোগে ভাঙ্গন প্রতিরোধের কাজ চলে। আপনি যে হিসাব দিয়েছেন তারমধ্যে জেলা পরিষদের কত অংশ আছে, এবং যে অংশে কাজ হয়েছে তা সেচ দপ্তর এবং জেলা পরিষদ এক সঙ্গে করেছে, এটা বললেন কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই টাকার মধ্যে জেলা পরিষদের বরাদ্দের কোনও সম্পর্ক নেই। গত দু'বছর ধরে জেলা পরিষদ যেটুকু করে যাচ্ছে তা হচ্ছে, তারা বোল্ডার সংগ্রহ করার কাজ করে যাচ্ছে। টেকনিক্যাল এক্সপার্টাইজ এবং টেকনিক্যালি সুপারভিশনের কাজ ইরিগেশন দপ্তর করে যাচ্ছে।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি, মুর্শিদাবাদের ভগবানগোলায় পদ্মার ভাঙ্গন ব্যাপক আকার ধারণ করেছে, এটা প্রত্যেকেই জানেন। গত বছর সেচ দপ্তরের মন্ত্রী জেলা পরিষদকে দিয়ে কাজ করাবার জন্য ৮ কোটি টাকা দিয়েছিলেন। আমরা জানি, তার মধ্যে সাড়ে সাত কোটি টাকা খরচ হয়েছে এবং অর্দ্ধেক কাজ হয়নি। ৬০ মিটার হয়েছে মাত্র। ইতিমধ্যে দেড় হাজার মিটারে নতুন করে ভাঙ্গন দেখা দিয়েছে এবং সাড়ে চারশো পরিবার গৃহহীন হয়েছে। অন্যদিকে হনুমন্তনগরে ২৩৮টি বাড়ি ভেঙেছে। আমি আপনার কাছে জানতে চাইছি, গত বছরে টাকাটা পুরোপুরি ইউটিলাইজ হল না, অসময়ে শুরু হল, এই বছরে সেই কাজটা শুরু হবে—এই বছরে আপনি কত টাকা দেবেন হনুমন্তনগরের জন্য? এরমধ্যে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ আছে কি না? এই ব্যাপারে আপনার স্পষ্ট মতামত জানতে চাইছি, মুর্শিদাবাদের ভগবানগোলা শুধু নয়, জলঙ্গী থেকে ফারাক্কা পর্যন্ত একশো কিলোমিটারে যেটুকু ভেঙেছে তা প্রোটেকশনের জন্য কি করছেন?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি মোট ৫টি প্রশ্ন করেছেন একটি প্রশ্নের মধ্যে দিয়ে। ঠিক আছে, আমার ভাল লেগেছে। আপনি প্রথমে বলেছেন, ভগবানগোলা থানার আখেরিগঞ্জে সেখানে ৮ কোটি টাকা যা বরাদ্দ হয়েছিল তা খরচ করা হয়েছে কি না? ৮ কোটি টাকাই খরচ হয়েছে।

আমি আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তর দিচ্ছি যে, গত বছরে কাজটা বিলম্বে শুরু হল কেন? তার উত্তর হচ্ছে, আপনারা সকলেই জানেন, ভারত সরকারের প্ল্যানিং কমিশন যে এক্সপার্ট কমিটি গঠন করেছিলেন, তারা রিপোর্টটা দিয়েছিলেন ডিসেম্বর মাসের শেষ দিকে, সেটা মন্ত্রিসভা থেকে অনুমোদন পাবার পরে কাজটা শুরু হয় এপ্রিল-মে মাসের দিকে।

সেই কারণে বিলম্ব হয়েছে, কিন্তু তা সত্ত্বেও মুর্শিদাবাদ জেলায় ১৮ কোটি টাকায় সম্পন্ন করতে বলেছি। আপনার ৩নং প্রশ্নের উত্তরে বলছি, যে সমস্ত এলাকাগুলোর কথা বলেছেন, যেমন বলি যেগুলো আপনার কাজের মধ্যে ছিল না সেই সমস্ত কাজগুলোকেও ধরা হবে বলে আশা করছি। আপনার ৪ নং প্রশ্নোত্তরে জানাচ্ছি যে, আপনি জানতে চেয়েছেন যে ১৮৬ কোটি টাকা যেটা চাওয়া হয়েছিল তার কতটা পেয়েছেন, আমি আশা করেছিলাম মান্নান সাহেবই এই প্রশ্ন করবেন কিন্তু করেননি। আপনি কিছুটা করেছেন, তার উত্তরে জানাচ্ছি অতি সম্প্রতি প্রধানমন্ত্রী যখন এসে ছিলেন তখন ওদের সরকারের তরফকে বলা হয়েছিল ১৮৬ কোটি টাকার কথা, কিন্তু এখনও পর্যন্ত সেই টাকা পাওয়া যায়নি। গতবার স্টেট সেক্টরে ৫০ কোটি টাকার মধ্যে ৩৩ কোটি টাকার কাজ আমরা করেছি, সেটা সম্পূর্ণ রাজ্য সরকার নিজের টাকায় করেছে, কেন্দ্রের থেকে কোনও টাকা পায়নি। তবে কেন্দ্রীয় সরকারের থেকে আমরা টাকা না পেলে আখরিগঞ্জ এবং ওই সমস্ত সংশ্লিষ্ট এলাকার কাজ প্রচন্ডভাবে ব্যহত হবে।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, গঙ্গার ভাঙ্গনের ফলে গোটা গোপালপুর অঞ্চলে গঙ্গার উপরে যে বাঁধ করা হয়েছিল সেটাও নদীর জলে চলে গেছে, সুতরাং খরা মরশুমে সেই ভাঙ্গন রোধ করার জন্য কোনও ব্যবস্থা করছেন কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা খুবই ভাল প্রশ্ন করেছেন, আমাদের বিধায়ক এই সরকারকে এবং সেচ দপ্তরকে তাদের কাজের জন্য ধন্যবাদ জানিয়েছেন কারণ অতি অল্প সময়ের মধ্যে রেকর্ড কাজ মালদহ জেলাতে হয়েছে। সেখানে দু মাসের মধ্যে ১২ কি. মি. দীর্ঘ পথ তৈরি করে রামপ্রবেশ মন্ডলের জায়গায় রক্ষা করেছে, কিন্তু তা

সত্ত্বেও দেখা যাচ্ছে যে, গঙ্গা হঠাৎ বেঁকে এসে তার এলাকা আক্রমণ করেছে। এটাকে বাঁচাতে গেলে এক্সপার্ট কমিটি যেভাবে বলেছেন তার থেকে ডিপারচার না করলে কিছু করা সম্ভব হবে না। সেই কারণে ২ কি. মি. রাস্তা পিচিং করা অত্যন্ত প্রয়োজনীয়। সেই কারণে মালদহ জেলার যারা ইঞ্জিনিয়ার রয়েছেন তারা একটা পরিকল্পনা চিফ ইঞ্জিনিয়ার কমিটির কাছে পাঠিয়েছে। সেখানে টেকনিক্যাল অ্যাডভাইসরি কমিটি আছে। কিন্তু যেহেতু এক্সপার্ট কমিটির রিপোর্টের থেকে ডিপারচার হয়ে যাচ্ছে সেই কারণে তাদের সঙ্গে যোগাযোগ করছি, মন্ত্রী হিসাবে আমি নিজে করেছি। এগুলো খুবই নির্ভরশীল ব্যাপার, এগুলো করে ফেলতে পারলে ওই এলাকার সেচ দপ্তরের কাছ থেকে আর কোনও দাবি থাকবে না।

**শ্রী দিবাকান্ত রাউথ ঃ** হুগলি জেলার বলাগড়ে যে ভাঙ্গন দেখা দিয়েছে সেচ দপ্তর এবং সরকার সেই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রশ্ন মালদহ জেলা সংক্রান্ত, আপনি নির্দিষ্ট প্রশ্ন করে নোটিশ দেবেন উত্তর দেব।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মালদহ জেলার মানিকচকে এর আগে বন্যায় যেভাবে নদীর ভাঙ্গন হয়েছে যার ফলে ধরমপুর অঞ্চল ভাঙ্গনে ভেসে চলে গেছে। গোপালপুর অঞ্চলের অনেকাংশে ভেসে গেছে। গোটা মালদহ জেলাটাই বন্যায় ভাসছিল, সেই সময়ে আপনি গিয়েছিলেন এবং অসীম দাশগুপ্ত মহাশয়, অর্থমন্ত্রী তিনিও গিয়েছিলেন। সেখানে আপনাদের একটা স্মারক লিপি আমরা দিয়েছিলাম, সেখানে গনিখান চৌধুরিও ছিলেন, আমরা বলেছিলাম মালদহ জেলাকে বন্যার নিয়ন্ত্রণ থেকে বাঁচানোর জন্য আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন?

আমি যেটা জানতে চাইছি, যে মালদা জেলাকে সম্পূর্ণ বন্যার হাত থেকে বাঁচাবার জন্য আপনার কোনও পরিকল্পনা আছে কি না, থাকলে কত দিনের মধ্যে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মালদা জেলাকে বন্যা এবং ভাঙ্গনের হাত থেকে রক্ষা করার জন্য প্ল্যানিং কমিশন কর্তৃক নিযুক্ত এক্সপার্ট কমিটি একটা কমপ্রিহেনসিভ স্কীম করেছেন সেটায় কাজটা করতে গেলে শর্ট টার্ম এবং লং টার্ম স্বল্প মেয়াদি এবং দীর্ঘ মেয়াদি এই ২টি পর্যায়ে কাজ করার জন্য ৯২৭ কোটি টাকা লাগবে। তার মধ্যে ৩১৫ কোটি টাকা শর্ট টার্ম মেজারে কাজ করার জন্য মালদা জেলার ক্ষেত্রে রয়েছে, এটা একটা করবে সেন্ট্রাল সেক্টর আর একটা স্টেট সেক্টর। সেন্ট্রাল সেক্টর তারা করবেন ১৩০ কোটি টাকার কাজ, আমরা স্টেট সেক্টার হিসাবে করব ১৮৫ কোটি টাকার কাজ। মোট ৩১৫ কোটি টাকার কাজ রয়েছে। এই টাকা সম্পূর্ণভাবে খরচ করা আমাদের পক্ষে

সম্ভব নয়—আপনি সেই সভায় উপস্থিত ছিলেন—তদানীন্তন প্রধানমন্ত্রী দেবগৌড়া যখন ছিলেন, তখন বলা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত রাজনৈতিক নানান কারণে সেই টাকা তারা দিতে পারেননি। এই মুহূর্তে বলা সম্ভব নয় মালদা জেলাকে রক্ষা করতে পারব কিনা।

**শ্রী মোজাম্মেল হক :** মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরে যেখানে হাজারদুয়ারি আছে তার কাছাকাছি গঙ্গা ভাঙ্গন দেখা দিয়েছে। বামফ্রন্ট সরকার ওখানে ট্যুরিজিম ডেভেলপমেন্টে বিস্তীর্ণ পরিকল্পনা গ্রহণ করেছেন, ঐ ভাঙন রোধ না করা গেলে সমস্যা দেখা দেবে। ঐখানে ভাঙন রোধের কোনও পরিকল্পনা হাজারদুয়ারির কাছে নেওয়া হয়েছে কি না বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** লালবাগ অঞ্চলে হাজারদুয়ারি এই স্থানটি ঐতিহাসিক। এখানে যে ভাঙন দেখা দিয়েছে এই স্থানটি আমি সম্প্রতি দেখে এসেছি। ঐ স্থান নিয়ে আমরা একটা স্কীম রচনা করেছি, আমরা যদি টাকা পাই, আশা করছি সেই কাজটা আমরা নিশ্চয় ধরতে পারব।

**শ্রী বিনয় দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অতিরিক্ত প্রশ্ন আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, গঙ্গা ভাঙন রোধের ব্যাপারে বললেন, মুন্ডেশ্বরী এবং দ্বারকেশ্বর নদীর ভাঙন রোধের ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কি না বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মান্নান সাহেব যে প্রশ্ন করেছেন সেটা মুর্শিদাবাদ এবং মালদা জেলা নিয়ে। অন্য জেলা নিয়ে আলাদা প্রশ্ন করবেন, আমি আলাদাভাবে উত্তর দিয়ে দেব।

**শ্রী গৌতম চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয়, গত বছরে ভাঙনের সময় আপনি এবং স্টেট মিনিস্টার গণেশবাবু এবং ফিনান্স মিনিস্টার আপনারা বন্যার উপদ্রুত এলাকাগুলি দেখে এসেছিলেন, তখন আপনারা একটি কথা বলেছিলেন শুধুমাত্র স্পার দিয়ে গঙ্গার ভাঙন রোধ করা যাবে না। তার সাথে সাথে ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষর সঙ্গেও কথা বলা দরকার যাতে ড্রেজিং করা যায়। সেই ব্যাপারে কথা বলবেন। সেই ড্রেজিং এর ব্যাপারে গঙ্গা ভাঙন এর হাত থেকে রক্ষা করার জন্য কত দূর এগিয়েছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য গৌতম চক্রবর্তীকে ধন্যবাদ। আমি সরকারের তরফ থেকে ধন্যবাদ জানাব, আমরা যখন মালদায় কাজ করছিলাম তিনি আমাদের সঙ্গে সর্বক্ষণ ছিলেন। আমি এখানে বিশেষ করে হাউসের সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, ২টি লম্বা স্পার এর কথা যেটা এক্সপার্ট কমিটি বলেছেন, সেই ব্যাপারে

অতি সম্প্রতি ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ জানিয়ে দিয়েছেন, ২টি লম্বা স্পার করবেন না। সুফিয়ান সাহেবের উত্তরে বলেছি, অনেক বেশি টাকা খরচ করে—ডিপারচার করে—৪১ থেকে ৪৫ লক্ষ টাকা স্কীম তৈরি করে চিফ ইঞ্জিনিয়ার এক্সপার্ট কমিটিকে দিয়ে দিয়েছি। ড্রেজিং সম্পর্কে কেন্দ্রীয় সরকার কোনও উদ্যোগ গ্রহণ করেছেন বা করবেন, এই রকম কোনও খবর আমাদের কাছে নেই।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, তার উত্তরে বলেছেন এই গঙ্গার ভাঙ্গনের সময় মহেশপুর, খোদাবন্দপুর, চন্দ্রপাড়া এইসব জায়গায় কাজ আরম্ভ হয়েছে। কিন্তু চন্দ্রপাড়াতে যে কাজ আরম্ভ হয়েছে সেই কাজ যদি একশ মিটার হত তাহলে অনেকগুলো পরিবার বেঁচে যেত ভাঙ্গনের হাত থেকে। আর ফাজিলপুর, রঘুনাথগঞ্জে যেখানে পদ্মা এবং গঙ্গা মিশছে সেখানে এক কিলোমিটারের, পার্টিকুলার দি ভেরি পারপাস অব দি ফরাক্কা উইল বি ফ্রস্টেটেড। এই ভাঙ্গনটা রোধ করার জন্য আপনি কি ভাবছেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রশ্নটার যৌক্তিকতা রয়েছে, আমরা অল্প কাজ করতে পেরেছি, এবারে বাকি কাজ করব। যেখানে গঙ্গা-পদ্মা মিশে যাবার সম্ভাবনা আছে সেখানে আমরা কাজ করব। তবে এতগুলো স্কীম আমরা করতে পারব না যদি না কেন্দ্রীয় সরকার আমাদের প্রতি হাত প্রসারিত করে।

### স্কুল সার্ভিস কমিশন

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১. ১১. ৯৭ তারিখ হতে মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক নিয়োগের ক্ষমতা স্কুল সার্ভিস কমিশনের হাতে দেওয়া হয়েছে ;

(খ) সত্যি হলে, কমিশনের কাজ শুরু হয়েছে কি ; এবং

(গ) উক্ত কমিশনের মাধ্যমে কতদিনের মধ্যে শিক্ষক দেওয়া শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) না, শিক্ষক নিয়োগের ক্ষমতা এবং অধিকার বিদ্যালয় পরিচালন মন্ডলীর

হাতে থাকছে—তবে শিক্ষক পদ প্রার্থীদের মধ্য হতে যোগ্য প্রার্থী বাছাই করার ক্ষমতা স্কুল সার্ভিস কমিশনের হাতে দেওয়া হয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) এই মুহূর্তে দিন-ক্ষণ বলা সম্ভব হচ্ছে না তবে চেষ্টা হচ্ছে যত দ্রুত কমিশন আলোচ্য কাজ করতে পারে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্যার, ১. ১১. ৯৭-এর মধ্যে শূন্য পদগুলোতে শিক্ষক নিতে না পারলে স্কুলগুলোতে অচলাবস্থার সৃষ্টি হবে। এই সময়ের মধ্যে শিক্ষক নিয়োগের কোনও ব্যবস্থা আপনি গ্রহণ করেছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্কুল সার্ভিস কমিশনের যে নিয়ম সেই নিয়মকে লঙ্ঘন করে কোনও শিক্ষক নেওয়া সম্ভব নয়। ইতিমধ্যে সব জায়গাতেই শিক্ষক নিয়োগ করা হয়েছে, তবে দুটি জায়গাতে মোকর্দ্দমার জন্য আটকে গেছে। ৩০শে জুনের পরে যে শূন্য পদ সৃষ্টি হয়েছে স্কুল সার্ভিস কমিশন থেকে সেখানে নাম আসবে, তারপর তাদের নিয়োগ করা যাবে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্কুল সার্ভিস কমিশন থেকে একজন শিক্ষক-এর নামই কি পাঠানো হবে না অধিক নাম পাঠানো হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্কুল সার্ভিস কমিশন একটি মাত্র নামই পাঠাবে এবং স্কুল পরিচালন কমিটির পক্ষ থেকে নিয়োগ করা হবে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** এস. সি. এবং এস. টি. হেড মাস্টার নিয়োগের ক্ষেত্রে সার্ভিস কমিশন থেকে যদি এই রকম প্রার্থী না দেন তাহলে সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কি চিন্তাভাবনা করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এখন যে পদ্ধতি আছে হান্ড্রেড পয়েন্ট রোস্টারে স্কুল সার্ভিস কমিশনের এই বিষয়টা আরও সহজ হবে। যদি নির্দিষ্ট কোনও পদ শূন্য হলে এবং কর্ম বিনিয়োগ কেন্দ্রে নাম চাওয়া হল এবং কর্মবিনিয়োগ কেন্দ্র থেকে নাম না যায় তাহলে কিন্তু স্কুল সার্ভিস কমিশন যখন একটা তালিকা চার, পাঁচটি জেলার মিলিয়ে করবেন এবং এতে কাজটা আরও সহজ হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সেখানে দলীয় দৃষ্টিভঙ্গি মেনে এই কমিশনের সদস্যদের নিয়োগ করা হয় কিনা, এইরকম কোনও আশঙ্কা আছে কিনা, তাদের পরিচয় দিয়ে আমাদের সুনিশ্চিত করবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনার আশঙ্কা সম্পূর্ণ ভিত্তিহীন এবং অমূলক।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি এই যে কমিশন হয়েছে, এই কমিশন কাদের নিয়ে হয়েছে, কারা এই কমিশনে থাকবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই কমিশনের পূর্ণ তালিকা গেজেট নোটিফিকেশনে প্রকাশ করার সংবাদপত্রে যদি আপনি চান এই টেবিলে লে করে দেওয়া হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বর্তমানে স্কুল সার্ভিস কমিশন নিয়োগ হবার ফলে স্কুল এর ম্যানেজিং কমিটিগুলোর ক্ষমতা সম্পূর্ণ চলে গিয়েছে। মন্ত্রী যেটা বলেছেন সেটা ঠিক নয়। কমিশন একটা নাম পাঠাবে এবং তাকে অ্যাপয়েন্টমেন্ট দিতে স্কুল কমিটি বাধ্য। যেটা কলেজ সার্ভিস কমিশনের ক্ষেত্রে রয়েছে। সুতরাং ম্যানেজিং কমিটির কোনও সুযোগ রইল না। এটা ঠিক যে কিছু কিছু ম্যানেজিং কমিটি শিক্ষক নিয়োগের ক্ষেত্রে টাকা নিচ্ছে। আশা করা যায় যে কমিশন হলে সেটা হবে না কিন্তু যেভাবে কমিশনে ব্যক্তি নিয়োগ হচ্ছে তাতে আমার এই আশা একেবারে করা যায় না। টোটাল রিজিয়নাল সেন্টার মিলে ২৫ জন মেম্বার নিয়োগ করেছেন। ২৫ জনের সবাই হচ্ছে কলেজ টিচার এবং তার মধ্যে ২২ জন অ্যাকটিভলি সি. পি. এম. করেন। এক জন আর. এস. পি., একজন ফরোয়ার্ড ব্লক, একজন সি. পি. আই.। তাহলে এই কমিশন যে আপনারা করলেন শুধুমাত্র পার্টির লোকদের চাকরি দেওয়ার জন্য। আমরা চেয়েছিলাম দুর্নীতি দূর করতে। আপনি সমস্ত পলিটিক্যাল পার্টির লোকদের কেন নিয়োগ করলেন? এই ব্যাপারে তো দু-চার জন অফিসারকে তো নিয়োগ করতে পারতেন যারা ডাইরেক্টলি পার্টি করে না। কিন্তু ২৫ জন একদম ওভারহোয়েমিংলি সি. পি. এম. করে তাদের নিয়োগ করলেন। এইভাবে কি নিরপেক্ষ চাকরি দেওয়া সম্ভব?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য সৌগত রায় যেটা বললেন আমার মনে হয় যে তিনি যদি একটু বিষয় খতিয়ে দেখতেন তাহলে এই আশঙ্কা প্রকাশ করতে পারতেন না। কমিশনের যারা সদস্য তারাও প্রার্থী বাছাই এর সাথে যুক্ত থাকবেন না। যেহেতু আপনি জানেন যে বিদ্যালয়ের বিভিন্ন ধরনের পদ আছে। বিভিন্ন শ্রেণীর শিক্ষক আছেন। সেখানে ৫০ এর বেশি ধরনের প্যানেল তৈরি হবে এবং এই শিক্ষকদের বাছাই করবার জন্য যতগুলো প্যানেল তৈরি হবে ততগুলো সাব-কমিটি তৈরি হবে। সেই সাব কমিটি কম্পিউটারের সাহায্যে পরীক্ষা নেবে। পরীক্ষা নিয়ে যে প্যানেল করবে সেই প্যানেল এই সার্ভিস কমিশনে পেশ করবে, তারা পাস করবে মাত্র। ফলে সার্ভিস কমিশনের কাজ হবে যে, যে রুল তারা তৈরি করবে সেই রুল অনুসারে বিভিন্ন সাব কমি[illegible]দের ইন্টারভিউ নিয়ে কম্পিউটারের সাহায্যে নম্বর দিয়ে সিলেকশন যথার্থভাবে হচ্ছে কিনা এটা-ই হবে স্কুল সার্ভিস কমিশনের কাজ। ফলে প্রার্থীদের নম্বর দেওয়ার ব্যাপারে

সার্ভিস কমিশনের বিন্দুমাত্র ভূমিকা থাকবে না। পরীক্ষা যে পরিচালিত করা হবে সেটাও কম্পিউটারের সাহয্যে কোনও ম্যানুয়াল ওয়ার্ক সেখানে থাকবে না। কম্পিউটারের সাহায্যে প্রথমে প্রশ্ন বিলি করা হবে। কম্পিউটারের সাহায্যে খাতার মূল্যায়ন করা হবে। একমাত্র ১০ নম্বর থাকছে ইন্টারভিউতে যে বিভিন্ন সাব-কমিটি হবে তারা সেই ইন্টারভিউ নেবে। সেজন্য স্কুল সার্ভিস কমিশনের কাজ হচ্ছে যে রুল তৈরি হচ্ছে সেই রুল অনুযায়ী সমস্ত কাজ পরিচালিত হচ্ছে কিনা এটাই দেখা। যে প্যানেল আসবে সেটা আনুষ্ঠানিকভাবে অ্যাপ্রুভ করা নির্বাচনে এই ২৫ জনের কোনও ভূমিকা নেই। এদের কাজ হচ্ছে আইন অনুসারে কাজ হচ্ছে কিনা সেটাই দেখা।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** যোগ্য প্রার্থী বাছাইয়ের কাজে কলেজ সার্ভিস কমিশন শ্লেট পরীক্ষা নেয়। স্কুল সার্ভিস কমিশনে এই রকম অনুরূপ কোনও পরীক্ষা অনুষ্ঠিত হবে কিনা এবং সেই পরীক্ষায় যারা এলিজিবিল হবে, পরীক্ষা দেবার যোগ্যতা অর্জন করবে, তাদের ন্যূনতম মার্ক আপনি ঠিক করেছেন কিনা বলবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কলেজ সার্ভিস কমিশনে যেমন শ্লেট পরীক্ষা হয়, একইভাবে বিদ্যালয় সার্ভিস কমিশনে বিভিন্ন শ্রেণী শিক্ষকের কাজ পূরণ করবার জন্য পরীক্ষা নেবে এবং সেই পরীক্ষা কম্পিউটার এর সাহায্যে গ্রহণ করা হবে। তার যে ফলাফল, সেই ফলাফলের ভিত্তি অনুসারে প্যানেল তৈরি হবে এবং কলেজ সার্ভিস কমিশনের অভিজ্ঞতায়, নেট পরীক্ষার অভিজ্ঞতায় নিয়ে এই বিধি প্রণয়ন করেছি যে, সেখানে কোনও ন্যূনতম মার্কস রাখা হবে না।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, স্কুল সার্ভিস কমিশন লাগু হয়েছে ১.১১.৯৭ থেকে। তার আগে রাজ্যের বিভিন্ন বিদ্যালয় কমিটি শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী নিয়োগের যে সমস্ত প্যানেল তৈরি করেছেন, সেই প্যানেলগুলির কি হবে। স্কুল সার্ভিস গঠন এবং তা কার্যকর হবার ব্যাপারে তো সময় লাগবে। কিন্তু তাতে বিদ্যালয়ের কার্যকাল ব্যাহত হবে। এই অবস্থায় ইন্টিরিম এর যে ব্যবস্থা, সেই ব্যাপারে রাজ্য সরকার কি ভাবছেন। (খ) সম্প্রতি আলিপুরদুয়ারে উগ্রপন্থীদের আক্রমণের নাম করে কিছু অপপ্রচার হয়েছে। এখানে একজন সদস্য বলছিলেন যে, সব বন্ধ। এই ব্যাপারে আমি দায়িত্ব নিয়ে বলছি যে, কিছু বন্ধ নেই। এই ব্যাপারে আপনার কাছে কোনও ইনফরমেশন আছে কি না বলবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি দুটো প্রশ্ন রেখেছেন। একটা হচ্ছে জলপাইগুড়ি শহরে ১৮টি বালিকা বিদ্যালয় বন্ধ হয়েছে বলে খবরের কাগজে বেরিয়েছে। এটা সম্পূর্ণ

ভিত্তিহীন এবং অসত্য। আজকে আমি সেখানকার জেলা শাসকের সঙ্গে কথা বলেছি। এই আলফা অভিযোগ ভিত্তিহীন এবং জলপাইগুড়িতে কোনও বিদ্যালয় বন্ধ হয়নি। দ্বিতীয় প্রশ্নটার উত্তরে বলছি যে, নন টিচিং স্টাফ বা শিক্ষাকর্মী নিয়োগের যে পদ্ধতি এতদিন পর্যন্ত চালু ছিল, সেটা চালু আছে। শিক্ষা কর্মী নিয়োগের অধিকার বা দায়িত্ব স্কুল সার্ভিস কমিশনের আওতায় আনা হয়নি। এটা পরিচালকমন্ডলী যথাযথ নিয়োগ করবেন। আপনি এও জানেন যে, ১লা নভেম্বর থেকে যে স্কুল সার্ভিস কমিশন চালু হয়ে গেল, সেই দিন থেকে ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশন, তার ২৮ নাম্বার ধারায়, যে ধারা বলে পরিচালকমন্ডলী শিক্ষক নিয়োগ করে, সেই ২৮ নাম্বার ধারা সংশোধন করা হয়েছে।

১লা নভেম্বর থেকে সংশোধন চালু হয়েছে। সেই সংশোধনের বলে এটা বলা হয়েছে যে, পরিচালক মন্ডলীর স্কুল সার্ভিস কমিশন থেকে যে নাম পাঠাবে না সেই নামের বাইরে তার নিয়োগ করবার ক্ষমতা নেই। ফলে পয়লা নভেম্বর তারিখ থেকে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ আইনের ২৮ নম্বর ধারা, যে ধারা বলে পরিচালকমন্ডলীর ক্ষমতার বিবরণ দেওয়া আছে, সেই ক্ষমতার সংশোধন করা হয়েছে। অতএব ঐ প্যানেল থেকে, ম্যানেজিং কমিটির তৈরি করা প্যানেল থেকে পরিচালকমন্ডলী পয়লা নভেম্বর থেকে কোনও শিক্ষক নিয়োগ করতে পারবে না। পয়লা নভেম্বরের আগে যেসব প্যানেল তৈরি করা হয়েছে সেই সমস্ত প্যানেল থেকে নিয়োগ হয়েছে। যদি কোনও কারণে পয়লা নভেম্বরের আগের যে প্যানেল অ্যাপ্রুভড হয়েছে সেই প্যানেল থেকে কোনও শিক্ষক নিয়োগ না হয়ে থাকে তাহলে সেই প্যানেলের আর কোনও বৈধতা নেই। সেই প্যানেলের আর কোনও যুক্তি সঙ্গত কারণ নেই, সেই প্যানেল সম্পূর্ণ খারিজ হয়ে যাবে। এরপর সেই সমস্ত শূন্য পদের জন্য, স্কুল সার্ভিস কমিশন থেকে যে নাম আসবে সেই নামের মধ্যে থেকে নিয়োগ করে পূরণ করতে হবে।

**Mr. Speaker :** Mr. Atish Sinha, before you put your question, I have one question to you. When the Ruling Party members are asking questions, your members are disturbing, when the Minister is replying, your members are disturbing. But when you will ask question I will disturb. Is it fair?

**(NOISE)**

Mr. Sinha, it is very pathetic that your members have no respect for you also. I am in dialogue with you. But they are standing up in my speech. What parliamentary norm is this, I do not know. I do not

know this norm. You are on your legs. I am on dialogue with you. But your members are standing up in my speech. What is this? What system is this? What do you have learnt this? The House cannot go on like this. We cannot work. We cannot work in this way. I am sorry. There has to be some decorum and discipline. Your members have to submit to certain norms. You are not willing to do it. I am sorry. Yes Mr. Sinha.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি সবিনয়ে জানাতে চাই যে, আমাদের সদস্যদের আমার উপর সম্পূর্ণ আস্থা আছে। তারজন্য আপনার চিন্তিত হবার কারণ নেই।

**মিঃ স্পিকার ঃ** আমি আস্থার কথা বলিনি। আমি ডিসিপ্লিনের কথা বলেছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** আমি ডিসিপ্লিনের ব্যাপারেই আপনাকে বলছি, আপনি শুনুন।

**Mr. Speaker :** Mr. Sinha, bear it for the moment as a Leader of the Opposition. When you stand up to speak, you speak for your party. No other member of your party can speak when you are speaking. That is the rule of parliamentary democracy. I hope you understand it.

**Shri Atish Sinha :** Sir, I very well understand what you are telling. At the same time, I would submit to you Sir, that the question that has been raised today is a very very important and sensitive and is agitating the minds of whole of West Bengal. So, therefore, if you think that when the Hon'ble Minister is answering these questions, these questions have been raised, the other questions that have been raised, there was no shouting, no hulla-gulla but this is certainly important question that it is agitating the minds of not only our members but it is agitating the minds of the members of RSP, Forward Bloc, SUC and even the CPI(M) members, unfortunately they cannot shout because they cannot open their minds because of some disciplinary actions may be taken against them. Sir, you will be surprised to know that out of

25 members that have been engaged all excepting one or two CPI(M) members the Chairman who have been appointed for five regions, Shri Bhaskar Banerjee, the Reader of Jadavpur University is a CPI(M) man, Dr. Aditi Ghosh, Calcutta University psychology, Southern Region.—সাউদার্ণ রিজিয়নের চেয়ারম্যান, ইনিও একজন সি. পি. আই. (এম)-এর লোক। শ্রী বিশ্বনাথ কয়াল—রামানন্দ কলেজ, বিষ্ণুপুর, ওয়েস্টার্ন রিজিয়নের চেয়ারম্যান হয়েছেন। ইনিও একজন সি. পি. আই. (এম)-এর লোক। প্রফেসার তপনকুমার দত্ত, বর্ধমান রাজ কলেজ, ইস্টার্ন রিজিয়ন, ইনিও একজন সি. পি. আই. (এম)-এর লোক। ডঃ বিবেকানন্দ প্রধান, কালিয়াগঞ্জ কলেজের অধ্যাপক, নর্দান রিজিয়নের চেয়ারম্যান হয়েছেন, তিনিও একজন সি. পি. আই. (এম)-এর লোক।

আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞেস করব ওনার যদি সত্যিই স্বদিচ্ছা ছিল টিচার নিয়োগের ক্ষেত্রে যে অনিয়ম হচ্ছে সেটাকে পরিবর্তন করার, রুখবার জন্য স্কুল সার্ভিস কমিশন করেছেন—তাহলে এই পদক্ষেপ গ্রহণ করলেন কেন—সব সি. পি. এম., একটা আর. এস. পি., একটা ফরোয়ার্ড ব্লক, একটা সি. পি. আই.-এর একজন ছাড়া আর কাউকে নেওয়া হ'ল না? আমি দাবি করছি, এটা পরিবর্তন করা হোক এবং স্কুল সার্ভিস কমিশনের বিশ্বাসযোগ্যতা যাতে থাকে, সেটা সুস্পষ্ট ভাবে জবাব দিন।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য, বিরোধী দলের নেতা অতীশ সিন্‌হা মহাশয় বললেন অমুক অমুক সি. পি. এম.-এর লোক—আমি সি. পি. এম.-এর রাজ্য কমিটির সদস্য, আমার জানা নেই—আমার থেকে আপনি বেশি জানেন। যা হোক, আমরা রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে এটাকে বিচার করিনি। যিনি চেয়ারম্যান হয়েছেন, যারা সদস্য হয়েছে, তাদের শিক্ষাক্ষেত্রে দীর্ঘদিনের অবদান আছে, প্রতিষ্ঠিত শিক্ষক, এই দৃষ্টিকোণ থেকেই বিচার করা হয়েছে। কোনও প্রকার রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে কলেজ, স্কুল সার্ভিস কমিশনের চেয়ারম্যান, সদস্যদের বিচার করা হয়নি। ফলে, এটা পরিবর্তন করার প্রশ্নও ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, একটা পয়েন্ট অব অর্ডার। স্যার, মেম্বারদের প্রশ্নের উত্তর জানবার অধিকার আছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চেয়েছিলাম, সার্ভিস কমিশনে যাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, তাদের রাজনৈতিক আনুগত্য আছে কিনা এবং এর দ্বারা স্কুল সার্ভিস কমিশনের নিরপেক্ষতা বিঘ্নিত হবার আশঙ্কা আছে কিনা। উনি আমার প্রশ্নের উত্তরে সরাসরি বললেন, এই উদ্বেগ এবং আশঙ্কা অমূলক। উনি যে রিপ্লাই দিয়েছেন, তাতে বলছেন, সার্ভিস কমিশনে রাজনৈতিক আনুগত্য

থাকা না থাকার কথা ওঠে না, সার্ভিস কমিশনের মেম্বাররা সিলেকশন করছে না, সাব-কমিটিগুলো সিলেকশন করছে—সার্ভিস কমিশনে তাদের পলিটিক্যাল অ্যাফিলেশন যাই থাকক। ফলে ওনার বক্তব্য স্ববিরোধী হয়ে গেছে। নিজেই বলেছেন অমূলক, আবার ওনার বক্তব্যে আউটরাইট বলেছেন। রাজনৈতিক আনুগত্য নেই, এটা অস্বীকার করতে পারেননি। ফলে গোটা শিক্ষা ব্যবস্থা যেভাবে কুক্ষিগত হচ্ছে, ইট জি এ ডেলিবারেট অ্যাটেমপ্ট। এটা প্রিভিলেজ মোশনের মধ্যে পড়ে। আমাদের হাউসের অধিকারের প্রশ্ন এখানে আসে। মাননীয় শিক্ষা মন্ত্রী এই ভাবে হাউসকে বিভ্রান্ত করতে চাইছেন, পশ্চিমবাংলার জনগণকে বিভ্রান্ত করতে চাইছেন। আমি এর স্যাটিসফেক্টরি জবাব চাই।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** স্কুল সার্ভিস কমিশনের দ্বারা প্রার্থী কিভাবে নেওয়া হবে, সেই ব্যাখ্যা আমি আগেই দিয়েছি। এই সম্পর্কে বিন্দুমাত্র অস্পষ্টতা নেই—কি ভাবে প্রার্থী বাছাই হবে আর বলেছি, সার্ভিস কমিশনের সদস্যদের যোগ্যতা শিক্ষা ক্ষেত্রে তাদের অবদান—এই দৃষ্টিকোণ থেকে বিচার করা হয়েছে, কোনও রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে বিচার করা হয়নি। এই দুটো আমি বলেছি এবং এই বিবৃতির উপরেই আমি দাঁড়িয়ে আছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** নতুন স্কুল যে স্বীকৃতি পেয়েছে, সেইগুলো যদি ১ নভেম্বরের আগে যে স্ট্যাফ প্যাটার্ন দিয়েছে, ইতিমধ্যে যদি অনুমতি না পেয়ে থাকে, তাহলে সেটা পাওয়ার যোগ্যতা আছে কি না।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এটা সম্পূর্ণ ভিন্ন আইনের দ্বারা পরিচালিত হবে। যে সমস্ত স্কুলের কর্মরত শিক্ষক ও অশিক্ষক, কর্মরত অবস্থাতেই যদি সেই বিদ্যালয় স্বীকৃতি পায়, তাদের অনুমোদনের বিষয়টা সেই ভাবে বিচার করা হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** একটু আগে মাননীয় মন্ত্রী যে উত্তর দিলেন, তাতে উনি নিজেই নিজেকে কন্ট্রাডিক্ট করলেন। বললেন, যারা ঐ সার্ভিস কমিশনের মেম্বার বা চেয়ারম্যান হবে, তারা ইন্টারভিউ নেবেন না। ৫০টা প্যানেল তৈরি হবে, সাব কমিটি ইন্টারভিউ নেবে বললেন।

উনি শাক দিয়ে মাছ ঢাকার চেষ্টা করছেন। আমাদের প্রশ্ন ছিল, এই যে স্কুলে অ্যাপয়েন্টমেন্ট হবে সেগুলো নিয়োগের সমস্ত কিছু কন্ট্রোল করবে স্কুল সার্ভিস কমিশন। স্কুল সার্ভিস কমিশন যে সাব কমিটি করে দেবে তারা ইন্টারভিউ নিয়ে নিজেদের মনোনীত লোক নিয়ে দলবাজি করবে। এটা শাক দিয়ে মাছ ঢাকার চেষ্টা করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন, যারা সাব কমিটিতে আছে তাদের স্কুল সার্ভিস কমিশন নিয়োগ করবে না? আপনাদের দলের ২২ জন লোক নিয়ে ঐ সাব কমিটি

করেছেন। আপনি বলছেন, আপনি দলের রাজ্য কমিটির সদস্য হওয়া সত্ত্বেও জানে না যে, তারা আপনার দলের লোক কি না। কিন্তু আপনার কাছে কি কোনও প্রমাণ আছে যে, ওরা আপনার পার্টির লোক নয়? আপনার দলের যে সংগঠন আছে তাতে ওদের অনেকেই ওতোপ্রতো ভাবে জড়িয়ে আছে। নির্বাচনের সময় তারা অনেকে বক্তৃতাও দেন। রাজনৈতিক কর্মী বলতে কি বোঝায়? মার্কসবাদী কমিউনিস্ট পার্টির রাজনৈতিক বিভিন্ন কর্মসূচিতে ওরা অংশ গ্রহণ করেন। এই প্রমাণ আমার কাছে আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, তারা সদস্য নয়। কিন্তু আমাদের কাছে প্রমাণ আছে যে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিভিন্ন কর্মসূচিতে যারা স্কুল সার্ভিস কমিশনে নিযুক্ত হয়েছেন তারা অংশ গ্রহণ করেছেন। সাব কমিটি তৈরি করবে বিভিন্ন চেয়ারম্যান এবং মেম্বার। ফলে সেখানে দলের লোকেরাই নিয়োজিত হবে এবং হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, শিক্ষাক্ষেত্রে দলবাজি বন্ধ করার জন্য এই নিয়োগ বাতিল করবেন কিনা এবং দলমত নির্বিশেষে নতুন করে সার্ভিস কমিশন করবেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনার এই প্রস্তাব অবান্তর, অবাস্তব, অনভিপ্রেত এবং ভিত্তিহীন। তাই এটাকে গ্রহণ করার কোনও প্রয়োজন নেই।

**শ্রী মুস্তাফাবিন কাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাধ্যমিক এবং উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে স্কুল সার্ভিস কমিশন তৈরি হওয়াতে শিক্ষক সমাজ, অভিভাবক, বামফ্রন্ট সরকার এবং তার শিক্ষা মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছে আমরাও এই বিধানসভা থেকে তাকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন এবং সদস্যরাও জানেন, আমাদের পশ্চিমবাংলায় সাধারণ শিক্ষার পাশাপাশি ৪৭৫-টা মতো অনুমোদিত মাদ্রাসা আছে, বিভিন্ন ধরনের। সেখানে শিক্ষক নিয়োগের প্রশ্ন আছে। মাদ্রাসায় শিক্ষক নিয়োগের এক্তিয়ারটা এই স্কুল সার্ভিস কমিশনের আওতার মধ্যে পড়ছে কিনা? আরেকটা বিষয় হচ্ছে, যদিও এটা আমাদের রাজ্যে শুরু হয়নি, ভারতবর্ষে হাই-মাদ্রাসা এবং আলিম মাদ্রাসা সাধারণ মাধ্যমিক পরীক্ষার সমতুল্য তথাপি মাদ্রাসা শিক্ষার কিছু বৈশিষ্ট্য আছে। মাদ্রাসা শিক্ষার এই প্রয়োজন মেটাবার জন্য স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে মাদ্রাসার উপযোগী শিক্ষক নিয়োগের কোনও বিশেষ ব্যবস্থার কথা মাননীয় মন্ত্রী মহাশয় ভাবছেন কি না?

**মিঃ স্পিকার ঃ** টোলও তো রয়েছে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে প্রশ্ন জিজ্ঞাসা করেছেন মাদ্রাসায় শিক্ষক নিয়োগের জন্য, তার যে সুযোগ, সেই সুযোগ বা প্রার্থী বাছাই করবার অধিকার স্কুল সার্ভিস কমিশনকে দেওয়া হয়েছে। তবে একটু আগে যে কথা বললাম যে ভারতে বিভিন্ন শ্রেণীর শিক্ষক আছে, মাদ্রাসায় যে ধরনের শিক্ষক দরকার যে পাঠক্রম তাদের পড়াতে হয় সে দিকে

লক্ষ্য রেখে মাদ্রাসার শিক্ষক নির্বাচন করবার যে বিধি সেটা তৈরি করা হয়েছে। সেই বিধিতে বলা আছে যে ইসলামিক স্টাডিজ অ্যান্ড কালচার এই বিষয়ে যার যোগ্যতা আছে সে একটু বেশি সুযোগ পাবে এবং মাদ্রাসার পঠন-পাঠনের যে রীতি পদ্ধতি তার সাথে সঙ্গতিপূর্ণ মাদ্রাসার শিক্ষক হিসাবে নিযুক্ত হতে পারেন, সেই বিষয়টাকে বিবেচনার মধ্যে রেখে এই বিধি করা হয়েছে এবং একই কমিশনের মধ্যে রাখা হয়েছে। সিনিয়র মাদ্রাসার যে শিক্ষক প্যানেল সেটাও তৈরি করবে এরা। তবে মাদ্রাসার যে স্বাতন্ত্র, সেটা যাতে বজায় থাকে সে দিকে লক্ষ্য রেখেই নির্বাচন বিধি তৈরি করা হয়েছে। আমি বিশ্বাস করি এই স্বাতন্ত্র বজায় রেখেই এটা করা হবে। আর টোলের ব্যাপারটা স্কুল সার্ভিস কমিশনের মধ্যে আসেনি। মাদ্রাসার শিক্ষকদের বেতনভাতা দেওয়ার দায়িত্ব সরকার নিয়েছে, মাদ্রাসার শিক্ষকদের বিষয়টা স্কুল সার্ভিস কমিশনের মধ্যে আনা হয়েছে।

[11-50 — 12-00 Noon]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমি জানতে চাইছি যে, অ্যাকাডেমিক পারফর্মেন্সের জন্য নম্বর থাকবে, রিটিন পরীক্ষার জন্য নম্বর থাকবে। যেমন ধরুন, বীরভূম, মালদা, মুর্শিদাবাদ এই অঞ্চলের ছেলেরা নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, কল্যাণী ইউনিভার্সিটি এবং ক্যালকাটা ইউনিভার্সিটিতে যাচ্ছে। এখানে সব ইউনিভার্সিটি থাকলেও ইউনিভার্সিটির ব্যাপরটা একটু রেস্ট্রিক্টেড। এই অ্যাকাডেমিক পারফর্মেন্স এটা কি ভাবে নির্ধারন করবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যে বিষয়টা এখানে বলেছেন তার থেকে আরও উদ্বেগের বিষয় আছে, যেমন বিহারের বি. এন. মন্ডল বিশ্ববিদ্যালয়, সেখানে আমাদের রাজ্য থেকে অনেক শিক্ষাব্রতী এবং ছাত্ররা থার্ড ডিভিসনে পাশ করছে, সেখানে অনেকে ফিজিক্স, কেমিস্ট্রি, ম্যাথামেটিক্স এই সব বিষয় নিয়ে পাশ করে এম. এস. সি. করছে। তাদের দেওয়া যে ডিগ্রি সেটাকে অস্বীকার করবার ক্ষমতা আমাদের নেই। এখন কথা এখানে যে সব প্রার্থী তারা যে নম্বর পাবে সেটা কলকাতা বিশ্ববিদ্যালয় বা যে কোনও বিশ্ববিদ্যালয়ের তুলনায় তারা অনেক বেশি নম্বর পাবে। এই বিপদের থেকে রেহাই পাওয়ার জন্য আমরা একটা আলাদা ব্যবস্থা করেছি। ১০০ নম্বর যা আমরা বরাদ্দ করেছি, তার মধ্যে ২০ নম্বর আছে অ্যাকাডেমিক পারফরমেন্স, বিভিন্ন স্তরে যে ডিগ্রি পেয়েছে, শিক্ষার যে যোগ্যতা তার উপর এটা নির্ভর করবে। আর ৬০ নম্বর থাকছে কম্পিউটারের সাহায্যে পরীক্ষার উপর, তার যোগ্যতা প্রমাণ করতে হবে। বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের নম্বর দেওয়ার ক্ষেত্রে যে ব্যবধান হবে সেটা খানিকটা পরিমাণে দূরীভূত করবার জন্য পরীক্ষার নম্বরের এমন ব্যবস্থা করা হয়েছে ২০ প্লাস ৬০ এই ৮০ নম্বর। আর বাকি যে ২০ নম্বর থাকল, তার মধ্যে ১০ নম্বর পাবে শিক্ষণপ্রাপ্ত হলে এবং বাকি

১০ নম্বর পাবে ইন্টারভিউতে, শিক্ষকতা করবার অভিজ্ঞতা এবং তার অন্তর্গত বাচনভঙ্গি তার উপর। শুধু পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়ই নয়, পশ্চিমবাংলার বাইরে যে বিশ্ববিদ্যালয়গুলি আছে যেমন বিহারের বি. এন. মন্ডল বিশ্ববিদ্যালয় এর জন্য আমরা আতঙ্কিত, এটাকে বিবেচনার মধ্যে রেখে আমরা একটা কর্মশালা করেছিলাম সেখানে শিক্ষাব্রতী অনেক ব্যক্তিই ছিলেন সেখানে এটাকে আমরা সেই ভাবেই করেছি। যে ৬০ নম্বর আছে তার মধ্যে এটা প্রমাণ করতে হবে।

**শ্রীমতী শান্তা ছেত্রী :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, ডি. জি. এইচ. সি.-র অধীনে দার্জিলিং, কালিম্পং এবং কার্শিয়াং এলাকার জন্য যে আলাদা স্কুল সার্ভিস কমিশন গঠনের জন্য অনুরোধ করা হয়েছিল সে বিষয়ে সরকার কি কোনও চিন্তা-ভাবনা করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** বিষয়টা আমাদের সামনে এসেছিল দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের পক্ষ থেকে। যখন স্কুল সার্ভিস কমিশন বিল পাস হয় তখন আমি এই বিধানসভায় দাঁড়িয়ে সরকারের পক্ষ থেকে আশ্বাস দিয়েছিলাম, সর্ব ক্ষেত্রেই শিক্ষক নির্বাচন বিধি মেনে করা হবে, নেপালি ভাষায় যারা লেখাপড়া করেছেন তাদের মধ্যে থেকেই ওখানে শিক্ষক নির্বাচন করা হবে। ফলে কালিম্পং, কার্শিয়াং এবং দার্জিলিং সদরের প্রার্থীরাই ওখানে শিক্ষক হিসাবে নির্বাচিত হবার সুযোগ পাবেন, অন্যান্য ভাষাভাষীর প্রার্থীরা ওখানে নির্বাচিত হবার সুযোগ পাবেন না। এই ব্যাপারটা সুনিশ্চিত। তা সত্ত্বেও ডি. জি. এইচ. সি.-র পক্ষ থেকে প্রস্তাব এসেছে বিষয়টি পুনর্বিবেচনা করার জন্য। আমরা এ কথা কখনওই বলিনি যে, পুনর্বিবেচনা করবার সুযোগ নেই। আইন যখন করা হয়েছে তখন সেই আইনের অভিজ্ঞতার ওপর দাঁড়িয়ে নিশ্চয়ই আইন পরিবর্তন করা যেতে পারে। কিন্তু বর্তমানে যে বিধি রচনা করেছি, সেই বিধির ওপর ভিত্তি করে যদি প্রার্থী বাছাই করা হয় তাহলে নেপালি ভাষাভাষী ছেলে-মেয়েদের ওপর বৈষম্য বা অবিচার হবে না। সে রকম ব্যবস্থাই আমরা বিধির মধ্যে রেখেছি।

**শ্রী রামপদ সামন্ত :** স্যার, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, স্কুল সার্ভিস কমিশন থেকে অ্যাপয়েন্টেড কোনও টিচার নর্থ বেঙ্গলে সার্ভিস করছে, কিন্তু তার পক্ষে সাউথ বেঙ্গলে সার্ভিস পেলে সুবিধা হয় এবং সে সাউথ বেঙ্গলে যেতে চায় বা কেউ যদি সাউথ বেঙ্গল থেকে নর্থ বেঙ্গলে যেতে চায় তাহলে সে কি সেই সুযোগ পাবে? যদি সেই সুযোগ পায় তাহলে কি তাকে পে-প্রোটেকশন এবং সার্ভিস কন্টিনিউটির সুযোগ দেয়া হবে?

**শ্রী কান্তি বিশ্বাস :** কলেজ সার্ভিস কমিশনের ক্ষেত্রে যে ব্যবস্থা চালু আছে, আমরা

স্কুল সার্ভিস কমিশনের ক্ষেত্রেও সেই ব্যবস্থাই চালু রেখেছি। কোনও কর্মরত শিক্ষক ইচ্ছে করলে যখন প্যানেল করা হবে তখন স্কুল সার্ভিস কমিশনের কাছে আবেদন করতে পারবেন যে, তিনি যেখানে সার্ভিস করছেন সেখান থেকে অন্য কোনও জেলার সুবিধাজনক কোনও বিদ্যালয়ে যেতে চান এবং তিনি যদি স্কুল সার্ভিস কমিশনের প্যানেল-ভুক্ত হন তাহলে তার সেই সুযোগ থাকবে। অবশ্য তা যোগ্যতা অনুযায়ী প্যানেলের ওপর দিকে যারা থাকবেন তাদের থেকেই নিয়োগ শুরু হবে। হয়ত দেখা গেল প্যানেলের এক নম্বরে যার নাম আছে সে দার্জিলিং বা শিলিগুড়িতে নিযুক্ত হয়েছে এবং সে যদি বাঁকুড়ায় যেতে চায় তাহলে নিশ্চয়ই সে সেই সুযোগ পাবে। তার ইচ্ছে অনুযায়ী নিশ্চয়ই তাকে সে জায়গায় নিয়োগ করা যাবে। সেই অবকাশ অবশ্যই আছে। কার্য ক্ষেত্রে এই সুযোগ পাওয়াটা কোনও শিক্ষকের ক্ষেত্রে নির্ভর করবে তার প্যানেলের অবস্থানের ওপর। এই সুযোগ যে পাবে তার পে-প্রোটেক্টস এবং সার্ভিস কন্টিনিউটির সুযোগও থাকবে, নিশ্চিত থাকবে এবং সেটা কলেজ সার্ভিস কমিশনের ক্ষেত্রে যেমন আছে স্কুল সার্ভিস কমিশনের ক্ষেত্রেও তেমনই বলবৎ থাকবে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, খুবই দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, কলেজ সার্ভিস কমিশনের অভিজ্ঞতা আমাদের আছে। কলেজ সার্ভিস কমিশনের পরিণতিতে নগ্ন রাজনীতি হচ্ছে। এই অভিজ্ঞতা এম. এল. এ.-দের প্রত্যেকেরই আছে, কারণ তারা তদ্বির করে করে অস্থির হয়ে যাচ্ছে। আপনারা মুখে গণতন্ত্রের কথা বলেন, অথচ গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত স্কুল কমিটিগুলির মেন ক্ষমতা-টুকুই কেড়ে নিচ্ছেন, নিজেদের দলের মধ্যে সেই ক্ষমতা রাখছেন। কেন রাখতে হচ্ছে? কারণ স্কুল কমিটির নির্বাচনে কারচুপি করতে না পারলেই আপনারা গোহারা হারছেন। অশোক দেবের বজবজ কন্সটিটিউয়েন্সির মধ্যে সারেঙ্গাবাদ স্কুলে নির্বাচন হয়েছে গত শনিবার, সি. পি. এম. গোহারা হেরেছে। প্রত্যেকটা কলেজে আপনারা হারছেন, যেখানে জাল ভোটার লিস্ট করতে পারছেন না সেখানেই হেরে যাচ্ছেন।

সেই হেরে যাবার থেকে মুক্তি পাবার জন্য বাঁকা পথে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কলেজ এবং স্কুলগুলিকে কব্জা করার চেষ্টা করছেন। উনি তো গণতন্ত্রের কথা বলেন, এটা গণতন্ত্র খর্ব করা হচ্ছে কি না? গণতান্ত্রিক ক্ষমতা এই নির্বাচিত মানুষগুলির হাতে দিচ্ছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি কি প্রশ্নটা করলেন তা আমি বুঝলাম না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্কুলে টিচার নিয়োগের ক্ষমতাটা আপনি কেড়ে নিয়েছেন কি

না? ডেমোক্র্যাটিক রাইট যে কেড়ে নিয়েছেন এটা কি আপনি মনে করেন না?

**মিঃ স্পিকার :** উনি কি মনে করেন তা নিয়ে প্রশ্ন হতে পারে না, ওনার অনেক কিছু মনে করার আছে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### ২৫০ জনের কম ছাত্র বিশিষ্ট কলেজ

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩) **শ্রী সঞ্জীবকুমার দাস :** উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৫০ (দুশত পঞ্চাশ) জনের কম ছাত্র-ছাত্রী পড়ে রাজ্যে এমন কলেজের সংখ্যা কত আছে ;

(খ) এই কলেজগুলি সম্বন্ধে সরকারের পরিকল্পনা কি ; এবং

(গ) কোন জেলায় কতগুলি কলেজে ২৫০ জনের কম ছাত্র-ছাত্রী রয়েছে?

**উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩৩টি।

(১) কলেজগুলিতে শিক্ষক শিক্ষিকার পদ বাড়ানোর হচ্ছে এবং স্নাতক স্তরে সাম্মানিক বিষয়ের অনুমোদন দেওয়া হচ্ছে।

(২) কলেজগুলির ছাত্র-ছাত্রী বৃদ্ধি কল্পে অধ্যক্ষ, পরিচালনমন্ডলী ও অধ্যাপকদের সঙ্গে সমাজের জন সংযোগ যাতে বৃদ্ধি পায় সেদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করা হচ্ছে।

(৩) বৃত্তিমূলক বিষয় অনুমোদন দেবার চেষ্টা হচ্ছে যাতে ছাত্র-ছাত্রীরা শিক্ষা লাভের শেষে কর্মজীবনে প্রতিষ্ঠা পায়।

জেলা ভিত্তিক ২৫০ জনের কম ছাত্র-ছাত্রীর কলেজের সংখ্যা মোট — ৩৩

| | |
|---|---|
| কলকাতা | ১ |
| হাওড়া | ২ |

| | |
|---|---|
| হুগলি | ১ |
| উঃ ২৪ পরগনা | ৪ |
| দঃ ২৪ পরগনা | ৪ |
| নদীয়া | ১ |
| মুর্শিদাবাদ | ১ |
| মালদাহ | ২ |
| উঃ দিনাজপুর | ১ |
| দঃ দিনাজপুর | ১ |
| জলপাইগুড়ি | ২ |
| দার্জিলিং | ৩ |
| কোচবিহার | ২ |
| বর্ধমান | ৩ |
| বাঁকুড়া | × |
| বীরভূম | ১ |
| মেদিনীপুর | ২ |
| পুরুলিয়া | ২ |
| | ৩৩ |

**মুর্শিদাবাদে পর্যটন কেন্দ্র**

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬) **শ্রী ইউনুস সরকার :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদকে আরও আকর্ষণীয় পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার কোনও পরিকল্পনা আছে কি ;

(খ) থাকলে, (১) পরিকল্পনাগুলির রূপরেখা কি ; এবং

(২) কবে নাগাদ উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) পশ্চিমবঙ্গের পর্যটন দপ্তর, পশ্চিমবঙ্গ সরকারের একটি সংস্থা 'ওয়েবকন (ওয়েস্ট বেঙ্গল কনসালটেন্সি)-কে দিয়ে একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করেছেন।

নিজামত কেল্লার অন্তর্গত প্রায় ৭৬ একর জমিতে পর্যটন পরিকাঠামো তৈরির জন্য এই প্রকল্প প্রতিবেদনটি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে এই প্রকল্প প্রতিবেদনে ১৪.৪৫ কোটি টাকার প্রস্তাব করা হয়েছে।

(২) প্রকল্পটি মঞ্জুর হলে আশা করা যায় এই বছরে কাজটিতে হাত দেওয়া যাবে।

## Judicial decision on Sound Pollution

*54. (Admitted question No. *75) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) the steps taken by the Government to enforce judicial decision on sound pollution regarding use of microphones and crackers during Durga Puja and Diwali ; and

(b) the success achieved in this matter so far.

**The Minister-in-charge of the Environment Department :**

(a) The West Bengal Pollution Control Board issued guidelines to the Police regarding authorities and District Magistrates bringing to their attention the existing provisions of law and their salient features of the orders of the Hon'ble Calcutta High Court in connection with the use of microphones, use of fire crackers, and maintenance of silence zones.

Fireworks generating noise level beyond 65 dB(A) in the ambient atmosphere have been banned in the State of Wes

Bengal. In view of the order of the Hon'ble High Court of Calcutta the use of microphones has been regulated as per limits fixed under Environment Protection Act, 1986, which has been duly notified and circulated for implementation by the West Bengal Pollution Control Board to the Director General of Police, West Bengal ; Commissioner of Police, Calcutta ; District Magistrates and Superintendent of Police.

District Authorities were directed not to issue license to manufacturer and dealers of banned fire works and to ensure that the orders of the High Court are fully complied with.

Extensive awareness programme were taken up through different media like TV, Radio, Newspapers etc. to counteract the noise pollution.

(b) The combined efforts of the Police and District Authorities and the Pollution Control Board ensured that the noise level during Durga Puja and Diwali were by and large satisfactory. The dB level was within permissible limits in most of the cases.

**দীঘায় সামুদ্রিক জলোচ্ছ্বাস**

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২) **শ্রী মৃণালকান্তি রায় :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আগস্ট, ১৯৯৭ সালে সামুদ্রিক জলোচ্ছ্বাস ও বন্যায় ক্ষতির পরিমাণ কত;

(খ) তন্মধ্যে, দীঘাসহ সমুদ্র উপকূলবর্তী এলাকায় (১) কতগুলি গ্রাম ক্ষতিগ্রস্ত হয়েছে এবং (২) উক্ত জলোচ্ছ্বাস ও বন্যা প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারি হিসাব অনুযায়ী রাজ্যের মোট ক্ষতির পরিমাণ ৩৯২.৮২ কোটি

টাকা।

(খ) দক্ষিণ ২৪-পরগনা জেলায় কাকদ্বীপ থানার ২৭টি, সাগর থানার ২৩টি, নামখানা থানার ১৬টি, এবং পাথরপ্রতিমা থানার ২১টি—মোট ৮৭টি মৌজা এবং মেদিনীপুর জেলার রামনগর থানার দীঘা এলাকার ৩টি মৌজা জলোচ্ছ্বাসে প্লাবিত হয়েছিল।

উক্ত জলোচ্ছ্বাস ও বন্যা প্রতিরোধের জন্য প্রথমেই, ভাঙ্গন এবং প্রচন্ড ক্ষতিগ্রস্ত জায়গাগুলির তাৎক্ষণিক মেরামত এবং প্রয়োজনীয় রক্ষণাবেক্ষণ করা হয়েছে। বর্তমানে সেইসব জায়গাগুলির স্থায়ী মেরামতের জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

### যুব-কল্যাণ অফিস থেকে সুযোগ-সুবিধা

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪) **শ্রী কমল মুখার্জি :** যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রত্যেকটি ব্লকের যুব-কল্যাণ অফিস থেকে ব্লক টাউন-এর যুবকগণ কি কি প্রকারের সুযোগ-সুবিধা পেয়ে থাকেন ; এবং

(খ) যুবকদের সুযোগ-সুবিধা দেওয়ার ক্ষেত্রে স্থানীয় বিধায়কের কোনও সুপারিশ/মতামত গ্রহণ করা হয় কি?

**যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বেকার শিক্ষিত যুবকদের জন্য কেরিয়ার গাইডেন্স অর্থাৎ বৃত্তি নির্বাচন-এর সহায়তা, কিছু কিছু জেলায় অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প ও বৃত্তিমূলক প্রশিক্ষণ, খেলাধূলায় উৎসাহদানের জন্য স্থানীয় (রেজিস্টার্ড) ক্লাবগুলির মাধ্যমে খেলাধূলার সরঞ্জাম বিতরণ, গ্রামীণ খেলাধূলার ও খেলাধূলায় (স্পোর্টসের) ব্যবস্থা, সাংস্কৃতিক চেতনার উন্মেষ ও ক্রীড়ায় উৎসাহদানের জন্য প্রতি বছর ছাত্র ও যুব-উৎসব, স্কুল-কলেজ পর্যায়ের ছাত্রদের শিক্ষামূলক ভ্রমণের জন্য সরকারি অনুদান, বিজ্ঞান প্রদর্শনী ও সেমিনারের ব্যবস্থা খেলার মাঠ উন্নয়ন ও মুক্ত মঞ্চ নির্মাণ ইত্যাদি প্রকল্পের মাধ্যমে ব্লক এবং টাউনের যুবক ও ছাত্রগণ সুবিধা পেয়ে থাকেন। গঠনমূলক সমাজসেবায় উল্লেখযোগ্য অবদানের জন্য যুবকদের নাম কেন্দ্রীয় সরকারের নিকট জাতীয় যুব-পুরস্কারের জন্য সুপারিশ করা হয়। আর্থ-সামাজিক উন্নয়নে বিশেষ ভূমিকা পালনের জন্য

বিভিন্ন ক্লাব ও সংগঠনকে আর্থিক অনুদান দেওয়া হয়।

(খ) ব্লক এলাকায় পঞ্চায়েত সমিতি এবং পৌর-এলাকায় পৌরসভার অনুমোদনক্রমে প্রকল্পগুলির রূপায়ণ ও বাস্তবায়ন করা হয়।

**অধ্যক্ষের শূন্যপদের সংখ্যা**

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০২) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩০. ৯. '৯৭ পর্যন্ত রাজ্যের মহা বিদ্যালয়গুলিতে কতজন অধ্যক্ষের পদ শূন্য আছে ; এবং

(খ) লেকচারারের শূন্য পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮৮টি।

(খ) লেকচারারের শূন্য পদগুলি পূরণের জন্য পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন এবং পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে বিজ্ঞপ্তি প্রকাশ করা হয়েছে।

**উচ্চ মাধ্যমিক পরীক্ষার জাল মার্কশিট বিক্রি**

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ সালে উচ্চ মাধ্যমিক পরীক্ষার জাল মার্কশিট বিক্রির বিষয়ে সরকার কোনও অভিযোগ পেয়েছেন কি ;

(খ) পেয়ে থাকলে, উক্ত অপরাধীদের কতজনকে গ্রেপ্তার করা হয়েছে ; এবং

(গ) কতজনকে শাস্তি দেওয়া হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬ সালে—নেই

১৯৯৭ সালে ৭টি জাল মার্কশিট জমা পড়ে। নিয়মানুসারে প্রত্যেক ক্ষেত্রে

বিদ্যায়তনের প্রধানকে বলা হয় স্থানীয় পুলিশ স্টেশনে এফ. আই. আর করতে।

(খ) এ বিষয়ে পুলিশ থেকে কোনও রিপোর্ট পাঠানো হয়নি।

(গ) এ বিষয়ে কোনও রিপোর্ট নেই।

**'চাঁই' সম্প্রদায়কে তফসিলি জাতিভুক্ত করা**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** অনগ্রসর সম্প্রদায় কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'চাঁই' সম্প্রদায়কে তফসিলি জাতিভুক্ত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**অনগ্রসর সম্প্রদায় কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও সম্প্রদায়কে তফসিলি জাতিভূক্ত করা—কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভূক্ত। এ বিষয়ে রাজ্য সরকারের কিছু করার নাই।

(খ) প্রযোজ্য নহে।

**রাজ্যের টুরিস্ট লজের লাভ/ক্ষতির পরিমাণ**

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোনও কোনও ট্যুরিস্ট লজ গত আর্থিক বছরে কি পরিমাণ লাভ করেছে; এবং

(খ) কোন কোন ট্যুরিস্ট লজকে বে-সরকারি সংস্থার উপর দায়িত্ব দেওয়া হচ্ছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত আর্থিক বছরে পঃ বঃ উন্নয়ন নিগম পরিচালিত মোট ১৬টি ট্যুরিস্ট লজে মোট ৬৬.০১ লক্ষ টাকা লাভ করেছে।

গত ১৯৯৬-৯৭ সালের আর্থিক বছরে পঃ বঃ পর্যটন উন্নয়ন নিগম

পরিচালিত যে যে পর্যটন আবাসগুলি যে পরিমাণ লাভ করেছে তার হিসাব নিম্নে দেওয়া হল ঃ—

(১) দার্জিলিং ট্যুরিস্ট লজ — ৭.০৮ লক্ষ টাকা

(২) কার্শিয়াং ট্যুরিস্টরেস্ট সেন্টার — ৩.৫৮ লক্ষ টাকা

(৩) মৈনাক ট্যুরিস্ট লজ, শিলিগুড়ি — ৬.৯৩ লক্ষ টাকা

(৪) মান্দার ট্যুরিস্ট লজ, গ্যাংটক — ৪.৪৮ লক্ষ টাকা

(৫) জলদাপাড়া ট্যুরিস্ট লজ — ২.৩১ লক্ষ টাকা

(৬) মালবাজার ট্যুরিস্ট সেন্টার — ৩.২০ লক্ষ টাকা

(৭) শান্তিনিকেতন ট্যুরিস্ট লজ — ৭.৯৯ লক্ষ টাকা

(৮) পথিক ট্যুরিস্ট লজ, দুর্গাপুর — ২.২৩ লক্ষ টাকা

(৯) দিঘা ট্যুরিস্ট লজ — ০.৮৪ লক্ষ টাকা

(১০) সাগরিকা ট্যুরিস্ট লজ, ডায়মন্ডহারবার — ৬.৫৯ লক্ষ টাকা

(১১) মালঞ্চ ট্যুরিস্ট লজ, ব্যারকপুর — ০.৭৩ লক্ষ টাকা

(১২) উদয়াচল টুরিস্ট লজ —১৫.২১ লক্ষ টাকা

(১৩) মালদহ ট্যুরিস্ট লজ, মালদহ — ১.৪৬ লক্ষ টাকা

(১৪) রূপনারায়ণ ট্যুরিস্ট লজ, হাওড়া — ১.৪৯ লক্ষ টাকা

(১৫) মরগ্যান হাউস ট্যুরিস্ট লজ, কালিম্পং — ১.৫৩ লক্ষ টাকা

(১৬) সজনেখালি ট্যুরিস্ট লজ, দঃ ২৪ পরগনা — ০.৩৮ লক্ষ টাকা

(খ) নিম্নলিখিত ৫টি পর্যটক আবাসিক বেসরকারি সংস্থার ওপর পরিচালনার দায়িত্ব দেওয়া হয়েছে ঃ—

(১) শান্তিনিকেতনের দ্বিতীয় ট্যুরিস্ট লজ

(২) বক্রেশ্বর ট্যুরিস্ট লজ

(৩) দিঘা দ্বিতীয় ট্যুরিস্ট লজ

(৪) গঙ্গাসাগর ট্যুরিস্ট লজ

(৫) পিয়ালী ট্যুরিস্ট লজ

### প্রাকৃতিক দুর্যোগে সুন্দরবনে ত্রাণ বরাদ্দ

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬) **শ্রী গোপালকৃষ্ণ দে :** সুন্দরবন বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক প্রাকৃতিক দুর্যোগ-কবলিত সুন্দরবন এলাকার জন্য কোন কোন খাতে কত টাকা বরাদ্দ করা হয়েছে ;

(খ) ক্ষতিগ্রস্ত নদীবাঁধগুলো সংস্কারের জন্য অর্থ বরাদ্দ হবে কি না ; এবং

(গ) অর্থ বরাদ্দ হলে তার পরিমাণ কত?

**সুন্দরবন বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সাম্প্রতিক প্রাকৃতিক দুর্যোগ কবলিত সুন্দরবন এলাকার জন্য অর্থ বরাদ্দের বিষয়টি ত্রাণ দপ্তরের এক্তিয়ার ভুক্ত। সুদরবন বিষয়ক দপ্তরকে এ বাবদ কোনও অর্থ বরাদ্দ করা হয়নি।

(খ) নদী বাঁধ সংস্কারের ব্যাপারটি সেচ ও জলপথ দপ্তরের বিষয়।

(গ) প্রশ্ন ওঠে না।

### No Objection Certificate to English Medium Schools

*64. (Admitted question No. *384) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) the number of English Medium Schools awaiting Government's no objection certificate up to 30. 9. 97 for recognition by ICSE/CBSE Board ; and

(b) the policy of Government in this regard ?

**Minister-in-charge of the School Education Department :**

(a) 20 (Twenty)

(b) Before issuing NOC to the English Medium Schools, the State Govt. cheeks up if some basic requirements are fulfilled by the schools. These requirements pertain to the status of the building of the schools, academic and professional qualifications of the teachers, enrolment position, service conditions of the employees, financial stability, audited statement of accounts, existence of laboratory and library, scale of pay of employees etc. An inspection of the school is made to check-up the actual position with reference to the information given in the application and if the requirements are fulfilled NOC for the Secondary Wing of the school is issued.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of adjournment motion. The first one is from Shri Shyamadas Banerjee on the subject of arsenic pollution of water in Hirapur Assembly constituency areas and the second one is from Shri Ajoy De on the subject of increase in bus fares.

The subject matter of the motions is not such that may call for adjournment of the business of the House. The members may also get ample scope to raise the matter during the discussions on No-confidence Motion scheduled to be held on 27th November, 1997. The members may also call attention of the concerned ministers by calling attention, mention, questions etc.

I, therefore, withhold my consent to both the motions.

One member of the party may, however, read the text of the motion, as amended.

**শ্রী অজয় দে ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

রাজ্য সরকার খুচর পয়সার অভাবের দোহাই দিয়ে সুকৌশলে আবার বাস ভাড়া বৃদ্ধি করে সাধারণ মানুষের উপর অতিরিক্ত ব্যয়ের বোঝা চাপিয়ে দিলেন। এই অযৌক্তিক ভাড়া বৃদ্ধির তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, আমাদের একটা প্রিভিলেজ মোশন শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় দিয়েছিলেন। সেটার কি হল?

**মিঃ স্পিকার ঃ** এটা দেখছি, আমি কালকে নেব।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received three notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Reported death of some new-born babies from infection in the maternity ward at Jawaharlal Nehru Memorial Hospital, Kalyani. | : Shri Deba Prasad Sarkar |
| ii) Alleged trace of dead body of one Gour Roy, a patient of the Chandannagore Sub-Divisional Hospital on 6/11/97. | : Shri Kamal Mukherjee |
| iii) Suspension of shipping service from Andaman to Calcutta since 10/11/97 and consequential situation arisen. | : Shri Abdus Salam Munshi |

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of Reported death of some new-born babies from infection in

the maternity ward at Jawaharlal Nehru Memorial Hospital, Kalyani.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th of November, 1997.

## PRESENTATION OF REPORT

**Presentation of the 15th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1997-98**

**Shri Saugata Roy (The Chairman) :** Sir, I beg to present the 15th Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1997-98 on the activities of the Department of Agriculture with special reference to Jute Cultivation and Marketing of Jute.

## LAYING OF REPORT

**The Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporation Ltd. for the year 1996-97**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Industrial Development Corporaion Limited for the year 1996-97.

## MENTON CASES

**Mr. Speaker :** I have received 26 mentions and 25 zero hour notices. As many as can be reached, will be taken up.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবাংলায় স্বাস্থ্য জগতের যে অবস্থা আজকে তৈরি হয়েছে তা আমি বারে-বারে আপনার মাধ্যমে এই সভায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মন্ত্রিসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করেছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, কলকাতার মেডিক্যাল কলেজের শিশু বিভাগে ১৩২টি শিশু জন্ম গ্রহণ করার

৬ সপ্তাহের ভিতর মারা গেছে। কল্যাণী হাসপাতালে ১৪টি শিশু গত ৩ দিনে জন্ম গ্রহণ করার ২৪ ঘন্টার ভিতর মারা গেছে। গোটা পশ্চিমবাংলায় আজকে স্বাস্থ্যের অবস্থা কোথায় এসে দাঁড়িয়েছে এই দুটি ঘটনায়—আমার মনে হয়—এই সম্পর্কে পরিষ্কার চিত্র তুলে ধরছে। আজকে হাসপাতালগুলিতে ন্যূনতম স্বাস্থ্যের ব্যবস্থা নেই। চিকিৎসা ব্যবস্থা লুপ্ত হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে শিশু মৃত্যু হচ্ছে এই সম্পর্কে সকলেই অত্যন্ত উদ্বেগের মধ্যে আছে।

প্রসূতি মায়েদের হাসপাতালে পাঠানো হচ্ছে কিন্তু শিশু জন্মানোর কয়েক ঘন্টা পরেই শিশুগুলি মারা যাচ্ছে। এ ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**Mr. Speaker :** Mr. Banerjee, you have given the notice in the Calling Attention, Mention and Zero Hour on the same subject. It will not be allowed.

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার তিন বছরের এম. এল. এ. সিপে আমি এ বিষয়ে বারবার বক্তব্য রেখেছি এবং আজকে আবার বলছি। বিষয়টি হল বাগজোলা খাল সংস্কার সংক্রান্ত। এই বাগজোলা খাল সংস্কারের কাজ শুরু হয়েছে কিন্তু সেই কাজ ঠিকমতোন হচ্ছে না। এই অঞ্চলে প্রায় ১০ লক্ষ লোকের বাস এবং এই বাগজোলা খালের উপরই তাদের স্যানিটেশনের ব্যাপারটি নির্ভরশীল। সেখানে সাউথ দমদম পৌরসভার এলাকার মধ্যে এনক্রোচমেন্ট থাকার ফলে সেই খাল সংস্কারের কাজ ঠিকমতোন হচ্ছে না। ওখানে একটি খাটাল আছে যাতে প্রায় ১০/১৫ হাজার গরু, মোষ আছে এবং তার সমস্ত আবর্জনা ঐ খালে এসে পড়ছে। এই খাটালটি উচ্ছেদ না করে ঐ খাল সংস্কারের পেছনে কোটি কোটি টাকা খরচ করার কোনও অর্থ হয় না। স্যার, সেখানে সি. এম. ডি. এ. পরিকল্পনা নিয়েছেন, ইরিগেশন ডিপার্টমেন্ট প্রোজেক্ট চালু করেছেন, আর. আর. ডিপার্টমেন্টের এনক্রোচমেন্ট আছে, অ্যানিম্যাল হাসবেন্ড্রি ডিপার্টমেন্টের খাটাল উচ্ছেদের প্রয়োজন আছে। এই ৪টি ডিপার্টমেন্টের সহযোগিতা এবং সমন্বয়ে এই খাল সংস্কারের কাজ না হলে ঠিকমতোন কাজ হবে না। স্যার, ঐ এলাকার মধ্যে আমার নিজের কনস্টিটিউয়েন্সি যেমন পড়ছে তেমনি লেবার মিনিস্টার, পাওয়ার মিনিস্টার, ট্রান্সপোর্ট মিনিস্টার ও চিফ হুইপের কনস্টিটিউয়েন্সিও পড়ছে। সেখানকার অধিবাসীদের তাই বক্তব্য, ৪ জন মিনিস্টারের এলাকা হওয়া সত্ত্বেও খাটাল উচ্ছেদ করে ঠিকমতোন খাল সংস্কার করা যাচ্ছে না কেন? আমি তাই পুনরায় সংশ্লিষ্ট মন্ত্রীদের এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে উপযুক্ত

ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আসানসোল শহরে অবস্থিত হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ফ্যাকটিরিটি দীর্ঘ ১৪ বছর ধরে বন্ধ হয়ে পড়ে আছে। আজ পর্যন্ত সেখানকার ৩৫ জন শ্রমিক আত্মহত্যা করেছেন। বাকি শ্রমিক পরিবাব যারা টিকে আছেন তাদের কেউ ধূপ বিক্রি করে, কেউ বিড়ি বিক্রি করে বেঁচে আছেন। পশ্চিমবঙ্গ সরকার এখানে নতুন নতুন শিল্প স্থাপন করবেন বলে বড় বড় কথা বলেন। তারা বলেন এন. আর. আই.-দের নিয়ে এসে পশ্চিমবঙ্গকে শিল্পে ভরিয়ে দেবেন অথচ আমরা দেখছি এখানে নতুন শিল্প হওয়া তো দূরের কথা পুরানো শিল্প যেগুলি আছে তা দিনে দিনে মৃতপ্রায় হয়ে পড়ছে। মন্ত্রী মহাশয়রা এ বিষয়ে কোনও আগ্রহ দেখাচ্ছেন না। এই নিয়ে এই বিষয়ে বিধানসভায় আমি তিনবার মেনশন করলাম। মাননীয় মন্ত্রী মহাশয়কেও বলেছি, তিনি বলেছেন দেখছেন কিন্তু কিছুই হচ্ছে না। এলাকাটি শ্মশান হয়ে গিয়েছে, কলোনিটি শ্মশান হয়ে গিয়েছে। ফ্যাক্টরিটি খোলার জন্য উদ্যোগপতিরা আসতে চান কিন্তু কোনও ব্যবস্থা হচ্ছে না। শিল্পমন্ত্রী এবং স্থানীয় মন্ত্রী কোনও উদ্যোগ দেখাচ্ছেন না, আগ্রহ দেখাচ্ছেন না। এ বিষয়ে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আমি দাবি জানাচ্ছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, অত্যন্ত উদ্বেগের সঙ্গে আমি জানাতে চাই যে আমাদের জননেতা এবং জনপ্রতিনিধি শ্রী বুদ্ধদেব ভকত গত ২৪ তারিখে প্রায় ৭।।-টা নাগাদ যখন মোটর সাইকেলে করে ফিরছিলেন সেই সময় কিছু দুষ্কৃতিকারী কাপুরুষের মতোন তাকে আক্রমণ করে। ঝাড়গ্রাম বিধানসভা কেন্দ্রের ঝাড়খন্ডিরা এর সঙ্গে জড়িত। জনগণ থেকে কোণঠাসা হয়ে ওদের দেওয়ালে পিঠ ঠেকে গিয়েছে এবং সেইজন্য ওরা এইসব কান্ডকারখানা করছে। কংগ্রেসিরা প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে মদত দিচ্ছে তাদের খুদে ভাই ঝাড়খন্ডিদের। এর আগে তিন জনকে খুন করেছে। পঞ্চায়েতের সমিতির প্রাক্তন সভাপতিকে ওরা খুন করেছ। কাপুরুষের মতোন ওরা বুদ্ধদেবাবুর উপর এমনভাবে গুলি চালিয়েছে যে সেই গুলিটা বুকের আধ ইঞ্চি পাশে লাগলে তার লাঙ্গটা ঝাঁঝরা হয়ে যেত। যাই হোক, তিনি প্রাণে বেঁচে গিয়েছেন। স্যার, এই ঝাড়খন্ডি এবং কংগ্রেসিরা আজ জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে গিয়েছে। তাই মানসিক দিক বিচ্ছিন্ন হয়ে অন্য জায়গায় গিয়ে তারা ঠেকেছেন। এই ঘটনার জন্য তীব্র ধিক্কার জানাচ্ছি এবং এই সভা থেকে ঐ বিধায়কের আরোগ্য কামনা করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, ৫০০ বছর আগে মহাপ্রভু, শ্রী শ্রী চৈতন্য পানিহাটির মহোৎসবতলা ঘাটে এসেছিলেন মহোৎসব করবার জন্য শ্রীমায়ের আশ্রমে। কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর তার ১২ বছর বয়সে সেখানে যেটা এখন সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের বাড়ি সেই বাড়িতে থাকতেন। আমাদের বাংলা তথা ভারতবর্ষের প্রাজ্ঞ মানুষের পদধুলি চিহ্নিত ঐ পানিহাটি। কিন্তু সেখানকার ভাগিরথীর বিস্তীর্ণ পাড় ১৯৭১-৭২ সালের পর, বিশেষ করে ১৯৭৩ সালের পর আজকে দীর্ঘ ২৩ বছর ধরে বাঁধানোর কোনও ব্যবস্থা সরকার করছেন না। সেখানকার পাড় বাঁধানোর জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী ননীগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে গ্রাম বাংলা বর্গা রেকর্ডের মাধ্যমে কৃষকরা জমিতে প্রতিষ্ঠিত হয়েছেন এবং তার সঙ্গে আনুসঙ্গিক সাহায্য পাচ্ছেন বলে গ্রামীণ অর্থনীতির বিরাট পরিবর্তন হয়ে গেছে। এক সময় পাট, কয়লা, কাঠ নিয়ে ছিল কোলাঘাট ; এখন ফুলের হাট কোলাঘাট। হাওড়া আগে ছিল শিল্প নগরী, কিন্তু আজকে কৃষিতে তারা এমন জায়গায় গিয়ে হাজির হয়েছেন তার ফলে ঐ জেলা খাদ্যে স্বয়ং-সম্পূর্ণ হয়ে গেছে। বিপদটা হচ্ছে, সেখানকার কৃষকরা যার মাধ্যমে চাষ করতেন সেই আর. এল. আই. এবং ডিপ টিউবওয়েলের মধ্যে ২০টির মতো হয় অচল, না হয় জল কম উঠছে, আর. এল. আই. ও ১৪টি বন্ধ হয়ে গেছে। সেখানে এম. আই. সি. বলে যে দপ্তর ছিল তার অফিস ছাড়া আর কিছু নেই। কিন্তু সেখানে তাদের যেসব ডিপ টিউবওয়েল খারাপ হচ্ছে সেগুলো রিপেয়ারের উদ্যোগ কে নেবেন? একটা সময় ঠিক হয়েছিল, এগ্রি (মেক) এগ্রি (ইরিগেশন)-এর সঙ্গে মার্জ হয়ে যাবে। আজকে উদয়নারায়ণপুরের হরালিতে একটি ডিপ টিউবওয়েল অকেজ হয়ে রয়েছে। এ-ব্যাপারে মেদিনীপুর এবং হাওড়ায় ছোটাছুটি করে কিছু করা যাচেহ না। অবিলম্বে এ-ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করা উচিত। আর একটা ব্যাপার হ'ল, নতুন ডিপ টিউবওয়েল করবার জন্য নাবার্ড থেকে কিছু টাকা পাওয়া গেছে, কিন্তু নির্দেশ হয়েছে, পুরানো ডিপ টিউবওয়েল সংস্কার করবার জন্য ওখান থেকে টাকা দেওয়া যাবে না। নির্দেশটা অদ্ভুত, ঠিক আই. এম. এফ. লোনের মতো ; তাদের নির্দেশের বাইরে কাজ করা যাবে না। এত আমরা একটা সাংঘাতিক অবস্থার মধ্যে এসে হাজির হয়েছি। নাবার্ডের টাকায় নতুন ডিপ টিউবওয়েল স্থাপন ছাড়া পুরানোগুলির যদি সংস্কার করতে না দেওয়া হয় তাহলে সেটা তো বিপদজনক ব্যাপার। এদিকে দৃষ্টি দেবার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দিনের পর দিন সরকারের তরফ থেকে

ডিপার্টমেন্টালি রেকর্ডে প্রতিটি বাজেটে দেখিয়ে দেওয়া হচ্ছে যে মৌজাগুলির বৈদ্যুতিকরণ হয়ে গেছে। কোটি কোটি টাকা খরচ দেখানো হচ্ছে অথচ একটার বেশি মৌজায় আজ পর্যন্ত একটা বাল্বও জ্বলেনি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে এস. সি. অ্যান্ড এস. টি. অধ্যুষিত যে গ্রামগুলি আছে সেখানে বৈদ্যুতিকরণের ব্যবস্থা করা হবে। কিন্তু আমরা লক্ষ্য করছি যে পাশের গ্রামে, বিদ্যুৎ আছে, একটা ছোট গ্রাম সেখানে সেই গ্রামে বিদ্যুতের লাইন এক্সটেনশন করা হয়নি। কোটি কোটি টাকার মাল মেটিরিয়াল পড়ে আছে।

**শ্রী দিবাকান্ত রাউথ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্রসেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্রে বলাগড়ে আগামী মরশুমে বোরো চাষ বন্ধ হয়ে যাওয়ার অবস্থা দেখা দিয়েছে। এখানে প্রায় ৭০টি আর. এল. আই. কেন্দ্র আছে, তাতে ৬ হাজার একর বোরো চাষ হয়। সেই আর. এল. আই. কেন্দ্রগুলিতে ডেলিভারি পাইপ সাকশন পাইপের অভাব দেখা দিয়েছে। এখানকার সহ বাস্তুকার নির্দেশ পাঠিয়েছেন বোরো চাষ বন্ধ করার জন্য। যাতে এই সব কেন্দ্রে ডেলিভারি পাইপ এবং সাকশন পাইপের ব্যবস্থা করা হয় তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দক্ষিণ ২৪-পরগনায় ভোটার লিস্ট নিয়ে ৬/৭ নম্বর ফর্মের ব্যাপারে বিভিন্ন বি. ডি. ও. অফিসে এনকোয়ারিতে যে ভাবে জালিয়াতি হচ্ছে তা আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যাতে অবিলম্বে চিফ ইলেকশন অফিসার এটা বন্ধ করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬/৭ নম্বর ফর্ম নিয়ে মথুরাপুর ব্লক ওয়ান অ্যান্ড টু, পাথরপ্রতিমা, সাগর, নামখানা এই সমস্ত জায়গা থেকে আমি অভিযোগ পেয়েছি। শত শত লোক যারা ৬/৭ নম্বর ফর্ম জমা দিয়েছে, এল. এল. এ. তাদের বাড়ি বাড়ি গিয়ে দেখে আসছে ঠিক আছে, স্লিপ দিয়ে আসছে। কিন্তু পঞ্চায়েত অফিস থেকে গিয়ে একজন এনকোয়ারি অফিসার যাকে ব্লক থেকে নিযুক্ত করা হচ্ছে, কো-অর্ডিনেশন কমিটির চাঁই, সে যেগুলি লিগাল ভোটার তাদের নাম ইচ্ছা করে বাদ দিয়ে দিচ্ছে। এই ব্যাপারে যারা অভিযোগ করতে যাচ্ছে তাদের সি. পি. এম. পঞ্চায়েত অফিসে যেতে দিচ্ছে না। সমস্ত পঞ্চায়েত সমিতির অফিসে যেখানে ৫-৬ হাজার লোক জমায়েত হবে সেখানে দেখাতে হবে। আবার যারা কলকাতায় বা অন্য জায়গায় ভোটার হয়ে আছে তাদের নামগুলোও ভোটার লিস্টে তুলে দেওয়া হচ্ছে। এই ভাবে দক্ষিণ ২৪-পরগনায় ভোটার লিস্ট নিয়ে প্রহসন হচ্ছে। এর ফলে প্রকৃত যারা ভোটার হওয়ার কথা তারা ভোটার হতে পারছে না। সি. পি. এম. পার্টির সমর্থক যারা, ১৪-১৫ বছর বয়স হওয়া সত্ত্বেও তারা ভোটার হয়ে যাচ্ছে। এই ভাবে

যদি ভোটার লিস্ট হয় তাহলে ভোটের সময় চরম দুরবস্থার সৃষ্টি হবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে চিফ ইলেকশন অফিসার একটা সারকুলার দিয়ে এইগুলি যাতে বন্ধ করেন তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা ভাঙড়ে কুলটি নেভিগেশনাল খাল আছে। এই খাল দিয়ে শ্যামবাজার থেকে কুলটি যাত্রী পরিবহনের জন্য যান চলাচল করত। এখানে লঞ্চের মাধ্যমে যাতায়াতের সুযোগ রয়েছে। এখানে যাতায়াত ব্যবস্থা করলে এর দুই পারে যে হাট আছে সেটা পুনরুজ্জীবিত করা যাবে। এই খালে যাতে মোটর লঞ্চ বা অন্যান্য নৌকা চলাচলের ব্যবস্থা করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কাটোয়া মহকুমা হাসপাতালে গত এক বছর ধরে সুপারিন্টেন্ডেন্ট নেই। গত তিন মাস আগে স্বাস্থ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী কাটোয়া হাসপাতালে গিয়েছিলেন। আমি তার দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে এখানে সুপারিন্টেনডেন্ট নেই। তিনি বলেছিলেন যে, ১৫ দিনের মধ্যে ব্যবস্থা হবে। স্যার, দুঃখের বিষয় যে, এখনও পর্যন্ত সেখানে সুপারিন্টেন্ডেন্ট নেই। হাসপাতালটি চরম অব্যবস্থার মধ্যে দিয়ে চলছে। কাটোয়া মহকুমা হাসপাতাল সম্পর্কে স্বাস্থ্য দপ্তরের যে রিপোর্ট তা হচ্ছে, মহকুমা হাসপাতাল হিসাবে পশ্চিমবঙ্গের মধ্যে এখানে সবচাইতে বেশি রোগী দেখা হয়। ওখানে যে অচলাবস্থা চলছে, সেই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, অবিলম্বে ওখানে সুপারিন্টেন্ডেন্ট নিয়োগ করে যাতে অবিলম্বে সুস্থ ব্যবস্থা ফিরে আসে তার ব্যবস্থা করুন।

**শ্রী বিনয় দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আলু চাষিদের স্বার্থে বিভাগীয় মন্ত্রী এবং অর্থমন্ত্রীর কাছে কতকগুলো সুনির্দিষ্ট প্রস্তাব রাখছি। আলু চাষিরা গতবারে কি অবস্থার মধ্যে পড়েছিল তা সকলেই জানেন। যার ফলে বর্তমান মরশুমে আলু চাষের ক্ষেত্রে আলু চাষিরা প্রচণ্ড অসুবিধার সম্মুখীন হচ্ছে। গত বছরে কো-অপারেটিভ থেকে যে ঋণ নিয়েছে তা তারা শোধ করতে পারছে না। তারজন্য তারা ঋণ পাচ্ছে না। আমার সুনির্দিষ্ট প্রস্তাব হল—(১) আলু চাষের ক্ষেত্রে যারা কো-অপারেটিভ থেকে ঋণ পেয়েছে, সেই ঋণের সুদ বিশেষ করে ১৯৯৬-৯৭ সালের ঋণের সুদ মুকুব করার জন্য আমি সরকারকে অনুরোধ করছি। (২) দীর্ঘমেয়াদি কিস্তিতে তারা যাতে ঋণ শোধ করতে পারে তার ব্যবস্থা করুন এবং (৩) এই মরশুমে এই বছরে তারা যাতে ঋণ পায় তার ব্যবস্থা করুন। এছাড়া অনেক গরিব চাষী আছে, বর্গাদার

আছে যারা এবারে চাষ করার ক্ষেত্রে কোনওভাবে অসুবিধার সম্মুখীন হচ্ছে, তাদের জন্য কোনভাবে—পঞ্চায়েতের মাধ্যমে বা অন্য কোনভাবে যাতে ঋণ পেতে পারে তার ব্যবস্থা করার দরকার। কারণ এখন তাদের মহাজন এবং আড়তদারদের উপর নির্ভর করতে হচ্ছে। মরশুম শুরু হয়ে গেছে। সেজন্য ১৫ দিনের মধ্যে যাতে কোনও একটা ব্যবস্থা গ্রহণ করা হয়, তারজন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री रामजनम माँझी :** आदरणीय स्पीकर सर, मै आपके माध्यम से पुर्त विभाग के मंत्री महोदय का ध्यान आर्कपित कराना चाहता हूँ। मेरे विधान सभा केन्द्र हावड़ा के उलबेड़िया के अन्तर्गत जो २१ वार्ड के रास्ता का अवस्था एकदम सीचनीय है। यहाँ पर रास्ता घाट की अवस्था ऐस कि न कोई साईकिल चल सक्ता है न लोग पैदल यातायात कर सक्ते है। यहाँ पर राम्ता के अवस्था को देखकर कोई शिल्प पति यहा ना किसी प्रकार का कारखाना लगाना चाहते है। राम्ते पर न ट्रक चल पाता है न लोरी इस रास्ते गुजरना चाहता है। छोटे छोटे बच्चे को स्कुल मे जाने मे काफी असुविधा होती है। रास्ता की इस अवम्था से न कोई लोरी, न वस, ट्रक ही चल सक्ता है। इसलिए मै सरकार से अनुरोध करुगाँ एवं विभागीय मंत्री से अनुरोध करुगा कि काटाबेड़िया बासुदेवपुर की रास्ता की ओर विशेश ध्यान देकर मरम्मत कराने की व्यवस्था करेगे।

**শ্রী মীরকাশেম মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র চাপড়ায় হৃদয়পুর বলে একটা গ্রাম আছে। সেখানে নিম্ন মাধ্যমিক বা মাধ্যমিক বিদ্যালয় নেই। সেখানে সাতটি গ্রাম আছে। সেগুলোর মধ্যবর্তী গ্রাম হচ্ছে দেববেড়িয়া। এই গ্রামগুলো থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত পড়ার পর আট-দশ মাইল দূরে ছেলেমেয়েদের পড়তে যেতে হয়। দেববেড়িয়া হচ্ছে ঐ অঞ্চলের সবচেয়ে বড় গ্রাম। এখানে একটা মাধ্যমিক বা নিম্ন মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হোক। এখানে মাধ্যমিক শিক্ষামন্ত্রী আছেন। তিনি অনুগ্রহ করে এই ব্যাপারে কিছু বলুন।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** (অনুপস্থিত)

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর এবং তারসঙ্গে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেলেঘাটার থেকে বেলঘরিয়া পর্যন্ত শহরের বুকে যে ক্যানেল চলেছে তারমধ্যে একটা ভয়াবহ ব্যাপার চলছে। ওই এলাকার বিস্তীর্ণ অঞ্চলে বাংলাদেশ থেকে শুরু করে বিহার থেকে শুরু করে বিভিন্ন জায়গার

থেকে এসে সব ওখানে ঝুপড়ি করে প্রায় এক লক্ষ লোক বসবাস করছে। এর ফলে ওখানে পরিবেশ ভীষণভাবে খারাপ হয়ে যাচ্ছে। এমন কোন লোক নেই যারা ওখানে বসবাস করে না এবং সব রকমের ব্যবসাই ওখানে চলে। এরফলে ওই জায়গার ৪ ভাগের মধ্যে ৩ ভাগ জায়গাই তারা দখল করে ঝুপড়ি করে বসবাস করছে এবং ওই এক লক্ষ লোকের মলমূত্র ওখানেই হচ্ছে। এর ফলে পরিবেশ নষ্ট হচ্ছে, সেইদিকে কোন নজর রাখা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে ওই খালটি সংস্কার করা হোক এই দাবি রাখছি। কলকাতা শহরে যেভাবে মশা, মাছির ফলে রোগ বৃদ্ধি পাচ্ছে তাতে এই ধরনের নোংরা পরিবেশ থাকলে আরো রোগ বাড়বে। বিভিন্ন জায়গাতে প্লাস্টিকের কারবার হচ্ছে এরফলে প্রায়ই আগুন লাগছে। সেই কারণে আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে অবিলম্বে এর ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী মানিকলাল আচার্য ঃ** (অনুপস্থিত)

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার অনুমতি নিয়ে জানাচ্ছি যে, আমার যে মেনশনের সাবজেক্ট সেটা পরিবর্তন করে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমি একজন অল্পদিনের বিধানসভার সদস্য। আপনি বিভিন্ন জায়গায় উদ্বেগ প্রকাশ করেছেন যে বিধানসভার সদস্য হিসাবে হাউসের মধ্যে যে আচরণ করছে তাতে তাঁর মনের মধ্যে আঘাত এসেছে। কিন্তু আমি নতুন সদস্য লক্ষ্য করছি যে, হাউসের মধ্যে যে সমস্ত বিধায়ক হৈ-হুল্লোড় করে তাদেরকেই বেশি করে বলার সুযোগ করে দিয়ে একটা দৃষ্টান্ত স্থাপন করা হচ্ছে। ভবিষ্যতে যাতে এইরকম ব্যাপার না ঘটে সেইদিকে নজর দেওয়ার জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাছে যে গভর্নমেন্ট সার্কুলার আছে সেই হিসাবে বলছি যে, সিটি সিভিল কোর্টে কিছু দারোয়ান এবং কিছু নাইট গার্ড নেওয়া হয়েছে, যাদের ডিউটি অ্যালট করা হয়েছে সন্ধ্যা ৬টার থেকে পরের দিন ৬টা পর্যন্ত এবং তাদের হচ্ছে মাস পিছু মাত্র ২৫০ টাকা। যেখানে সরকারি ডিউটি অনুযায়ী ১ ঘণ্টা, ২ ঘণ্টা ওভার টাইম করলে ৫০ টাকা করে দেওয়া হয়, সেখানে ওই দারোয়ান এবং নাইট গার্ডদের মাসে মাত্র সব কিছু মিলিয়ে ১৫০ টাকা করে দেওয়া হচ্ছে। সরকারের নীতি যা আছে তাতে কি করে এত কম মাইনে পায় সেটা দেখার জন্য অনুরোধ করছি এই ব্যাপারে মন্ত্রীর সঙ্গে দেখা করেছি এবং জানিয়েছি, কিন্তু বারবার বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না।

এখানে দেখুন কেয়ারটেকারদের সই করা আছে কাগজে, পরিষ্কার লেখা আছে ৬টা

থেকে ডিউটি দিতে হবে। এটা মানতেই হবে, তা নাহলে কাজ করতে পারবেন না। একটা দপ্তরের দুই রকম নীতি হয় কি করে? যারা ক্লার্ক তারা এক রকম মাহিনা পাচ্ছেন, ওভার টাইম করছেন, যারা নাইট গার্ড আছেন তারা একটা মাহিনা পাচ্ছেন। যারা এই ধরনের কাজ করে থাকেন, এই সমস্ত দপ্তরে কাজ করেন তাদের প্রতি নজর দেওয়া দরকার সবাইকে একই ধরনের ট্রিটমেন্ট করা দরকার। নাহলে একটা অশান্তি সৃষ্টি হবে। তারা কোন দলের আমি জানি না, যে দলেরই হোক না কেন, এই ব্যাপারটি দেখা দরকার। আমার কাছে একটা লিস্ট রয়েছে তাতে ৯ জনের নাম আছে, তার মধ্যে ৫ জন দারোয়ান, ৪ জন নাইট গার্ড, এদের ব্যাপারটি দেখার জন্য অনুরোধ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী নৃপেণ গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ভয়াবহ ঘটনার কথা উল্লেখ করছি। স্যার, সুন্দরবন অঞ্চলের লাগোয়া যে এলাকাটি রয়েছে, সেখানে এবারে ফসল হচ্ছে না। একটানা অনাবৃষ্টি চলেছে, ফলে মাটি ফেটে চৌচির হয়ে যাচ্ছে। ফসল যেটুকু হয়েছিল সেখানে আবার পোকার আক্রমণ হচ্ছে। ফলে ফসল হচ্ছে না। এই ব্যাপারটি দেখার জন্য আমি কৃষিমন্ত্রী, সমবায় মন্ত্রী, খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে রেশনিং ব্যবস্থা এখানে ঠিকমতো চলে। এবং চাষিদের জন্য বিকল্প ব্যবস্থা এখানে করতে হবে। আমি সমবায় মন্ত্রীকে অনুরোধ করব, কৃষি সমবায় ব্যাঙ্ক থেকে যে সমস্ত চাষিরা ঋণ পেয়েছেন রবি শস্যের জন্য, গম ধান ইত্যাদির জন্য, তাদের সেই ঋণ আপাতত স্থগিত রেখে, পুনরায় যাতে তারা ঋণ পায় এবং চাষ করতে পারে সেটা করার জন্য আমি আবেদন রাখছি।

**শ্রী তুষারকান্তি মণ্ডল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের মন্ত্রীর প্রতি কয়েকটি বক্তব্য রাখছি। আমরা প্রতিবারে এই উল্লেখ পর্বে, আমাদের দাবি বিধানসভায় পেশ করি। এটা উল্লেখপর্বে উল্লেখ থেকে যায়, কোন কিছু কাজ হয় না। কিন্তু আমার এলাকায় হলদিয়া স্টেট জেনারেল হাসপাতাল, সাব-ডিভিসনাল হাসপাতালে রূপায়িত হওয়ার পরেও চিকিৎসা ক্ষেত্রে ন্যূনতম চিকিৎসা হয়না। ১ বছর যাবৎ সেখানে একটি এক্সরে মেশিন আনা হয়েছে, সেটি একটি ভগ্ন কক্ষে পড়ে আছে। জেলার স্বাস্থ্যদপ্তরকে জানানো সত্ত্বেও জেলা স্বাস্থ্য দপ্তরের প্রধান, জেলা শাসক তার জন্য অর্থ মঞ্জুর করছে না, অথচ বরাদ্দকৃত অর্থ সেখানে আছে। এই অবস্থায় সেখানে এক্সরে করা যাচ্ছে না, সাধারণ মানুষকে অন্যত্র এক্সরে করতে হচ্ছে, এক্সরে মেশিন যাতে অবিলম্বে বসান যায়, সেই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ মণ্ডল ঃ** (অনুপস্থিত)

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই রাজ্যে পঞ্চায়েত নির্বাচন আসন্ন। আগামী ৩০শে মে '৯৮ সালের মধ্যে পঞ্চায়েত নির্বাচন করা হবে। স্যার, আমরা অত্যন্ত বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করছি, জনসংখ্যা বাড়ছে, ভোটার বাড়লেও এই রাজ্যে এই শহরে পঞ্চায়েতের আসন সংখ্যা বাড়ছে না, কমতে শুরু করেছে। একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বলবেন, এটা তো রাজ্য কমিশনের ব্যাপার, নির্বাচন কমিশনের ব্যাপার, কিন্তু সরকারের পরামর্শ এবং অনুমোদন ছাড়া এই জিনিস হতে পারে না। স্যার, আপনি খোঁজ নিয়ে দেখবেন, এই রাজ্যের গ্রাম পঞ্চায়েতগুলিতে গতবারে যে আসন সংখ্যা ছিল তার থেকে আসন সংখ্যা কমছে।

দেখা গেল যে পাঁচশজন ভোটার পিছু যখন একজন করে গ্রাম পঞ্চায়েতের সদস্য নির্বাচিত হত, কিন্তু সরকার এটাকে পুনর্বিন্যাস করেছে সাতশ জন ভোটার পিছু একজন গ্রাম পঞ্চায়েতের সদস্য নির্বাচিত করার ব্যবস্থা করা হয়েছে। ঠিক অনুরূপভাবে পঞ্চায়েত সমিতিতে চার হাজার পাঁচশ জন পিছু একজন পঞ্চায়েত সমিতির সদস্য নির্বাচিত হবে। সরকার প্রতিনিধির সংখ্যা না বাড়িয়ে আরও কমিয়ে দেওয়ার জন্য চেষ্টা করছে।

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র মালদহ জেলায় একটি গার্লস হাইস্কুল ছিল, তৎকালীন শিক্ষামন্ত্রী সৌরেন্দ্র মোহন মিশ্র এবং তৎকালিন সাংসদ রেনুকা রায় তারা সেই গার্লস স্কুল প্রতিষ্ঠা করে। কিন্তু আমরা কিছুদিন ধরে লক্ষ্য করছি, মার্কসবাদি কমিউনিস্ট পার্টির কিছু নেতা তাবা স্কুলটাকে উঠিয়ে দিয়ে বাড়িঘর দখল করে নিল। আপনাদের পূর্বসূরী একজন শিক্ষামন্ত্রী একটা গার্লস স্কুল অনুমোদন করেছিলেন, আজকে মার্কসবাদি কামউনিস্ট পার্টির কিছু নেতা ঐ স্কুলটাকে উঠিয়ে দিয়ে সেখানে বসবাস করছেন। অনতিবিলম্বে ঐ স্কুল বাড়িটিকে উদ্ধার করে আবার সেখানে যাতে স্কুল চালু হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ব্যাপারটা বলেছিলাম দেবীপুর হাইস্কুলের সেই রবীন্দ্রনাথ সিনহা, হেডমাস্টার. তিনি রিটায়ার করার পরেও এখানে অ্যাডমিনিস্ট্রেটার আছেন এবং চাকরি দেবার নাম করে কোটি কোটি টাকা আত্মসাৎ করছেন।

**শ্রী আকবর আলি খন্দকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের হুগলি জেলায় একটা নতুন ঘটনা ঘটেছে। সারা পশ্চিমবাংলার মানুষ যখন স্বাস্থ্যকেন্দ্র চাই, ডাক্তার চাই, ওষুধ চাই বলে বলছেন, তখন পিয়ারাপুরের চাঁদসাড়া গ্রামের লোক ওখানকার স্বাস্থ্যকেন্দ্রটি তুলে দিতে হবে বলে দাবি করেছে। কারণ সেখানে কোনও ডাক্তার নেই, কোনও ওষুধ নেই। সেখানে সাট্টা, জুয়া মদ চলছে। নিমাই চন্দ্র সাঁতরা, যিনি ১.৬৫ একর জমি

স্বাস্থ্যকেন্দ্র করার জন্য দিয়েছিলেন, তিনি স্বাস্থ্যমন্ত্রীকে একটা চিঠি দিয়েছেন, দয়া করে আমার জমিটা আমাকে ফেরত দেওয়া হোক, আমি নিজের পয়সায় ওখানে একটা প্রাইভেট হাসপাতাল তৈরি করব। আমি এই কাগজটা আপনার কাছে জমা দিচ্ছি।

**শ্রী সুভাষ মণ্ডল ঃ** স্যার, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের উদ্যোগে সারা রাজ্যে ক্ষুদ্র সেচ প্রকল্পের বিকাশ ঘটেছে। আমরা সবাই জানি এর ফলে গ্রামীণ জীবনে অর্থনীতির পরিবর্তন ঘটেছে। আমার বিধানসভা এলাকায় ক্ষুদ্র সেচের অগ্রগতির ফলে স্যালো, সাবমার্সিবিল, আর. এল. আই., বিদ্যুৎচালিত যে সমস্ত পাম্পসেট আছে তার ফলে ৫০ শতাংশ জমিকে এক ফসলি জমি থেকে দো-ফসলী জমিতে পরিণত হয়েছে এবং রবি চাষ শুরু হয়েছে, বীজ তোলার কাজও শুরু হয়েছে। কিছু কিছু জায়গায় অনিয়মিতভাবে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে, ব্যাপক বর্ষায় বিদ্যুৎ লাইন খারাপ হয়েছে। আমি চাইছি বোরা চাষের সময় যাতে বিদ্যুত সরবরাহ নিয়মিত করা হয় তার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি একটু কান্তিবাবুকে বলছি। এই যে প্রাইমারি শিক্ষা ব্যবস্থায় ইংরাজি পাঠ্য হওয়া উচিত, এটা আমরা আবার দাবি করছি এবং ছাত্র ফেডারেশনও বলছে যে তারা এটা নিয়ে বহুদিন পর আবার ভাবনা চিন্তা করছে। দি রি-ইনট্রোডাকশন অব ইংলিশ ইন প্রাইমারি সিস্টেম। এই নিয়ে সরকার ভাবনাচিন্তা করছেন কিনা। অনেক ছাত্রদের ক্ষতি হয়েছে এবং এই নিয়ে একটা জনমতও ছিল কিন্তু সেই মতকে উপেক্ষা করে রাজ্য সরকার প্রাথমিক শিক্ষা ব্যবস্থা থেকে ইংরাজি তুলে দিয়েছেন। ছাত্রদের একটা বিরাট ক্ষতি হয়েছে। এই ক্ষতির পুনর্বিবেচনা কি সরকার করছেন?

**শ্রী তপন হোড় ঃ** (অনুপস্থিত)

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রাথমিক স্তরে ইংরাজি সরকার তুলে দেয়নি। হিমাংশু বিমল মজুমদার কমিশন—৭৩ সালে সিদ্ধার্থ রায়ের আমলে নিযুক্ত হয়েছিল। সেই কমিশন আমাদের আমলে তাদের রিপোর্ট দাখিল করে যে প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানো উচিত না। কোঠারি কমিশন ৬৩-৬৪, ভারতবর্ষের সবচেয়ে বড় কমিশন সেই কমিশনও বলে যে প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানো উচিত না। পশ্চিমবঙ্গে হিমাংশু বিমল মজুমদার কমিশন এবং বিশ্ব শিক্ষা সমীক্ষা তারাও এই কথা বলেছে যে প্রাথমিক স্তরে দ্বিতীয় ভাষা পড়ানো উচিত না। এইরকম সর্ববিধ যে সুপারিশ প্রাথমিক স্তরে ইংরাজি পড়ানো হবে না একমাত্র মাতৃভাষাতেই পড়ানো হবে। প্রাথমিক স্তরে এখনই ইংরাজি পড়ানো

হবে কিনা সে বিষয়ে সরকার কোনও ভাবনা চিন্তা করছেন না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিষয়টার গুরুত্ব বিবেচনা করে শুধুমাত্র বিভাগীয় শিক্ষামন্ত্রীর কাছে নয় সরকারের ক্যাবিনেট এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বিষয়টা এখানে রাখছি। আপনি জানেন যে এস. এফ. আই., সি. পি. এম-এর ছাত্র সংগঠন তারা দ্বিতীয় শ্রেণী থেকে ইংরাজি পড়ানোর সুপারিশ করেছে এবং আজকে আমাদের সি. পি. এম. রাজ্য সম্পাদক মণ্ডলীর পক্ষ থেকে অনিল বিশ্বাস মহাশয় তিনিও বলেছেন যে এই বিষয়টা শিক্ষক, অভিভাবক, জনগণ এবং পার্টির সর্বস্তরে আলোচনা করে, জনমত যাচাই করে এই ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে। আমার বক্তব্য হচ্ছে এই ব্যাপার এখনও জনমত যাচাই করার প্রয়োজন আছে? প্রায় দেড় দশক ধরে ভাষাচার্য সুকুমার সেন থেকে আরম্ভ করে প্রকৃত শিক্ষাবিদ্, শিক্ষক, অভিভাবক সর্বস্তরের মানুষ দেড় দশক ধরে এই দাবি করে আসছে। জনসাধারণ আজকে ভ্রান্ত ভাষা শিক্ষানীতি বর্জন করেছে, যার জন্য সকলে ছাত্রদের ইংলিশ মিডিয়াম স্কুলে পড়াচ্ছে। **(এই সময়ে মাইক অফ হয়)**

## ZERO HOUR

**শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি দুঃখ প্রকাশ করে নিচ্ছি। আমি আজকে মেনশন এবং জিরো আওয়ার যে বিষয় দুটো জমা দিয়েছি তার কিছু অদলবদল ঘটে গেছে। এই অনিচ্ছাকৃত ত্রুটির জন্য আমি দুঃখিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা কলকাতায় আইনশৃঙ্খলার অবনতির কথা বারবার বলেছি, কিভাবে প্রকাশ্য দিবালোকে ডাকাতি হচ্ছে কিন্তু যাদবপুরে গাড়ি বোমা বিস্ফোরণ যেটা হয়েছে এর পিছনে মামুলি দুষ্কৃতিকারিদের হাত নেই। এখানে সন্ত্রাসবাদীদের হাত আছে বলে আমি মনে করি। যেভাবে জেলেটিন স্টিক রিমোট কন্ট্রোল দিয়ে সেখানে ফাটিয়ে দিয়ে একটা মহড়া দেওয়া হয়েছে, মনে হয় গোটা কলকাতা যেন সমাজবিরোধীদের উন্মুক্ত বিচরণভূমিতে পরিণত হয়েছে। প্রশাসন সেই সমস্ত কাজকর্ম চালাবার জন্য সাহায্য করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বোম্ব চার্জ বা কার বোম্ব ব্লাস্ট-এর ঘটনাকে লঘুভাবে না দেখার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। **(এইখানে মাইক অফ হয়ে যায়)**

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আসাম এবং ভুটান পরিবেষ্টিত ডুয়ার্সের মানুষ এখন চাপের মুখে আছে। নানা উগ্রপন্থী সংগঠন ঢুকে যাচ্ছে নানা সময়ে এবং সম্প্রতি কিছু ঘটনা ঘটেছে। এই অবস্থায় ওখানে যে সমস্ত উন্নয়ন পরিকল্পনাগুলি সরকার গ্রহণ করেছেন শিলন্যাস ইত্যাদি হয়েছে,

সেগুলি যাতে রূপায়িত হয়, তারজন্য আবেদন জানাচ্ছি। ওখানকার মানুষের মধ্যে ভয়-ভীতি থাকলেও সরকারের সপক্ষে থেকে, তারা পঞ্চায়েত বা বিধানসভা, লোকসভায় প্রতিনিধি পাঠান। সুতরাং আমাদের সমস্যার মুখোমুখি হতে হয়। আমি আবেদন জানাচ্ছি যে, আমাদের ওখানে শিল্পমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, সেখানে শিল্প স্থাপন করবেন। আমাদের উচ্চশিক্ষা দপ্তর ঘোষণা করেছেন যে, জয় গাঁতে একটা মহাবিদ্যালয় হবে। তিনিও আছেন, এই সম্বন্ধে বলবেন।

**শ্রী দেবব্রত ব্যানার্জি** : মাননীয় স্পিকার স্যার, আমাদের বর্ধমান জেলায় শিল্পাঞ্চল আপনার জানা আছে যে, জাতীয় এবং রাজ্য অর্থনীতির ক্ষেত্রে দীর্ঘদিন ধরে গুরুত্বপূর্ণ অবদান রেখে এসেছেন। এটাও আপনার জানা আছে যে, বর্ধমান জেলার শিল্পাঞ্চলের অধিকাংশ শিল্পই হচ্ছে কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ত শিল্প এবং তদানীন্তন কংগ্রেস সরকার তার ভ্রান্ত নীতির ফলে অধিকাংশই শিল্প আজকে রুগ্নতার দিকে ঝুঁকে পড়েছে। আজকে আমাদের জেলায় সাইকেল কর্পোরেশন অফ ইণ্ডিয়া, হিন্দুস্তান কেব্‌ল্‌স, বার্ন স্ট্যাণ্ডার্ড, আই আই এস সি ও, থেকে শুরু করে দুর্গাপুরে এম এম সি, বি. ও. এস. আই., এইচ. এফ. সি., জেসপ, বার্ণ রিফ্র্যাক্টরিজ এই সমস্ত কারখানাগুলি রুগ্ন শিল্প হিসাবে পরিগণিত হয়েছে। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব** : মাননীয় স্পিকার স্যার, প্রায় ১ বছর হয়েছে পুরসভা মন্ত্রী লিখিত স্টেটমেন্ট দিয়েছিলেন যে, আমাদের বজবজ হাসপাতাল উন্নত করবেন। যা যা প্রাথমিক দরকার, এক্স-রে মেশিন থেকে শুরু করে সবই ব্যবস্থা করবে। কিন্তু আজ পর্যন্ত দেখা যাচ্ছে যে, ১ বছর ৪ মাস হয়ে গেল, কোন কাজ হয়নি। এই লিখিত স্টেটমেন্ট দেওয়ার তাহলে মানে কি। কেন কাজ করছেন না বলবেন। এলাকায় একটাই হাসপাতাল। এর উপর নির্ভর করতে হয়। এখন দেখা যাচ্ছে যে, কোনও কিছুই পাওয়া যায় না। ওখানে সব কিছুরই অভাব। তাই আমি এই ব্যাপারে বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হিরাপুর বিধানসভা কেন্দ্রে ৩৫ মৌজার ৮৩টা গ্রামে বিদ্যুৎ নেই। বারবার বলা সত্ত্বেও কোনও সুরাহা হয়নি। কাগজে কলম এ দেখিয়ে দেওয়া হয়েছে যে, ৩৫টি মৌজায় বিদ্যুৎ চলে গেছে। কিন্তু কোনও বিদ্যুৎ সেখানে নেই। গ্রামগুলি হচ্ছে—কাল্লাগ্রাম, শীতলা, গুলজার মহল্লা, ঝুনুট, বিনোদবাঁধ, রেতচক, জিহিকা, মরিচকোটা, ধেনুয়া, নবগ্রাম, অলকুঁড়ি সুইডিগ্রাম।

অবিলম্বে এখানে বিদ্যুতের ব্যবস্থা করা হোক। এখানে আদিবাসী এলাকা যেগুলো

আছে সেখানে বিদ্যুতের সংস্থান করার প্রয়োজন আছে। এরজন্য কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন। রাজ্য সরকার থেকে যদি টাকা দেওয়া হয় এবং ঠিকমত পরিকল্পনা নেওয়া হয় তাহলে এখানে বিদ্যুতের অভাব দূর হবে। আমি এই এলাকার বিদ্যুতের অভাব দূর করার জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি।

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Speaker, Sir, I would like to draw the special attention of the Hon'ble Chief Minister that when the Left Front came in power in 1977, special recruitment drive in WBCS cadre was introduced from the Ethnic Gorkha community i.e. from non-caste and no-tribe. As a result, more than ten persons were appointed in the said post. After that policy has been discontinued. At present there is none to represent from the Gorkha community in the State Civil Services. So I would like to request the Chief Minister that special recruitment policy should be revived from the Ethnic Gorkha community in all services, i.e. WBCS senior, CTO, DSP, Judicial Services etc. In all this category of services posts are filled up by the persons other than non-Gorkha community.

[12-50 — 1-00 p.m.]

**শ্রীমতী ইভা দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২৮.৯.৯৭ তারিখে জাঙ্গিপাড়া অঞ্চলের বিলাড়া জুনিয়র হাই স্কুলের পরিচালক সমিতির নির্বাচন হয়। তাতে সি. পি. এম. জয়লাভ করে। এরজন্য কংগ্রেসের গুণ্ডাবাহিনী লাঠি, ইট, বোমা এই সমস্ত নিয়ে নিরীহ গ্রামবাসীদের উপর আক্রমণ করে, এমনকি শিশুরাও রেহাই পায় না তাদের হাত থেকে। এর ছবি আছে আমার কাছে। আমি এই ছবি হাউসকে দেখাতে পারি। এরপর সেখানে বিরোধীপক্ষের মাননীয় মুখ্যসচেতক গিয়েছিলেন। তাঁকে দেখে কংগ্রেস কর্মিরা আরও বেশি উৎসাহিত হয়ে পড়ে এবং ওরা আরও আক্রমণ চালায়, লরি ভাঙচুর করে। আমাদের ওখানকার নিরীহ শিক্ষক নেতা তরুণ ব্যানার্জিকে তারা অনেক ঘণ্টা ধরে লুকিয়ে রেখেছিল। এছাড়া প্রাক্তন উপ-প্রধান রাজবলঘাটের চণ্ডী পাত্রকে তারা নিগৃহীত করে ও ভাঙচুর করে। পুলিশ নিষ্ক্রিয় হয়েছিল। ঐ লরির চালক আজ অবধি নিখোঁজ। এই অপরাধিদের অবিলম্বে ধরার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রশাসনিক

...পুর ও মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভারতবর্ষের স্বাধীনতার ৫০ বছর পূর্তি উপলক্ষে ভারতবর্ষের মানুষ স্বাধীনতা দিবস নিষ্ঠার সঙ্গে পালন করেছেন। আমার জেলা মালদা জেলার ইংলিশ-বাজার ব্লকের নাম সেই ইংরেজ আমল থেকে ইংলিশ-বাজার রয়েছে। ভারতবর্ষের স্বাধীনতার ৫০ বছর পূর্তি উপলক্ষে ব্রিটিশদের দেওয়া এই ইংলিশ-বাজার নামটি চেঞ্জ করে মালদার রাজধানি গৌড়ের নামে এই ইংলিশ-বাজার জায়গার নাম গৌড় রাখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মায়ারাণী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর শহরে ঢোকার ও বেরোনার মুখে একটা মর্গ আছে। এই মর্গে জলের ব্যবস্থা নেই। অনেক আগে জলের ব্যবস্থা ছিল। কিন্তু এখন জলের ব্যবস্থা নষ্ট হওয়ার ফলে, সেখানে কোনরকমে জলের ব্যবস্থা না থাকায় ভালভাবে পরিষ্কার হয় না।

সেইজন্য তার চারপাশে দুর্গন্ধযুক্ত ও দুষিত হয়ে পড়েছে এবং আলোর কোনও ব্যবস্থা নেই। তাই আপনার মাধ্যমে সেখানে যাতে জল এবং আলোর ব্যবস্থা হয়, তার আবেদন করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় প্রায় ১৪০০ প্রাথমিক শিক্ষক নিয়োগ হতে চলেছে। কিন্তু দুঃখের বিষয়, যে সিলেকশন কমিটি করা হয়েছে ৯ জনকে নিয়ে, তাতে কংগ্রেসের একজন প্রতিনিধিও নেই। গত এক বছর আগে সর্বদলীয় বৈঠকের মধ্যে ঠিক হয়, সব দলের প্রতিনিধি তাতে রাখা হচ্ছে। যে ১৪০০ ছেলের অ্যাপয়েন্টমেন্ট হতে চলেছে, তারা এখনও ইন্টারভিউ পায়নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, সেই সিলেকশন কমিটি ক্যানসেল করে, সব দলের প্রতিনিধিদের নিয়ে সিলেকশন কমিটি গঠন করুন।

**শ্রী হাফিজ আলম সৈরাণী ঃ** মাননীয় স্পিকার স্যার, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এখানকার সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য গত ১৯ বছর ধরে অনেক কিছু করেছে। কিন্তু ইদানিংকালে দেখা যাচ্ছে, বিশেষ করে কংগ্রেস বন্ধুরা মুসলমান অধ্যুষিত গ্রামগুলোতে গিয়ে মুসলমানদের বলছে, গত ২০ বছর ধরে বামফ্রন্ট সরকার শিক্ষাদীক্ষা থেকে আরম্ভ করে চাকরি-বাকরি, বিভিন্ন ক্ষেত্রে তোমাদের বঞ্চিত করছে। সেইজন্য আপনার মাধ্যমে সংখ্যালঘু বিষয়ক মন্ত্রীর কাছে অনুরোধ করছি, গত ১৯ বছরে সংখ্যালঘুদের জন্য, বিশেষ করে মুসলমানদের জন্য বামফ্রন্ট সরকার কি কি করেছে এবং আগামী দিনে কি কি করতে চায়, তার একটা পরিষ্কার বিবৃতি এই হাউসে রাখুন।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকার দিন-মজুরেরা সরকারি অনুমোদন সাপেক্ষে বন থেকে গরাণ, গেঁওয়া, গর্জন প্রভৃতি কাঠ সংগ্রহ করে তাদের জীবিকা নির্বাহ করত। ঘরের ছাউনি, পানের বরোজ, এসব কাজেও লাগত সেই কাঠ। আজকে এক বছর যাবৎ পরিবেশ দূষণের নাম করে একটা নির্দেশের ফলে সেই কাঠ কাটা বন্ধ গেছে, ফলে সেখানকার দিন-মজুরেরা খুবই সমস্যার মধ্যে পড়েছে। এইরকম পরিস্থিতিতে তাদের এই সমস্যা থেকে রেহাই দেওয়ার ব্যবস্থা করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং আজকে সভায় মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায়, দেবপ্রসাদ সরকারও তুলেছেন—প্রাথমিকে ইংরাজি তুলে দেওয়া। আমরা প্রথম থেকেই এর বিরোধী ছিলাম। পশ্চিমবঙ্গের মানুষ—অভিভাবকরা, শিক্ষাবিদ্‌রাও এটা ভালো চোখে দেখেনি। আজকে এস. এফ. আই.-এর পক্ষ থেকেও দাবি উঠেছে এটা পুনর্বিবেচনার জন্য। এই বিষয়টি নিয়ে আন্দোলনও হয়েছিল। আমি বলব, ভুল সংশোধন করে নেওয়া যেতে পারে এবং প্রাথমিকে ইংরাজি সংযোজন করা হোক—সেটা তৃতীয়, চতুর্থ শ্রেণী থেকেও হতে পারে।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে কোনও কলেজ নেই। এখানে বহু হাইস্কুল এবং সেকেণ্ডারি স্কুল আছে। দূর-দুরান্তরের ছেলে-মেয়েদের পড়াশোনার ক্ষেত্রে খুব অসুবিধা হচ্ছে।

স্যার, সম্প্রতিকালে সাবজেক্ট কমিটি, সোশ্যাল অ্যান্ড ওয়েলফেয়ার কমিটি সেখানে গিয়েছিল এবং তারা দেখে এসেছেন, ওখানে কলেজ করার মতো জমি এবং বিল্ডিং আছে। তাই আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, কালিগঞ্জের পানিঘাটাতে যেখানে হায়ার সেকেণ্ডারি স্কুল আছে সেখানে একটা কলেজ করা হোক। কালিগঞ্জের ছাত্র-ছাত্রিদের কথা বিবেচনা করে উক্ত কলেজের অনুমোদন দেওয়ার জন্য অনুরোধ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** স্যার, আপনার মাধ্যমে মানীয় পি. এইচ. ই. বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার বারাবনি বিধানসভা কেন্দ্রে দীর্ঘদিন যাবত প্রতি গ্রামে বা পাড়ায় এখনও পর্যন্ত পি. এইচ. ই. ডিপার্টমেন্টের পক্ষ থেকে পানীয় জলের ব্যবস্থা করে উঠতে পারেনি। দীর্ঘদিন যাবৎ কিছু কিছু মৌজায় প্রচুর টাকা খরচ করে পাইপ লে ডাউন করা হয়। সালামপুর পি. এস. থেকে মহিষমুণ্ডা পর্যন্ত লে ডাউন করা হয়। কিন্তু আজ পর্যন্ত সেখানে একফোঁটা জলও পৌঁছায়নি। তাই স্যার, আমি ঐ এলাকার

মানুষের স্বার্থে বারাবনির বেলিয়াপুর, আমনালা প্রভৃতি জায়গায় যেখানে পাইপ বসানো হয়নি সেখানে পাইপ বসিয়ে এখনই পানীয় জলের সরবরাহের দাবি করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ডাইমন্ড হারবার বিধানসভা কেন্দ্রের মধ্যে ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্র তৈরি হয়েছে। এর ১ নম্বর সেক্টরে এক্সপোর্ট প্রসেসিং জোন এবং ৩ ও ৪ নম্বর সেক্টরে ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার তৈরি হয়েছে। কিন্তু ঐ বাণিজ্য কেন্দ্রে আগুন লেগে যাওয়ায় পেপার মিল পুড়ে যায়। সেখানে একটাও ফায়ার সার্ভিস স্টেশন করা হয়নি। কলকাতা থেকে গাড়ি গিয়ে ঐ আগুন নেভায়। তাই স্যার, ওখানে একটা ফায়ার সার্ভিস স্টেশনের দাবি করছি। আরেকটা মজার ব্যাপার হচ্ছে, শ্রমিকরা কাজ করতে করতে জখম বা অসুস্থ হয়ে পড়লে ওখানে চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। এইভাবে প্রচুর শ্রমিক জখম হয়ে ডাইমন্ডহারবার হাসপাতালে ভর্তি হচ্ছে, কেউ কেউ মারাও যাচ্ছে। তাই স্যার, ওখানে অবিলম্বে একটা চিকিৎসা কেন্দ্র স্থাপন করা না গেলেও একটা মোবাইল অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পিকার ঃ** আপনি নোটিশ দিয়েছেন প্রাথমিক শিক্ষা ব্যবস্থা নিয়ে। আর, বলছেন, মোবাইল অ্যাম্বুলেন্স নিয়ে। নিয়ম-কানুন কিছুই মানেন না।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি আগেও এ ব্যাপারে এখানে মেনশন করেছি যে, শিলিগুড়ি থেকে বনগাঁ ভায়া বগুলা, দত্তপ্রিয়া, কৃষ্ণনগর, বহরমপুর পরিবহন সংস্থার বাস চালানো হোক। আমাদের এলাকার মানুষের সাথে উত্তরবঙ্গের সরাসরি যোগাযোগ নেই। এই ব্যবস্থার মাধ্যমে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মশা নিয়ে অনেক আলোচনা হয়েছে। কিন্তু মশা এখন শহর কলকাতা ছেড়ে শহরতলিতে গিয়ে পৌঁচেছে। আমাদের স্বাস্থ্যমন্ত্রী বা পৌর মন্ত্রী মহাশয়রা এটা গ্রাহ্য করছেন না। মশা মারবার জন্য যে তেল, ইত্যাদি দেওয়া হয় তা দেওয়া হচ্ছে না। এ ব্যাপারে উনি কোনও ব্যবস্থা নেবেন কিনা জানিনা। কিন্তু মশার উপদ্রবে আজকে শহরতলির মানুষ জ্বালাতন হচ্ছে। মশার জন্য বিকেল থেকে সারা দিন ধরে ধূপ জ্বালাতে হয়, কিন্তু গরীব মানুষরা ধূপ কোথা থেকে পাবে। বর্ষার জন্য ড্রেনের জল পচে গেছে, নিকাশি ব্যবস্থা নেই। এর ফলে কলকাতা কর্পোরেশনের পরে শহরতলির সমস্ত জায়গায় মশার উপদ্রব বেড়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আমরা যারা সদস্য আমরা এখানে অনেক মেনশন

করি এবং বিগত সেশনেও বহু মেনশন করেছিলাম। কিন্তু মেনশন করার পর আজ পর্যন্ত কোনও মন্ত্রীর কাছে জবাব পাইনি, শুধু মাননীয় বংশগোপাল চৌধুরি একটা জবাব দিয়েছিলেন, অন্য কোনও মন্ত্রী মিনিমাম্ জবাব দেওয়ার প্রয়োজন মনে করেন না। স্যার, এতে বিধানসভার গুরুত্ব কমছে।

**শ্রী তুষারকান্তি মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার হলদিয়া এলাকায় রামকৃষ্ণ বিবেকানন্দ মিশনে গত ১৬.১১.৯৭ তারিখে ছাত্র সংসদের নির্বাচনের প্রাক্কালে সি. পি. এম. এবং সেই সঙ্গে কিছু বাইরে থেকে আসা সমাজবিরোধী ছাত্রদের উপর অত্যাচার চালাচ্ছে। ১৬.১১.৯৭ তারিখ থেকে এখনও পর্যন্ত এই সন্ত্রাস চলছে প্রশাসনের সামনেই। আমরা সংশ্লিষ্ট থানা এবং মহকুমা শাসককে জানানো সত্ত্বেও কোনওরকম ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এই অবস্থায় ছাত্র-ছাত্রীরা আশংকায় ভুগছে, তারা এই নির্বাচনের জন্য কলেজে আসতে পারছে না। যাতে উপযুক্ত পরিমাণে প্রশাসনিক ব্যবস্থা এবং সেই সঙ্গে পুলিশি ব্যবস্থা থাকে এবং ছাত্র-ছাত্রিরা যাতে তাদের গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করতে পারে সেটা দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, একটা সমস্যা হচ্ছে মানুষের চাহিদার তুলনায় রেশন কার্ড পাওয়া যাচ্ছে না। নতুন করে সার্ভে করা হোক এবং রেশন কার্ড দেওয়া হোক। ১২, ১৪ বছর বয়সে তারা আবেদন করছে কিন্তু রেশন কার্ড পাচ্ছে না। রেশন কার্ড শুধুমাত্র চাল, ডাল নেওয়ার জন্য নয়, আজকে কর্ম বিনিয়োগ কেন্দ্রে নাম লেখাতে গেলে রেশন কার্ডের প্রয়োজন হয়। ১৯৮০ সালে সার্ভে হয়েছিল, তার পর আর সার্ভে হয়নি। আমি আবেদন করছি নতুন করে সার্ভে করে রেশন কার্ড দেওয়া হোক।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলায় ১৯৭৭ সাল থেকে শিক্ষাক্ষেত্রে কিছু ইতিবাচক ভূমিকা নিয়েছেন। কিন্তু কয়েক বছর ধরে অত্যন্ত উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে সমস্ত প্রাথমিক শিক্ষক ও মাধ্যমিক শিক্ষক কর্মিরা অবসর গ্রহণ করছেন, তাদের অবসর গ্রহণের পর ভিক্ষা কৌটা নিয়ে ঘুরতে হচ্ছে, তারা পেনশন সময়মতো পাচ্ছেন না। তারা জেলার অফিসে এবং কলকাতায় ঘোরাঘুরি করছেন, তারা পেনশন না পাওয়ার জন্য মারা গেছেন এই রকম দৃষ্টান্তও রয়েছে। মাননীয় মন্ত্রী আছেন, আমি অত্যন্ত পরিষ্কারভাবে বলতে চাই অবসর গ্রহণের ৩০ দিনের মধ্যে পেনশন পাইয়ে দেওয়ার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন, এই দাবি করছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবাংলার প্রায় ৩০,০০০ কর্মরত প্রাথমিক শিক্ষকের দুরবস্থার কথা আপনার মাধ্যমে সরকারের কাছে তুলে ধরতে চাই। স্যার, সরকার ৬০/৬৫ নিয়ে অনেক টালবাহানা করলেন এবং পরবর্তীকাল বললেন, যিনি ৬০ বছরে পেনশন নেবেন তিনি নতুন স্কেল পাবেন, আর ৬০ বছরের পরেও যারা থাকতে চান তারা ওল্ড স্কেলে বেতন পাবেন।' তারপর গত ৫ই সেপ্টেম্বর হাইকোর্ট নির্দেশ দিল, ২ মাস টাইম দেয়া হচ্ছে, দু' মাসের মধ্যে, অর্থাৎ ৫ই নভেম্বরের মধ্যে ৬০ বছরের ওপরে যাদের বয়স তাদের বিষয়টা সিরিয়ালি বিবেচনা করে দেখা হোক—অ্যাপ্রোপ্রিয়েট গ্রাউন্ডে। দু' মাস হয়ে গেছে, ইতিমধ্যে শিক্ষকরা শিক্ষামন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়ে গেছেন। স্যার, এই অবস্থায় গোটা রাজ্যে ৩০,০০০ শিক্ষক ১৭ মাস ধরে বেতন পাচ্ছেন না। সরকার এদের বিষয়ে টালবাহানা করছেন। বিগত কয়েক দিন আগেই প্রাথমিক শিক্ষক সমিতি থেকে ডেপুটেশন দেয়া হয়েছে। এতদিন পরে এখন শিক্ষা দপ্তর বলছে, 'হাই কোর্টের রায়ে কি আছে দেখতে হবে।' আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি—৩০,০০০ শিক্ষক গত ১৭ মাস বেতন পাচ্ছেন না, সুতরাং তাদের বিষয়টা নিয়ে আর টালবাহানা করবেন না। তারা যাতে অবিলম্বে বেতন পান তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, মশা ছিল, ম্যালেরিয়া ছিল ; মশা আছে, ম্যালেরিয়া আছে এবং এখন বেড়েছে। আমাদের মেদিনীপুর জেলার উত্তর, দক্ষিণ, পূর্ব, পশ্চিম, সব দিকেই মশা এত বেড়েছে যে, মানুষকে খুবলিয়ে খাচ্ছে। আমাদের কাঁথি মহকুমায় ৪০০-র বেশি মানুষ ইতিধ্যেই ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছেন, ৫৭ জন ম্যালিগনান্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছেন এবং কয়েকজন মারাও গিয়েছেন। তাই আমি এই মুহূর্তে স্বাস্থ্য দপ্তরকে দাবি করছি, পঞ্চায়েত, পৌরসভা ইত্যাদি যে প্রতিষ্ঠানগুলি আছে তাদেরও সতর্ক করছি। মশার উপদ্রব কমাবার জন্য তারা অবিলম্বে উদ্যোগ গ্রহণ করুন, মানুষ যাতে ম্যালেরিয়া রোগে আক্রান্ত না হতে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি হাউসকে জানাচ্ছি যে, রিসেন্টলি আমরা সাবজেক্ট কমিটি নিয়ে আন্দামানে গিয়েছিলাম এবং জেনেছি যে, সেখানে প্রথমে বাঙালি উদ্বাস্তুরাই বেশি সংখ্যায় গিয়েছিল। কিন্তু এখন ক্রমশ তামিল লোকেরা ওখানে অনেক বেশি সংখ্যায় যাচ্ছে। আগে আন্দামানের মানুষের প্রয়োজনীয় সমস্ত রকম জিনিস-পত্র কলকাতা বন্দর দিয়ে জাহাজের মাধ্যমে যেত। এখন মাদ্রাজ থেকেই সেখানে বেশি

সাপ্লাই যাচ্ছে। এখন কলকাতা থেকে দুটো জাহাজ আন্দামানে যাতায়াত করে, একটা এম. ভি. হর্ষবর্ধন, আর একটা এম. ভি. নিকোবর। হর্ষবর্ধন জাহাজে বাজারম্যান বলে একটা পোস্ট আছে, সেই পোস্টের চার জন লোকের ব্যাপার নিয়ে ফরোয়ার্ড সি-মেন ইউনিয়ন, অ্যাফিলেটেড টু সিটু আন্দোলন চালাচ্ছে। ফলে হর্ষবর্ধন জাহাজের যাত্রা অনির্দিষ্টকালের জন্য স্থগিত হয়ে গেছে। কলকাতা থেকে আন্দামান প্লেনের ভাড়া সাড়ে পাঁচ হাজার টাকা। জাহাজ ছাড়া সাধারণ মানুষের যাবার উপায় নেই। সাধারণ বাঙালি যাত্রীরা জিনিস-পত্র রেডি করে বসে আছে, কিন্তু ১৫ দিন ধরে জাহাজ চলছে না। এম. ভি. আকবর এবং এম. ভি. নিকোবর-এর যাত্রাও রিপেয়ারিং-এর জন্য পিছিয়ে দেয়া হয়েছে। ফলে সিটু অ্যাফিলিয়েটেড ইউনিয়নের আন্দোলনের জন্য কলকাতা-আন্দামান যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে, কয়েক হাজার মানুষ খুবই সিরিয়াস অসুবিধায় পড়েছে। বিষয়টি আমি হাউসে উল্লেখ করে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে এখনও বাঙালিরাই বেশি আছেন, কয়েকজন লোকের আন্দোলনের ফলে যদি তাদের যোগাযোগ বন্ধ হয়ে যায় তাহলে সেটা খুবই অন্যায় হবে। তাদের খাবার জিনিস-পত্র, কাপড়-চোপড়, ওষুধ, সমস্ত কিছু জাহাজে যায়। প্লেনে একটা বিধানসভার কমিটি আন্দামান যাবার চেষ্টা করছে, প্লেনে সাড়ে পাঁচ হাজার টাকা ভাড়া, কিন্তু ফেব্রুয়ারি পর্যন্ত কোনও টিকিট নেই। এই যদি অবস্থা হয় তাহলে সেখানে লোকে যাবে কি করে? যে সমস্ত উদ্বাস্তু মানুষরা ওখান থেকে কলকাতায় কাজে এসেছিলেন তারা এখন কলকাতায় বসে আছেন। অথচ রাজ্য সরকারের পক্ষ থেকে এবিষয়ে কোনও উদ্যোগ নেয়া হচ্ছে না। এইভাবে চললে আসতে আসতে কলকাতা থেকে আন্দামান যাতায়াত বন্ধ হয়ে যাবে, মাদ্রাজ হয়ে আন্দামান যেতে হবে, খরচ অনেক বেশি পড়বে। এমনিতেই কলকাতা বন্দরে জাহাজের সংখ্যা খুব কমে গেছে, আন্দামানে যে জাহাজ যাতায়াত করছিল তাও বন্ধ হতে চলেছে। এম. ভি. হর্ষবর্ধন এবং এম. ভি. আকবর যাতে অবিলম্বে চালু হয় তার জন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে উপযুক্ত পদক্ষেপ নিতে অনুরোধ করছি গরিব বাঙালি উদ্বাস্তুদের স্বার্থে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। আমার বিধানসভা কেন্দ্রে ডানলপে ৪ হাজার শ্রমিক সঠিক সময়ে মাহিনা পাচ্ছে না। গত ২ বছর আগে মুখ্যমন্ত্রীর ঘরে ডানলপ কর্তৃপক্ষের সঙ্গে মিটিং হয়েছিল এবং মুখ্যমন্ত্রী কিছু প্রস্তাব দিয়েছিলেন। কিন্তু ডানলপ কর্তৃপক্ষের মালিক মনুছাবারিয়া মানছেন না। ভারতবর্ষের বাইরে থেকে টাকা আনবার জন্য ই. সি. বি. কেন্দ্রীয় অর্থমন্ত্রক থেকে অনুমতি পেয়েছেন। এরফলে ৯২ কোটি টাকা ডানলপ কর্তৃপক্ষ পাবে। এই টাকা নিয়ে ডানলপ কর্তৃপক্ষ পালিয়ে যাবার চেষ্টা করছেন। কয়েকদিন আগে মাননীয় শ্রমমন্ত্রী

১৯-১১-৯৭ তারিখে ডানলপের ইউনিয়নের নেতাদের সঙ্গে বৈঠক করেন। আজকে ডানলপ ইউনিয়নের নেতারা আই. এন. টি. ইউ. সি.-র সর্বভারতীয় ট্রেড-ইউনিয়ন নেতা শ্রী সুব্রত মুখার্জির সঙ্গে এই বিধানসভায় দেখা করার জন্য এসেছেন। আমি আপনার মাধ্যমে রাজ্যের শ্রমমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, ডানলপের এই ৪ হাজার শ্রমিক সঠিক সময়ে মাহিনা পাচ্ছে না। যে কোনও সময়ে মালি কারখানা বন্ধ করে দিতে পারে। শ-ওয়ালেশের কুখ্যাত লোক পি. জি. রাওকে এই ডানলপের ম্যানেজিং ডিরেক্টর করেছেন। ফলে শ্রমিকরা অত্যন্ত আতঙ্কিত হয়ে পড়েছে। আমি আপনার মাধ্যমে রাজ্যের শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৪ তারিখে অপারেশন সানসাইনের নামে যে সংগঠিত হকার উচ্ছেদ হল তার ১ বছর পূর্তি হয়ে গেছে। সেইজন্য হকাররা ১৮টি কফিন নিয়ে কলকাতায় রাস্তায় মিছিল করেছেন। এটা রাজ্য সরকারের লজ্জার কথা, ঘৃণার কথা এবং অপমানের কথা। অনাহারে গত ১ বছর আগে ১৮ জন হকার মারা গিয়েছিল। তারই প্রতিবাদে ১৮টি কফিন নিয়ে কলকাতার রাস্তায় হকাররা মিছিল করল, অথচ এই নির্লজ্জ সরকার এখনও গদিতে বসে আছে। মন্ত্রিসভার সদস্য সুভাষবাবু এদের নিয়েই বিপ্লবের কথা বলেন আর কান্তি গাঙ্গুলি মাথায় টুপি পরে বিপ্লবী সাজছেন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৯০ সালে যাদের মিটার রিডার নিয়োগ করা হয় সেই মিটার রিডারদের ১ টাকা ১৫ পয়সা মিটার পিছু দিয়ে থাকেন আর ১ টাকা ৩৫ পয়সা বিল সাপ্লাইয়ের জন্য দেওয়া হয়। আজকে মানুষ যখন চাঁদে যাচ্ছে তখন এদের মাসে ১০০ টাকা করে মাহিনা এটা বামফ্রন্ট সরকারের অমানবিকতা। তাও এই প্রত্যেক মাসের ১০০ টাকা মাহিনা ৩ মাস অন্তর দেওয়া হয়। তাই মাননীয় বিদ্যুৎমন্ত্রী কাছে আমার দাবি, এদের স্থায়ীকরণ করা হোক এবং গভর্নমেন্টের নিয়ম অনুযায়ী তারা যাতে মাহিনা পায় এবং সুযোগ-সুবিধা পায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২৮ মে মালদা জেলার ইংলিশবাজারে একটা মারামারি হয়। এই মারামারির ফলে ১ জনকে হত্যা করা হয় এবং তারই পরিপ্রেক্ষিতে ইংলিশবাজারের বুড়োবুড়ি তলার ৩১ জন মানুষ সমাজ-বিরোধীদের দ্বারা আক্রান্ত হয়ে দীর্ঘ ৬ মাস ধরে বাড়ির বাইরে পড়ে আছে। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করেছি তাদের ঘরে ফেরার ব্যবস্থা করার জন্য এবং আমিও এরজন্য ৩ দিন অনশন করেছিলাম।

জেলা প্রশাসন এবং প্রশাসনের তরফ থেকে অ্যাসিওরেন্স দেওয়া হয় তাদের ঘরে ফেরার ব্যবস্থা করা হবে।...

**(এই সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়।)**

[1-20 — 2-00 p.m.] (Including adjournment)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবঙ্গে বিশেষ করে কলকাতায় যেহেতু স্বাস্থ্য দপ্তর চূড়ান্ত ব্যর্থ সেইহেতু এখানে অলিতে গলিতে প্রচুর পরিমাণে নার্সিং হোম গজিয়ে উঠেছে। এখানে নার্সিং হোমে একেবারে ভর্তি হয়ে গিয়েছে। গরিব, মধ্যবিত্ত বড়লোক নির্বিশেষে সকলে চিকিৎসার জন্য এই সমস্ত নার্সিং হোমগুলিতে যেতে বাধ্য হচ্ছেন। স্যার, এখানে তো কয়েক হাজার কলকারখানা বন্ধ কিন্তু সম্প্রতি আমরা দেখলাম বিনা কারণে কলকাতার একটি লব্ধ প্রতিষ্ঠিত নার্সিং হোম—বেলভিউ নার্সিং হোম— কয়েকজন হটকারি ট্রেড ইউনিয়নের নাম করে এবং কিছু মালিক—এরা দুষ্ট চক্র করে বেলভিউ-এর মতোন একটা প্রতিষ্ঠিত নার্সিং হোমকে দীর্ঘ ১।। মাস ধরে বন্ধ করে রেখে দিয়েছেন। স্যার, আপনি যদি বলেন যে এটা শুধু বড়লোকদের জন্য তাহলে আমি বলব, এটা বড়লোক, গরিব লোকদের ব্যাপার নয়, কতকগুলি বিষয় আছে এবং ট্রিটমেন্ট আছে যেগুলির জন্য গরিব লোকরাও সেখানে যেতে বাধ্য হচ্ছেন। আপনার চোখে জল আসবে যদি সেখানে গিয়ে দেখেন, ছোট ছোট শিশু যারা থ্যালাসেমিয়াতে আক্রান্ত তাদের যে ডায়ালিসিসের দরকার হয়—একমাত্র বেলভিউতে দিনে ৩০টা করে ডায়ালিসিস হয়। সেই জায়গাটা আজকে বন্ধ হয়ে পড়ে আছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ প্রবোধ সিনহা, আপনি লেবার মিনিস্টারকে বলুন যদি পারেন পরশুর মধ্যে ওকে এ বিষয়ে বলতে। Now Recess. We will meet again at 2.00 O'Clock.

(At this stage, the House was adjourned till 2.00 p.m.)

[2-00 — 2-10 p.m.]

(After Recess)

## LEGISLATION

### The West Bengal Land Reforms and Tenancy Tribunal, Bill, 1997

**Dr. Surjya Kanta Misra :** Sir, I beg to introduce the West

Bengal Land Reforms and Tenancy Tribunal Bill, 1997.

(Secretary read the Title of the Bill)

**Dr. Surjya Kanta Misra :** Sir, I beg to move that the West Bengal Land Reforms and Tenancy Tribunal Bill, 1997, be taken into consideration.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে গুরুত্বপূর্ণ বিল মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের সামনে এনেছেন সেটাকে নিয়ে আলোচনার জন্য মাত্র আধ ঘন্টা সময় নির্ধারিত হয়েছে। সময়টা আর একটু বেশি হ'লে ভাল হত। যাহোক, আশা করি আমি সময় পাব।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এক্ষেত্রে আগে যে বিলটা ছিল ১৯৯১ সালের, যেটাকে রিপিল করে এই বিলটা আনা হয়েছে, সেই বিলটার নাম ছিল 'দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস ট্রাইব্যুনাল অ্যাক্ট, ১৯৯১, শেষ কালে যে কথা বলেছেন। সেই বিলটা নিয়ে যখন এই সভায় আলোচনা হয়েছিল তখন আমরা তার বিরোধিতা করেছিলাম—রেকর্ড দেখলে বুঝতে পারবেন—এই গ্রাউন্ডে যে, হাইকোর্টের যে জুরিসডিকশন সেই জুরিসডিকশনকে আপনারা এর মাধ্যমে বাদ দিতে চাইছেন। তার বিরুদ্ধে আমরা আপত্তি করেছিলাম। আজকে যে বিল আনা হয়েছে তার এমস্ অ্যান্ড অবজেক্টস-এ বলেছেন—সুপ্রিম কোর্ট জাজমেন্ট দিয়েছেন যে, হাইকোর্টের যে রিট জুরিসডিকশন ডিভিসন বেঞ্চে আর্টিকেল ২২৬ এবং ২২৭-য়ে, সেই জুরিসডিকশন বাদ দেওয় ঠিক নয়। সেজন্য আবার আজকে এই নতুন করে বিলটা আনতে হয়েছে। অর্থাৎ আমরা ১৯৯১ সালে যে বক্তব্য রেখেছিলাম সেই বক্তব্য যে সঠিক ছিল সেটা সুপ্রিম কোর্টের বক্তব্যে সমর্থিত হয়েছে। এটা আমাদের আনন্দের যে, তারই জন্য আজকে এই বিলটা আনতে হয়েছে। তবে পুরানো আইনটাকে রিপিল করে আজকে নতুন করে আইনটা এনেছেন তারমধ্যে 'টেনেন্সি' কথাটা যুক্ত করেছেন। আমি জিজ্ঞাসা করব—'টেনেন্সি' কথাটা যুক্ত করলেন কেন? মূল বিলটা পড়ে আমার মনে হয়েছে, স্পেসিফাইড অ্যাক্টের মধ্যে ঠিকা টেনেন্সি অ্যাক্ট আছে বলেই টেনেন্সি কথাটা আনতে হয়েছে।

আপনি উত্তর দেবেন এখানে টেনেন্সি কথাটা যুক্ত হয়েছে কেন? ঠিকা টেনেন্সি অ্যাক্টের ব্যাপারে আমি আপত্তির কথা বলেছি, আগে যখন বিনয়বাবু মন্ত্রী ছিলেন তখনও তাকে বলেছি। এই ঠিকা টেনেন্সি অ্যাক্টের ব্যাপারে আজও দু-একটা কথা বলতে চাই। ঠিকা টেনেন্সি অ্যাক্ট এমন একটা আইন যার মধ্যে এমন কতকগুলি প্রভিসন আছে, আমরা ভুলে যাচ্ছি যাদের জন্য এই ঠিকা টেনেন্সি অ্যাক্টটা আপনি করছেন

তাদের কোনও সুযোগ নেই। ধরুন বড় বড় পেট্রল পাম্প সেই পেট্রল পাম্প যেগুলি মালটি ন্যাশনাল কর্পোরেশনের ছিল এখন সেইগুলি অধিকাংশ ভারত সরকারের হয়ে গেছে। তারা বলছে যে আমরা সবাই ঠিকা টেনেন্ট হয়ে গেছি। এই সমস্ত পেট্রল পাম্প, যেমন ধরুন বৃটিশ পেট্রোলিয়াম, বর্তমানে যারা ভারত সরকারের অধীনে রয়েছে সেইগুলিকে বাঁচাবার জন্য এই ঠিকা টেনেন্সি অ্যাক্ট আনেননি। সেই জন্য বলছি এই ব্যাপারে চিন্তা-ভাবনা করবেন। এই আইনে চেয়ারম্যান নিয়োগ করবার একটা প্রভিসন রেখেছেন। আপনি বলেছেন যে "The Chairman and the Judicial Member shall be appointed by the Governor in consultation with the Chief Justice."

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আজকে যে ট্রাইব্যুনাল উনি গঠন করছেন সেটা জুডিসিয়াল বিষয়। ল্যান্ড সংক্রান্ত বিষয় যেগুলি হাই কোর্টে বা সুপ্রিম কোর্টে রুজু হয়ে আছে সেই মামলাগুলি তাদের কাছ থেকে নিয়ে এটা করা হচ্ছে। এটা সম্পূর্ণ জুডিসিয়াল ব্যাপার। এই ব্যাপারে আমি অনুরোধ করব এই গভর্নরের আওতা থেকে বাইরে রেখে সমস্ত চিফ জাস্টিসের উপর দায়িত্ব দেওয়া হোক, তিনিই ঠিক করবেন কে চেয়ারম্যান নিযুক্ত হবেন কে জুডিসিয়াল মেম্বার নিযুক্ত হবেন। তার কারণ গভর্নর মানেই রাজ্য সরকার। রাজ্য সরকার একটা আইন ঠিক করে দেবে, সেটাই গভর্নর করবেন। আর রাজ্য সরকার মানেই নিজের দলের প্রতি আনুগত্যের একটা অবকাশ থেকে যাচ্ছে একটা সম্ভবনা থেকে যাচ্ছে। এটা সম্পূর্ণ একটা আইনগত বিষয়, এই ব্যাপারে নিরপেক্ষতা রক্ষা করার জন্য চিফ জাস্টিসের উপর দায়িত্ব দেওয়া উচিত। চেয়ারম্যান এবং জুডিসিয়াল মেম্বার, এদের চিফ জাস্টিসের আওতার মধ্যে রাখা দরকার। আমি কিন্তু গভর্নরের প্রতি কটাক্ষ করে বলছি না। আমরা লক্ষ্য করছি অন্যান্য জায়গায় এটা হচ্ছে। আমি জাজ সাহেবদের বিরুদ্ধে কটাক্ষ করছি না, আপনি যদি বলেন এটা ভুল বলছি আইন বিরুদ্ধ হচ্ছে তাহলে আপনি কেটে দেবেন। আমরা একটা প্রবণতা লক্ষ্য করছি যে যারা অবসর প্রাপ্ত জজ তাদের এই সরকার নিয়োগ করছে। আজকে আমরা এই বিলে লক্ষ্য করছি, গতকাল কি তার আগের দিন কো-অপারেটিভ সার্ভিস কমিশন নিয়ে আলোচনা করলাম সেখানেও দেখলাম রিটায়ার্ড জাজদের চেয়ারম্যান হিসাবে প্রভাইড করার একটা প্রভিসন রাখা হয়েছে। এটা খুব একটা সুষ্ঠু এবং স্বাস্থ্যকর লক্ষণ নয়। আমি অবসর প্রাপ্ত জাজদের বিরুদ্ধে কটাক্ষ করে বলছি না, আমার বলা যদি ভুল হয় তাহলে আপনি প্রসিডিংস থেকে বাদ দেবেন। সব সময় দেখবেন একজন মানুষ মনে করে যে যদি সে সরকারের বিপক্ষে রায় দেন তাহলে ভবিষ্যতে তার নাম চেয়ারম্যান হিসাবে আর কন্সিডার হবে না। এই প্রবণতা একটা থাকে। সেই প্রবণতাটা নিশ্চয়ই একটা জুডিসিয়াল ম্যাটারে বাঞ্ছনীয় নয়। সুতরাং এই যে রিটায়ার্ড জাজদের সবসময় নিয়োগ করার সরকারের যে প্রবণতা আছে তার থেকে সরকার যতটা মুক্ত

হতে পারে ততটা ভাল। সিটিং জাজ যে সমস্ত আছেন তাদের দিয়ে করান তাহলে এই প্রবণতা আর থাকে না। রিটেয়ার্ড জাজদের সেই প্রবণতা মনে আসবেই।

[2-10 — 2-20 p.m.]

জজ হিসাবে যে রায় দেবেন, তখন তার মনের মধ্যে এটা থাকবে যে, ভবিষ্যতে তিনি হয়ত এই রকম জুডিশিয়াল ট্রাইব্যুনালের চেয়ারম্যান হিসাবে নিযুক্ত হতে পারবেন না। এই যে অসুবিধা, এই যে প্রবণতা, এই যে মনোভাব, এটা থাকা ঠিক নয়। তাহলে পরবর্তীকালে যে ট্রাইব্যুনাল হবে, তার নিরপেক্ষতা ভবিষ্যতে থাকবে না। সুতরাং এটা আপনার চিন্তা ভাবনার মধ্যে আনার জন্য আমি অনুরোধ করছি। এর পরে আমি সেকশন ঃ সাব-সেকশন— ১(এ)-তে আসছি। এতে বলা হয়েছে তিন জনের চেয়ারম্যানের কথা—একজন চেয়ারম্যান হবেন হাইকোর্টের জাজ, তিনি রিটায়ার্ড হোন বা সিটিং হোন। আরও দু'জন হবেন। তারমধ্যে একজন হবেন জুডিশিয়াল মেম্বার এবং আর একজন হবেন অ্যাডমিনিস্ট্রেটিভ মেম্বার। **(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)**

স্যার, এতে ২৫টা সেকশন আছে, আমার একটু সময় লাগবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ঠিক আছে, আপনি বাদ দিয়ে দিন। যে কথা বলছিলাম, আপনারা বলেছেন যে তিন জনকে নিয়ে এই ট্রাইব্যুনাল তৈরি করবেন। তাতে বলেছেন, 'নট লেস দ্যান...'। তাহলে সেটা তিন জনের বেশিও হতে পারে। এটা বাঞ্ছনীয় নয়। আপনারা ইচ্ছা করলে চার জন, পাঁচ জন, ছ'জন বা দশ জনকে নিয়ে করতে পারেন। আমার মনে হয়, 'নট লেস দ্যান' কথাটা বাদ দেওয়া উচিত। এটা বাদ দিয়ে যে তিন জনের করছেন, এটা রাখা দরকার। সেকশন ঃ সাব-সেকশন ৩(বি)-তে আপনি বলেছেন, No person shall be qualified for appointment as a judicial member, unless he has been or his qualified to be, a judge of a High Court. এখানে স্যার, জুডিশিয়াল মেম্বার হতে পারে না। আপনি জানেন, আপনি ওকালতি করেছেন, ভবিষ্যতেও করবেন, যে কোনও উকিল তার যদি হাইকোর্টে দশ বছরের ওকালতির অভিজ্ঞতা থাকে, তাহলে তিনি হাইকোর্টের জাজ হতে পারেন। অনেক উকিল আছেন যারা অনেকে আপনাদের মনোভাবাপন্ন। অনেকে আছেন যারা আমাদের মনোভাবাপন্ন। এই রকম কোনও উকিলকে যদি ট্রাইব্যুনালে নিযুক্ত করেন, তাহলে আমরা স্বভাবতই মনে করি, তারাই নিযুক্ত হবেন, যারা আপনাদের মনোভাবাপন্ন। আমরা কখনও এই রকম দেখিনি কংগ্রেসের মনোভাবাপন্ন তেমন কাউকে আপনারা নিযুক্ত করেছেন। আমরা এটাই ধরে নিচ্ছি, আপনাদের মনোভাবাপন্ন এমন লোকদেরই নিযুক্ত করবেন। এই ট্রাইব্যুনালে জুডিশিয়াল মেম্বার নিযুক্ত করবার ক্ষেত্রে যারা জাজ হবার যোগ্য, এই প্রভিসন না রেখে কেবল জুডিশিয়াল সার্ভিস থেকে জজ হয়েছেন, তাদের মধ্যে থেকে

নিযুক্ত করবার চেষ্টা করুন। কারণ জুডিশিয়াল সার্ভিসের লোকেরা, আফটার অল তাদের একটা পরীক্ষার মাধ্যমে আসতে হয়। তাদের পার্টিবাজি করার প্রবণতা থাকে না। ট্রাইব্যুনালের গুরুত্ব মাথায় রেখে, আমার সাজেশন হচ্ছে, জুডিশিয়াল মেম্বারদের উকিলের প্রভিসন না রেখে জুডিশিয়াল সার্ভিসের যারা তারাই জজ হবেন, এই প্রভিসনটা রাখলে ভাল হয়। সেকশন ৪, সাব-সেকশন—১১-য়ে আমি এবারে আসছি। এখানে বলেছেন যে, এই ট্রাইব্যুনালের অফিসার এবং অন্যান্য এমপ্লয়িদের নিয়োগের ক্ষেত্রে রাজ্য সরকারের একটা ভূমিকা থাকবে। তাতে কি বলছে? তাতে বলেছেন—The State Government shall, in consultation with the Chairman, determine the categories of officers and other employees required to assist the Tribunal in the discharge of its functions, and shall provide the Tribunal with such officers and other employees.

স্যার, এই ব্যাপারে বিভিন্ন জায়গাতে বিভিন্ন আলোচনা হচ্ছে। হাইকোর্টে, সুপ্রিমকোর্টে এই নিয়ে আলোচনা হয়েছে। ট্রাইব্যুনালের যে অফিসার, এমপ্লয়িজ দরকার সেগুলো নিয়োগ করবার ক্ষেত্রে স্টেট গভর্নমেন্ট যদি হস্তক্ষেপ করে তাহলে ট্রাইব্যুনালের পক্ষে নিরপেক্ষভাবে কাজ চালানো অসম্ভব। ট্রাইব্যুনালকে সাহায্য করবার জন্যে ট্রাইব্যুনালের অধীনে যে সমস্ত কর্মচারী, অফিসার থাকবে তাদের সমস্ত ক্ষমতা ট্রাইবুনালের হাতে ছেড়ে দেওয়ার দরকার বলে মনে করি। সেখানে স্টেট গভর্নমেন্টের হস্তক্ষেপ করার যৌক্তিকতা আছে বলে মনে করছি না। ট্রাইব্যুনালের অধীনেই তারা কাজ করবেন। তারা যদি সরকার থেকে নিযুক্ত হন তাহলে সরকারের মতাবলম্বী পথে চলবে এবং সেই পথেরই পথিক হবে। সেখানে ট্রাইব্যুনালের নিরপেক্ষতা ক্ষুন্ন হবে। সেখানে রাজ্য সরকারের ইনভলভমেন্ট থাকার প্রয়োজন নেই। আমরা সময়ের অভাবে অ্যামেন্ডমেন্ট দিতে পারিনি, দিলে ভাল হত। এই মন্ত্রী যে অবজেকশন অ্যান্ড রিজিন্স করে দিয়েছেন তাতে সুপ্রিম কোর্টের জুরিসডিকশনের কথা বলেছেন। হাইকোর্টের রিট জুরিসডিকশন রাখার জন্যে পূর্বতন ১৯৯১ সালের আইন পাল্টে এই আনা হয়েছে। এতে আমার মনে হয়েছে এর মূল উদ্দেশ্য হচ্ছে হাইকোর্টে বহুসংখ্যক কেস এবং সুপ্রিম কোর্টে ও লোয়ার কোর্টে বহু সংখ্যক কেস পেন্ডিং রয়েছে। ল্যাড সংক্রান্ত কেসগুলোর নিষ্পত্তির জন্যে এই ট্রাইব্যুনাল গঠন করা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, ল্যান্ড সংক্রান্ত বিষয়গুলো যাতে দ্রুত নিষ্পত্তি হয় তারজন্য সেকশন ১০-এর সাব সেকশন (৫) বলেছেন As Expeditiously as possible and ordinarily within six months. সেখানে আপনি কেন বলছেন না যে, যে কোনও কেসই আসুক না কেন ৬ মাসের মধ্যে শেষ করতে হবে। সেখানে আপনি মেন্ডিটারি প্রভিসন করে দিন যে ৬ মাসের মধ্যে যদি কোনও কেস নিষ্পত্তি না হয় তাহলে চলবে না। সুতরাং টাইম লিমিটটা আপনাকে

রাখতেই হবে এরপরে সেকশন (৪)-এর সাব সেকশন ১৩ এটা খুবই ইম্পর্টেন্ট। আপনারা বেঞ্চ করবার প্রভিসন রেখেছেন। বিভিন্ন জায়গায় বেঞ্চ করবেন। কিন্তু সেই বেঞ্চ কিভাবে গঠিত হবে, কতগুলো বেঞ্চ হবে তার কোনও প্রভিসন দেখতে পাচ্ছি না। এখানে আশ্চর্যের ব্যাপার হচ্ছে, আপনি প্রভিসোটা দেখুন তাহলে দেখতে পাবেন যে দুটি বেঞ্চ যদি আলাদা আলাদা জাজমেন্ট দেয় একই ব্যাপারে সেক্ষেত্রে কি হবে—সেক্ষেত্রে The State Government shall constitute a larger Bench consisting of such number of Members as that Government may think fit. দুটি বেঞ্চের মধ্যে মত পার্থক্য হলে স্টেট গভর্নমেন্ট ঠিক করে দেবে আরও বড় বেঞ্চে যাবে। সবই যদি স্টেট গভর্নমেন্ট ঠিক করে দেয় তাহলে ট্রাইব্যুনাল থাকার দরকার কি?

[2-20 — 2-30 p.m.]

তাহলে তো স্টেট গভর্নমেন্টের সূর্যকান্তবাবুর কাছে গিয়ে নিষ্পত্তি চাইলেই হবে। উনি যে মত দেবেন, তাই হবে। এখানে স্যার, আদৌ যুক্তি আছে বলে মনে হচ্ছে না। এখানে আমার মনে হয়, যদি লার্জার বেঞ্চ তৈরি করার দরকার হয়, দুটো বেঞ্চের মধ্যে মত পার্থক্য হয়, যদি তারা অন্য ধরনের আদেশ দিয়ে থাকেন পরস্পর বিরোধী, তাহলে পরে লার্জার বেঞ্চ করতে গেলে এটা ট্রাইব্যুনাল এর উপর ছেড়ে দেওয়া উচিত, তারা যা মনে করবেন উইদাউট কনসালটিং দি স্টেট গভর্নমেন্ট সেটাকে চূড়ান্ত বলে ধরে নেওয়া দরকার ; তা না হলে নিরপেক্ষতা বজায় থাকবে না। এখানে স্টেট গভর্নমেন্টের ভূমিকা যত কম হবে, আমরা সমস্ত আইনটার মধ্যে দেখেছি, স্টেট গভর্নমেন্টের ভূমিকা যথেষ্টভাবে রাখা হয়েছে। তাহলে এই ট্রাইব্যুনাল গঠন করে স্টেট গভর্নমেন্ট যদি এমপ্লয়ি নিযুক্ত করেন, স্টেট গভর্নমেন্ট যদি চেয়ারম্যান নিযুক্ত করেন, তার আদেশনামা দেন, গভর্নমেন্ট এর থ্রু দিয়ে, তাহলে পরে এই ট্রাইব্যুনাল এর নিরপেক্ষতা কোথায় থাকবে? ট্রাইব্যুনাল কাজ করবে কি করে? আর অধিকাংশ কেসই তো আপনাদের বিরুদ্ধে হবে। স্টেট গভর্নমেন্ট উড বি দি পার্টি টু মোস্ট অব দি কেসেস, তাহলে এখানে আপনি যদি চেয়ারম্যান নিযুক্ত করেন, আপনি যদি এমপ্লয়ি নিযুক্ত করেন, আপনি যদি লার্জার বেঞ্চ নিযুক্ত করেন তাহলে আপনার বিরুদ্ধে কেস হয়ে কি লাভ হবে? কোনও লাভ হবে? কিছু লাভ হবে না। তখন তো ন্যাচারালি সরকার থেকে যা বলবে সেদিকেই রায় হবে ট্রাইব্যুনালে। সুতরাং ট্রাইব্যুনাল যে উদ্দেশ্য নিয়ে গঠন করা হচ্ছে, সেই উদ্দেশ্য আদৌ প্রতিষ্ঠিত হবে না। সুতরাং স্টেট গভর্নমেন্ট-এর ইন্টারফিয়ারেন্স যত কম হয়, তত বাঞ্ছনীয়। সেইদিকে মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় নজর দেবেন। এই বেঞ্চগুলি আপনারা গঠন করবেন, কোথায় করবেন, কতকগুলি করবেন, তার কোনও নির্দিষ্ট কিছু আপনারা এখানে এই আইনের মধ্যে দেখাননি। কিন্তু এই বেঞ্চ এর সিদ্ধান্ত কি চূড়ান্ত হবে? এই বেঞ্চ যদি কোনও একটা কিছুতে বললেন যে হ্যাঁ, এই আমি

আদেশ দিলাম, এটা আমার রুলিং হল, সেটা কি চূড়ান্ত হবে নাকি তার বিরুদ্ধে অ্যাপিল করতে গেলে আবার হাইকোর্ট এর ঐ ডিভিসন বেঞ্চে আর্টিকেল ২২৬/২২৭-এর যে জুরিসডিকশন আছে সেখানে যেতে হবে। নাকি তাকে আবার কলকাতার ট্রাইব্যুনালের কাছে আসতে হবে? এটা কিন্তু আমার কাছে পরিষ্কার হয়নি। নিশ্চয় মন্ত্রী মহাশয় যখন বলবেন পরিষ্কার করে দেবেন। এবারে আমি আসছি, সেকশন ৯এ, সাব-সেকশন ২, প্রভাইসো এতে মারাত্মক কথা বলেছেন, এতে বলেছেন যে যখন হাইকোর্ট থেকে সমস্ত কেস চলে আসবে ট্রাইব্যুনালে, তখন ট্রাইব্যুনাল গঠন হলে সেইসব নথিপত্র, কাগজপত্র ট্রাইব্যুনালের কাছে পাঠিয়ে দিতে হবে। ভাল কথা। কিন্তু এই পাঠানোর যে বিষয়টা এটা কতটা সময় সাপেক্ষ? কবে পাঠাবে, তার কোনও নির্ধারিত সময় সীমা আপনি করে দেননি। কিন্তু আপনি বলছেন, যদি হাইকোর্ট কোনও ইঞ্জাংশন দিয়ে থাকে, যদি হাইকোর্ট কোনও আদেশ দিয়ে থাকে, নিষেধাজ্ঞা দিয়ে থাকে তাহলে এই ট্রাইব্যুনাল গঠন হওয়ার পরে সেই নিষেধাজ্ঞা বা সেই ইঞ্জাংশন এর মেয়াদ মাত্র ১২ সপ্তাহ থাকবে অর্থাৎ ৩ মাস থাকবে। ধরুন, এই তিন মাসের মধ্যে ট্রাইব্যুনালে সেই কেসটার কোনও হিয়ারিং বা সেই কেসটার কোনও ফয়সালা করতে পারলেন না, তাহলে সেই হাইকোর্ট এর যে ইঞ্জাংশন ছিল, যে নিষধাজ্ঞা ছিল সেটা ১২ সপ্তাহ পরে অটোমেটিকালি ক্যান্সেল হয়ে যাবে। সরকারের বিরুদ্ধে অধিকাংশ ক্ষেত্রে হাইকোর্টে ইঞ্জাংশন হয়ে থাকে। আপনারা অন্যায়ভাবে কারুর জমি দখল করে নিলেন, অন্যায়ভাবে কারুর বাড়ি রিক্যুইজিশন করে নিলেন, অন্য রকম ধরনের কিছু করলেন, তার বিরুদ্ধে হাইকোর্টে গিয়ে একটা রিলিফ পেল কোনও মানুষ, সেটা ১২ সপ্তাহ পরে ট্রাইব্যুনাল গঠিত হয়ে যাওয়ার পরে সেটা অটোমেটিকালি খারিজ হয়ে যাবে, উইদাউট এনি হিয়ারিং, ট্রাইব্যুনালে এটা কখনও হতে পারে? এই প্রভিসন আমি মনে করি, নিশ্চয় ডিলিট করার প্রয়োজন আছে। এবং আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় এই প্রভিসনটা, ২(বি) প্রভাইসোটা ১২ সপ্তাহের ব্যাপারটা উনি দেখবেন এবং আইনের আওতা থেকে বার করে আনবেন। স্যার, আমি আর একটি কথা বলে শেষ করব, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা হচ্ছে, সেকশন ১০-এর সাব-সেকশন ৫ যেটা আমি একটু আগেই বলেছি, আবার আমি বলছি, যে এক্সপিডিয়াসলি এটাকে যাতে করা/যায় প্রত্যেকটি ল্যান্ড ওনার তারা বহুদিন ধরে ঝোলে, আমরা জানি, আমাদের বাস্তব অভিজ্ঞতা আছে, সুতরাং এটাকে নিশ্চয় একটা সময় সীমার মধ্যে বেঁধে দেওয়া দরকার এবং আমার মনে হয়, অ্যাজ এক্সপিডিয়াসলি, অ্যাজ পসিবিল অ্যান্ড অর্ডিনারিলি উইদিন সিক্স মান্থস হবে, সেখানে দাবি করি মাস্ট বি উইদিন সিক্স মান্থস দি কেস শুড বি ডিসপোজ অব, এই প্রভিসন রাখা উচিত। এই কথাগুলি বলে আমি অনেকগুলি সাজেশন দিয়েছি, আশা করব যদিও আমরা লিখিতভাবে দিইনি, তবুও আমরা অনেকগুলি অল্টারনেশন এবং অ্যামেন্ডমেন্ট ও সাজেশন দিয়েছি।

আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয়, সেইগুলিকে গ্রহণ করবেন এবং সেইগুলি করে এই ট্রাইব্যুনাল গঠনের যে প্রধান উদ্দেশ্য নিরপেক্ষভাবে ল্যান্ড সংক্রান্ত বিষয়ে নিষ্পত্তি হোক, সেই নিষ্পত্তির ক্ষেত্রে উনি, ওর সরকার এগিয়ে আসবেন এই আশা আমরা পুনর্বার রেখে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**Mr. Speaker :** Mr. Sinha, you have spoken 23 minutes on this subject. Only half-an-hour's time was alloted for this Bill. Now, if I allot 23 minutes' time, to the other side, then your party speakers will be losing the chance. And for this, we will have to extend the time. Otherwise, I won't be able to accommodate all. Now, Shri Nishikanta Mehta.

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় ভূমি ও রাজস্বমন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যান্ড টেনেন্সি ট্রাইব্যুনাল বিল, ১৯৯৭ এই হাউসে পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। পশ্চিমবাংলায় ভূমিসংস্কার করতে গিয়ে আমরা দেখেছি ভারতবর্ষের যে সব জায়গায় ভূমি সংস্কার হয়েছে তাতে আমরা প্রথম। ভূমি সংস্কারের মধ্যে দিয়ে আমরা উৎপাদনকে বাড়িয়েছি, ভূমিহীনদের আমরা জমি দিয়েছি। কিন্তু এই কাজ করতে গিয়ে আমরা দেখেছি জোতদার-জমিদাররা একে একে মামলা করে, সমস্ত পরিকল্পনা করে ভূমিসংস্কার বন্ধ করে দেবার চেষ্টা করছে। এটা অস্বীকার করার উপায় নেই কোর্টে মামলাগুলি যদি না হত তাহলে আরও জমি আমরা ভূমিহীনদের মধ্যে বিলি করতে পারতাম। যেসব কেসগুলোর নিষ্পত্তি হয়নি তার জন্য ট্রাইব্যুনাল করা হয়েছে, এগুলোর যাতে তাড়াতাড়ি নিষ্পত্তি করতে পারি বা একটা সিদ্ধান্তে আসা যায় তাহলে আমাদের কাজটা করার ক্ষেত্রে সুবিধা হবে। আমরা দেখছি কিছু কিছু জমি আমরা বিলি করার জন্য চেষ্টা করছি, যে ভেস্টেড ল্যান্ড সরকার নিয়ন্ত্রণ করছে সেখানে বাঁধা দেওয়া হচ্ছে। জেলাওয়াইজ এবং ব্লক লেভেল পর্যন্ত ছয় মাস আগে যে কমিটি করা হয়েছে সেখানে নিষ্পত্তি হচ্ছে না, ট্রাইব্যুনালে এগুলোর বিচার করা দরকার। ১৯৯১ সালে ডিটেইলসে আলোচনা হয়েছে, ডিভিসন বেঞ্চ যে রাইট দিয়েছে তার ব্যাপারেই এই অ্যামেন্ডমেন্ট, তাই এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনার সময় বরাদ্দ ছিল ৩০ মিনিট, কিন্তু দেখা যাচ্ছে নির্ধারিত সময়ের মধ্যে আলোচনাটি শেষ করা যাচ্ছে না। তাই সভার সময় আমি আরও ৩০ মিনিট বাড়াবার জন্য প্রস্তাব রাখছি, আশা করি সদস্যদের তাতে সম্মতি আছে।

**(ভয়েস ঃ হ্যাঁ সম্মতি আছে।)**

সভার সময় আরও তিরিশ মিনিট বাড়ানো হল।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যান্ড টেনেন্সি ট্রাইব্যুনাল বিল, ১৯৯৭ এনেছেন তাকে সমর্থন করছি। কারণ এতে বিরোধিতা করবার কিছু নেই। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতে ১৯৫৫ সালে কংগ্রেস ভূমিসংস্কারের কথা বলেছিলেন এবং চালু করেছিলেন সর্বপ্রথম।

ভূমিসংস্কার করে, গরিব মানুষের হাতে, ভূমিহীন মানুষের হাতে ভূমি পৌঁছে দেওয়ার যে ব্যবস্থা আমরা করেছিলাম, সেই ব্যবস্থাকে ত্বরান্বিত করতে এই ট্রাইব্যুনাল। ৯১ সালে যখন মন্ত্রী মহাশয় যে ট্রাইব্যুনালের কথা এনেছিলেন তখন আমাদের পক্ষ থেকে এটার বিরোধিতা করা হয়েছিল, বলা হয়েছিল হাইকোর্টের হাত পা এভাবে বেঁধে দেবেন না। তখন আমাদের কথা শোনেননি। তখন এই কথা জোর করে চাপিয়ে দেওয়া হয়েছিল। বিলের মধ্যে বলে দেওয়া হয়েছিল ট্রাইব্যুনালের কোনও রায়ের বিরুদ্ধে কোনও অ্যাপিল সুপ্রিম কোর্ট ব্যতিরেকে হবে না। আজকে সুপ্রিম কোর্ট যথার্থভাবেই এটা ফেরত দিয়েছে। ২২৬ এবং ২২৭ এর আন্ডারে হাইকোর্টে যেতে হবে, হাইকোর্টে অ্যাপিল করতে হবে। আমাদের অতীশদা খুব সুস্পষ্ট ভাবেই বলেছেন ট্রাইব্যুনালের চেয়ারম্যানকে হাইকোর্ট সুপারিশ করবে, জুডিশিয়াল ও ব্যক্তি নিয়োগ করবেন। গভর্নর নিয়োগ করবেন কেন? গভর্নর নিয়োগ মানেই তো রাজ্য সরকারের মনোনীত ব্যক্তিকে সেখানে ট্রাইব্যুনালে নিয়োগ করা হবে। চিফ জাস্টিসের হাতে সমস্ত ক্ষমতা ছেড়ে দেওয়া হোক। চিফ জাস্টিসের মনোনীত ব্যক্তিকে ট্রাইব্যুনালে নিয়োগ করা হোক। ট্রাইব্যুনালের ব্যাপারে আমাদের কোনও আপত্তি নেই। ইতিপূর্বে আমরা যতগুলো ট্রাইব্যুনাল দেখেছি—কো-অপারেটিভ ট্রাইব্যুনাল দেখেছি, সেখানে রাজনীতিকরণ করা হয়েছে। গরিব মানুষের স্বার্থ রক্ষার জন্য, বর্গাদারদের স্বার্থ রক্ষা করতে এই যে ট্রাইব্যুনাল নিয়ে আসা হচ্ছে সেই ট্রাইব্যুনালেরও একই অবস্থা হওয়ার সম্ভাবনা থেকে যাচ্ছে। তাই এই ট্রাইব্যুনালকে যদি রাজনীতি মুক্ত করতে হয়, এই ট্রাইব্যুনালকে যদি নিরপেক্ষভাবে কাজ করার সুযোগ দিতে হয় তাহলে হাইকোর্টের চিফ জাস্টিসের হাতে সুপ্রিম ক্ষমতা ন্যস্ত করতে হবে। ১৯৫৫ সালে আমরা ভূমিসংস্কারের কাজ শুরু করেছিলাম, ৭১ সালে আমরা পারিবারিক সিলিং করেছিলাম। ৮০ সালে দ্বিতীয় ভূমিসংস্কার আইন আপনারা তৈরি করেছিলেন। তখন আমরাই বলেছিলাম দৃঢ়তার সাথে বলেছিলাম যে এই সংস্কারের মধ্যে ভুরিভুরি ভুল থাকছে, এই সংস্কার বাস্তব বর্জিত, আইনবিরোধী। তাই আজকে এই দ্বিতীয় ভূমিসংস্কার

আইনকে হাইকোর্ট বাতিল করে দিয়েছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আবার ভূমিসংস্কার মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই যে এই ট্রাইব্যুনালকে সমর্থন করতে আমাদের কোনও দ্বিধা নেই। অন্ততপক্ষে রাজনীতির উর্ধ্বে থেকে, সমস্ত প্রকার স্বজনপোষণের উর্ধ্বে থেকে কাজ করার সুযোগ দিতে হবে। তাই আমরা এই বিলের বিরোধিতা করছি না, এই বিলের মোটামুটি সমর্থন করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ঠিকই যে, এই যে আমাদের ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস টেনান্সি ট্রাইব্যুনাল বিল ৯৭ যেটা আমি এখানে এনেছি, অতীশদা বলেছেন তার স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস। আমি বলছি কেন আমি এটা এখানে এনেছি, কেন এটা আনতে হল। ৯১ সালে আমরা যে বিলটা এখানে এনেছিলাম, তারপর সুপ্রিম কোর্ট এর যে লেটেস্ট জাজমেন্ট, সেই রায়ের কথা এখানে উল্লেখ করেছি। তার ভিত্তিতে আমাদের এখানে সংশোধনী আনতে হত।

সেইজন্য আমি দেখলাম যে, সংশোধন করার চাইতে এটা নতুন করে করাই ভাল। সেইজন্য এটা নতুন করে করেছি। তবে উনি যেটা বললেন, যা আগে বলেছিলেন, এইসব কথা, এই রকম যদি সুপ্রিম কোর্টে যায়, তাহলে চ্যালেঞ্জ হবে ইত্যাদি। আমি বলছি—এটা তো আমরা মাথা থেকে করিনি। আমাদের সংবিধান আছে। ভারতের সংবিধানে হয়েছে। এটা আমি করিনি। এখানে বিধানসভায় পাশ হয়নি। এটা সংবিধানের ৩২৩ (এ), ৩২৩ (বি) ভিত্তিতে এগুলি হয়েছে। সেন্ট্রালে ক্যাট হয়েছে সেন্ট্রাল অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল। এটা আমরা করেছি নাকি? এগুলি আগে থেকে ছিল। সেন্ট্রাল গভর্নমেন্ট করেছে। বিভিন্ন রাজ্য সরকার করেছে। আপনারা যখন ছিলেন, তখন আপনারা করেননি। এটা ঠিকই। কিন্তু আমরা যখন করেছি, কনস্টিটিউশনের ধারা অনুসারেই করেছি। তারপর সুপ্রিম কোর্ট সেটা নিয়ে ইন্টারপ্রিটেশন দিয়েছে। তারপর একটা সেভেন মেম্বার কনস্টিটিউশন বেঞ্চ এটা নিয়ে বলেছেন। আমরা সেই অনুযায়ী সংশোধন করে নিয়েছি। এই তো হচ্ছে ব্যাপার। এতে কোনও জটিলতা আছে বলে মনে হয় না। আর একটা উনি বলেছেন যে, কেন টেনেন্সি রেখেছি। উনি নিজেই জবাবে বলে দিয়েছেন যে, ঠিকা টেনেন্সি অ্যাক্ট আছে। তাছাড়া প্রেমিসেস টেনেন্সি নিয়ে একটা বিল আছে। সেটা পাশ হবে কি হবে না, সেটা হাউস ঠিক করবে। এটা হলে সেখানে আমাদের ট্রাইব্যুনালে প্রভিসন আছে। তখন এই আইন সংশোধন করার ব্যবস্থা করতে পারি। সেই ব্যবস্থা আমি করেও রেখেছি, কারণ আমি কি আবার হাউসে আসব নাকি? ঠিকা টেনেন্সি অ্যাক্ট নিয়ে যেটা বলেছেন, তার মধ্যে যাচ্ছি না। আমিও চাই ঠিকা টেনেন্সি অ্যাক্ট সংশোধন হোক। সেটা পরবর্তীকালে দেখতে হবে এবং সেটা নিয়ে আলাপ আলোচনা করছি। কোর্ট কেসও আছে। সেটা দেখবার চেষ্টা করছি। বাকি যেগুলি উনি

বলেছেন, সেগুলি গুরুত্ব আছে বলে আমি মনে করি না। উনি বলেছেন রাজ্যপাল কেন নিয়োগ করবেন? এটা তো রাজ্য সরকার নিয়োগ করছেন। এটা তো সুপ্রিম কোর্ট বা হাইকোর্ট নিয়োগ করছেন না? এখানে বলা হয়েছে যে, গভর্নর নিয়োগ করবেন হাইকোর্টের প্রধান বিচারপতির সঙ্গে কনসাল্ট করে। এর তো প্রিসিডেন্ট আছে। ক্যাট হয়েছে। এটা সুপ্রিম কোর্ট করেন নাকি? এটা তো আপনি জানেন। এইসব কথা আপনাকে মনে করিয়ে দিতে হবে না। আর একটা ব্যাপার যে, আপনারা নিশ্চয় স্মরণ করবেন যে, আমাদের একাধিক বেঞ্চ গঠন করতে হবে। আপনি যেটা বলেছেন সেটা ঠিকই যে আমাদের কুইক ডিসপোজাল দরকার। এত মামলা আছে, যে একটা বেঞ্চ দিয়ে হবে না। অনেকগুলি বেঞ্চ আমাদের গঠন করতে হবে। বিভিন্ন অ্যাক্টের বিষয় আছে। বিভিন্ন আইন আছে। বেঞ্চ বাড়াতেই হবে। বেশি বেঞ্চ যদি গঠন করতে হয়, তাহলে ৩ জনকে দিয়ে কি করে হবে? বেশি করে ব্যবস্থা করতে হবে। যদি দুটো বেঞ্চ তিনটে বেঞ্চ করতে হয়, তারজন্য অ্যাডমিনিস্ট্রেটিভ মেম্বার, জুডিশিয়াল মেম্বার লাগবে। সেইজন্য ৩-৪-৫ করে সীমাবদ্ধ রাখার মানে হয় না। আমাদের কেস যে রকম থাকবে, যে রকম লোড বা চাপ থাকবে, সেই অনুযায়ী আমাদের ব্যবস্থা করতে হবে। কাজেই উনি যেটা বলছিলেন যে, ৬ মাসের মধ্যে বলা হয়েছে যে, অর্ডিনারিলি উই দি সিক্সথ মান্থস উনি বলেছিলেন যে এটা অবলিগেটারি করে দিন। মান্ডেটারি করে দিন। একদিকে বলছেন যে, ট্রাইব্যুনালে হস্তক্ষেপ ভাল নয়, আর একদিকে বলছেন ৬ মাসের মধ্যে বাধ্যতামূলক করতে হবে। আমরা সেবা করিনি কিন্তু আমরা চাই যে দ্রুত নিষ্পত্তি হোক। এটাই হচ্ছে আমাদের লক্ষ্য। আর বাকি যা কিছু বলেছেন, মনে হয় না এর উপর বেশি কিছু বলার আছে। তবে আমরা ঠিক করে ফেলেছিলাম যে, আমাদের যে পুরানো অ্যাক্ট ছিল, সেই অনুযায়ী ট্রাইব্যুনাল গঠন করব। ঘর দেখে ফেলেছিলাম। চিফ জাস্টিস চেয়ারম্যান নমিনেটেড করে দিয়েছিলেন।

[2-40 — 2-50 p.m.]

লোকজন কারা হবেন সেগুলো সব ঠিক করে ফেলেছিলাম। ইতিমধ্যে সুপ্রিমকোর্টের জাজমেন্ট হয়েছে, আমি হাউসে বলেছিলাম এটা তাড়াতাড়ি গঠন করতে চাই। এখন অ্যাসেম্বলি, চলছে, আমি আশা করছি আপনারা এই বিলটা পাস করবেন। আমাদের কাজ করতে দিন। কোনও অসুবিধা হলে আবার আপনাদের কাছে আসব। দ্রুততার সঙ্গে মামলাগুলো নিষ্পত্তি করতে দিন।

The Motion of Dr. Surjya Kanta Mishra that the West Bengal Land Reforms and Tenancy Tribunal Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1 to 25 and Preamble

The question that clauses 1 to 25 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal Land Reforms and Tenancy Tribunal Bill, 1997, as settled in the Assembly, be passed.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, মাননীয় মন্ত্রীর কাছে আমি ২-টো জিনিস এখানে কন্সিডার করার জন্য অনুরোধ করছি। আমরা অফিসিয়ালি কোনও অ্যামেন্ডমেন্ট দিতে পারিনি। ব্যাপারটা হল হাইকোর্টের অর্ডার থাকলে সেটা ট্রাইব্যুনাল গঠন করে ১২ সপ্তাহের মধ্যে অটোমেটিক্যালি খারিজ হবে। এটা কিন্তু আইনের দিক থেকে বা নর্মাল জাস্টিসের দিক থেকে ঠিক হচ্ছে না। এই ব্যাপারটা আপনার একটু চিন্তা-ভাবনা করুন। হিয়ারিং করুন। হিয়ারিং করে নাকচ করুন। ট্রাইব্যুনালকে হিয়ারিং করে অটোমেটিক্যালি হাইকোর্টের অর্ডার ১২ সপ্তাহের মধ্যে নাকচ হয়। এটা আইনের মধ্যে রাখা উচিত হচ্ছে না। এটা কন্সিডার করুন। দ্বিতীয়ত, ল্যান্ড অর্থাৎ জমি সংক্রান্ত ব্যাপারগুলো নিষ্পত্তি হয়, নিজেই বলেছেন, অ্যাজ এক্সপিডিসাসলি অ্যাজ পশিবল অ্যান অর্ডিনারিলি উইদিন সিক্স মান্থ্স। এটা কেন রাজি হচ্ছি না। আপনারা ৬ মাসের মধ্যে ম্যান্ডেটারি প্রভিসন করে এটা নিষ্পত্তি করতে হবে। ৬ মাসের মধ্যে করতে পারলে পরে বিল আনবেন। ৬ মাসের জায়গায় ৮ মাস, ১০ মাস করব। কিন্তু আইনের মধ্যে প্রভিসন না থাকলে তাড়াতাড়ি ডিসপোজড করার প্রবণতা নষ্ট হবে। এই ২টো জিনিস কন্সিডার করার জন্য অনুরোধ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমার একটু স্ববিরোধিতা মনে হচ্ছে। এখানে বলছেন ১২ সপ্তাহ কেন রেখেছেন? আবার বলছেন সিক্স উইকসকে ম্যান্ডেটারি করে দিন। আমি বলছি এখন আমাদের এটা করতে দিন। ম্যান্ডেটারি হলে ট্রাইব্যুনাল তাড়াতাড়ি হবে। ৬ মাসের মধ্যে করব। ট্রাইব্যুনালের কাজই শুরু হল না। কাজ করতে দিন, অভিজ্ঞতা হোক। তারপর ৬ মাস লাগবে বা ৮ মাস লাগবে সেটা দেখা যাবে। যেহেতু অ্যামেন্ডমেন্ট লিখিত ভাবে নেই, তাই এ ব্যাপারে আগে থেকে ভাবতে পারিনি। তারজন্য অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট করতে পারছি না।

The motion of Shri Surjya kanta Mishra that the West Bengal Land Reforms and Tenacy Tribunal Bill, 1997, as settled in the Assembly, be passed was the put and agreed to.

**The West Bengal Panchayat**
**(Second Amendment) Bill, 1997**

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to introduce the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1997 be taken into consideration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিলটা আজকে বিধানসভায় এসেছে, তা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেই বিষয়ে নিঃসন্দেহ। তবে, এটার কিছু কিছু জায়গায় এমন ভুল আছে—আপনি আইনজ্ঞ হিসাবে দেখবেন যে, এটা টোটালি কন্ট্রাডিক্ট করছে টু দা প্রভিসন অব দা কনস্টিটিউশন। সুপ্রিম কোর্টেরও এই বিষয়ে কিছু ডিসিসন আছে। আমি অনুরোধ করব আপনাকে, এই বিলটা সার্কুলেট করা হোক ফর দা পারপাজ অব এলিসিটিং পাবলিক ওপিনিয়ন বাই ৩১ মার্চ ১৯৯৮। তার কারণ মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, ১৯৫৫ এর এস. সি. সি.-র ৫২৭ পাতায় সুপ্রিম কোর্ট একটা ডিসিসন দিয়েছেন যে, ওয়ান পোস্টের জন্য রিজার্ভেশন করা চলে না। এটা খুব বড় ব্যাপার। পাবলিক ওপিনিয়ন নিলে মন্ত্রী মহাশয়ের পক্ষে সুবিধা হবে, আমাদের পক্ষেও সুবিধা হবে, এটাই বলতে চাইছি।

**Mr. Speaker :** মিঃ বাপুলি, আপনি বললেন সুপ্রিম কোর্টের রুলিং অনুযায়ী একটা পোস্ট রিজার্ভ করা যায় না। তাহলে সার্কুলেট করলে কি হবে? এটা কি ঠিক হয়ে যাবে? You are stating that there is Supreme Court Ruling. If it violates that, the Supreme Court will struck it down. What would be cause of circulating it ? Circulation should be on the ground of public interest. You have to understand it. You are stating that there is Supreme Court direction that reservation cannot be made with regard to this particular post. If it violates the direction of the Supreme Court, then the Supreme Court will struck it down.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জন্য বলছি যে, এটা যদি অ্যাকসেপ্ট করেন, তাহলে সকলে মিলে বিষয়টা চিন্তা করবার সময় পাব—মন্ত্রী মহাশয়ও সময় পাবেন এবং বিধানসভায় এই বিষয়ে আলোচনা করতে পারব। তাড়াহুড়ো করার

মতো কিছু নেই। ৩১ মার্চ ১৯৯৮ পর্যন্ত সময় পেলে সকলের পক্ষে আলোচনা করার সুযোগ হবে। মাননীয় মন্ত্রী মহাশয় এটা গ্রহণ করলে ভাল হয়।

**Mr. Speaker :** Mr. Bapuli, I only like to point out that technically it is not correct. If it really violates the ruling of the Supreme Court, the Supreme Court will struck it down, even if there is public opinion.

[2-50 — 3-00 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় 'দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' যা এই হাউসে এনেছেন, সেই সম্পর্কে আলোচনা করতে উঠে আমি কয়েকটি কথা এই হাউসে নিবেদন করতে চাই। প্রথম কথা হল, অ্যামেন্ডমেন্ট অব সেকশন ৪, এখানে বলা হয়েছে—নাম্বার অব Amendment to Section 4—"the number of seats to be reserved or the sequence of rotation of reservation of seats or any combination of them as may be specified in such order" shall be substituted.

এ ব্যাপারে দ্বি-মতের কিছু নেই। আমরাই প্রথম রিজার্ভেশন চেয়েছিলাম। তখন এই রাজ্যের বামপন্থীরা কেউ কেউ বাধা দিয়েছিলেন। কিন্তু শেষ পর্যন্ত তারাও এটা মেনে নিয়েছেন। আমি এই প্রসঙ্গে বলি, ১৯৯৪ সালের পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট-এর ৪(২) (বি)-তে ১৯৯২ সালের পঞ্চায়েতে প্রথম বলা হয়েছিল, লেখা হয়েছিল 'ফর দি Word "more than 25" the words "more than 30" shall be substituted. ২৫-র জায়গায় ৩০ করা হবে। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় খবর পেয়েছেন যে, আবার পঞ্চায়েতের নির্দেশ গেছে, তাতে মাথা-পিছু ৫০০ জনের পরিবর্তে ৭০০ জন করা হয়েছে। তার ফলে প্রত্যেকটা গ্রাম-পঞ্চায়েতের নাম্বার অফ সিটস কমে গেল। তাহলে ১৯৯৪ সালে যে স্পিরিট ছিল, যে; পঞ্চায়েত বেশি করে লোককে আনার এবং গণতন্ত্র-র সাফল্য নির্ভর করে যত বেশি লোককে ইনভলভ্ করা যায় তার উপর। কিন্তু আপনি ১৯৯৪ সালে যে স্পিরিট নিয়ে বিল এনেছিলেন অ্যাকশনের সময় দেখা গেল ইচ অ্যাণ্ড এভরি গ্রাম পঞ্চায়েতের নাম্বার অফ সিটস কমে গেল। ইট ইজ এ কন্ট্রাডিকশন। আপনি পঞ্চায়েতের সিট কমিয়ে দিলেন এবং জেলা-পরিষদের সিট বাড়াতে চেষ্টা করছেন। এখানে প্রশ্ন হচ্ছে, আপনারা বিকেন্দ্রীকরণের কথা বলেন। তাহলে আপনারা বিকেন্দ্রীকরণের স্পিরিট সত্যি মানলেন কিনা। আপনাদের একজন মাননীয় সদস্য, সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ছিলেন, তিনি স্পষ্টভাবে উল্লেখ করেছেন। আমার মনে হয় এই ঘটনা সঠিক এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়নি, আপনারা এর পরিপন্থী। আপনারা বিকেন্দ্রীকরণ না

করে শুধু কতকগুলো বক্তৃতা করছেন। এই প্রসঙ্গে বলি, হাওড়া জেলায় ১৫৭টা গ্রাম পঞ্চায়েত আছে। কিন্তু এখানে এক বছরে একটা গ্রাম পঞ্চায়েতকেও জওহর রোজগান যোজনার কোনও টাকা দেওয়া হয়নি। অথচ পঞ্চায়েত সমিতিগুলোকে ৭০।৮০ লক্ষ টাকা খরচের জন্য দেওয়া হয়েছে। তাই বলি, আপনারা বিকেন্দ্রীকরণ করছেন না। আমি আপনাকে জিজ্ঞাসা করব, কেন হঠাৎ সার্কুলার দিয়ে প্রত্যেকটা গ্রাম-পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতিতে সিট কমিয়ে দিলেন? ইট স্যুড বি ক্লিয়ার। তফসিলি জাতি উপজাতির মহিলাদের ক্ষেত্রে রিজার্ভেশনের ব্যবস্থা আমাদের নেতারা শুরু করেছেন। আপনি অনেকবার বলেছেন, ৭৩।৭৪-এর অ্যামেণ্ডমেন্টে, কিছু অ্যামবিগুয়্যইটি থেকে গেছে যে অ্যামবিগুয়্যটি এই বিলে বলেছেন। ট্যু এলিমিনেট অ্যামবিগুয়্যইটি এবং অ্যামবিগ্যুইটি যদি না অ্যামেন্ড করা হয় তাহলে পঞ্চায়েতে অনেক অসুবিধা হবে। কিন্তু আমি জানতে চাইছি, যদি কোন জায়গায় একজন তফসিলি জাতি উপজাতি বা আদিবাসি মহিলার সিট রিজার্ভ করার পর দেখা গেল সেই মহিলা যে দলের হয়ে ফাইট করলেন তাতে তিনি জিততে পারলেন না তাহলে হোয়াট উইল বি দি ফেট অফ দ্যাট। এটা বিলে ক্লিয়ার করতে হবে। আদারওয়াইজ যে অ্যামবিগুয়্যইটিকে এলিমিনেট করার কথা বলছেন ইট উইল ক্রিয়েট মোর অ্যামবিগুয়্যইটি, সে যে কোনও দলেরই হোক।

এর পর সিকোয়েন্স অফ রোটেশন যা করেছেন তার সঙ্গে আমরা একমত। আপনি জানেন, আমাদের রাজ্যে রোটেশন সিস্টেম ১।৩ রিজার্ভেশন হয়ে গেছে। আমি আপনাকে অনুরোধ করব, একটা গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতি বা জেলা-পরিষদে যদি বার বার তিন বার নাম্বার অফ সিটস এক থাকে তাহলে কেবল মাত্র হয়তো সম্ভব রিজার্ভেশন সাকসেস করা। আদারওয়াইজ, ৯৮-এ ১৮টা গ্রাম পঞ্চায়েত লোক সংখ্যা বাড়লেও আপনি রোটেশন সাকসেসফুল করতে পারবেন না। তবে আমি আপনার সঙ্গে একমত যে, আপনি বলেছেন অ্যামবিগুয়্যইটি দূর করা যাবে।

নাম্বার অফ সিট যদি একই থাকে তাহলে আমরা করতে পারবো, আদারওয়াইজ আমরা করতে পারব না। আপনি এর উত্তর দেবেন। আমাদের একটা সিস্টেম রাজ্যে আছে যে কোন কোনটা রিজার্ভেশনে যাবে, প্রধানেরটা রিজার্ভেশন হবে, কিন্তু উপ-প্রধানেরটা রিজার্ভেশন হবে না। কিন্তু এটা সম্ভব হবে অঙ্কের হিসাবে, প্রথমবার করা যাবে কিন্তু সেকেণ্ড, থার্ড রোটেশনে করা যাবে না। ফর দি ফার্স্ট রোটেশন ইট উইল বি পসিবিল্, বাট ফর দি সেকেণ্ড অ্যাণ্ড থার্ড রোটেশন এটা সম্ভব হবে না। বাট ফর হোয়াট পারপাস্ ইট ইজ নট ক্লিয়ার ইন দি বিল। আপনার মেন উদ্দেশ্য হল অ্যাম্বিগুইটি তাড়াবার জন্য, কিন্তু এটা অ্যাম্বিগুইটি ক্রিয়েট করবে। ডি. পি. ও. এরা পঞ্চায়েত এবং রুর‍্যাল ডেভেলপমেন্ট অনেক দিনই রয়েছে। আপনি ডি. পি. ও.-কে পঞ্চায়েতে ক্ষমতা

য়েছেন। আমাদের এই ব্যাপারে অভিজ্ঞতা আছে, এই ডি. পি. ও. বা পঞ্চায়েত সিস্টেমে কানও ইন্সপেকশন হয় না। শুধু পঞ্চায়েতের দায়িত্ব নিয়ে ইনক্লুড হলে সে ক্ষমতা ারও কমে যাবে কি না সেটা ভাববার সময় এসেছে। আমাদের রাজ্যে যে সাবডিভিশনাল অফিসার রয়েছে তাদের সাথে ডাইরেক্ট কানেকশন নেই। আমরা জানি না এখানে কেন একটা অ্যাডিশনাল সাবডিভিশনাল অফিসার আনতে চাইছেন। পঞ্চায়েত এবং রুর‍্যাল ডভেলপমেন্টের ব্যাপারে সাবডিভিশনের কোন যোগাযোগ ছিল না, ডি. এমের সঙ্গে কান যোগাযোগ ছিল না। বাট হোয়াট ইজ ইয়োর পারপাস্? এটা ক্লিয়ার নয়। আমি াপনাকে অনুরোধ করব এ ক্ষেত্রে অ্যাম্বিগুইটি সৃষ্টির ব্যাপারটা আপনার কন্‌সিডারেশনের ন্য রাখছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি এই পঞ্চায়েত সেকেণ্ড ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করছি। আমার বলার মূল বিষয়টা হচ্ছে লাস্ট যে ্যামেন্ডমেন্ট এখানে পেশ হয়েছে, তারপর থেকে কতগুলি বিষয়ে অসুবিধা হওয়ায় কিছু কছু মাইনর অ্যামেন্ডমেন্ট এখানে প্লেস্ করা হয়েছে। পঞ্চায়েতে যে বিষয়গুলি আমাদের অভিজ্ঞতায় দেখছি সে অসুবিধাটা হচ্ছে যে ইম্‌পিডিমেন্ট আমরা অনুভব করছি সেই বিষয়গুলিকে ওভারকাম করার জন্য আমরা পশ্চিমবাংলায় একটা গবেষণা এবং পরীক্ষা-নিরীক্ষার মধ্যে দিয়ে অগ্রসর হতে হচ্ছে এবং অগ্রগতি হয়েছে। সেই কারণে এই পরিস্থিতির সঙ্গে খাপ খাইয়ে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থার যে সাফল্য তা ভারতবর্ষের সমস্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন। নিশ্চিতভাবেই আজকে এ কথা দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে ক্ষমতায় বিকেন্দ্রীকরণের দিক থেকে প্রকৃত জনমুখি প্রশাসন ব্যবস্থা গড়ে তোলার জন্য আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যথাযথ ভূমিকা পালন করছে। আজকে যে কথাগুলি বিরোধীপক্ষকে বলা হয়েছে, আমি বলি বিকেন্দ্রীকরণ মানে তা নয় আজকে এখানে বিরোধীপক্ষের মাননীয় সদস্য বললেন আমাদের সরকার বিকেন্দ্রীকরণের পরিপন্থী কাজ করছেন, কি উদাহরণ? সেটা হচ্ছে আগে ৫০০ যেখানে ছিল সেখানে ১০০ করা হয়েছে। লাস্ট অ্যামেন্ডমেন্টের ক্ষেত্রে আমরা যে নতুন প্রভিসন করেছি তাতে গ্রাম সংসদগুলি নির্বাচন করা হচ্ছে। পশ্চিমবাংলায় যতগুলি গ্রাম পঞ্চায়েত আছে তাতে ইলেক্টোরেট উপস্থাপিত করতে চাইছি এবং বিভিন্ন জায়গায় এর যে আশাপ্রদ ফল দেখা গেছে সেটা কম গুরুত্বপূর্ণ নয়।

[3-00 — 3-10 p.m.]

কাজেই আমি বলব আজকে শুধু সংখ্যা-তথ্যের হিসাবে বিকেন্দ্রীকরণের কথা ভাবলেই চলবে না, বাস্তবে ক্ষমতাকে যাতে সঠিকভাবে গ্রামে পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থা করা দরকার। এ ছাড়াও আজকে কতগুলি বিষয় এখানে অবতারণা করা হয়েছে,

যেমন—পঞ্চায়েত অ্যাডমিনিস্ট্রেটশনের সঙ্গে রুর‍্যাল ডেভেলপমেন্টকে যুক্ত করার পরিকল্পনা নিশ্চয়ই অভিনন্দন যোগ্য। দুটোকে সেগরিগেট করে রাখা কখনোই যুক্তি-যুক্ত নয়। সমস্ত রকম রুর‍্যাল ডেভেলপমেন্টে যদি পঞ্চায়েতের মাধ্যমে এক্জিকিউটেড না হয় তাহলে আজকে কাজের মধ্যে ভুল-ভ্রান্তি হবার অবকাশ রয়েছে। আই. আর. ডি. পি. ; জে. আর. ওয়াই ; ই. এ. এস. প্রভৃতি ডিফারেন্ট কাইন্ডস অব ডেভেলপমেন্ট ওয়ার্কের সঙ্গে যুক্ত হবার সুযোগ পঞ্চায়েত ডিপার্টমেন্ট পাচ্ছে না। পঞ্চায়েত অফিসিয়ালরা শুধুমাত্র অডিট এবং হিসাব-নিকাশের মধ্যেই আবদ্ধ থেকে যাচ্ছে। এটাই হচ্ছে আমাদের অভিজ্ঞতা। ই. ও. পি. এবং ভি. পি. ও.-দের ভূমিকা সঠিকভাবে প্লেসড্ হওয়া দরকার। যথাযথভাবে তাদের যুক্ত করা দরকার। তা নাহলে আমাদের অভিজ্ঞতায় দেখছি বিভিন্ন রকমের অসুবিধা হচ্ছে। সে কারণেই এই বিলে সঠিকভাবে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। ইন্ দি সেকশন অব দি প্রিন্সিপাল অ্যাক্ট ক্লজ (৬), ক্লজ (৭) এ্যাণ্ড ক্লজ (২৭)(এ)-তে যে অফিসাররা রয়েছেন তাদের সঙ্গে রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টকে মার্জিং করে একটা ইনট্রিগাল পার্ট অব দি রুর‍্যাল ডেভেলপমেন্টকে কার্যকর করার চেষ্টা হচ্ছে। এটা নিশ্চয়ই সমর্থনযোগ্য। আজকে যখন সমস্তরকম রুর‍্যাল ডেভেলপমেন্টে থ্রু পঞ্চায়েত হচ্ছে তখন আর পঞ্চায়েত ডিপার্টমেন্টকে আলাদা করে রাখা যায় না। বিরোধিপক্ষের মাননীয় বন্ধু বলেছেন—সীট্ রিজার্ভেশনের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। নিশ্চয় সিট্ রিজার্ভেশনের অসুবিধা আমরাও অনুভব করি। আজকে একটা পার্টিকুলার গ্রাম পঞ্চায়েতে প্রধানের সিট্ যদি রিজার্ভ হয় তাহলে সে বিষয়ে ইন্ সেকশন নাইন অব দি প্রিন্সিপাল অ্যাক্ট-এ বলা হয়েছে—"Provided also that in a district, determination of the offices of the Pradhan reserved for the Scheduled Castes, the Scheduled Tribes and women shall precede such determination of the offices of the Upa-Pradhan" অর্থাৎ বলা হচ্ছে যে, উপ-প্রধানের ক্ষেত্রে সেটা রিজার্ভ হবে না। মাননীয় সদস্য বললেন, রোটেশনালি করার ক্ষেত্রে অসুবিধা দেখা দিতে পারে। ঠিক আছে, যদি অসুবিধা দেখা দেয় তাহলে তখন নতুন করে অ্যামেন্ডমেন্ট হতে পারবে। সেজন্য আমি বলছি রিজার্ভেশনের প্রশ্নে অ্যাম্বিগুইটি থাকবে বলে এটা গ্রহণযোগ্য হবে না, এই যুক্তি কখনই গ্রাহ্য করা যায় না। সেকশন নাইন অব দি প্রিন্সিপ্যাল অ্যাক্টের অ্যামেন্ডমেন্টের প্রস্তাব এখানে করা হয়েছে তার মধ্যে দিয়ে সঠিকভাবেই বলা হয়েছে—যেখানে প্রধানের পোস্ট রিজার্ভ হবে, সেখানে উপ-প্রধানের পোস্ট রিজার্ভ করা যাবে না। শুধু তাই নয়, এখানে আরো হয়েছে, within the district in the manner prescribed, keeping the total number of offices so reserved for the said term of election equal to the number of such offices required to be reserved in accordance with the rules in force." অর্থাৎ সেই সেড ডিস্ট্রিক্টের

জন্য অফিসের উপ-প্রধানের পোস্টকে সেখানে রিজার্ভ করা যেতে পারে। সেকশন ৯৮-তে পঞ্চায়েত সমিতির সভাপতির ক্ষেত্রে, সেকশন ১৪০, ১৪৩-এ জেলা পরিষদের ক্ষেত্রে—একই ডিস্ট্রিক্টের ক্ষেত্রে যে রিজার্ভেশনগুলি ইমপোসড হবে তা কিন্তু করেসপণ্ডিং অফিসেস অব দি সেড পঞ্চায়েত, সেখানে রিজার্ভেশন হবে না। কাজেই এই প্রশ্নগুলি আজকে যেভাবে উপস্থাপিত হয়েছে, তাতে এর উদ্দেশ্য হচ্ছে, to modify and insert definitive clauses relating to certain officials-এর সাথে সাথে স্টেট ইলেকশন কমিশনের সঙ্গে সংগতি রেখে ডিস্ট্রিক্টগুলি যাতে কাজ করতে পারে তাও দেখা যাচ্ছে। স্টেট ইলেকশন কমিশন যে কাজ ডিস্ট্রিক্টগুলিকে নিয়ে করে—রিজার্ভেশনের ক্ষেত্রে নম্বর অব সিট্‌গুলির কিভাবে অ্যালোকেশন করা যায়— তার সঙ্গে যাতে সামঞ্জস্যপূর্ণ হয় তাও দেখা যাচ্ছে। ডিস্ট্রিক্টগুলির কাজের ইন্টিগ্রাল পার্ট হিসাবে স্টেট ইলেকশন কমিশন যাতে তার ভূমিকা পালন করতে পারে তার জন্যও এখানে অ্যামেন্ডমেন্ট প্লেস করা হয়েছে। এটা অত্যন্ত অভিনন্দনযোগ্য। আমরা জানি শুধু পশ্চিমবাংলায়ই নয়, কেন্দ্রীয় সরকার '৯৪-তে যে অ্যামেণ্ডমেন্ট করেছিল তাতে রিজার্ভেশনের ডাইরেকটিভস ঠিক করে দিয়েছেন। এবং সেই ডাইরেকটিভস অনুসারে আজকে সমস্ত রাজ্যগুলি স্টেট ফিনান্স কমিশনকে কাজ করতে হবে। স্বাভাবিকভাবেই আজকে আমরা বিভিন্ন অসুবিধার সম্মুখীন হলেও রিজার্ভেশনের ব্যাপারে, বিশেষ করে সামগ্রিক ওয়ান-থার্ড প্রধান পদ রিজার্ভেশন এবং সভাধিপতি রিজার্ভেশনের ব্যাপারে আমাদের কিছু মত পার্থক্য ছিল, কিন্তু আজকে কোনও উপায় নেই, যেহেতু গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া একটা লেজিসলেশন ফ্রেম করেছেন সেহেতু ইন কিপিং কনসিসটেন্সি উইথ দি সেন্ট্রাল লেজিসলেশন স্টেট গভর্নমেন্টকে সেখানে কাজ করতে হচ্ছে এবং সেখানে অসুবিধা থাকা সত্ত্বেও আমাদের এই বিষয়গুলিকে যথাযথভাবে কার্যকর করতে হবে এবং সেখানে কিছু অ্যাম্বিগুয়েইটি যে থাকবে না তা আমি বলছি না। আমি বলছি, এই অ্যাম্বিগুয়েইটিগুলিকে ব্যবস্থা করতে হবে ওভারকাম করার জন্য এবং পরবর্তীকালে নতুন করে অ্যামেন্ডমেন্ট করে কাজের সুযোগ-সুবিধা করে নিতে হবে। সেই কারণে অবজেক্টস্ অ্যাণ্ড রিজিনে যে বক্তব্যগুলি মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এবং লেজিসলেটিভ বিলে যে বক্তব্য উপস্থাপিত করেছেন তা যথাযথ বলে আমি মনে করি। আজকে পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে গ্রামে যে অসুবিধাগুলি তৈরি হচ্ছে সেই অসুবিধাগুলির ব্যবস্থা করছি বিধানসভার ফ্লোরে দাঁড়িয়ে এক্সচেঞ্জ অফ ওপিনিয়নের মধ্য দিয়ে যাতে সঠিক রাস্তায় যেতে পারি। কিছু রিজার্ভেশনের প্রশ্ন তুলে, সংখ্যা-তত্ত্বের প্রশ্ন তুলে, জওহর রোজগার যোজনার টাকা দিচ্ছে না এইসব তুলে জল গুলিয়ে দেবার সুযোগ নেই। বিগত দিনে পঞ্চায়েত ব্যবস্থাকে কার্যকর করার জন্য যে ভূমিকা বিরোধীপক্ষের তরফ থেকে পালন করা উচিত ছিল তা তারা করেছেন কি না? বা রাজ্যের প্রতি আগের কেন্দ্রীয় সরকারের যে ভূমিকা পালন করা উচিত ছিল তা

তারা করেছেন কি না? দীর্ঘদিন ধরে আন্দোলন এবং সংগ্রামের মধ্য দিয়ে আমরা বারেবারে দাবি করেছি একটা পিপিল ওরিয়েন্টেড অ্যাডমিনিস্ট্রেশন, একটা পিপিল ওরিয়েন্টেড ইকনমি করতে হবে। ওনারা ঐ সময়ে সেই ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা সেটা ভেবে দেখতে অনুরোধ করছি। আজকে সেই কারণে এই অ্যামেণ্ডমেন্টগুলি আমাদের সামনে রাখা হয়েছে। সেকশন (১)-তে অ্যাম্বিগুইটি ছিল যে পঞ্চায়েত ইট এক্সটেন্ডস দি হোল অফ ওয়েস্ট বেঙ্গল সেখানে নিশ্চিতভাবে, সঠিকভাবে অ্যামেন্ডমেন্টগুলি আসা উচিত। মিউনিসিপ্যাল কর্পোরেশন, ওয়েস্টবেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের সঙ্গে যে এলাকাগুলি পাশাপাশি, যে গ্রাম পঞ্চায়েতগুলির কনট্রাডিকশন-এর সুযোগ থাকছে যেটা পরিষ্কার করে দেওয়ার দরকার ছিল সেটা এখানে পরিষ্কার করে দেওয়া হয়েছে। ইট হ্যাজ টু বি কনফাইন্ড দি জুরিসডিকশন অফ দি পঞ্চায়েত অ্যাক্ট-এটা সঠিকভাবে উপস্থাপিত হয়েছে। তার সঙ্গে সঙ্গে আমাদের সামনে যে আরো কতকগুলি প্রশ্ন আসছে তা নিশ্চিতভাবে ভেবে দেখতে হবে এবং সেগুলিকে ওভারকাম করতে হবে। সামগ্রিকভাবে যে অ্যামেন্ডমেন্টগুলি প্রস্তাবি ः হয়েছে তা পুরোপুরি পঞ্চায়েত ব্যবস্থায় নতুন দিগন্তে উন্মোচিত হবে এবং পশ্চিমবাংলার মানুষ তার সচেতনতার মধ্য দিয়ে শত্রু-মিত্র জানতে পারবে এবং আগামীদিনে ভারতবর্ষকে গড়ে তোলার সুযোগ পাবে। আমি আশা করব, পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে নতুন নতুন সাফল্য, নতুন নতুন অগ্রগতির মধ্য দিয়ে গণ-চেতনা, গণ-জাগরণ, নতুন জায়গায় পৌঁছে দিতে পারব। যে উদ্দেশ্য নিয়ে আমরা পঞ্চায়েত ব্যবস্থা পরিচালনা করি সেটা নিছক মুখের কথার অবতারণার মধ্য দিয়ে পঞ্চায়েত ব্যবস্থাকে পরিচালিত করতে চাই না। আমরা মুখের মতন জবাব দেবার জন্য নতুন উদাহরণ তৈরি করার মধ্য দিয়ে এগিয়ে যাবো। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টপাধ্যায় ঃ** স্যার, আজকে পঞ্চায়েত মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত সেকেণ্ড অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন এবং তারই উপর বর্ক্তৃতা আমার বন্ধুর কাছ থেকে শুনলাম। তার বক্তৃতা শুনে মনে হচ্ছে সেই বিখ্যাত কবিতার কথা, ''বিপ্লব স্পন্দিত বুকে, মনে হয় আমিই লেনিন।'' উনি ঝাঁঝালো বক্তৃতা করলেন, কিন্তু এখন বললেন না, পঞ্চায়েতের কনসেপ্টটা কংগ্রেসেরই এবং পঞ্চায়েতরাজ প্রতিষ্ঠা কংগ্রেসিই করেছিল। মহাত্মা গান্ধী ১৯৪৬ সালে স্বাধীনতার আগে হরিজন পত্রিকায় বলেছিলেন, The independent must begin at the bottom.

একথা শুধু আমাদের দলেরই নেতা নন, সারা ভারতবর্ষের জন্য পৃথিবীর নেতা বলেছিলেন। তিনি যে স্বপ্ন দেখিয়েছিলেন ভারতবর্ষের মানুষকে আমরা সেই স্বপ্নকে

বাস্তবায়িত করেছি এবং পরবর্তীকালে '৭৩ সালের যে আইন সেই আইন আমরা করেছি। সেদিনকার সদস্য যিনি ছিলেন তিনি আজও বিধানসভার সদস্য আছেন। আপনি পঞ্চায়েতের সেকেণ্ড অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন। এর মধ্যে কতকগুলি কনট্রোভারসিয়াল ব্যাপার যা আছে তার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেকসান— ২, ৪, ৯, ৯৪, ৯৮, ১৪০, ১৪৩ আপনি অ্যামেন্ডমেন্ট করতে চেয়েছেন। রুল ১৬-তে বলা আছে, একজন গ্রাম পঞ্চায়েতের মেম্বার তিনি যে অঞ্চলের সদস্য সেই অঞ্চলের ভোটার লিস্টে তার নাম থাকতে হবে, তাকে ভোটার থাকতে হবে এবং সেখান থেকে জিতে এসে তাকে মেম্বার হতে হবে কিন্তু পরবর্তীকালে সেকশন-৯ যেটা অ্যামেন্ডমেন্ট করতে চাইছেন, সেকশন ৯৮ এবং ১৪৮ সেখানে বলছেন, If the office of a Pradhan Sabhapati or Sabhadhipati is reserved for any category of persons for any term of election the next officer of Upa-Pradhan, Sahakari Sabhapati, Sahakari Sabhadhipati even if requires to be reserved and the said reservation is sought to be transferred to one office within the district or State or the case may be তাহলে এটা রুল ১৬ যেটা সেটাকে কনট্রাডিক্ট করছে। অর্থাৎ যে পরিবর্তন আনছেন তার এক জায়গায় বলছেন সেই গ্রাম পঞ্চায়েতের তাকে সদস্য হতে হবে এবং তাকে নির্বাচনে জিতে আসতে হবে আবার পরে বলছেন অ্যামেন্ডমেন্ট এনে যে যদি প্রয়োজন পড়ে, এই রিজারভেশনের কোটায় যদি না আসতে পারে তাহলে প্রয়োজনে পঞ্চায়েতের প্রধান, উপ-প্রধান, পঞ্চায়েতের সমিতির সভাপতি, সহ-সভাপতি, সহকারি সভাপতি, অথবা সভাধিপতি এ ক্ষেত্রে এক জায়গা থেকে যদি না পাওয়া যায় তাহলে আনবেন। যেখানে পর পর এই রিজার্ভেশন হবে সেখানে তাহলে কিভাবে আনবেন এটা আমাদের কাছে পরিষ্কার নয়। আশা করি এটা আপনি পরিষ্কার করে দেবেন। তারপর যদি টাই হয়ে যায়—দুটি গ্রাম পঞ্চায়েতে সমান সমান সদস্য, আমরা গ্রামে দেখি যে অনেক পঞ্চায়েত টাই হয়ে যায়। এবারে সেখানে প্রধান দরকার। আপনি এই আইন প্রয়োগ করে আপনার দলের কোনও লোককে সেখানে প্রধান করে আপনাদের দিকে সেই পঞ্চায়েতকে নিয়ে যেতে পারেন কিনা এ ব্যাপারটাও আমাদের কাছে পরিষ্কার নয়। আমরা দেখেছি, আইনের পর আইন আপনি পরিবর্তন করে চলেছেন। এবারেই প্রথম ইলেকশন কমিশনের আন্ডারে ইলেকশন হবে। রিজার্ভেশনটা কিন্তু এর আগে থেকেই শুরু হয়ে গিয়েছে এবং সেই মত কিছু কিছু রিজারভেসান হয়েছে, সেই পঞ্চায়েতগুলি তৈরি হয়েছে। এবারে নতুন ইলেকশন কমিশন ইলেকশন করছেন, এখন এ ক্ষেত্রে আগে যে রিজারভেশন হয়েছে সেটার কি ফলো হবে, না, এবারে নতুন করে রিজারভেশন স্টার্ট করবেন সেটা আশা করি বলবেন। আগেরটার একটা ফর্মূলা আছে, যদি নতুন করে শুরু করেন তাহলে কিভাবে শুরু করবেন এবং তার ফর্মূলাটা কি হবে

সেটা আশা করি জানাবেন। স্যার, আমরা জানি যে জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে লোকসভার মেম্বার বেড়েছে কিন্তু জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে পঞ্চায়েতের আসন সংখ্যা কেন কমছে এটা আমার বুদ্ধিতে বুঝতে পারছি না। সেখানে ৫শো থেকে ৭শো সদস্য করেছেন। এমনিতে একটা গ্রাম পঞ্চায়েতের জন্য যে টাকা আপনি দেন বা একটা অঞ্চলের জন্য যে টাকা দেন তাতে পুরোপুরি উন্নয়ন করা যায় না, সেখানে মানুষের চাহিদা অনেক বেশি তারপর সেখানে ৫শো জনের জায়গায় ৭শো জন ভোটার করে গ্রাম পঞ্চায়েতের সদস্য সংখ্যা কমাচ্ছেন। পাশাপাশি পঞ্চায়েত সমিতিগুলিতেও একই ব্যাপার—আসন সংখ্যা কমে গিয়েছে। পঞ্চায়েতকে আপনি আরও জনমুখি করবেন বলছেন তাহলে এটা আরও ছোট ছোট স্পেয়ারে নিয়ে এসে এগুলি যাতে প্রপারলি ফাংশন করতে পারে সেটা তো দেখা দরকার কিন্তু তা আপনি করছেন না। এমনিতেই আপনার যা অ্যালটমেন্ট জেলাপরিষদ থেকে শুরু করে গ্রাম পঞ্চায়েতে পর্যন্ত আমার কাছে দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদের বাজেটটা আছে, শুনলে অবাক হয়ে যাবেন, গতবারের যে টাকা তারমধ্যে ১৮ কোটি ২৮ লক্ষ ২৬ হাজার ৪৭৫ টাকা এখনও পর্যন্ত ব্যয় করতে পারেননি। আপনি আইনের পরিবর্তন করছেন সুবিধাজনক ব্যবস্থা করবার জন্য, রিজার্ভেশন যাতে বাড়ে তারজন্য। কিন্তু গতবারে প্রকল্প খাতে ২৮ কোটি ৬২ লক্ষ ২৬ হাজার ৪৬৫ টাকা যে ব্যয় করতে পারলেন না সেসব লক্ষ্য করছেন না। সবচেয়ে বড় কথা হল, ১৯৯৩-৯৪ সাল থেকে আজ পর্যন্ত গ্রাম পঞ্চায়েতে অডিট চেক করা হয়নি। কয়েক দিন আগে জেলা পরিষদের মনিটারিং কমিটির মিটিংয়ে গিয়েছিলাম। সেখানে দেখলাম, ১৯৮৬ সালের ইউটিলাইজেশন সার্টিফিকিটে বাকি পড়ে রয়েছে বাডুইপুর পঞ্চায়েত সমিতির। আর একটি কথা বলছি, নিয়ম আছে, কোনও প্রকল্পের কাজ বেনিফিসিয়ারি কমিটি ছাড়া হবে না। প্ল্যানিং কমিটির রিপোর্টে সেটাই রয়েছে। প্ল্যানিং কমিটি তাদের রিপোর্টে বলেছেন—At the Scheme formulation stage, meanigful participation would req uire (a) interaction with ''people'' in their village settings and with their representative organisations, (b) purposeful consultations with beneficiary groups and (c) consultation with different categories of people such as landless labour, tribals, scheduled castes, artisans. আপনাকে আমি বলতে পারি, যেখানে যেখানে কংগ্রেস আছে কাজ করার ক্ষেত্রে সেসব পঞ্চায়েত সমিতিতে কোনও বেনিফিসিয়ারি কমিটি করা হয়নি। তাদের পাশ কাটানোর জন্য সেটা করা হচ্ছে না ; রাস্তা তৈরি করলে বেনিফিসিয়ারি কমিটি করা হচ্ছে না। এসব দেখবার জন্য আপনাকে বলছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল

পঞ্চায়েত (সেকেণ্ড অ্যামেডমেন্ট) বিল, ১৯৯৭ যা এনেছেন তাকে সমর্থন করছি। এতক্ষণ বিরোধীপক্ষের বক্তব্য শুনছিলাম। শুনে খুবই আশ্চর্য লাগছিল। বলছিলেন যে, পঞ্চায়েত আইন নাকি তারাই করেছেন এবং আমরা নাকি সেটা ইমপ্লিমেন্ট করতে পারছি না। আপনি জানেন ১৯৬২ সালের পর ১৮ বছরে কোনও পঞ্চায়েত নির্বাচন হয়নি। ১৯৭৭ সালে বামফ্রন্ট আসবার পর আমরা বলেছিলাম—রাইটারস্ বিল্ডিং গ্রামে গ্রামে তৈরি হবে। তারপর ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে যে পঞ্চায়েত গঠিত হয়েছিল তারা ভয়াবহ বন্যায় মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছিলেন। কিছুদিন আগে ব্লকে ব্লকে বলা হয়েছে যে, আগে প্রার্থী পিছু যেখানে ৫০০ ভোটার ছিল সেটা ৭০০ হয়েছে, প্রার্থীর সংখ্যা কমেছে। ১৯৭৭ সালের আগে যে পঞ্চায়েত ছিল তখন গ্রামের মানুষ নিরক্ষর ছিলেন, তারা লেখাপড়া জানতেন না। কিন্তু এখন গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ—এই ত্রিস্তর পঞ্চায়েত হয়েছে এবং পঞ্চায়েত কি সেটা তারা বুঝেছেন। তবে পঞ্চায়েতের যে ডিমার্কেশন সরকারি আইনে আছে, অর্থাৎ ১নং মহিলা, ৪নং মহিলা, ৭নং মহিলা, এই ডিমার্কেশন কিভাবে হবে?

ব্লক অনুযায়ী হবে না বিধানসভা কেন্দ্রভিত্তিক হবে না পার্লামেন্ট অনুযায়ী হবে এটা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে বলব। এ. ও. পি.-রা এটা বলতে পারে না, ব্লক অফিসার এটা বলতে পারে না। আমি একটা মিটিং-এ গিয়েছিলাম, সেখানে আমি প্রশ্ন করেছিলাম যে কি বেসিসে গ্রাম পঞ্চায়েত ১ নম্বর ধরা হল। তারা বলতে পারেনি। ব্লক অনুযায়ী হবে না বিধানসভা কেন্দ্রভিত্তিক হবে এটা একটা ক্লারিফাই মাননীয় মন্ত্রী করে দেবেন। জেলা পরিষদের কোনটা ১ নম্বর হবে সেটাও ক্লারিফাই হওয়ার দরকার আছে। মাননীয় বিরোধী দলের সদস্য বললেন যে প্রধান যদি তফসিলি হয় তাহলে উপ-প্রধান কেন তফসিলি হবে না। প্রধান তফসিলি এটা ঠিক আছে, উপ-প্রধান যদি তফসিলির প্রয়োজন হয় তাহলে তখন অ্যাক্ট হবে। এই যে এস. সি. অ্যাণ্ড এস. টি. ঠিক করা হয়েছে সংখ্যাটা এই ব্যাপারে একটু বলবেন। মনে করুন একটা গ্রাম পঞ্চায়েতে সমস্ত রাজনৈতিক দল লড়াই করল, দেখা গেল সেখানে সবাই এস. সি. এ্যাণ্ড এস. টি হেরে গেছে, সেখানে এস. সি প্রধান সেখানে তো এস. সি মহিলা যেতে পারবে না। সেখানে কি আইন প্রয়োগ করা হবে, কাকে প্রধান করা হবে? এটা অন্তত ক্লারিফাই হওয়া উচিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই এক বছর যাবৎ পঞ্চায়েতে টাকা-পয়সা আসেনি। পঞ্চায়েতে যে কাজগুলি হয় যে রাস্তাগুলি হয় সেখানে মেনটেনেন্স দরকার। আমি বলব এই ব্যাপারে সংশোধন করা দরকার। একটা রাস্তা হল, সেই রাস্তাটা আর মেনটেনেন্স হল না, রাস্তা নষ্ট হয়ে গেল, পুনরায় এই রাস্তার জন্য আর টাকা স্যাংশন হয় না। গ্রামের মানুষ গালাগালি করে সেই রাস্তাটা মেনটেনেন্স করার জন্য। এই আইনটা করার জন্য আমি আবেদন জানাব। আমি এই পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট বিল এখানে পেশ করেছেন সেই ব্যাপারে আমি দু-চারটি কথা নিবেদন করতে চাই। আজকে সারা ভারতবর্ষে তথা পশ্চিমবাংলায় গ্রামাঞ্চলের উন্নয়নের প্রাণকেন্দ্র হচ্ছে পঞ্চায়েত। পঞ্চায়েতকে বাদ দিয়ে কোনও উন্নয়ন সম্ভব নয়। যে কথা জাতির জনক মহাত্মা গান্ধী বলে গিয়েছেন। তার ভিত্তিতে পঞ্চায়েতে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। আজকে সেই পঞ্চায়েত ব্যবস্থাটাকে একটা ফার্সের মধ্যে না রেখে কংক্রিট অ্যাক্ট এবং রুল তৈরি করা উচিত বলে আমি মনে করছি। কারণ আমরা লক্ষ্য করছি এই বিলের মাধ্যমে যে এবারে আবার নতুন করে কিছু সিটকে রিজার্ভেশন করা হবে প্রধানের ক্ষেত্রে, সহ-সভাপতির ক্ষেত্রে, সভাধিপতির ক্ষেত্রে। কিন্তু একটা বিষয় কিছুতেই বুঝতে পারছি না, এই বিলের মধ্যে সেটা পরিষ্কার নয়। একটা পঞ্চায়েত প্রধান শিডিউল কাস্ট-এর জন্য রিজারভেশন করা হল। যদি ধরা যায় একটা এস. টি.-র জন্য রিজারভেশন সিট করা হল, শিডিউল ট্রাইব সেই প্রধান চালাবে। রোটেশন যদি দেখা যায় সেই পঞ্চায়েতে ৫ পারসেন্ট শিডিউল ট্রাইব না থাকে তাহলে পরবর্তী পর্যায়ে কি করবেন সেই কথা পরিষ্কার নেই।

এটা একটু বুঝতে হবে। এই পঞ্চায়েত ব্যবস্থায় আর একটা জিনিস, সেটা আগের বক্তারা বলেছেন, আমি বলছি যে, জনসংখ্যা বৃদ্ধি পেলে—লোকসভা, বিধানসভা থেকে সর্বস্তরে বেড়ে যায়। কিন্তু বামফ্রন্টের নীতি অনুযায়ী স্বাধীনতা এবং অধিকারকে খর্ব করার জন্য পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির সিটগুলোকে কমিয়ে দেওয়া হচ্ছে। এটা অগণতান্ত্রিক। সরকারকে এটা কনসিডার করার কথা আমরা অনুরোধ করব। মাননীয় মন্ত্রী মহাশয় যদি একটু দয়া করে বলেন যে, আপনি অ্যাক্ট করছেন, রুলস করছেন, এটা তথ্যভিত্তিক হচ্ছে, নর্মসের ভিত্তিতে হচ্ছে, কিসের ভিত্তিতে হচ্ছে? এটা যদি একটু পরিষ্কার করে আপনি বলেন তাহলে আমার মনে হয়, আগামী দিনে পঞ্চায়েতগুলো একটা সুন্দর রূপরেখা তৈরি করতে পারবে। শুধু আইন তৈরি করে, আইনের অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে মানুষকে সঠিক পথ দেখানো যাবে না, যেটা করা হয়েছে সেটা যদি ঠিকভাবে ইমপ্লিমেন্ট করা না হয় তাহলে হবে না। অ্যাক্ট এবং রুলসের যদি সঠিক ব্যাখ্যা থাকে, তাহলে যারা প্রতিনিধিত্ব করছেন বা যারা সরকারে আছেন, তাদের কাজ করতে সুবিধা হবে। রুলস যদি পরিষ্কার না থাকে তাহলে সব ব্যবস্থাই ঢিলেঢালা হয়ে যাবে। পঞ্চায়েতি ব্যবস্থায় জেলা পরিষদের লোকজন, পঞ্চায়েত সমিতির লোকজন এবং পঞ্চায়েতের লোকজন একই রাস্তা দিয়ে হাঁটেন। একই এলাকায় পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ, অথচ আপনি দীর্ঘদিন বাদে বাদে পঞ্চায়েত প্রধানের হাতে টাকা দিচ্ছেন। যে দায়িত্ব পালনের কথা বলা হয়েছে তা তিনি পালন করছেন না। আপনি পঞ্চায়েতগুলোকে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা দিয়েছেন যে টাকা এধার ওধার করে হিসাব পর্যন্ত দিতে পারছে

না। এই জায়গায় আপনি যদি পরিষ্কার করে বলতেন তাহলে গ্রাম বাংলার মানুষ, বিশেষ করে যারা পঞ্চায়েতের অধীনে আছে তারা উপকৃত হত। আমরা এর আগেও বলেছি, আপনি পঞ্চায়েতে অডিট করান, পঞ্চায়েত সমিতিতে এবং জেলা পরিষদে করান না। যেখানে একটা সরকার চলে, রাজ্য সরকারের যে ক্ষমতা, একটা জেলা পরিষদের সবাধিপতির হাতে অনেক বেশি ক্ষমতা, টাকা-পয়সার দিক থেকে, উন্নয়নের দিক থেকে রয়েছে। যেখানে এত টাকার ব্যাপার, সেখানে তার উপরে আইন হবে না, রুলস হবে না, তার কোনও অ্যাক্ট হবে না? এটা হাস্যকর অবস্থায় চলতে থাকবে? সেজন্য আমি মাননীয় মন্ত্রীকে বলব, এই পঞ্চায়েতি ব্যবস্থা সাধারণ মানুষের মনে একটা দাগ কেটেছে উন্নয়নের প্রতীক হিসাবে। এর রুলস এবং অ্যাক্ট পরিষ্কার হওয়া প্রয়োজন। এটা ভাবতে আমি আপনাকে অনুরোধ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী পঞ্চায়েত সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৭ যেটা উত্থাপন করেছেন, তার সমর্থনে আমি দু'-একটি কথা বলছি। আমরা খুবই খুশি, ডিরেক্টর অব পঞ্চায়েত বলতে যা যুক্ত করতে যাচ্ছেন, এটা খুবই আশাপ্রদ। রুর‍্যাল ডেভেলপমেন্ট, ডেপুটি ডিরেক্টর অব পঞ্চায়েত, অ্যাসিঃ ডিরেক্টরদের যুক্ত করায় পঞ্চায়েতের কাজে সুবিধা হবে। এটা ঠিক যে, আজকাল ডেভেলপমেন্ট বলতে গেলে প্রায় প্রতিটি পঞ্চায়েতের স্তরগুলো এসে যায়।

সুতরাং এই দিকটা খুব ভাল বিষয়, এটা যথাযথভাবে প্রয়োগ হওয়া উচিত। একটি বিষয়ে মন্ত্রীর কাছে উদ্বেগ প্রকাশ করছি, আপনি নিশ্চয় বুঝতে পারছেন যে সিট রিজার্ভেশনের ক্ষেত্রে চেয়ার পারসেনের রিজার্ভেশন, প্রধান, উপ-প্রধান এবং সভাপতি ও সহ-সভাপতির ক্ষেত্রে এই জায়গাতে একটা কনফিউশন রয়েছে, সেখানে কিছু করা যাবে কিনা জানি না। সংখ্যাগরিষ্ঠতা থাকা সত্ত্বেও সেখানে রাজনৈতিক দলের ক্ষেত্রে যদি কোনও মহিলা বা এস. সি., এস. টি. মহিলা এইরকম রিজার্ভ চেয়ার পারসেন হয়ে থাকেন তাহলে সেক্ষেত্রে গোলযোগ হবে। সেই দলের প্রতিনিধি যদি না থাকে তাহলে ওই চেয়ারটাতে এস. সি. এবং এস. টি.-র ক্ষেত্রে কি হবে, সেখানে পঞ্চায়েত প্রধান বা উপ-প্রধান, সভাপতি, সহ-সভাপতির ক্ষেত্রে বিশ্লেষণটা কি হবে এটা সবার কাছেই বিস্ময়ের বিষয়। পরবর্তীকালে এটা উদ্বেগের বিষয় হয়ে দাঁড়াবে। অন্য দিকে রিমুভাল অব দি চেয়ার পারসেন বা পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে যদি কোনও কারণে দুর্নীতির অভিযোগ থাকে এবং তাকে রিমুভ করতে হয় অথবা যদি তিনি নিজে পদত্যাগ করেন সেক্ষেত্রে ওই পঞ্চায়েত প্রধান বা উপ-প্রধান, সভাপতি, সহ-সভাপতি বা চেয়ার পারসেন যদি রিজার্ভ ফর এস. সি. এবং এস. টি. বা উইমেন হন তাহলে তারা যদি পদত্যাগ করেন

সেক্ষেত্রে আর কেউ ওই রিজার্ভ জায়গায় যাবে কিনা বোঝা যাচ্ছে না। সুতরাং এইক্ষেত্রে রিজার্ভেশন ঠিক ফলো হচ্ছে না। এটা একটা চিন্তার বিষয়। সুতরাং এই বিষয়টা ব্যাখ্যা করে বললে সুবিধা হবে। আর বিরোধী দলের বন্ধুরা যে কথা বলছেন এটা সব ঠিক নয়। আর আমার কাছে যেটা ক্লিয়ার নয় সেটা হচ্ছে পঞ্চায়েতের কামিং নির্বাচনের ব্যাপারটা। পঞ্চায়েতই হচ্ছে প্রকৃত ক্ষমতার উৎস। সুতরাং ১৯৯৮ সালের পঞ্চায়েত নির্বাচন যে হবে তার সিট রিজার্ভেশন কিসের ভিত্তিতে হবে বা কি ধরে সিট অ্যালট হবে—১৯৯৬ সালের ভোটার লিস্ট ধরে হবে না কি ১৯৯৮ সালের ফার্স্ট জানুয়ারিতে যারা ভোটে সংযোজিত হচ্ছে, তাদের ধরে হবে—এই বিষয়গুলো একটু জানার দরকার। এই বিষয়ে মন্ত্রী মহাশয় একটু বলবেন। আরেকটি বিষয় উল্লেখ করছি সেটা হচ্ছে যে, ডিস্ট্রিক্টের এক একটা ইউনিট ধরে যে রিজার্ভেশন করা হচ্ছে, সেখানে চেয়ার পারসেন, সব কিছু ডিস্ট্রিক্টের ইউনিট ধরে করা হচ্ছে। সাধারণত আমাদের রিজার্ভেশনের ক্ষেত্রে যা বলা আছে তাতে ১-৪-৭ যে ভাবেই বলুন না কেন প্রথম থেকে শেষের দিকে যায়। শেষের দিকে অতটা রিজার্ভেশন থাকে না। ডিস্ট্রিক্টের ইউনিট ধরে না করে যদি ব্লকের ইউনিট ধরে করা হয় তাহলে ভাল হয়। ডিস্ট্রিক্টের ইউনিট ধরে করলে ব্লকের চেয়ার পারসেনের আর রিজার্ভেশন থাকবে না, সুতরাং রিজার্ভেশন বাই রোটেশন তার যখন টার্ম আসবে সে আর পাবে না। সেই কারণে আমার সাজেশন হচ্ছে ডিস্ট্রিক্টের ইউনিট না ধরে ব্লকের ইউনিট যদি করা যায় তাহলে জেলার সব ব্লকগুলো এর মধ্যে যুক্ত হবে। এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় স্পিকার স্যার, ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল মাননীয় মন্ত্রী যেটা এনেছেন, যার মূল বিষয়, উনি বলেছেন যে, the office of the Chairperson is reserved for any category of persons, the office of the Vice-Chairperson in that Panchayat shall not be reserved. এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ দিক পঞ্চায়েতের কাছে, আমি ওনার এই মূল বক্তব্যকে সমর্থন করি। কিন্তু তার পরের লাইনে আছে—such reservation, if necessary, shall be carried forward to another office of the Vice-Chairperson in some other Panchayats for a given term of election. একটা পরিপূর্ণ ব্যাখ্যার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এই ব্যাখ্যা সম্পূর্ণ না দিলে জিনিসটা অসম্পূর্ণ থেকে যাচ্ছে। কিন্তু মাননীয় স্পিকার স্যার, আমি আশা করেছিলাম যে উনি এই বিলের সঙ্গে আরও দু-একটি গুরুত্বপূর্ণ জিনিস যোগ করবেন, সেটা হলে বিলটা সম্পূর্ণ হত। উনি আর একটা জিনিস নিশ্চয় জানেন, মহিলাদের সম্পর্কে, একটা দলের সব মহিলা জিতল, আর একটা দল মেজরিটি পেল, তাহলে সেই পঞ্চায়েতের প্রধান কে হবে? এটা

ক্লিয়ারকাট নোটিফিকেশনে নেই। এটা পঞ্চায়েতের একটা গুরুত্বপূর্ণ দিক, এটা অসম্পূর্ণ রয়ে গেছে বলে আমি মনে করি। শিডিউল কাস্ট এর ব্যাপারে আর একটা জিনিস গুরুত্বপূর্ণ, ফাইভ পারসেন্ট শিডিউল কাস্ট থাকলে পঞ্চায়েতে প্রথম দিক থেকে শিডিউল কাস্ট এর সিট ভাগ করা হবে। এমন অনেক জায়গা আছে, যেখানে শিডিউল কাস্ট এর সংখ্যা ৪০/৫০/৫৫ ভাগ, এই সিটগুলি শিডিউল কাস্ট এর পারসেন্টেজের ক্ষেত্রে যেখানে বেশি শিডিউল কাস্ট এর পারসেন্টেজ থাকবে যে গ্রামে সেখানে শিডিউল কাস্ট হবে প্রথম। তারপরে পরবর্তীকালে যেগুলি থাকবে সেইগুলি হবে পরে। এইগুলি যারা প্রণেতারা তারা বোধহয় ভাল করে দেখেননি। আরও কয়েকটি গুরুত্বপূর্ণ দিক মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কতকগুলি জিনিস পঞ্চায়েত আইন করতে গিয়ে আমরা লক্ষ্য করছি, পঞ্চায়েতের ক্রমে বিন্যাস সম্পর্কিত ব্যাপার আছে, গ্রাম পঞ্চায়েতগুলির নিজস্ব তহবিল তৈরি করতে গেলে যে আইন আছে সেই আইনে বাই-ল তৈরি করা হয়েছে, কিন্তু তার কোনও রুল প্রকাশিত হয়নি ৪৭-এ। এর ফলে গ্রাম পঞ্চায়েত তার নিজস্ব তহবিল মতো ফ্রেম করতে পারবে না। মিউনিসিপ্যাল-এর ক্ষেত্রে আমরা দেখেছি, ভ্যালুয়েশন বোর্ড থেকে মিউনিসিপ্যাল এলাকায় ট্যাক্সেশন ঠিক করে দিয়েছে, কিন্তু গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে সেটা নেই। পঞ্চায়েতের প্রধান, উপ-প্রধানরা মিলে সেখানে ট্যাক্সেশন ঠিক করে এবং তারা ভোটের দিকে নজর রেখে সেটা ঠিক করেন। সেইজন্য ট্যাক্স সংগ্রহের ক্ষেত্রে কিছু কৃপণতা লক্ষ্য করা যায়। পঞ্চায়েত সাবজেক্ট কমিটির সঙ্গে ট্যুর করতে গিয়ে আমরা দেখেছি, ৫/৬/৮ হাজার এর বেশি ট্যাক্স সংগ্রহ হচ্ছে না, সরকারের থেকে এই ব্যাপারে একটা নোটিফিকেশন করা হয়েছিল, সমস্ত ট্যাক্সগুলি পঞ্চায়েতের ক্ষেত্রে ডাবল করে দিতে হবে। এই কথাটা সরলিকৃত কথা, কিন্তু আমি বলব, স্টেট লেবেলে যদি একটা ভ্যালুয়েশন বোর্ড ট্যাক্সেশন এর ক্ষেত্রে করা যায় তাহলে ভাল হয়। যেমন মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে আছে। তাহলে সার্বিকভাবে উপকার হয়। মাননীয় মন্ত্রীকে আরও দু-একটি জিনিস ভেবে দেখতে বলব, পঞ্চায়েতের যাতে রানিং অডিট হয়, এটা অনেক সময়ই হয় না। এটা না হওয়ার ফলে সার্বিক বিশৃঙ্খলা হবে। তাই রানিং অডিট যাতে বাধ্যতামূলক করা হয়, সেই ব্যাপারে দেখতে বলব। জে. আর. ওয়াই এবং ই. এ. এস. গ্রামাঞ্চলে শ্রম এবং সরঞ্জাম এর অনুপাত হচ্ছে ৬০ঃ৪০, এটা রাখা যাচ্ছে না।

যতদিন যাচ্ছে তত দেখা যাচ্ছে সিক্সটি ঃ ফরটি রেশিওটা কেউ রাখতে পারছেন না। প্রপার মেইনটেনেন্স অব দি অ্যাকাউন্টসের ক্ষেত্রে কারচুপি করছেন, সেইজন্য এই ব্যাপারটাকে ফিফটি, ফিফটি করা যায় কিনা এটা ভাবার দরকার আছে। এই ব্যাপারটা নিয়ে আপনারা কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলুন তাহলে আমার মনে হয় ভাল হবে। আরেকটি খুব গুরুত্বপূর্ণ বিষয় পঞ্চায়েতের ক্ষেত্রে দেখা যাচ্ছে, অনাস্থা প্রস্তাব সম্পর্কিত। অনাস্থা প্রস্তাব পেশ করা, গ্রহণ করা অথবা মুলতুবি করা বা নির্বাচন প্রক্রিয়া একটা

সময় ধরে চলে। এই সময়ের মধ্যে কোনও মানুষ হাইকোর্টে নোটিশ করলে গোটা ব্যাপারটাই পিছিয়ে যাচ্ছে। হাইকোর্ট থেকে এই ব্যাপারটা ছাড়া পেতে পাঁচ বছর সময় লেগে যাচ্ছে। গ্রামে সাধারণ মহিলা, তফসিলি জাতি এবং উপজাতি মহিলাদের ক্ষেত্রে ঘুরিয়ে ফিরিয়ে আপনি প্রতিনিধিত্ব করার সুযোগ দিয়েছেন, এতে সব জায়গা থেকে মানুষ প্রতিনিধিত্ব করার সুযোগ পাচ্ছে। যখন একজন মহিলা আস্তে আস্তে দক্ষ হচ্ছে, তখন ঐ জায়গা তাকে ছেড়ে দিতে হচ্ছে, অন্য জায়গার মহিলা এসে তখন সেখানে বসছে। তার অভিজ্ঞতা কম থাকার জন্য তিনি সফল হতে পারছেন না। এই ব্যাপারটা ভাবার প্রয়োজন আছে বলে আমি মনে করি। গ্রাম সংসদ বা গ্রাম সভা একটি গুরুত্বপূর্ণ দিক, পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনে গ্রাম সংসদকে বাধ্যতামূলক করা হয়েছে। আমাকে অনেকে জিজ্ঞাসা করেছেন, গ্রাম সংসদ যেমন বাধ্যতামূলক করা হয়েছে, তেমনি পঞ্চায়েত সমিতিতেও কোনও এই রকম সংসদকে বাধ্যতামূলক করা হচ্ছে না কেন। এই ব্যাপারটা ভাববার প্রয়োজন রয়েছে। গ্রাম পঞ্চায়েতদের সাম্মানিকের ব্যাপারটা অনেকে বলেছেন। নিয়মে আছে চাকরি থেকে ছুটি নিয়ে প্রধান বা উপ-প্রধানদের কাজ করতে হবে। আমি অনেক জেলা পরিষদের সভাধিপতি এবং পঞ্চায়েত সমিতির সভাপতিকে জিজ্ঞাসা করেছি এই ষাম্মানিক দিয়ে আপনার পক্ষে চালানো সম্ভব কিনা, তারা বলছেন আমাদের পক্ষে চালানো সম্ভব নয়। এটা অত্যন্ত বাস্তব দিক। গ্রাম পঞ্চায়েতের প্রধান ৫০০ টাকা, উপ-প্রধান ৪০০ টাকা এবং সভাধিপতি ১,০০০ টাকা ষাম্মানিক পান। হাইস্কুলের শিক্ষকতার চাকরি ছেড়ে এই টাকা দিয়ে চালানো সম্ভব নয়। এই ব্যাপারটার দিকে আপনি নজর দেবেন, এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের সামনে যে সংশোধনী বিলটি উত্থাপিত হয়েছে আমি তাকে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলছি। আমাদের দেশের যে গণতন্ত্র তার বাস্তবায়ন স্বায়ত্তশাসনের মধ্যে দিয়ে করতে হলে আরও উন্নতি, আরও সুন্দর, আরও পরিচালিত করা দরকার। সেই দৃষ্টিভঙ্গির বহিঃপ্রকাশ ঘটেছে এই বিলের মধ্যে। তাই এই বিলটিকে সমর্থন করে আমি বলছি, বিলের অ্যামেন্ডমেন্ট সেকশন নাইন (ফাইভ), এখানে কয়েকটি লাইন আমরা দেখতে পাচ্ছি। If, in accordance with the rules applicable to the office of the Upa-Pradhan, such office is required to be reserved for the said term of election, such reservation for the same category shall be made in another office of the Upa-Pradhan.

আমার কথাটা হল এই ক্ষেত্রে কোন দৃষ্টিভঙ্গির পরিচয় দেবেন। এই ক্ষেত্রে যে পলিটিক্যাল আউটলুক, পলিটিক্যাল বায়াসনেসের দ্বারা যদি পরিচালিত হয় তাহলে পঞ্চায়েতের যে মূল উদ্দেশ্য, এই বিলের যে মূল উদ্দেশ্য সেই উদ্দেশ্য ব্যহত হবে বলে

আমি মনে করি। সুতরাং একটা রুল করা দরকার, যাতে করে এই বিষয়ে কেউ এই ফাঁকের সুযোগ গ্রহণ করে তার নিজস্ব দৃষ্টিভঙ্গি চরিতার্থ করার সুযোগ না পায়। সত্যিই তো যার জন্য রিজারভেশন করা হল যেহেতু এটা আমাদের ডেমোক্রেসির জায়গা এবং আমাদের পঞ্চায়েত সিস্টেম কার্যকর ব্যবস্থার মধ্যে দিয়ে পরিচালিত, যখন রাজনৈতিক দল ক্ষমতায় গেল কিন্তু ওই রিজারভেশন সিস্টেমে জয় যুক্ত হতে পারল না, সে বিষয়ে অন্যান্য পদগুলোর মানদন্ড কি হবে? সুতরাং এই বিষয়টা আমাদের মাননীয় মন্ত্রী পরিচ্ছন্নভাবে আমাদের সামনে তুলে ধরবেন। আরেকটা কথা এই রিজারভেশনের প্রশ্নে যে দৃষ্টিভঙ্গি ব্যবহার করা হচ্ছে সব ক্ষেত্রে আমাদের সরকারের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি অনুসৃত হচ্ছে না। আমি উদাহরণ স্বরূপ আমি কনস্টিটিউয়েন্সিতে ঘুরে দেখেছি যে, যেখানে শতকরা ৫ ভাগ তফসিলি জাতিভুক্ত মানুষ বসবাস করে সেখানটা রিজার্ভড হয়েছে কিন্তু যেখানে শতকরা ৮০ ভাগ তফসিলি জাতিভুক্ত মানুষ বাস করে সেখানে তফসিলি জাতি হিসেবে চিহ্নিত হচ্ছে না। এইগুলোকে দূর করা যায় অর্থাৎ সংরক্ষণের ক্ষেত্রে একটা সুনির্দিষ্ট রুল, একটা বাস্তব সম্মত দৃষ্টিভঙ্গি গ্রহণ করুন। আমাদের পঞ্চায়েত ব্যবস্থাকে যদি আরও সুন্দরতর করতে হয়, আরও সফল করতে হয়, জনসাধারণের তৃণমূলে পৌঁছে দিতে হয়, নানা সমালোচনাকে যদি দূর করতে হয় তাহলে আমি মনে করি আমাদের পঞ্চায়েত সাবজেক্ট কমিটি যে রিপোর্ট এই বিধানসভায় পেশ করেছেন সেই রিপোর্টকে মাননীয় মন্ত্রী মহাশয় কার্যকর করুন। তাহলে পঞ্চায়েত ব্যবস্থা আরও উন্নত হবে এবং আমরা পঞ্চায়েত ব্যবস্থাকে সর্বস্তরে পৌঁছে দিতে পারব। যে দু-তিনটি কথা আমি বললাম আমি আশা করি মন্ত্রী মহাশয় তার উত্তর দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্র তার ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তার পরিপ্রেক্ষিতে একটা বিষয়ে উল্লেখ করতে চাই। উনি তার অ্যামেন্ডমেন্টে এক জায়গায় ডাইরেক্টর, ডেপুটি ডাইরেক্টর অব পঞ্চায়েত, অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর অব পঞ্চায়েত এর সাথে রুর‍্যাল ডেভেলপমেন্ট শব্দটা যুক্ত করেছেন। সেখানে আমাদের কোনও আপত্তি নেই কিন্তু আমার প্রশ্ন হচ্ছে পঞ্চায়েত দপ্তরের সাথে গ্রামোন্নয়ন দপ্তরকে সংযুক্ত করতে চাইছেন। পঞ্চায়েত ভবনের সাথে রাজভবনের দূরত্বকে কমিয়ে আনতে চাইছেন কিন্তু পঞ্চায়েতের কাজকর্ম করার ক্ষেত্রে ডি. পি. ও.-র সাথে ডাইরেক্টর অব পঞ্চায়েত, অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর অব পঞ্চায়েত এর যে বিষয় সেই বিষয়গুলোই পঞ্চায়েত সামাল দিয়ে উঠতে পারছে না। আপনি গ্রামোন্নয়ন দপ্তরকে যুক্ত করেছেন। তাতে কি গ্রামোন্নয়ন সম্ভব হবে? আপনার

পাও কোথায়, আপনারা সাও কোথায়। সমিতির অডিট হয় না কেন? গ্রাম পঞ্চায়েত এর অডিটে কোনও দুর্নীতি সম্পর্কে ধরা পড়লেও আপনারা প্রতিনিধি থাকলে তাদের সম্পর্কে বিচার করা হয় না কেন?

আজকে তার সাথে আপনি গ্রাম উন্নয়নকে যুক্ত করে দিলেন। এই একটা কাজের সাথে আর একটা কাজ এই যে বোঝার উপর শাকের আঁটি বসিয়ে দেওয়ার চেষ্টা করছেন। তাতে সার্বিক কল্যাণ হবে কিনা আপনি ভেবে দেখবেন। দ্বিতীয়ত, আপনি পঞ্চায়েতে সংরক্ষণের কথা বলেছেন। গান্ধীজির গ্রাম সাজানোর স্বপ্নে, গ্রামপঞ্চায়েতে আজকে দলীয় রাজনীতি এসেছে। রাজীব গান্ধীর যে চিন্তা-ভাবনা পঞ্চায়েতে স্বপ্ন, এস. সি., এস. টি. এবং মেয়েদের এই সংরক্ষিত আসনের মধ্যে দিয়ে এই ক্ষমতায় পৌঁছে দেওয়ার যে চেষ্টা, অর্থাৎ কেন্দ্রীয় সরকার এই রিজার্ভেশনের কথা বললেন। আপনারা চিরদিনই দেরিতে বোঝেন। বাংলায় যাকে লেট লতিফ বলে। আপনারা সেই আজকে দেরিতে হলেও সংশোধনী এনেছেন। কিন্তু আমার প্রশ্ন যে কথা আমার সরকারি দলের বন্ধুরা বলে দিলেন যে, একটা এস. সি. সংরক্ষিত প্রধান আসন, সেই আসনের ক্ষেত্রে যে দল সংখ্যাগরিষ্ঠ হবে সে দল সংরক্ষিত সিট পেল না—সে ক্ষেত্রে কি হবে? সূর্যবাবুর ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছিলেন। তিনি দূর্বল। জানি না এই অ্যামেন্ডমেন্ট আনার ক্ষেত্রেও ওনার দুর্বলতা আছে কিনা। একটু যদি বিশ্লেষণ করে বলেন, তাহলে ভাল হয়। আপনারা মুখে বলেন যে কথা, সেটা কাজে পারেন না। মুখে বলার ক্ষেত্রে দেখছি যে, গ্রাম পঞ্চায়েতে আসন সংখ্যা কমে যাচ্ছে। পঞ্চায়েত সমিতিতে আসন সংখ্যা কমে যাচ্ছে। জেলা পরিষদের আসন সংখ্যা বেড়ে যাচ্ছে। কিসের ভিত্তিতে জেলা পরিষদে বাড়ে? আপনার দলের নেতাদের আশ্রয় কেন্দ্র খুঁজে দেবেন বলে? আমি পঞ্চায়েত মন্ত্রীকে বলতে চাইছি যে গ্রাম উন্নয়নের ক্ষেত্রে যে সংশোধনী এনেছেন, তার পুনর্বিন্যাস এবং বিশেষ করে আসন সংরক্ষণের প্রশ্নে প্রধান, উপপ্রধান সভাপতি, সহকারী সভাপতি এবং জেলা পরিষদের ক্ষেত্রে যেটা এনেছেন, সেটা একটু বিস্তারিত বিশ্লেষণের মধ্য দিয়ে বলবেন না হলে সংকট সৃষ্টি হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মিঃ স্পিকার, স্যার, আমাদের বিরোধী দলের সদস্যরা এই যে বিলটা এনেছি, সেখানে অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৭, সেটার পরে এত কি আলোচনা করছেন, এটা আমি বুঝতে পারছি না। ওরা ভাবছেন যে আরও অনেক কিছু গুরুত্বপূর্ণ ব্যাপার আছে, যা নিয়ে আলোচনা করতে হবে। সেই ধান ভাঙ্গতে শিবে গীত এসে গেছে। সেইজন্য অপ্রাসঙ্গিক কথার জবাব দিচ্ছি না।

আমি যেটা বলতে চাইছি, এখানে যে কটা বিলের প্রভিসন করা হয়েছে তার মধ্যে একটা হচ্ছে পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন, এই দুটো আলাদা দপ্তরের একীকরণ। আমি

যখন মন্ত্রী হই তখন এই দুটো আলাদা দপ্তর ছিল। দুই জন আলাদা সেক্রেটারি ছিলেন, জয়েন্ট সেক্রেটারি ও অ্যাসিস্ট্যান্স সেক্রেটারি সব আলাদা আলাদা ছিলেন। ডাইরেক্টরেট, এর পঞ্চায়েত আলাদা। গ্রামোন্নয়ন দপ্তরের ডাইরেক্টরেট ছিল না। আমি ঠিক করলাম যে, দুটো দপ্তরের মন্ত্রী হওয়ার চেয়ে একটা দপ্তরের মন্ত্রী হওয়া ভাল। কারণ পঞ্চায়েতে এবং গ্রামোন্নয়নকে আলাদা করা মুশকিল। সেজন্য আমরা দুটো দপ্তরকে একিভূত করেছি, মার্জার যাকে বলে। এখন পঞ্চায়েত এবং রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট। এখন এই ডিপার্টমেন্টের সেক্রেটারি একজন হয়েছেন বিরোধী পক্ষের কথা শুনে মনে হচ্ছে। ওরা খুশি হতেন যদি দুজন সেক্রেটারি, ২ জন মন্ত্রী, দুটো ডিপার্টমেন্ট থাকত। সেজন্য এই বিলে একটি মাত্র ডাইরেক্টরেট অব পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্টের ব্যবস্থা হয়েছে, ডাইরেক্টরেট অব পঞ্চায়েত ছিলেন যিনি, তিনি ডাইরেক্টরেট অব পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট হয়েছেন, ইত্যাদি ইত্যাদি। অন্য যারা ডিস্ট্রিক্টে ছিলেন, ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসার, ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট অফিসার হলেন। এর মধ্যে কি জটিলতা আছে? এর মধ্যে কি গবেষণা করার আছে বুঝি না। আরেকটা ছোট ব্যাপার সেটা হচ্ছে যে আমরা চেয়ার পার্সন (রিজার্ভেশন), ভাইসচেয়ার পার্সনের পদে সংরক্ষণের জন্য যে রো-স্টার ইত্যাদি হয়েছে সেটা করতে গিয়ে দেখছি যে, আমি বলতে পারব না যে ভুল কিনা, কিন্তু আমি শুনেছি, হওয়া খুবই স্বাভাবিক যে, এমন নাকি হয়ে যাচ্ছে কোথাও কোথাও যে, একটা পঞ্চায়েতে চেয়ার পার্সন এবং ভাইস চেয়ার পার্সন, প্রধান, উপ-প্রধান কিংবা সভাপতি, সহ-সভাপতি কি জেলা পরিষদের সভাধিপতি, সহ-সভাধিপতি দুটো পদই সংরক্ষিত হয়ে যাচ্ছে, সেটা বাঞ্ছনীয় নয়। আমরা বলেছি যে দুটো যদি রিজার্ভ হয়ে যায় তাহলে চেয়ার পার্সন পোস্টে যিনি আছেন, তিনি থাকবেন, ভাইস চেয়ার পার্সন পোস্টটা ওখানে রিজার্ভড হবে না। অন্য জায়গায় রিজার্ভ হবে। তার মানে কি এখানকার লোক গিয়ে ওখানে নির্বাচিত হবেন নাকি? ওখানকার লোককেই হতে হবে। মাননীয় শোভনদেববাবু আর মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় আমাকে বলছিলেন যে এটা নাকি রুল সিক্সটিনের সঙ্গে কন্ট্রাডিকশন হবে। কি করে কোথায় কন্ট্রাডিকশন দেখলেন বুঝতে পারলাম না। আইন ভাল করে পড়ে দেখবেন। আমি যেটা বললাম সেটা খুব সহজ। আর যেগুলো বলছেন তার সঙ্গে আমাদের এখানে বহুবার এসব আলোচনা হয়েছে। আমি সেজন্য এটা বিশদ বলতে চাইছি না। যদি এরকম হয় যে, যারা সংখ্যাগরিষ্ঠ হয়েছেন তারাই হোক, সংখ্যাগরিষ্ঠতায় জিতলেন কিন্তু মহিলা সদস্যা তাদের নেই অথচ চেয়ার পার্সনের সিট মহিলাদের জন্য রিজার্ভড কিংবা এস. সি. তাদের নেই চেয়ার পার্সনের পদ তফিসিলি জাতির জন্য রিজার্ভড, তো কি করবেন তা হলে? তা আমাকে বলে লাভ কি? এ তো কনস্টিটিউশনাল প্রভিসন। মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছিলেন যে, সুপ্রিমকোর্টে কি একটা কেস হয়েছে। সে তো

স্যার, আপনি জবাব দিয়েছেন। আমি টেকনিক্যাল ব্যাপারটা বলছি না। কিন্তু আমি করবটা কি? এটা ৭৩তম কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্টে হয়েছে। এই যে মাননীয় বিপ্লববাবু বললেন এখানে যে, এস. সি., এস. টি. যখন রিজার্ভেশন করবেন এস. সি. বা এস. টি. জন সংখ্যার সবচেয়ে বেশি কনসেন্ট্রেশন। কোন আসনটায় হবে, তারপরের কনসেন্ট্রেশন কোনটায় এসব হবে দেখে রিজার্ভেশন করতে। সেসব আমার এক্তিয়ারে আছে নাকি? এখানে ঐ ৭৩-তম সংবিধান সংশোধনী আইনে লিখে দিয়েছেন, বাই-রোটেশন হবে। তবু আমার যেটুকু ক্ষমতা ছিল করেছি। রোটেশন সব সিটের মধ্যে হবে না। মোট যা কনসেন্ট্রেশন, টোটাল এস. সি. অ্যান্ড এস. টি. পপুলেশনের যা কনসেন্ট্রেশন আছে একটা নির্দিষ্ট পঞ্চায়েতে, যার ভিত্তিতে রিজার্ভেশন হবে অন্তত পক্ষে তার ৫০ পারসেন্ট আছে ঐ পঞ্চায়েতের যে সমস্ত কনস্টিটিউয়েন্সিতে সেগুলো রিজার্ভেশনের আওতায় আসবে। এটা আমার হাতে ছিল করেছি। আর বাকি যতরকম অসঙ্গতি সেসব অসঙ্গতি তো রয়েছে ওখানে, ৭৩-তম সংবিধান সংশোধনীতে। আমি অনেক চিঠি ওটা নিয়ে লিখেছি, অনেকবার এখানে বলেছি। যখন নরসিমা রাও প্রধানমন্ত্রী ছিলেন, তখন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু চিঠি লিখেছিলেন। কিন্তু কিছু হয়নি। কারণ দিল্লিতে ওরা অর্থাৎ কেন্দ্রীয় সরকার আপনারা সব পঞ্চায়েত বোঝেন না। ওখান থেকে আইন করারা চেষ্টা করছেন। সেজন্য এতসব বিপত্তির উদ্ভব হয়েছে। যাই হোক আমি বলছি যে, তারপর কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার যখন হল তখন আমি এটা বলছিলাম যে, এটাকে রি-অ্যামেন্ড করার দরকার। সব পার্টির লোকেরা বুঝেছে। আপনারা এখানে খালি বুঝেছেন তা নয়, সবাই বুঝেছেন। যে এটা করা ঠিক হয়নি। তারপর ঠিক হয়েছিল যে চিফ-মিনিস্টারদের নিয়ে একটা কমিটি হবে। সেটা হয়েছে, কিন্তু সেটা কাজ করতে পারবে কিনা জানি না। দিল্লিতে এখন যে রকম ডামাডোল অবস্থা তাতে এখন আমি বলতে পারব না যে সেটা কাজ করতে পারবে কিনা। তার পিছনেও ওরা অর্থাৎ কংগ্রেসীরা আছেন। তাতে আমি যাচ্ছি না। এটা কাজ করতে পারবে কি না তা আমি জানি না। ফলে যা আছে, সংবিধান মেনে চলতে হবে, আপনাকেও মানতে হবে, আমরা সবাই সংবিধানের দ্বারা শপথবদ্ধ এখানে। আমার বা রাজ্য সরকারের এ ব্যাপারে কিছু করার এক্তিয়ার নেই। এটা আমি বলতে চাইছি, অসঙ্গতির উৎসটা অন্য জায়গায় রয়েছে। আমি যে অসঙ্গতির কথা বললাম এই যে চেয়ারপার্সন, ভাইস-চেয়ারপার্সন-এর ব্যাপারে এখানে যেটা বলা আছে সেটা আমরা দূর করার চেষ্টা করেছি। এটুকু হচ্ছে খুব ছোট-খাট ব্যাপার। যা আমরা করার চেষ্টা করেছি। আর বাকি যে সব কথা উঠেছে সেগুলো এর সঙ্গে খুব একটা সম্পর্ক যুক্ত নয়।

একটা জিনিস এখানে আমরা করেছি, যেটা আমাদের আইনে ছিল তাতে রিজার্ভেশন, রোটেশন, রোস্টার, এইগুলোর ব্যাপারে রাজ্য নির্বাচন কমিশনের এক্তিয়ার খুব

পরিষ্কারভাবে বলা ছিল না, সেটা আমরা পরিষ্কার ভাবে বলে দিয়েছি, যাতে সে ভাল ভাবে দেখভাল করতে পারে কোথায় কি হল দেখতে পারে তাকে কিছুটা ক্ষমতা দেওয়া হয়েছে। এটা ভাল হয়েছে না খারাপ হয়েছে? গত পঞ্চায়েত সাধারণ নির্বাচনের সময় রাজ্য সরকার পঞ্চায়েত নির্বাচন করেছে। এইবার যখন নির্বাচন হবে, তখন রাজ্য নির্বাচন কমিশন করতে পারবে। দার্জিলিং পার্বত্য এলাকায় করেছে। পরে বড় নির্বাচন করবেন। আমাদের মনে হয়েছিল, তাদের ক্ষমতা দেওয়া দরকার আর একটু, সেটা দিয়েছি। এই তো বিষয়। আর যে সব কথা হচ্ছে, যুক্তিতর্ক, সেসব জানি না কেন হচ্ছে। এটা আধ ঘন্টার মধ্যেই হয়ে যেত। বরং আগের বিলটা নিয়ে এক ঘন্টা হলে ভাল হত, যেটা অতীশবাবুও বলেছেন। ধন্যবাদ।

[4-00 — 4-10 p.m.]

The motion of Dr. Surjya Kanta Misra that the West Bengal Panchayat (Second Amendment) Bill, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 9

The question that Clauses 1 to 9 do stand part of the Bill were then put and agreed to.

### Preamble

The question that Preamble do stand part of the Bill were then put and agreed to.

**Dr. Surjya Kanta Misra :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

The motion that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Premises Tanancy Bill, 1996, as reported by Select Committee

**Dr. Surjya Kanta Misra :** Sir, I beg to move that the Report of

the Select Committee on the West Bengal Premises Tenancy Bill, 1996, recommitted under Rule 78(1)(b) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, be taken into consideration.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র যে 'দি ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেন্যান্সি বিল' এনেছেন, এই বিতর্কিত বিলটি যদি ২০ বছর আগে আনতেন তাহলে আমার মনে হয় না বর্তমানের ভাড়াটিয়া বাড়িওয়ালার এই ভয়াবহ সম্পর্ক স্থাপিত হত। স্যার, এর আগের যে বিলটি ছিল, আইন ছিল, সেটা ছিল পার্টিশনের পর ছিন্নমূল উদ্বাস্তুরা যখন কলকাতায়, পশ্চিমবাংলার দিকে এল, তখন বহু বাস্তু জমি, বাড়ি-ঘর তারা দখল করে নিল—সরকার তখন কিন্তু অত্যন্ত ফেভারেবল চোখে তাদের সাহায্য করবার উদ্দেশ্য নিয়ে আইনটা করেছিল। তখন কিন্তু জিনিসপত্রের দাম ছিল অনেক কম, বাড়ি ভাড়াও ছিল কম। আজ থেকে ৩০ বছর আগে যে মূল্যে মানুষ জিনিসপত্র কিনত, সরকারি, বেসরকারি কর্মচারী, ব্যবসায়ীরা যে পরিমাণ আয় করতেন—এখন তা অনেকগুলো বেড়ে গেলেও বাড়িওয়ালাদের বাড়ির ভাড়া আর বাড়ল না। এর সঙ্গে সঙ্গে আমাদের চিন্তা করতে হবে, আজকে এই ভয়াবহ চিত্র কেন হয়েছে? কলকাতা শহর আজ ভাঙা বাড়ির শহর হয়ে গেছে।

কোটি কোটি টাকা মূল্যের সম্পত্তির কোনও উন্নতি হচ্ছে না। বাড়িওয়ালারা এই সম্পত্তির উন্নতির জন্য কোনও টাকা খরচ করছেন না এবং বাড়িগুলো বহু ক্ষেত্রে ভেঙ্গে পড়ছে, অ্যাক্সিডেন্ট হচ্ছে। যে বাড়িগুলো ভেঙ্গে পড়ছে, কোটি কোটি টাকার সেই সম্পত্তির উপর না কোনও ইনভেস্টমেন্ট হচ্ছে, না কিছু হচ্ছে। আমাদের আবাসন প্রকল্পেরও এক্ষেত্রে কোনও ব্যবস্থা নেই। ফলে মানুষের সমস্যার সমাধান হচ্ছে না। কিন্তু হাইরাইজ বিল্ডিং করে এই আবাসন সমস্যার সমাধান করা যেত এবং এক্ষেত্রে ইনভেস্টমেন্ট হত, মানুষের আয় হ'ত, সরকারেরও আয় হ'ত। কিন্তু সবকিছু স্টেল হয়ে গেছে। হাজার হাজার কেস কোর্টে জমা পড়ে রয়েছে। ল অ্যান্ড অর্ডারের সমস্যা হচ্ছে, মীমাংসা হচ্ছে না। আমাদের, বিধায়কদেরও এই সমস্যা ফেস করতে হচ্ছে। আজকে বহু জায়গায় ভাড়াটিয়ারা উচ্ছেদ হয়ে গিয়ে আনস্ক্রু-পুলাস প্রোমোটারদের হাতে জায়গা চলে যাচ্ছে। অনেক সময় পয়সা দিয়ে ওঠাবার চেষ্টা করা হচ্ছে, না হলে অ্যান্টিসোশ্যাল দিয়ে ভাড়াটিয়াদের উঠিয়ে দেওয়া হচ্ছে। এতে গুন্ডাদের লাভ হচ্ছে এবং প্রোমোটারা বাড়ি তৈরি করছে। এক্ষেত্রে যদি ভাড়াটিয়াদের সুযোগ দেওয়া হয় তাহলে আমার মনে হয় অনেক সমস্যার সমাধান হবে। কিন্তু সঙ্গে সঙ্গে বাড়িওয়ালারা যাতে রিজনেবেল প্রাইস পায় সেটাও দেখা দরকার। আজকে দ্রব্যমূল্য যেভাবে বাড়ছে তাতে ভাড়াও বাড়া দরকার। উনি দেখলাম এক জায়গায় ৩ বছর বাদে ৫ পারসেন্ট ভাড়া বাড়ার কথা লিখেছেন।

কিন্তু আমরা দেখছি প্রতি বছরই ৫ পারসেন্ট মতো ইনফ্লেশন হচ্ছে। ৩ বছরে তো ১৫ পারসেন্ট হয়ে যাবে। আবার, কর্পোরেশন ট্যাক্সও প্রতি বছর ৫ পারসেন্ট করে বাড়ে। আমরা দেখছি আরেকটা জায়গায় উনি একটু সিমপ্যাথেটিক হয়েছেন, সহানুভূতির সঙ্গে কিছু বিবেচনা করতে চেয়েছেন। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথা ভাবতে হবে যে, এমন বহু বিধবা আছেন যারা বাড়ি ভাড়ার আয়েই সংসার চালিয়ে থাকেন। কিন্তু তাদের ব্যাপারে আপনি সিমপ্যাথেটিক হলেন না। আমার কথা হচ্ছে, এমন একটা পরিস্থিতি সৃষ্টি করা উচিত যে,—পুরনো ভাড়ায় ভাড়াটে থাকবে সেটা হতে পারে না। একটা জায়গায় লেখা হয়েছে, কোনও ভাড়াটে যদি সেই বাড়ি কিনতে চায় তাহলে তাকে ফার্স্ট প্রেফারেন্স দেওয়া উচিত— এটা আমরাও মনে করি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, অনেক টাকা খরচ করে তারা অন্য জায়গায় বাড়ি কিনলে বা করলেও যেখানে ভাড়া থাকে সেই বাড়ি কিনতে ইচ্ছুক নয় এবং ছাড়ছেনও না। তাদের পুত্র-পরিবার-ও হয়ত দেখা যাচ্ছে চাকরি-বাকরি করছে এবং অন্য জায়গায় থাকছে। কিন্তু তারা এই বাড়ি ছাড়ছে না। তারা চাইছে এটাও থাক, ওটাও থাক। এটা দেখা দরকার। আরেকটা জিনিস দেখছি যে, মানুষকে ডিস্ট্রেস সেল করতে বাধ্য করা হচ্ছে। দেখা যাচ্ছে, বাড়িওয়ালা উইথ অল ভেঞ্জেস কম দামে বাড়ি বিক্রি করে দিচ্ছে কিন্তু ভাড়াটিয়াকে দিচ্ছে না। এক্ষেত্রে ওদের মধ্যে সুষ্ঠ সম্পর্ক স্থাপন করার জন্যও একটা বিল আনা দরকার।

[4-10 — 4-20 p.m.]

সাধারণ মানুষ যারা ঘরবাড়ি করতে পারেন না, তারা যাতে শান্তিতে থাকতে পারেন, সুস্থ্য পরিবেশে থাকতে পারেন—ভাঙা বাড়িতে কোনও দিন চাপা পড়ে না যান, যাতে সেখান থেকে বেড়িয়ে আসতে পারেন এই বাড়িওয়ালাদের ইম্প্রুভমেন্টের ব্যবস্থা করতে হবে এবং ভাড়াটিয়া, তাদেরও যথাযথ মূল্য দিতে হবে। বর্তমান ভাড়া না দিতে পারেন কিন্তু রিজনেবল ভাড়া দিতে হবে এবং সেটার মূল্যায়ন করতে হবে জায়গা অনুযায়ী। আজকে কলকাতা শহরকে যে ডাইং সিটি বলা হয় সেটা একেবারে সত্য কথা বলেই আমার মনে হয়। একশ বছরের পুরনো বাড়ি সেখানে আজও আছে, কোনও উন্নতি হচ্ছে না। যেটুকু হচ্ছে প্রোমোটাররা করছে, কিন্তু তাতে সাধারণ মানুষের স্বার্থ সাধিত হয়নি। এই যে ভাড়াটিয়ারা আছে তাদের স্বার্থও দেখা উচিত। দিল্লি, বোম্বে যান, সেখানে দেখবেন হাইরাইজ বিল্ডিং সেখানে অনেক বেশি ফ্ল্যাট আছে, এতে বেশি করে টেন্যান্টরা নিতে পারছেন, কম্পিটিশন হচ্ছে। কলকাতায় ভাড়া বাড়ির শর্টেজ বলে এটা হচ্ছে। অনেক বেশি সংখ্যক যদি ফ্ল্যাট হয় তাহলে সেখানে ভাড়া অনেক কম হয়ে যাবে বলে আমি মনে করি। এখানে যেটা আমরা লক্ষ্য করছি— সেই জায়গাটা বন্ধ হয়ে যাচ্ছে। আজকে নতুন করে কোনও ইনভেস্টমেন্ট হচ্ছে না। কলকাতা শহরে দু কোটি টাকার মতো ইনভেস্টমেন্ট হতে পারে এবং আবাসনের যে সমস্যা সেগুলির সমাধান

হতে পারে। তাই স্যার, আপনার কাছে অনুরোধ এবং আবার বলছি এই নতুন বাড়িগুলিতে ইনভেস্টমেন্টের ব্যবস্থা করুন, ভাড়াটিয়াদের একটা ন্যায্য ভাড়া দিতে বলুন, এই দিকে একটু লক্ষ্য রাখুন। বিধবা বাড়িওয়ালাদের কথা একটু চিন্তা করুন এবং আরও বেশি করে ইনভেস্ট করুন, এর ফলে সরকারের আয় হবে, ট্যাক্স পাবে। এই থেকে রাস্তাও করতে পারবেন। এই আনস্টিপুলাস প্রবলেমের হাত থেকে বাড়িওয়ালা এবং ভাড়াটিয়াদের বাঁচান। এই বিলটা দেরিতে হলেও এর জন্য ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী বরেন বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী সিলেক্ট কমিটির সুপারিশ সহ যে বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। এই আইনটা নতুন করে করবার প্রয়োজনীয়তা এবং তার ব্যাক গ্রাউন্ডটা কম-বেশি সকলেই জানেন। ১৯৫৬ সালে যে ভাড়াটিয়া আইন হয়েছিল তার ব্যাক গ্রাউন্ডটা হচ্ছে উদ্বাস্তু আগমন, দেশ ভাগ আর সেই সঙ্গে বাসস্থানের যে বিপুল সমস্যা তা মাথায় রেখে ১৯৫৬ সালে ভাড়াটিয়া আইন তৈরি হয়েছিল, পরবর্তীকালে ১৯৯৬ সালে যখন এই নতুন করে প্রস্তাব বিলে উত্থাপন করলেন যা পরবর্তীকালে সিলেক্ট কমিটিতে যায়।

তার ব্যাক গ্রাউন্ডটা আমাদের জানা যে, পরিস্থিতির পরিবর্তন হয়েছে, কলকাতায় বাসস্থানের সমস্যা বেড়েছে। মানুষ কলকাতা শহরে বসবাস করতে চাইলেও পর্যাপ্ত পরিমাণ ভাড়া-বাড়ি পাওয়া মুশকিল। বিগত দিনে সরকার পর্যাপ্ত পরিমাণ ভাড়া-বাড়ি তৈরির যে কাজ, সেই কাজ করতে পারেননি। ফলে সমস্যা জটিল আকার ধারণ করেছে। ১৯৫৬ সালের আইনের ওপর দাঁড়িয়ে বাড়িওয়ালা বনাম ভাড়াটের মধ্যে নতুন নতুন বিরোধ বিতর্কের সৃষ্টি হয়েছে। দ্বিতীয়ত, ঐ সব বিরোধ বিতর্কের সমাধানের ক্ষেত্রে কখনও কখনও মাসেল পাওয়ারের ওপর নির্ভর করে—কখনও বাড়িওয়ালা, কখনও ভাড়াটিয়া, যে যেখানে যেমন মাসেল পাওয়ারের সাপোর্ট পেয়েছে—তার ভিত্তিতে নিষ্পত্তির চেষ্টা করেছে। এরপরেও কিছু সমস্যা থেকে গেছে। যে বাড়িগুলো কলকাতা শহরে দীর্ঘদিন ধরে ভাড়া দেওয়া হয়েছে সে বাড়িগুলোর প্রপার রিপেয়ার এবং মেন্টিনান্স হয়নি। ফলে মাঝে মাঝেই পুরনো বাড়ি-ঘর ভেঙে যাচ্ছে, মানুষ মারা যাচ্ছে। এই সমস্যা আছে এবং এটা ক্রমশ জটিল আকার ধারণ করছে। এর সাথে সাথে বিপুল পরিমাণ বাসস্থানের যে চাহিদা তা মেটাবার জন্য একদিকে যেমন কিছু মানুষ নিজেদের বাড়ি নিজেরাই নির্মাণ করছেন অথবা ফ্ল্যাট কিনছেন—যে যার সাধ্যমতো—এটা যেমন একটা সমাধানের উপায়। অপর আর এক দিকে বাসস্থান ভাড়া নিয়ে সমস্যার সমাধান করা। কিন্তু সরকার বিপুল পরিমাণ বা সংখ্যক ফ্ল্যাট নিয়ে, মানুষের আস্থা না নিয়ে মানুষের সামনে হাজির হতে না পারার ফলে আমাদের এই শহরের পরিবেশ পরিস্থিতির মধ্যে এক জটিল অবস্থার সৃষ্টি হয়েছে। সেই জটিলতা মেটাবার জন্য বেসরকারি বাড়ির মালিকদের ওপর খানিকটা পরিমাণে আমাদের নির্ভর করতে হচ্ছে। কিন্তু পুরনো আইনের

ওপর নির্ভর করে ভাড়া দেয়ার জন্য বাড়ি তৈরির কাজ পর্যাপ্ত পরিমাণে হচ্ছে না। কার্যত বলা যেতে পারে সেই অর্থে বেসরকারি ইনভেস্টমেন্ট—রেন্টাল ফ্ল্যাট তৈরি করার ক্ষেত্রে হয়নি। ফলে এক্ষেত্রেও একটা সমস্যা আছে। আর একটা বিষয় হচ্ছে, অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে অনেক বাড়ির মালিক তার বাড়ির সারপ্লাস অংশ—তার নিজের ব্যবহারের পরেও যে অংশ থেকে যাচ্ছে সেই অংশ অনেক সময়েই ভাড়া দিচ্ছেন না। কারণ জটিলতা সৃষ্টি হতে পারে এই ভেবে। এই অবস্থায় বিরোধী দলের মাননীয় সদস্য আমাদের কলকাতা শহরটাকে ডায়িং সিটি বললেন। আমি এ-বিষয়ে তার সঙ্গে সম্পূর্ণ দ্বি-মত পোষণ করি। এই শহর তার নিজস্ব বৈচিত্র্য নিয়ে মাথা উঁচু করে বেঁচে আছে এবং গোটা পূর্বাঞ্চলের কেন্দ্র হিসাবে ভারতবর্ষের বিভিন্ন অংশের মানুষ এই শহরে আসছেন, তারা বাসস্থানের খোঁজ করছেন, বাড়ি ভাড়া চাইছেন। ফলে এখানে নতুন করে এ-বিষয়ে ইনভেস্টমেন্টের পরিবেশ পরিস্থিতি তৈরি করার প্রয়োজন আছে। সে কাজ করতে হলে খুব স্বাভাবিকভাবেই বাড়িওয়ালা এবং ভাড়াটিয়া উভয়কে অবশ্যই পরস্পরের সামনা সামনি হতে হবে, যে যার জায়গায় দাঁড়িয়ে থাকলে চলবে না। পারস্পরিক বোঝা-পড়ার ভিত্তিতে একটা সঠিক পরিবেশ পরিস্থিতির সৃষ্টি করা উচিত। বামফ্রন্ট সরকার নিশ্চিতভাবে গরিব ভাড়াটিয়াদের পক্ষে দাঁড়িয়ে তাদের স্বার্থ রক্ষায় কথা মাথায় রেখে এই বিল ড্রাফট করেছে। পরবর্তীকালে কিছু অ্যামেন্ডমেন্ট এসেছে এবং সেই অ্যামেন্ডমেন্ট আজকে আবু আয়েশ মন্ডল এবং আবদুল মান্নান এখানে উপস্থিত করেছেন। সেই অ্যামেন্ডমেন্টগুলি-সহ এই বিলকে সমর্থন করে আমি বলতে চাই যে, আজকের পরিস্থিতি '৫৬ সালের ভাড়াটিয়া আইন অপর্যাপ্ত হয়ে পড়েছে।

[4-20 — 4-30 p.m.]

ফলে নতুন আইন তৈরি করার জন্য আজকে যা প্রয়োজন, যে চাহিদা সেই চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে সরকারকে এগুতে হচ্ছে। কিন্তু সরকারের সমস্যা হচ্ছে যেটা সেটা হচ্ছে, বিপুল পরিমাণ টাকা ইনভেস্ট করতে পারছে না রেন্টাল ফ্ল্যাট তৈরি করার জন্য অথচ সরকার দর্শকের ভূমিকা নিতে পারে না। কারণ সরকারের দায়-বদ্ধতা আছে এই রাজ্যের নাগরিকদের প্রতি, ভাড়াটিয়াদের প্রতি। তাই সরকারকে হস্তক্ষেপ করার জন্য আইনকে ঢেলে সাজাবার প্রয়োজন হয়ে পড়েছে। সেই কারণে এই নতুন আইন উপস্থাপিত করলেন, সেই কারণে এই বিল উপস্থাপিত করলেন। আমি সেইজন্য এই বিলটিকে সমর্থন জানাচ্ছি। এরপরে যে কথাটা হচ্ছে সেটা হচ্ছে, সরকার নিশ্চিতভাবে অল্প ভাড়া দিয়ে যারা থাকছে যাদের বসত বাড়ি কলকাতায় সেক্ষেত্রে হচ্ছে ২ হাজার টাকা আর হাওড়ার ক্ষেত্রে হচ্ছে ১ হাজার টাকা আর যারা ইন্ডাস্ট্রিয়াল বা বিসনেস পারপাসে নেবে তাদের ক্ষেত্রে ৩ হাজার টাকা এবং দেড় হাজার টাকা। নীচু ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করার জন্য সুনির্দিষ্টভাবে তাদের রক্ষা-কবচ সরকার তৈরি করতে চাচ্ছেন।

এই উদ্যোগকে আমি স্বাগত জানাচ্ছি। এর বাইরে যারা বিসনেজ পারপাসে বড় বড় বাড়ি ভাড়া নেবেন, বড় বড় প্রোমোটার, বিল্ডিং ওনার যারা ভাড়া নেবেন সেখানে যে সমস্ত বিরোধ আছে তা নিষ্পত্তি করার জন্য ভিন্ন যে ব্যবস্থা সেটা থাকবে। সেই ভিন্ন ব্যবস্থার মধ্যে নানা পদ্ধতি, নানা উপকরণের কথা এই বিলের মধ্যে আছে। আমি সেটা আর পুনরোক্তি করতে চাই না। আজকে বিলের মধ্যে কারও কারও আশঙ্কা থাকতে পারে বা কারও কারও ধারণা ছিল ভাড়াটিয়ারা উত্তরাধিকার-সূত্রে একটা বাড়ি ব্যবহার করার জন্য দীর্ঘ বছর তাদের অধিকার থাকবে, কি থাকবে না। সেখানে এই বিলে বলিষ্ঠভাবে বলা হয়েছে, উত্তরাধিকার-সূত্রে ভাড়াটিয়ারা বছরের পর বছর—ইয়ারস টুগেদার—৫০ বছর, ৬০ বছর, কিম্বা ৭০ বছর—কেউই ব্যবহার করতে পারবে না। কলকাতার ক্ষেত্রে দেখা যাবে ঠিকই, ১০ বছর, ২০ বছর কিম্বা ৩৫ বছর ধরে ভাড়াটিয়ারা ব্যবহার করছেন—এইসব সমস্যা আছে কিন্তু সবগুলিকে মাথায় রেখে একটা বাস্তব দৃষ্টিভঙ্গি থেকে সরকার উদ্যোগ নিয়েছেন। এক্ষেত্রে সরকার বলেছেন, উত্তরাধিকারসূত্রে ভাড়াটিয়ারা ভাড়াটে হয়ে থাকবার অধিকার সব সময়ে ভোগ করতে পারে না এবং একটার পর একটা জেনারেশন ব্যবহার করবেন তাও করতে পারে না। সেক্ষেত্রে বলা হয়েছে, ভাড়াটিয়া যিনি আছেন তিনি যদি মারা যান, তার স্পাউস তিনি যতদিন বেঁচে থাকবেন তিনি ব্যবহার করতে পারেন অর্থাৎ সেই বাড়িতে ভাড়াটিয়া হিসাবে থাকতে পারেন। আর তিনি যদি মারা যান তাহলে তার ছেলে বা মেয়ে যদি থাকেন তারা ৫ বছর ঐ বাড়িতে ভাড়াটিয়া হিসাবে থাকতে পারেন, তারপরে সেই বাড়িটি তাদের ছেড়ে দিতে হবে। কিন্তু বাড়িওলা যদি সেই বাড়িটিকে আবার ভাড়া দিতে চান তাহলে ওদেরই প্রথম অফার করতে হবে এবং সেক্ষেত্রে নতুন করে ভাড়ার চুক্তি করে বর্তমান ভাড়ার হিসাব-নিকাশ করার প্রভিসন সেটা উল্লেখ করা আছে।

এবার যেটা হচ্ছে, বাড়ি ভাড়া দেওয়া হবে কিনা? এটা আজকে বড় প্রশ্ন। আজকের যুগে, আজকের সময়ে আমাদের দেশের যে অর্থনীতি—পশ্চিমবাংলায় আমরা আলাদা আই-ল্যান্ডের বাসিন্দা নই, দেশের যে অর্থনীতি, দেশের যে নিয়ম-কানুন, দেশের যে পরিকাঠামো তার মধ্যে দাঁড়িয়েই রাজ্যকে চলতে হয়। ফলে একটা বিল্ডিং সেক্টরে বাড়ি ভাড়া দেওয়ার ক্ষেত্রে যে বিপুল পরিমাণ টাকা ইনভেস্ট করতে হয় সেই ইনভেস্টের প্রপার রিটার্ন যদি না হয় তাহলে সেক্ষেত্রে মানুষ অন্য জায়গায় টাকা ইনভেস্ট করবেন। কেউ হয়ত ইন্ডাস্ট্রিতে করবেন, কেউ হয়ত ফাটকা বাজারে করবেন, কেউ হয়ত নিদেনপক্ষে স্বচ্ছ জীবন-যাপন করার জন্য ব্যাঙ্কে ইনভেস্ট করতে পারেন। মিনিমাম ব্যাঙ্কের রেট অফ ইন্টারেস্ট যদি বাড়ি থেকে না আসে তাহলে মানুষ কেন আজকে বাড়ির ক্ষেত্রে টাকা ইনভেস্ট করবেন? আজকে এই প্রশ্ন আমাদের সামনে আছে। তাই আমি আগেই বলেছি, সমস্যা জটিলতর হচ্ছে, মানুষ বাসস্থান চাইছেন, কিন্তু যে বিপুল পরিমাণ টাকা

ইনভেস্টের জন্য দরকার রেন্টালের ক্ষেত্রে তা সরকারের সঙ্গতি নেই।

তাহলে এখানে যদি বেসরকারি পুঁজি নিয়োগ করতে হয়, এখানে যদি প্রাইভেট সেক্টারকে ঢোকাতে হয়, এখানে যদি ইন্ডিভিজুয়ালের উপর নির্ভর করতে হয় তাহলে ন্যূনতম সেই ভাড়ার ব্যবস্থা করা দরকার যার প্রটেকশন পেলে তার উপর নির্ভর করে এই ইনভেস্টমেন্ট-টা হতে পারে। সেই দিক থেকে তাকিয়ে ১০ পারসেন্ট '৮৪ সালের পর যারা কনস্ট্রাকশন করেছেন, কনস্ট্রাকশন কস্টের ১০ পারসেন্ট ভাড়ার ব্যবস্থা আর প্রি '৮৪ পিরিওডের যে কনস্ট্রাকশন সে ক্ষেত্রে সব কিছু বিলের প্রভিসনের মধ্যে বলা হয়েছে, আমি তার আর পুনরাবৃত্তি করতে চাই না। ২০ বছর আগের ভাড়াটে থাকলে তার থ্রি টাইমস করা সেই ভাড়ার এইসব বিষয়গুলি আছে। এর আগেই আপনারা শুনলেন, অপোজিশন বেঞ্চ থেকে অম্বিকাবাবু বললেন যে ভাড়াটের যে চেহারা সেই চেহারাতে ফিক্স করা, সে ক্ষেত্রেও আবার তার স্ল্যাব, আঙ্কিক হিসাব—সবই বিলের মধ্যে ডিটেলসে করা আছে। সেইজন্য আমার কথা হচ্ছে, এই চিন্তাভাবনার উপর দাঁড়িয়ে এখানে এটা ঠিকই যে ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করার জন্য এখানে আরও একটি রক্ষাকবচের ব্যবস্থা করা হয়েছে। সেই রক্ষা-কবচটা হচ্ছে এই যে, এই বিল এখানে পাস হবার পর, গেজেটে প্রকাশিত হবার পর—অর্থাৎ আজকে পাস হবার পর কালকে যদি এর গেজেট হয়ে যায় তাহলে পরশু থেকে এই অস্ত্র হাতে নিয়ে বাড়িওয়ালারা তাদের ভাড়াটেদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করতে পারবেন না। এখানে দু বছরের একটা অন্তর্বর্তী সময় থাকছে। এই সময়ের মধ্যে ভাড়াটিয়াদের বিরুদ্ধে জেহাদ ঘোষণার সুযোগ বাড়িওয়ালাদের থাকছে না। এখানে দু বছরের মরেটিরিয়াম পিরিয়ড থাকছে এটা ইমপ্লিমেন্ট করার ক্ষেত্রে। এই যে প্রভিসন এটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। তারপর আমরা দেখেছি যে আইনের যে প্রোটেকশনের ব্যবস্থা সেই প্রোটেকশন তো সবসময় কার্যকর হচ্ছে না। কোর্টে বছরের পর বছর হাজার হাজার লক্ষ লক্ষ কেস জমা হয়ে পড়ে থাকছে। এই ভাবে যদি কোর্টে কেস পেন্ডিং থাকে তাহলে যে কোনও পক্ষই আদালতে মামলা করুন না কেন তিনি তো প্রপার প্রটেকশন আইনের কাছ থেকে পাচ্ছেন না। সেইজন্য এবারের বিলে ট্রাইব্যুনাল ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে এবং ভাড়াটিয়াদের দুটি ভাগে ভাগ করে সেখানে বিচারের ব্যবস্থা করা হয়েছে। গরিব, মধ্যবিত্ত ভাড়াটিয়াদের জন্য একটি ব্যবস্থা এবং উচ্চ-বিত্ত ভাড়াটিয়াদের জন্য আর একটি ব্যবস্থা। এরমধ্যে দিয়ে চাপ কমিয়ে গরিব, মধ্যবিত্ত মানুষদের রক্ষা করার যে উদ্যোগ সরকার নিয়েছেন তাকে নিশ্চয় আমি সাধুবাদ জানাই, অভিনন্দন জানাই। পরিশেষে আমি বলব, এটা আমার ব্যক্তিগত অভিমত, গোটা বিলটায় যা আনা হয়েছে এটা একটা পরীক্ষামূলক, আগামী ২/৩ বছর এটাকে প্রয়োগ করে দেখা যেতে পারে। যদি দেখা যায় এতে একটা অ্যাডভার্স ইমপ্যাক্ট দেখা দিচ্ছে আমাদের সোসাইটিতে তাহলে আমি আশা করব দু/তিন

বছর পর সরকার সেটা রিভিউ করে আবার নতুন বিল আনবেন। তার মধ্যে দিয়ে ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করা, গরিব মানুষদের স্বার্থ রক্ষা করার যে কাজ সেই কাজকে এগিয়ে নিয়ে যাবার দিকে আমাদের নজর দিতে হবে। তার কারণ, আবার বলছি, পরিবেশ, পরিস্থিতির মধ্যে জটিলতা আছে। সেটার একটা দিক আমাদের দায়বদ্ধতা আছে গরিব মানুষদের স্বার্থ রক্ষা করার, আর একটা দিক হচ্ছে ক্রমবর্ধমান যে চাহিদা সেই চাহিদা পুরণ করার জন্য যে বিপুল উদ্যোগের দরকার, যে বিপুল বিনিয়োগের দরকার সেই বিনিয়োগের প্রাক শর্ত হিসাবে কিছু সুযোগ সুবিধা তৈরি করা। সবচেয়ে বড় কথা হচ্ছে, পারস্পরিক বোঝাপড়ার ভিত্তিতে যদি আমরা এগুতে পারি তাহলে আমি বিশ্বাস করি রাজ্য সরকার যে বিল আজকে এই সভায় এনেছেন এবং যা আমাদের অনুমোদন নিয়ে আজকে গৃহীত হবে তার মধ্যে দিয়ে আমাদের রাজ্যের ভাড়াটিয়াদের, গরিব মানুষদের স্বার্থ রক্ষা করা যাবে, এই শহরের মানুষকে রক্ষা করা যাবে। আমি আশা করি এই শহরের গরিব মানুষদের স্বার্থ রক্ষা করার দায় আমাদের সরকার নেবেন। এই বলে শ্রী আবু আয়েশ মন্ডল এবং শ্রী আব্দুল মান্নানের সংশোধনী সহ যে বিল মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন তাকে আর একবার সমর্থন করে শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** অনারেবল স্পিকার, স্যার, আজকে The West Bengal Premises Tenancy Bill, 1996. মাননীয় মন্ত্রী মহাশয় সভায় উপস্থিত করেছেন তা সমর্থন করে আপনার মাধ্যমে দু/একটি কথা বলতে চাই। বিশেষ করে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে অ্যাসেসমেন্ট করা হয়, জি. আর. করা হয় এবং বাড়ির ভ্যালুয়েশনের উপর ট্যাক্স নির্ধারণ করা হয়। কিন্তু আমরা লক্ষ্য করেছি, মধ্যবিত্ত এবং নিম্ন-মধ্যবিত্ত শ্রেণীর বাড়ির মালিক যারা, বিশেষ করে বস্তি এলাকায় ঠিকা হিসাবে যারা রেন্টে ভাড়াটিয়া বসিয়েছেন তারা বাড়ি ভাড়া বাড়াবার কোনও সুযোগ এতদিন পাননি। সেখানে সেই মান্ধাতা আমলের ভাড়া ; কোনও জায়গায় ১২ টাকা, কোনও জায়গায় ৫ টাকা ভাড়া। অথচ মেন্টেনেন্স ভ্যালুয়েশন এবং জমির মূল্য অনেক অনেক গুণ বেড়ে গেছে। স্বাভাবিকভাবেই আমাদের সরকার ভাড়াটিয়া এবং বাড়ির মালিকদের স্বার্থ চিন্তা দীর্ঘ দিন ধরে করছেন এবং সেই চিন্তার ফলে অনেক দেরিতে হ'লেও বিলটা আজকে এসেছে। আর আমি মনে করি যে, পুরানো দিনের যে ভাড়া বর্তমানে সেটা থাকা উচিত নয়। আমি মনে করি, বর্তমান জমির মূল্য এবং নির্মাণ ব্যয়ের উপর ভ্যালুয়েশন কষে রেন্ট ফিক্স হওয়া উচিত। আর যিনি ভাড়াটিয়া হবেন তিনি অস্থায়ী, স্থায়ী নন, কারণ একজন ভাড়াটিয়া একটি বাড়ি যদি দখল করে রাখেনও সেক্ষেত্রে তিনি তার মালিক হয়ে যাবেন এটা তো হতে পারে না। তারই জন্য বাড়িওয়ালা এবং ভাড়াটিয়ার মধ্যে একটা এগ্রিমেন্ট হওয়া উচিত এবং চুক্তিটা ৫ বছর

অন্তর অন্তর রিনিউ হওয়া উচিত। নতুন ভাড়াটিয়ার সঙ্গে বাড়ির মালিকের এগ্রিমেন্টটা হতে হবে উভয়ের সম্মতি সাপেক্ষে এবং চুক্তিটা ৫ বছর মেয়াদি হবে। দ্বিতীয়ত, এরপর আসছে সাক্‌সেশনের প্রশ্ন। অরিজিনাল টেনেন্ট মারা গেছেন, উত্তরাধিকার সূত্রে তার স্ত্রী বা ছেলে—তাদের থাকবার সুযোগ নিশ্চয়ই থাকবে এবং থাকা উচিত। কিন্তু যে কথা আমি পূর্বে উল্লেখ করেছি—ভাড়াটিয়ারা অস্থায়ী, তাই উত্তরাধিকার সূত্রে থাকতে হলেও বাড়ির মালিকের সঙ্গে তাকে একটা নতুন এগ্রিমেন্ট করতে হবে এবং সেই এগ্রিমেন্ট অনুযায়ী তিনি সেই ঘর ভোগ-দখল করতে পারবেন। তারপর আসছি অ্যাভিকশনের প্রশ্নে। এক্ষেত্রে বাড়িওয়ালার যে রাইট সেই রাইট অনুযায়ী তার প্রয়োজনীয়তাটা তাকে প্রমাণ করতে হবে এবং তুলে দেবার আগে ভাড়াটিয়াকে একটা নির্দিষ্ট সময় দিতে হবে। সেই নির্দিষ্ট সময় অতিক্রান্ত হবার পরই তিনি সেই ঘর দখল করতে পারবেন।

যাতে বাড়ির যে মালিক তার নিজস্ব প্রয়োজনে, তার নিজের সংসার আছে ছেলেমেয়ে আছে, তার ঘরের প্রয়োজন আছে সেই ক্ষেত্রে অন্যত্র কোথাও কোনও ব্যবস্থা সেই ক্ষেত্রে তিনি যাতে সেই সুযোগটা পান সেই রকম আইনে ব্যবস্থা হওয়া উচিত। সাথে সাথে আমি এই কথা বলতে চাই সাব টেনেন্ট-এর ব্যাপারে, একজন অরিজিনাল টেনেন্ট সে হঠাৎ একজনকে সাবলেট করে টেনেন্ট হিসাবে বসিয়ে চলে গেল, সেই সাব টেনেন্ট মানি অর্ডার করে মালিককে টাকা পাঠিয়ে দিল। সেই মালিক তার মানি অর্ডার ফিরিয়ে দিল। সেই ক্ষেত্রে সে সেই গ্রাউন্ড নিয়ে রেন্ট কন্ট্রোলে চলে গেল। এই ক্ষেত্রে কন্ট্রোলার তাকে ভাড়াটিয়া হিসাবে অধিকার দিতে পারে, সেই অধিকার দেওয়া আছে। এটা হওয়া ঠিক নয়। যে কোনও কারণেই হোক একজন অরিজিনাল টেনেন্ট বা একজন অংশীদার সে একজনকে সাবলেট করে দিল, রেন্ট কন্ট্রোলার তাকে ভাড়াটিয়ার রাইট দিয়ে দেবেন এটা মেনে নেওয়া যেতে পারে না। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিবেচনা করতে বলব। এখানে এই বিলে যেটা আনা হয়েছে আমার মনে হয় এটা ঠিক নয়। রেন্টের কথা আমি আগেই উল্লেখ করেছি, বহু পুরানো টেনেন্ট আছে তাদের ভাড়াটা বাড়া দরকার। বর্তমানে যে কর্পোরেশন ট্যাক্স এবং অন্যান্য মেনটেনেন্স যা আছে সার্ভিস আছে সেই বিষয়টার উপর বিবেচনা করে সেই পারসেন্টেজের উপর ভিত্তি করে পুরানো টেনেন্টের রেটটাকে বাড়ানো দরকার। নূতন টেনেন্টের ক্ষেত্রে বলছি—আগেও উল্লেখ করেছি, আবার উল্লেখ করছি—যিনি ল্যান্ড লর্ড, হাট ওনার তার সঙ্গে টেনেন্টের চুক্তি অনুযায়ী রেটটা ফিক্স হবে। এই বিলটাকে আমি সমর্থন জানাচ্ছি। কারণ দীর্ঘ দিন আগে ১৯৮৫ সালের পৌর নির্বাচনের সময় বামফ্রন্ট সরকারের যে কর্মসূচি সেই কর্মসূচির ১ নম্বরে বলা হয়েছিল যে শহরাঞ্চলে, কলকাতা এবং হাওড়ার শহরাঞ্চলে যে সব বাড়িওলা আছে, যারা মধ্যবিত্ত দীর্ঘ দিন সাফার করছে, অনেক মামলা মোকর্দ্দমা বারে বারে হয়েছে সেই বিষয়টা এই আইনে সংশোধন করা হবে এবং সেখানে ভাড়াটিয়ার স্বার্থ

দেখা হবে এবং বাড়ির মালিকদের স্বার্থ দেখা হবে। দীর্ঘ দিন পরে প্রায় ১২ বছর পরে আজকে এই অ্যামেন্ডমেন্ট আনা হল। এটা খুব অভিনন্দনযোগ্য এবং আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। আশা করি এই বিলটা কার্যকর করার জন্য সরকারের পক্ষ থেকে ব্যবস্থা নেবেন। এই কথা বলে আজকে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মন্ত্রী উপস্থিত নেই, কাকে বলব? মন্ত্রী মহাশয় সিলেক্ট কমিটিতে সময় দেবেন না, এখানেও সময় দেবেন না, কাকে বলব?

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় আমার অনুমতি নিয়ে বাইরে গেছেন, বিলের কোনও একটা জটিল ব্যাপার নিয়ে আলোচনা করতে বাইরে গেছেন, আপনি বলুন, মন্ত্রী এসে যাবেন।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** যাই হোক, মন্ত্রী থাকবেন না বলার সময়ে, এটা আমার প্রতিবাদ থাকল। প্রেমিসেস টেনান্সি বিল নিয়ে আজকে যে আলোচনা হচ্ছে, সেই বিলের উপরে আমি আমার বক্তব্য রাখছি। যে কোনও বিলের একটা অবজেক্ট থাকে এবং তার একটা পারপাস থাকে। এটা আমার কথা নয়, আমি বই থেকে পড়ছি, The Basic objectives of the Rent Control Legislation are to protect the tenant against exorbitant rents, and the arbitrary increases, in the rent and ensure him security and tenancy. There is a unanimous opinion that the social objectives of Rent Control Acts have not been realised. On the other hand, there have been various adverse effects. The National Housing Policy approved by the Central Government recommended that proper amendment in existing laws and regulations be carried out for enabling and creating atmosphere for housing activity in the country. কলকাতা শহরে বাড়িওয়ালা এবং ভাড়াটে সমস্যা কোনও নতুন সমস্যা নয়। ৪১/৪২ বছর পর আমরা বিল এনেছি অ্যামেন্ডমেন্টের জন্য। মাননীয় বিধায়ক মহম্মদ ইয়াকুব বলছিলেন, ১৯৮৫ সালে বামফ্রন্ট বলেছিলেন। বেটার লেট দ্যান নেভার। বার বছর পর এটা উত্থাপিত হয়েছে। দ্বিতীয়বার যখন এটা সিলেক্ট কমিটিতে রেফার্ড ব্যাক হয়, আমি তখন সেই কমিটিতে সিলেক্টেড হই। মাত্র দুটি মিটিং হয়েছিল। মন্ত্রী অসুস্থ ছিলেন। সুতরাং তাকে তাড়াতাড়ি চলে যেতে হয়। এখানে কয়েকদিন আগে আমি ম্যালেরিয়া নিয়ে বক্তব্য রাখার সময়ে বলেছিলাম এবং কামনা করেছিলাম যে মন্ত্রী সুস্থ্য হয়ে ফিরে আসুন। এই

বিলে বাড়িওয়ালা এবং ভাড়াটের যে ব্যবধান সেটা বাড়বে না কমবে, এখানে অনেকে নিজেদের অভিজ্ঞতা থেকে বক্তব্য রাখলেন। আমরা কেউ বাড়িওয়ালা, কেউ বা ভাড়াটে। এটা অপরাধ নয়। সামাজিক অবস্থানে আমরা কেউ বাড়িওয়ালা, কেউ ভাড়াটে। প্রশ্ন হল, অনেকে যখন বক্তব্য রাখছিলেন তখন তারা তাদের অভিজ্ঞতা দিয়ে বলছিলেন। কিন্তু যখন বিল আনা হয় তখন দেখা যায় সেটা ব্যালান্সড বিল। এই বিল নিয়ে অনেক আলোচনা করা যায়। এটি ত্রুটিপূর্ণ বিল, ব্যালান্সড বিল নয়। বাড়িওয়ালা এবং ভাড়াটে, দু'পক্ষের স্বার্থ খতিয়ে দেখা হয়নি। আমি সিলেক্ট কমিটিতে আমার বক্তব্য রেখেছিলাম। আপনাদের মন্ত্রী, দি ইয়ং ম্যান ইজ ইন এ হারি, এতবড় একটা সিরিয়াস ব্যাপার, এতবড় একটা সেন্সেটিভ বিল তাড়াহুড়ো করে করছেন। যাই হোক, প্রশ্ন হল যে, আমরা যারা দীর্ঘদিন রাজনীতির সঙ্গে যুক্ত তারা বাড়িওয়ালা এবং ভাড়াটে সমস্যার সঙ্গে যুক্ত আমরা একথা নিশ্চিত ভাবে বলতে পারি যে বাড়িওয়ালাকে ভাড়াটে করা যাবে না, আবার ভাড়াটেকে বাড়িওয়ালা করা যাবে না। তারাই আমাদের কাছে আসে—অত্যাচারিত বাড়িওয়ালা এবং অত্যাচারিত ভাড়াটে আমাদের কাছে আসে। আমি বলতে চাই, কিছু বাড়িওয়ালা আছেন যারা অত্যাচারিত, আবার কিছু ভাড়াটে আছেন যারা অত্যাচারিত, এই বিষয়ে সন্দেহ নেই। প্রশ্ন হল, টেনেন্টের যে উইডো, তার স্পাউসকে থাকতে দিতে হবে—নিশ্চয়ই, আমি এই ব্যাপারে অম্বিকাদার সঙ্গে একমত। তার পাশাপাশি, একজন বাড়িওয়ালা যিনি মারা গেছেন, তার পরিবার আর্থিক দুরবস্থার মধ্যে পড়ে আছেন, তার মেন্টালি ডিস্টার্বড সন আছে, হ্যান্ডিক্যাপ ডটার আছে, তার কথা ভাবা উচিত ছিল। এই বিলে যদি ভাবা হত ৫ পারসেন্ট বিলের ব্যাপারে, অ্যাকর্ডিং টু দি ইনফ্লেশন রেট যদি ভাবা হত, তাহলে আমরা আপত্তি করতাম না। আমরা তাহলে ভেবে দেখতাম। যদি ভাবনা থাকত কর্পোরেশন ট্যাক্সের ব্যাপারে, জলের ট্যাক্সের ব্যাপারে, আপনারা যেটার অনুমোদন দিয়ে দিয়েছেন, তাহলে যে কথা বলেছেন, আমরা ভেবে দেখতাম।

কিন্তু প্রশ্ন হল বাড়িওয়ালাদের বাড়ি ভাড়ার টাকা অনেক সময়ে রেন্ট কন্ট্রোলে জমা পড়ছে। বছরের পর বছর সেই টাকা গভর্নমেন্টের রেন্ট কন্ট্রোলে জমা পড়ে আছে, ওই টাকাগুলো পাবার জন্য বাড়িওয়ালার হন্যে হয়ে ঘুরে বেরাচ্ছে কিন্তু সেই টাকা পাচ্ছে না। আপনারা এইভাবে ভাড়াটের রেন্ট কন্ট্রোলে টাকা জমা দেবার ব্যবস্থা করে দিয়েছেন কিন্তু ওই টাকা বাড়িওয়ালারা পাওয়ার ব্যাপারে কোনও বন্দোবস্ত এই বিলে করেননি। ব্যাঙ্কের মাধ্যমে বা অন্য কোনও উপায়ে টাকা তোলার ব্যবস্থা নেই। সেখানে বছরের পর বছর টাকা জমা রেখে দেবেন, তাদের ইচ্ছামতো সময়মতো টাকা দেবেন। আর বাড়িওয়ালার ওই টাকা তুলতে গিয়ে পায়ের জুতোর শুকতলা পর্যন্ত খয়ে যাচ্ছে তবুও টাকা পাচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, সাবলেটিং ইল্লিগ্যাল, এটা আমরাও জানি কিন্তু সেটাকে পার্টনারশিপ, দালাল এবং কেয়ারটেকার ইত্যাদি করে

বিভিন্ন কায়দায় বাই পাশ করা হয়েছে। সুতরাং সাব-লেটিংটাকে কোনও ভাবেই ব্যান করতে পারেননি। কোনও অবস্থাতাই সাব লেটিং চলে না এই বিলে সেকথা ভাবা হয়নি। এইবার আসছি ফেয়ার রেন্টের কথায়। জায়গার সঙ্গে তাল মিলিয়ে সেখানে বাড়ি ওয়ালাদের অর্থ দিতে হবে, বাড়ি অনুযায়ী অর্থ দিতে হবে অর্থাৎ ইনফ্লেশনের সঙ্গে তাল মিলিয়ে ভাড়া বাড়াতে হবে। সেখানে সমস্ত রকম সহযোগিতা বাড়িওয়ালার সঙ্গে করতে হবে so far rebuilding, reconstruction, these are concerned. কিন্তু তার পাশাপাশি আমরা যদি বলি এই যে অ্যাভিকশন বা উচ্ছেদ সেটাকে প্রোটেকশন করতে কি ব্যবস্থা নিয়েছেন? বাড়িওয়ালা তার বাড়ি থেকে ভাড়াটেকে উচ্ছেদ করবেন তার প্রয়োজনে—এটা তো হতে পারে না। প্রশ্ন হল যে আপনি সেখানে সেন্ট্রাল মডেল Rent Control Legislation. যে বইটা আছে সেই বইটার থেকে পড়ে শোনাচ্ছি, Temporary eviction is provided for in case the premises are required for major repairs, reconstruction, additions or alterations. It is mandatory to readmit the tenant after the repair is over Right to Appeal. আপনার বিলে তার কোনও উল্লেখ নেই। প্রশ্ন হল রাইট টু অ্যাপিল, এই বিলে সেক্ষেত্রে আপনি দি রাইট টু অ্যাপিলের ব্যাপারটা ক্লিয়ার নেই। The right to appeal is being taken away or is becoming the discreationary power of the tribunal which will amount to dinial all judicial justice to an affected party. Restricting the right of High Court will be against the recent Supreme Court Judgment under Art. 323 (a) & (b) as well 123 (a) & (b) (Vide clause 9, 12, 13, 43 (1) of the proposed Bill). সেখানে হাইকোর্টের যে কেস সেটা আলট্রা ভায়ারস হয়ে যাবে। এই ব্যাপারে আপনার ভাবনা চিন্তা করা উচিত ছিল এবং বিষয়টা দেখা উচিত ছিল। যদিও আমরা সবাই এই বিলটার ব্যাপারে একমত হয়েছি, তবুও বলছি আরও একটি আলোচনার করার সময় দিলে মনে হয় ভাল হত। এখানে যে অ্যামেন্ড এনেছেন বিধায়ক আবু আয়েশ মন্ডল এবং মান্নান সাহেব তার অধিকাংশই ঠিক আছে কিন্তু তার পাশাপাশি নন রেসিডেন্সের কথাটা উল্লেখ করলে ভাল হত। সেখানে নন রেসিডেন্সের কথা উল্লেখ নেই। অ্যামেন্ডমেন্ট সার্কুলেট করেছেন তাতে রেসিডেন্স, নন রেসিডেন্সের ব্যাপারে কোনও উল্লেখ নেই, এই বিষয়টা একটু দেখবেন। আপনি রিকোয়ারমেন্ট এই শব্দটি তুলে দিয়েছেন। রিজিনেবেল এই কথাটা থাকলেও হত। আমরা বাড়িওয়ালাদের প্রোটেকশন দেব তাদেরকে ফেয়ার রেন্ট দেওয়া হবে, ইনফ্লেশন রেট অনুযায়ী তাদের সঙ্গে ভাড়াটিয়াকে সহযোগিতা করতে হবে রিবিল্ডিং, রিকনস্ট্রাকশন, রিপেয়ারিংয়ের ক্ষেত্রে। কিন্তু ভাড়াটের ব্যাপারে কোনও প্রোটেকশন থাকছে না। বাড়িওয়ালা যে কোনও সময়ে উচ্ছেদ করতে পারে। বাড়িওয়ালাও অত্যাচার করতে পারবে আবার ভাড়াটেও অত্যাচার

করতে পারবে, এর কোনও ব্যবস্থা আপনি করলেন না। সুতরাং বাড়িওয়ালা আর ভাড়াটের মধ্যে ব্যবধান কমার পরিবর্তে বাড়ল। সেখানে বাড়িওয়ালাকে যেমন প্রোটেকশন দেওয়া হবে তেমনি ভাড়াটেকেও প্রোটেকশন দিতে হবে এই কথা আমি বলতে চাই।

এই কথাটা আমি বলতে চাই। আপনি এখানে বলেছেন, ওমিটিং দি ওয়ার্ডস রিজনিবিল ফ্রম এভারহোয়ার' has given abundant and very un-reasonable right to the landlords Clause 6, 1(C) & (D), 6(11), page 12 লক অ্যান্ড কি—সেখানে আপনি বলছেন, "টেনেন্ট ডাজ নট রিসাইড most part of the year and keep the premises locked" স্যার, স্পেসিফাই করা নেই এখানে। এখন স্পেসিফাই করতে হবে অ্যাট মোস্ট পার্ট অব দি ঈয়ার শুড বি স্পেসিফাইড। এটা তিন মাস হতে পারে, ৬ মাসও হতে পারে। আবার এমনও তো হতে পারে আমি আমার ছেলের চিকিৎসার জন্য—যা পশ্চিমবাংলার চিকিৎসার হাল—হয়ত আমাকে ম্যাড্রাসে যেতে হল, সি. এম. সি.-তে যেতে হল, অ্যাপোলোতে যেতে হল, আমার চাকরির জন্য ছেড়ে চলে যেতে হল, সেখানে আমি যদি ভাড়া মিটিয়ে থাকি এবং যদি আমি ডিফল্ট করি তাহলে কোনও ভাড়াটিয়াকে প্রটেক্ট করা হবে না এই বিলে। এই প্রটেকশন তো ভাড়াটিয়াকে এই বিলে দেওয়া হয়নি। স্যার, এখানে ডিফল্টারের ক্ষেত্রে "Eviction for defaulter for three months within 12 months or three rental period" is misleading. Whether three months are consequtively or separately ?" সেটাও বলা নেই। অ্যামবিগুইটি ইজ দেয়ার। ইহাও হয়, উহাও হয়। এই বিলকে নিয়ে আলোচনার জন্য বারবার অনুরোধ জানিয়েছিলাম, উনি রাজি নন, দি ঈয়াং ম্যান ইজ ইন এ হ্যারি। স্যার, এখানে বলছে, কি সাংঘাতিক কথা শুনুন গ্রাউন্ড অব অ্যাভিকশন, ভাবা যায়। টেনেন্ট ইজ গিল্টি অব কন্ডাক্ট resulting in the nuisance or when the landlord or the neighbour is annoyed. মনে করুন সূর্যবাবু ল্যান্ডলর্ড, আমি ভাড়াটে, সূর্যবাবুর পক্ষে কি এখন কঠিন হবে নেবারকে মোটিভেট করা, মোটিভেট করে আমাকে তুলে দেওয়া? বা আমি বাড়িওলা সূর্যবাবু ভাড়াটে এক্ষেত্রে আমার পক্ষে কি আমার জায়গায় দাঁড়িয়ে সূর্যবাবুকে তুলে দেওয়া কঠিন হবে? আমার মনে হয় এটা বাদ যাওয়া উচিত। স্যার, এখানে বলছে, ল্যান্ডলর্ড ওয়ান্টস টু বিল্ড অর রিবিল্ড অব ওয়ান্টস addition or alteration of the premises. Clause 6, 1(C), page 12. এত সাংঘাতিক ব্যাপার। Whenever the landlord requires for his own occupation or use such own requirement the landlord has to establish on oath by an affidavit, misrepresentation should be severely penalised in addition to re-induction, restoration of the tenancy.

স্যার, আমি জানি সূর্যবাবুরা যখন উদ্বাস্তু ছিলেন তখন এক রকম ভাবনা-চিন্তা ছিল, যখন উন্নীত হল তাদের অবস্থা, উদ্বাস্তু উচ্ছেদ তখন হল। যখন হকার ছিলেন সূর্যবাবুরা তখন এক রকম ভাবনা-চিন্তা ছিল, যখন হকার থেকে দোকান হয়েছে—শপকিপার হয়েছে— তখন আর এক রকম চিন্তা-ভাবনা হয়েছে। আর তার জন্য বোধ হয়, কলকাতাসহ কলকাতা শহরে যাতে পুরনো বাসিন্দারা না থাকতে পারে, যাতে কলকাতা শহর ব্যবসায়ীদের হয়, সেজন্য বলছি, এই আইন যদি বলবৎ হয় তাহলে স্যার, প্রমোটার এবং ডেভেলপাররা যে কোনও ছুতো নাতা করে ঢুকে পড়বে। কারণ আমি মনে করি ভাড়াটিয়া উচ্ছেদ এর ব্যাপারে চিন্তিত নই, বাড়িওয়ালা যারা, গরিব বাড়িওয়ালা তাদের কাছ থেকে বাড়ি কিনে নেওয়া এবং ডিসপিউটেড প্রপার্টি উইথ টেনেন্ট প্রপার্টিগুলি কিনে নিয়ে কলকাতা শহরে ব্যবসায়ীদের কলকাতা শহর হবে। কলকাতা শহরে বাড়িওয়ালাদের-ভাড়াটিয়ারাও-অবস্থা হবে, তাদের পাঁচ পুরুষের বাড়ি তারা কলকাতা শহরে রাখতে পারবে না। এবং আমি ভাড়াটিয়াতো থাকতেই পারব না। আজকে প্রশ্ন হল এখানে প্রপার্টির ফেয়ার রেন্ট-এর Ten percent on building cost constructed after 1984, vide Clause 17(II), page 18. From earlier suggested, $7^1/_2$% is too high. This will apply to tenants less than 10 years. The system of fair rent i,e. 300 per cent or three times in the case of tenants of over 20 years as in schedule 2, clause 17(III) page 18 and 200 percent or two times of tenants of ever 10 years as in Schedule 3, Clause 17(IV), page 19. This will mean while accepting the corrective measures under the fair rent formula, one is losing the right of legal protection and accepting the disastrous T.P. Act, Sir. আপনি জানেন ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্ট পড়বে। এটা পড়লে পরে যে প্রটেকশন টেনেন্টদের পাওয়ার কথা এই বিলেতে, এখানে হয়ত মাননীয় মন্ত্রী বলবেন, সেই মিনিমাম প্রটেকশনটা দেওয়া হচ্ছে।

আপনারা জানেন যে ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্টের মধ্যে ভাড়াটিয়া এবং বাড়িওয়ালারা পড়ে এবং পড়লে পরে যে প্রোটেকশন টেনেন্টদের পাওয়ার কথা, এই বিলেতে সেটা আপনারা দেননি। তার ফলে তাদেরকে পনেরো থেকে তিরিশ দিনের নোটিশ দিয়ে তুলে দেওয়া কোনও শক্ত কাজ হবে না। "While Central Model legislation has made it Mandatory for the landlords to restore back the possession to the evicted tenants, the present Bill has not made it even obligatory, what to say of Mandatory'. CL. 10 (1), P.16 : Cl. 11, P/17. এটা ম্যান্ডেটরি হওয়া দরকার স্যার। যদি একজন সৎ, ভদ্র, ভাল টেনেন্ট হয়, যদি সে ইনফ্লেটেড রেটে ভাড়া দেয়, যদি সে টাইম টু টাইম বাড়িওয়ালা:ক সাহায্য করে, তবে তার চলে যাওয়ার

পরে সেন্ট্রাল রেন্ট কন্ট্রোল লেজিসলেশন অনুযায়ী একটা ম্যান্ডেটরি ব্যবস্থা এই বিলে থাকা উচিত ছিল। সেই ব্যবস্থা বা বন্দোবস্ত কিন্তু এই বিলে নেই। আরেকটা সাংঘাতিক ব্যাপার আমি আপনার গোচরে আনতে চাইছি নন-প্রোটেকশন লিডিং টু অ্যাভিকশন আন্ডার সেকশন ১০৬ অব ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্ট। রেসিডেন্সিয়াল টেনেন্টদের দু' হাজার টাকার উপর, আমাদের কলকাতা এবং হাওড়া কর্পোরেশনের আওতার মধ্যে পড়ে এবং এক হাজার টাকা যেটা এই দুটোর বাইরে যেটা ক্লজ থ্রি এফ ওয়ান অ্যান্ড টু-তে বলা হয়েছে, পেজ ইলেভেন এবং নন রেসিডেন্সিয়াল টেনেন্ট কলকাতা এবং হাওড়া, যেটা তিন হাজার এবং তার বাইরে যেটা দেড় হাজার বলা হয়েছে ক্লজ থ্রি জি. ওয়ান অ্যান্ড টু, এই যে নতুন অ্যাক্ট হয়েছে অটোমেটিকালি দে উইল বি গভর্ন বাই অব ট্রান্সফার অ্যাক্ট, এই অ্যাক্টের বাইরে চলে যাবে। বাইরে চলে যাওয়ার ফলে তাদের প্রোটেকশন থাকবে না। তাদেরকে যখন তখন কিছু অত্যাচারী বাড়িওয়ালা, যাদের ক্ষমতা রয়েছে, শক্তি রয়েছে—আমি আগেই বলেছি, কিছু অত্যাচারী ভাড়াটিয়া যেমন রয়েছে, আবার তেমনি অত্যাচারী বাড়িওয়ালাও রয়েছে। আমার মনে হয় এদের যদি একটা জায়গায় আনতে হয়, তাহলে যে ইমব্যালান্স রয়েছে সেটাকে ব্যালান্স করতে হবে। যে বিল আপনি হাউসে পেশ করতে চলেছেন বা পেশ করেছেন সেটা সম্পূর্ণ নয়, সেটা ত্রুটি মুক্ত নয়, এটা ইমব্যালান্স, এটা একটু ব্যালান্স হওয়া উচিত ছিল। অফার অব সেল, অর্থাৎ যে রেটে বিক্রি করতে চাইছেন, বা সেটার মার্কেট পাইস যা আছে সেটা একটু কমিয়ে সেই অফারটা দেওয়া উচিত। এটা এই বিলের মধ্যে থাকা উচিত ছিল। টেনেন্ট যদি সেটা না কেনে তবে আলাদা কথা, তবে টেনেন্ট যে রয়েছে তাকেই অফার করা উচিত বাড়িওয়ালার। আরেকটা হচ্ছে অল্টারনেটিভ অ্যাকোমোডেশন, এটা খুব সিরিয়াস ব্যাপার। আমি এই প্রসঙ্গে একটু অনুসন্ধান করেছি, এই ব্যাপারে আমি কিছু পড়ে শোনাচ্ছি, "Alternative Accommodation : Housing, reconstruction is always a profitable commercial venture and if out of their such profit, if they rehabilitate, reorganise evicted tenants that should not be unnatural or illegal, such tenants have been protecting or taking care of the land-lord's houses which otherwise, could have been captured by refugees, unauthorised persons, anti-socials etc.

West Bengal's economy, business opportunities, purchasing powers, does not permit to shift to the costly places as in Mumbai, Delhi and other Metropolies. Cl. 14 (2) P/18 : Cl. 30, P/23." তাই আমি আপনার মাধ্যমে এই বিলকে আংশিক সমর্থন করছি এবং আংশিক বিরোধিতা করছি। এই বিল ত্রুটিপূর্ণ বিল, এই বিল আগামী দিনে রিভিউ করা উচিত। না হলে বাড়িওয়ালা এবং ভাড়াটের মধ্যে ব্যবধান বেড়ে যাবে।

*এই বিল যদি চালু হয় তাহলে একটা ডিস্যাস্ট্যাস হবে। এই বিলে বাড়িওয়ালা বা ভাড়াটে কেউই প্রোটেকটেড হবে না। আমি মনে করি আগামী দিনে কলকাতা শহরের এবং হাওড়ার নিম্নবিত্ত ভাড়াটে এবং বাড়িওয়ালারা যথেষ্ট ক্ষতিগ্রস্ত হবে।*

[5-00 — 5-10 p.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনি বললেন যে নুইসেন্স ক্রিয়েট হতে পারে। সবসময়ে আপনাকে মনে রাখতে হবে যে এটা কোর্টের মাধ্যমে হবে। এটা কোর্ট বিচার করে রায় দেবে।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** স্যার, এখানে যে ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনান্সি বিল ৯৬ রাখা হয়েছে সেটা আমি সমর্থন করছি। তা এখানে আমাদের বিরোধী দলের বন্ধুরা আলোচনায় অংশগ্রহণ করে কয়েকটি কথা বলেছেন। আমি যে কথা বলতে চাই যে স্বাধীনতার অব্যবহিত পরে পন্ডিত জওহরলাল নেহরু লালকেল্লার প্রাসাদ থেকে একটি কথা বলেছিলেন। তার মধ্যে তিনি বলেছিলেন, খাদ্য বস্ত্র, বাসস্থান, শিক্ষা, স্বাস্থ্যের কথা। ৫০ বছরের মধ্যে ৪৫ বছরই যারা ছিলেন তারা খাদ্য, বস্ত্র, বাসস্থান—এই তিন নম্বর ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ। খাদ্য, বস্ত্রও তারা যোগাতে পারেননি। এতটুকু বাসা সেটা তারা পালন করতে পারেননি। আমাদের যে সমস্ত কমিশনগুলো বসেছে সেগুলোর পরিসংখ্যান এসেছে তাতে দেখা যাচ্ছে ৩০ পারসেন্ট ভারতীয় হচ্ছে রিডানড্যান্ট—ফালতু। এই ফালতুদের কোনও বাসস্থানের ব্যাপার নেই। সঙ্গত কারণে কেন্দ্রীয় পলিসি যে ভাবে হওয়া উচিত ছিল, সে ভাবে হয়নি। স্বাধীনতার ৫০ বছর পরেও মানুষের জন্য এতটুকু বাসার ব্যবস্থা করা যায়নি, কি কেন্দ্রে কি রাজ্যে। তাদের জন্য সামান্য হাউসিং ফেসিলিটি পালনে ব্যার্থতা। রাষ্ট্রীয় সরকারের ব্যর্থতা, রাজ্য সরকারের সীমাবদ্ধতা। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই বিল আনা হয়েছে। আজ থেকে ৩০ বছর আগের আইন অনুযায়ী আমরা চলছিলাম। সব কিছুর পরিবর্তন হয়েছে। নিশ্চয়ই ভাড়াটিয়া এবং বাড়িওয়ালা যে সম্পর্ক সেই সম্পর্ক-র পরিবর্তন হয়েছে। আমি বিলটা পুঙ্খানুপুঙ্খরূপে পড়ার সুযোগ পেয়েছি। এখানে হাওড়া কলকাতার ভাড়াটিয়াদের রক্ষাকবচের কথা বলা হয়েছে আবার যারা বাড়িওয়ালা তাদের কথাও বলা হয়েছে। একটা ব্যালেন্স আনবার চেষ্টা করা হয়েছে। তা সত্ত্বেও আমি বলব যে এই যে বিল আনা হয়েছে সেটাকে যদি কার্যকর করতে চান তার জন্য যে ইনফ্রাস্ট্রাকচার তার মধ্যে যাতে সমন্বয় থাকে আমি সেই আবেদন করব।

তা না হলে যে প্রচার করছেন, আংশিক ইত্যাদি, সেগুলি মারাত্মক। আমি আপনাকে অনুরোধ করব আপনি জানেন যে, সেখানে যে আদি আছে, সেই আদি উচ্ছেদ হয় না।

এখানে উচ্ছেদ হয়ে গেল, কারণ মারা যাওয়ার ৩-৪-৫ বছর যাই হোক না কেন সেখানে তারা যে নিয়মে ভাড়া আগে বাবা, মা, দাদা যেভাবে দিচ্ছিলেন, সেইভাবে যদি দেওয়ার ব্যবস্থা হয়, সেই রকম রক্ষা কবচ থাকা দরকার। জানি উনি ব্রেক করবেন না, বে-আইনি কাজ করবেন না। এটুকু দেখা দরকার। আর একটা কথা আপনাকে বলছি যে, এই যে ডিস্ট্রেস সেল হয়ে গেছে। বহু বাড়ির মালিক বাধ্য হয়েছে। আমরা দেখেছি যে, আমাদের রাজ্যে পশ্চিমবাংলার বিভিন্ন ক্ষেত্রে এই ধরনের ডিস্ট্রেস এ যারা বাধ্য হচ্ছেন, যদি তারা সেই টাকা দিতে পারেন, তাদের কোনও রকমভাবে সুযোগ দেওয়া যায় কিনা, সেটা আমি আপনাকে বলব। তাহলে বহু মানুষ উপকৃত হবে। এটা একটা ব্যবসায় পরিণত হয়েছে। আমি জেলাগুলিতে জানি যে, এমন এমন বাড়ির মালিক আছে, গোটা মহল্লার অধিকারি। আবার অনেকে আছেন, ওটাই তাদের একমাত্র প্রফেশন। তাদেরও ডিস্ক্রিমিনেশন করা যাবে না। কিন্তু সেগুলি দেখা দরকার। আর যেটা খুবই জরুরি, সেটা হচ্ছে ট্রাইব্যুনাল। তখন উনি মন্ত্রী ছিলেন। আমি ট্রেড ইউনিয়ন কর্মী, আমি জানি যে, ওই ট্রাইব্যুনালে কি খারাপ অবস্থা হয়। আপনি দেখবেন যে, এখানে যে বিল আনা হয়েছে, সেটা যদি কেউ হাই কোর্টে যায়, সুপ্রিম কোর্টে যায়, তাহলে ট্রাইব্যুনালে যেতে হবে। ট্রাইব্যুনালের প্রভিসন আছে। ট্রাইব্যুনাল কিভাবে গঠিত হবে, কারা দেখছেন এবং ট্রাইব্যুনাল সময়ের মধ্যে হবে কিনা, সেই ব্যাপারে আপনি বলবেন। এতে আমি খুব খুশি হব বা সমস্ত ভাড়াটিয়ারা খুশি হবেন। যে সমস্ত ঝগড়া ঝাটি হয়, তাদের রক্ষা করবার মতো চিন্তা করবেন। সময়ের মধ্যে, সাথে সাথে না হলেও দ্রুত নিষ্পত্তি হবে, ট্রাইব্যুনালের রায় ঘোষিত হবে এটাই আমরা চাই। এটা একটা আতঙ্কের বিষয়। আতঙ্ক সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। এটা ভাড়াটিয়াদের মধ্যে আতঙ্কের সৃষ্টি করা হচ্ছে এবং ল্যান্ডলর্ডদের মধ্যেও আতঙ্কের সৃষ্টি করা হচ্ছে। এটা হলে এই আতঙ্ক দূর হবে। সাব টেনেন্সি যেটা" আমি ভাড়াটিয়া, আমিই দালাল", এটা একটা মারাত্মক জিনিস। এটা খুবই বিতর্কিত বিষয়। "আমি ভাড়া দেব আর একজনকে, সে ভাড়া দেবে, সেই ভাড়ায় আমার হয়ে যাবে।" এটা একটা বিতর্কিত বিষয়। যত রকমের কোর্ট কাছারি মামলা হচ্ছে। এক্ষেত্রে আবার ক্লাবকে ব্যবহার করা হচ্ছে। ভাড়াটিয়ারা কোনও ক্ষেত্রে ব্যবহার করে। আবার কোনও ক্ষেত্রে বাড়ির মালিকরা যারা ইনফ্লুয়েন্সিয়াল, তারা ব্যবহার করে। এটা প্রতিহত হওয়া দরকার। এটা দেখা দরকার। এটা ভাড়াটিয়া, মালিকের ব্যাপার। এতে কোনও তৃতীয় পক্ষ এসে অশান্তি সৃষ্টি যাতে না করে, তারজন্য কোনও কথা এই বিলে নেই। এই ব্যাপারে যদি দেখেন তাহলে সাধারণ মানুষ উপকৃত হবেন। বস্তিবাসীদের নানা সমস্যা আছে। সেখানে ভেঙ্গে যায়, সংস্কার হয় না। আমি বলছি যে, হাওড়া কলকাতার পাশাপাশি যেগুলি আছে, সেগুলি দেখা দরকার। আপনারা বললেন যে, মাত্র দুটো সিটিং হয়েছে। কিন্তু সিটিং হয়েছে ১০-টা। এখানে যে বিল, সেই বিলের মধ্যে, আমি জানি না আপনারা পড়েছেন কিনা, তার মধ্যে ১০-টা সিটিং হয়েছে।

১০-টা সিটিং হয়েছে, ২ বার সিলেক্ট কমিটিতে গেছে। সেখানে আপনারা আলোচনা করেছেন। সেখান থেকে আসার পরও আপনারা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। তারজন্য সমর্থন বা বিরোধিতা আপনাদের নয়। ভাড়াটিয়া ও বাড়ির মালিক উভয়ের স্বার্থ যাতে সুরক্ষিত থাকে, একটা ব্যালেন্স হয় সেটুকু নিশ্চিত করা দরকার। তৃতীয় পক্ষের হস্তক্ষেপ যাতে বৃদ্ধি না হয়, সেজন্য সমগ্রভাবে বিল আনা হয়েছে। আমার মনে হয় এই প্রয়োজন হল অ্যামেন্ডমেন্ট আনা। এটা পরীক্ষা-নিরীক্ষার ব্যাপার। সাফল্য কতটুকু হবে জানি না। বিল আনা হয়েছে। সেই বিল অনুযায়ী ভাড়াটিয়া এবং বাড়ির মালিকদের স্বার্থ সুরক্ষিত হবে। তাদের স্বার্থ নিশ্চিত সরকার দেখবেন। এ ব্যাপারে যে বিল আনা হয়েছে তাকে সমর্থন করে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Tapas Roy, I would like to draw your attention to the existing law at the moment, the West Bengal Premises Tenancy Act, 1956, Section 13 (e) where the tenant or any person residing in the presmises let to the tenant has been guilty of conduct which is a nuisance or annoyance to neighbours including the landlord.

বর্তমানে আইনে তাই ব্যবস্থা আছে। কটা কেস হয়েছে? আন-অথরাইজড অ্যাভিকশন দেখাতে পারেন? নজির আছে? আইন তো ছিল? অত দিনে কটা অ্যাভিকশন হয়েছে? দু-চারটে নজির দেবেন। টি. এ. গ্রাউন্ডে কটা অ্যাভিকশন হয়েছে? এসব আইন, এসব ক্লজ রাখতে হয়। এটা জেনারেল প্রোটেকশনে বলা হয়। এটা রাখতে হয়। যাক আমি কারও হয়ে বলছি না। আমি আইনটা বলছি। এটা আইনসভা। কোনও আর্গুমেন্ট যখন করবেন তখন আইনের একটা ভিত্তি থাকবে। ইররেলিভেন্ট আর্গুমেন্ট করে লাভ কি? যাক ছেড়ে দিন, ছেড়ে দিন। যাক, ঠিক আছে বসুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনান্সি বিল, সিলেক্ট কমিটির রিপোর্ট ফর দি সেকেন্ড টাইম প্লেস করলেন সে ব্যাপারে বলতে গিয়ে বলি, আমি আগেও নোট অব ডিসেন্ট দিয়েছিলাম। এবারেও আমি ফ্রেস নোট অব ডিসেন্ট দিয়েছি। অ্যাকচুয়ালি এই যে বিল, এই বিল আনার পিছনে মন্ত্রী বলেছেন ১৯৯৪ সালে যে মডেল রেন্ট বিল অথবা সেন্ট্রাল রেন্ট লেজিশলেশন সেটায় ন্যাশনাল হাউসিং পলিসি অনুযায়ী তাতে বলা ছিল যে ভাড়াটে, টেনান্টস অ্যান্ড ল্যান্ড লর্ডস, এদের মধ্যে সমন্বয় সৃষ্টি করার ব্যালন্সে আনা এবং ক্রিয়েটিং অ্যান্ড অ্যাটমোস্ফিয়ার অব হাউসিং অ্যাক্টিভিটিস। কারণ দেশের যে ক্রিয়েটিং ডিমান্ড হাউসিং-এর জন্য, আবাসনের জন্য, সেটাকে মিট করার উদ্দেশ্যে যাতে আবাসন

নির্মাণে, এর একটা অনুকূল পরিবেশ সৃষ্টি হয়, উদ্যোগ সৃষ্টি হয় তার জন্য এই মডেল রেন্ট বিল ইন টিউন উইথ দ্যাট, যাতে বিভিন্ন স্টেটগুলোর যে ভাড়াটে বিল আছে সেই বিলগুলোকে অ্যাকর্ডিং তার অ্যামেন্ড করা এটাই ন্যাশনাল হাউসিং পলিসির উদ্দেশ্য এবং সেই ভাবে আমাদের পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এগিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে এই মডেল রেন্ট বিল, ন্যাশনাল হাউসিং পলিসি যাই বলুক হাউসিং অ্যাক্টিভিটিতে, হাউসিং অ্যাক্টিভিটি একটা কনজেনিয়াল অ্যাটমোস্ফিয়ার আন্যার জন্য, তারা বিদেশি অর্থ যাতে বিনিয়োগ হতে পারে, পুঁজি যাতে বিনিয়োগ হতে পারে সেই উদ্দেশ্যে এই মডেল রেন্ট বিল।

অর্থাৎ মাল্টিন্যাশনালরা যাতে বিনা বাধায়, নির্ঝনঝাটে আবাসন নির্মাণের ব্যবসায় এখানে পুঁজি বিনিয়োগ করে অবাধে মুনাফা লুণ্ঠন করতে পারে। ইভিন বিহাইন্ড দিস মডেল বিল। এটাই হচ্ছে মূল উদ্দেশ্য। কিন্তু অতি আশ্চর্যের ব্যাপার যে, যারা আমরা এখানে নিউ ইকনমিক পলিসি, নিউ ইন্ডাস্ট্রিয়াল পলিসির বিরোধিতা করছি, জনকল্যাণমূলক কাজে ভরতুকি কমিয়ে দেওয়া নীতির বিরোধিতা করছি, আমরা কিন্তু দেখতে পাচ্ছি ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় এই মডেল রেন্ট বিল আনা হচ্ছে, সেটা ইন টিউন with that to serve the interest of the promoters to serve the multinationals—আজকে গভর্নমেন্ট এত তাড়াহুড়ো করে এরকম একটা বিল আনতে যাচ্ছে, ভারতবর্ষে একমাত্র দিল্লি ছাড়া আর কোনও রাজ্যে মডেল রেন্ট বিলের সঙ্গে সঙ্গতি রেখে তাদের রেন্ট বিল সংশোধন করেনি। এবং দিল্লি যে করেছে, সেখানেও নানান সমস্যা হচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গের এত তাড়া যে, এবারেও সমালোচনার পর কিছু অ্যামেন্ডমেন্ট আনার চেষ্টা করা হয়েছে, কিছু মডিফাই করার চেষ্টা করা হয়েছে। টেনান্টসদের উপর যে ভাবে আঘাত নেমে এসেছে, সেটা দূরীভূত হয়নি—সেটা পরে বলব। প্রথমে যে কথা বলতে চাই, মডেল রেন্ট বিলে যদিও বলা হয়েছে ভাড়াটে ও ল্যান্ড লর্ডদের সমন্বয় সাধন করার কথা, কিন্তু কার্যত এই বিলটা ভাড়াটে নিধনকারী, ভাড়াটে উচ্ছেদকারী একটা বিল। ইট ইজ ক্রুসেড এগেইনেস্ট দা টেন্যান্টস—এই কথা আমি বলব। ভাড়াটেদের দ্রুত উচ্ছেদ করার জন্য, তারা যাতে সিভিল কোর্টে যেতে না পারে, সামারি ট্রায়াল করে যাতে ট্রাইব্যুনালে যেতে না পারে, সেই ব্যবস্থা করা হয়েছে। সার্টেন সিলিংয়ের পর ভাড়াটেরা এই বিলের মিনিমাম প্রটেকশনও পাচ্ছে না। দু হাজার টাকা সি. এম. সি. এরিয়াতে রেসিডেন্সিয়াল টেন্যান্টসদের ক্ষেত্রে আর আদার দ্যান সি. এম. সি. এরিয়াতে ১ হাজার টাকার বেশি হলে ভাড়াটে বলে প্রটেকশন পাবে না ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্টে। এবং ১৫ দিনের নোটিশ দিয়ে তাদের উচ্ছেদ করে দেওয়া যাবে। আর, নন রেসিডেন্সিয়াল টেন্যান্টসদের ক্ষেত্রে, সি. এম. সি. এরিয়াতে ৩ হাজার টাকা এবং আদার দ্যান সি. এম. সি. এরিয়াতে দেড় হাজার টাকা হলে, তারাও এই

প্রটেকশন পাচ্ছে না, যেটা কিনা ব্যাড ইন ল' এবং ন্যাচরাল জাস্টিস থেকে তাদের বঞ্চিত করা হচ্ছে—যেটা কিন্তু আগের আইনে ছিল না। এখানে দেখা যাচ্ছে, ল্যান্ড লর্ডদের স্বার্থ সুরক্ষিত করার জন্য ভাড়া ৩/৪ গুণ বৃদ্ধি করার ব্যবস্থা করা হয়েছে। ফেয়ার রেন্টের ক্ষেত্রেও অনেক ক্ষেত্রে বেশি ভাড়া বৃদ্ধি করা হয়েছে। এখানে টেন্যান্টদের মিনিমাম রাইটগুলোও সুরক্ষিত হয়নি। তাদের রাইটগুলোকে কার্টেল করা হয়েছে এবং ল্যান্ড লর্ডদের আনব্রিডেল্ড রাইট, ভাড়াটেদের উচ্ছেদ করার অস্ত্র ল্যান্ড লর্ডদের হাতে তুলে দেওয়া হয়েছে। সেখানে যে হেরিডেটরি রাইটস ছিল, সেই রাইটস টেন্যান্টসদের কাছ থেকে নিয়ে নেওয়া হয়েছে। টেন্যান্ট মারা গেলে ৫ বছরের বেশি তারা রাখতে পারবে না। এবং একটা অ্যামেন্ডমেন্ট জানি না সেটা মুভ হবে কিনা, সেখানে মডিফাই করা হয়েছে, সেখানে দেখছি, যারা নন-রেসিডেন্সিয়াল টেন্যান্টস, তাদের যে ইন্টারেস্ট, সেটা কিন্তু কভার হয়নি। নন-রেসিডেন্সিয়াল টেন্যান্টস—মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম, আপনি জানেন, কলকাতার বুকের উপর হাজার হাজার মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত পরিবারের মানুষ, আছে, যাদের ব্যবসাটুকুর উপর তাদের বংশ পরম্পরা জীবন-জীবিকা নির্ভর করছে।

[5-20 – 5-30 p.m.]

আর আপনি যদি এই রাইট তার কাছ থেকে কেড়ে নেন তাহলে কি রি-অ্যাকশন হবে ঐ হাজার হাজার পরিবারের উপর ; ভবিষ্যতে তাদের পরিবার-পরিজন, তাদের জীবন-জীবিকা ডুম হয়ে যাবে। কাজেই এখানে নন-রেসিডেন্সিয়াল টেনেন্টদের যে স্বার্থ সেটা এই অ্যামেন্ডমেন্টে কভার্ড হচ্ছে না। আমরা দেখতে পাচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, ল্যান্ড-লর্ডদের স্বার্থে এখানে সমস্ত রকম সুযোগ দেওয়া হয়েছে। তাদের বাড়ির যে সমস্ত অভিযোগ তোলা হয়েছে, বাড়ি সারাতে পারে না ইত্যাদি এবং সেটা করার জন্য যে টেনেন্টকে সাময়িকভাবে ভ্যাকেন্ট করতে বলতে পারে, রি-বিল্ড করতে বলতে পারে। কিন্তু সেন্ট্রাল লেজিসলেশনের মডেল রেন্ট বিলে অন্তত একটা প্রভিসন ছিল যে, যখন টেনেন্টস ঐ সমস্ত কাজের কথা ল্যান্ড-লর্ডকে বলছে তখন আফটার রি-বিল্ডিং, আফটার রিপেয়ারিং তাদের পুনরায় থাকতে দেওয়া ; বা যখন টেনেন্টসকে ভ্যাকেট করার কথা বলা হচ্ছে তখন টেম্পোরারিলি তারা কোথায় আশ্রয় নেবে এবং অল্টারনেটিভ অ্যাকোমোডেশন কি হবে এই সমস্ত প্রভিসন, যেগুলো ম্যান্ডেটরি, এগুলো থাকার কথা। কিন্তু এই সমস্ত প্রভিসন এখানে নেই। ফলে আজকে সেই কারণে এই বিল টেনেন্টসদের স্বার্থের বিরুদ্ধে এবং এটা প্র্যাকটিক্যালি প্রোমোটারদের ইন্টারেস্টই সার্ভ করবে। আজকে আবাসনের যে অভাব সেই অভাবের সুযোগ নিয়ে, চাহিদার সুযোগ নিয়ে দেশি-বিদেশি পুঁজিপতিরা অর্থ বিনিয়োগের দ্বারা মুনাফা লুণ্ঠনের একটা হাতিয়ার হিসাবে এটাকে ব্যবহার করবে। কিন্তু এটাকে কমার্সিয়াল অউট লুক হিসাবে না দেখে সোশ্যাল

ওয়েলফেয়ারের অ্যাটিচিউড থেকে দেখা দরকার। আজকে এই সমস্ত দরিদ্র হাজার হাজার ল্যান্ড লর্ডস এই ভাবে প্রোমোটারদের গ্রাসে চলে যাচ্ছে। প্রমোটারদের হাতে এর দ্বারা মারাত্মক একটা অস্ত্র তুলে দেওয়া হচ্ছে। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি বিল, ১৯৯৭' যেটা সিলেক্ট কমিটিতে রিপিট করে অ্যাসেম্বলিতে পেশ করা হয়েছে তা নিয়ে কিছু সিরিয়াস কথা বলতে চাই। আপনি জানেন প্রথমবার এই বিলটা জুন '৯৬ প্লেস হয়েছিল। তার পর সিলেক্ট কমিটি ১০-টা মিটিং করে। তারপর এখানে হাউসে আবার আসে জুলাই '৯৭-এ। জুলাই '৯৭-এ যখন বিলটা আমরা দেখি—সিলেক্ট কমিটিতে আমাদের মেম্বারও ছিলেন, এটা ঠিক। আমার মনে হয়েছিল এবং আমি আমার দলের নেতাকে বলেছিলাম, বিলটা টেনেন্টদের এগেইনস্টে একটা ব্লেসড এবং বিশেষ করে যেখানে বলা হয়েছিল যে, একজন ভাড়াটিয়া মারা গেলে তার বিধবা স্ত্রী বা ছেলে-মেয়ে, সন্তান-সন্ততিকে পাঁচ বছরের মধ্যে ছেড়ে দিতে হবে—আমার কাছে এটা অন্যায় বলে মনে হয়েছিল। সেই সময় আমি আপনাকে অনুরোধ করেছিলাম এবং আমাদের দলের থেকেও আমি এখানে প্রস্তাব মুভ করে বিলটাকে সিলেক্ট কমিটিতে রেফার্ড করানোর ব্যবস্থা করেছিলাম। দুর্ভাগ্যবশত সেই কারণের পর নভেম্বর পর্যন্ত সিলেক্ট কমিটির কোনও মিটিং করা যায়নি এবং মাননীয় মন্ত্রী মহাশয় যে কোনও কারণেই হোক খুব অখুশি ছিলেন যে, বিলটা কেন আমরা রেফার্ড ব্যাক করেছি। প্রথমে মিটিং থেকেই সেটা সুস্পষ্ট হয়। অন্য দিকে আমাদের দল থেকে বাধা দিয়ে বিলটা আটকে দেওয়া হয়েছে বলে প্রচার করা হতে থাকে। সেই জন্য আমরা ঠিক করেছিলাম সিলেক্ট কমিটিতে আমাদের বক্তব্য রাখব, নোট অব ডিসেন্ট দেব। কিন্তু যদি বিল এই সেশনে আনতে চান তাহলে আমরা প্রতিবন্ধক হয়ে দাঁড়াব না। তবে আমাদের মতে আরও স্টাডি করলে ভালো হত। আমার মনে হয়। এতদিন পরে বেসিক ডিফেক্ট থাকা সত্ত্বেও এই বিল আনা হয়েছে এবং এগুলো রেমিডি করলে ভাল হত।

স্যার, এ বিলের ব্যাপারে মোশন মুভ করার পর যা শুনছি তা শুনলে আপনি আশ্চর্য হয়ে যাবেন এবং আপনিই সাজেস্ট করবেন আমাদের কি করা উচিত। এই বিল রেফার করে দেওয়ার পর কিছু লোক গামছা পরে প্রদেশ কংগ্রেস অফিসের সামনে গন্ডগোল করে। একটা পার্টি অফিসের সামনে গিয়ে গন্ডগোল করলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যায়। কিন্তু আমরা তা নিইনি।

গত ২রা অক্টোবর আমরা গান্ধীজীর স্ট্যাচ্যুর সামনে গান্ধীজীর জন্ম-দিন পালন করছিলাম সেখানে বাড়িওয়ালাদের অ্যাশোসিয়েশন মিছিল করে যায় এবং আমার নামে

পোস্টার দেয়। আমি ব্যক্তিগতভাবে এই বিলের দ্বারা অ্যাফেক্টেড নই। আমি যে বাড়িটিতে থাকি সেটি আমার মায়ের এবং তিনি সম্প্রতি গত হয়েছেন। আমি বাড়ির মালিক নয় এবং ভাড়াও দিই না। সুতরাং আমার এ বিষয়ে ব্যক্তিগত নলেজ নেই। আমার মনে হয়েছিল জেনারেল ফেয়ারনেস, ব্যালেন্স এবং সোশ্যাল জাস্টিস থাকা উচিত, তাই বলেছিলাম। ফলে কখনও বাড়িওয়ালারা ফোন করে আমাকে গালাগাল দিচ্ছে, কখনও বলছে, 'ভোটের সময় দেখে নেব।' তবে আমি মনে করি না যে, আমি সঠিক পথে থাকলে বাড়িওয়ালা বা বাড়িওয়ালাদের সংগঠন আমার ভোটের ফলকে এ-দিক, ও-দিক করতে পারবে। আমি মনে করি বিধানসভা কি করবে, না করবে সেটা বিধানসভার ব্যাপার। বিধানসভার সদস্য হিসাবে আমরা কি করব, না করব, সেটা আমাদের প্রিভিলেজ। সেটা নিয়ে ভয় দেখিয়ে কেউ বলবেন বা কেউ ফোন করে গালাগাল দেবেন, ডেমোনেস্ট্রেশন করবেন, এই প্র্যাকটিস বন্ধ হওয়া দরকার। আমি আশা করি এ ব্যাপারে আপনি চেয়ার থেকে কিছু বলবেন। এই ভাবে এম. এল. এ.-দের প্রেসারাইজ করা হলে আমরা সোবার ডিসিসন নিতে পারব না। যাই হোক এ-বিষয়ে আমাদের সিলেক্ট কমিটির যখন মিটিং হয় তখন আমরা মন্ত্রীর কাছে আবেদন করেছিলাম—টেনেন্টের মৃত্যুর পর তার পরিবারের উচ্ছেদের ক্ষেত্রে একটা সেভিং ক্লজ থাকা উচিত। তখন মন্ত্রীর সঙ্গে আলোচনা করে ঠিক হয় যে, বিল যেভাবে আছে সেভাবেই আসবে, পরবর্তীকালে সরকার থেকে অ্যামেন্ডমেন্ট নিয়ে আশা হবে এবং তাতে টেনেন্টের পরিবারকে প্রটেক্ট করা হবে। স্যার, আপনি দেখুন সেই ভাবে আজকে আবু আয়েশ মন্ডল এবং আবদুল মান্নানের নামে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসা হয়েছে। এটা পড়লে মনে হবে নন-রেসিডেন্সিয়াল পার্পাসের মধ্যেই এটা সীমাবদ্ধ থাকছে। মন্ত্রীর সঙ্গে কথা হয়েছে, আর একটা অ্যামেন্ডমেন্ট দিয়ে, এর সঙ্গে সেটা যুক্ত করে যাতে রেসিডেন্সিয়াল এবং নন-রেসিডেন্সিয়াল, দুটো পারপাসই যাতে ইনক্লুডেড হয়, তা করা হবে। ফলে আগের বিল থেকে এটা একটু পরিবর্তিত হল। অর্থাৎ কোনও বাড়ির কোনও ভাড়াটে মারা গেলে তার বিধবা স্ত্রী আমৃত্যু সেই বাড়িতে থাকতে পারবে বা কোনও ভাড়াটে মারা গেলে তার ছেলে, মেয়ে বা ছেলের স্ত্রী ফ্রেস টেনেন্সি এগ্রিমেন্ট করার সুযোগ পাবে। তার মানে আমরা আগে যে আশঙ্কা করেছিলাম যে, এই বিল আইনে পর্যবসিত হলে একটা উচ্ছেদের ব্যাপার শুরু হয়ে যাবে, সেটা কিছুটা এখন আমরা প্রোটেক্ট করতে পারছি। এর জন্য মন্ত্রীকে ধন্যবাদ। কার্যত, উনি আমাদের অনুরোধকে অ্যাকোমোডেট করেছেন। এর ফলে নিশ্চয়ই বিলটা আগের থেকে অনেক বেশি ব্যালেন্সড হয়েছে, এবিষয়ে কোনও সন্দেহ নেই। আমাদের যে প্রশ্ন ছিল ডেফিনিশন অব টেনেন্সি নিয়ে এবং তার সঙ্গে টেনেন্ট মারা গেলে কি হবে—সেটা কিছুটা মিট হয়েছে, এবিষয়ে কোনও সন্দেহ নেই। এখন আর আমি বিলের উদ্দেশ্য সম্বন্ধে দ্বি-মত নই। '৫৬ সালের যে আইন ছিল, সেটা বস্তুত

ভাড়াটের যেহেতু সংখ্যা বেশি সেহেতু তাদের দিক ঘেঁসে ছিল। কিন্তু কলকাতায় তার ফলাফল দেখা যাচ্ছে ভয়াবহ। তবে আমার কাছে কোনও ল্যান্ডলর্ড টেনেন্ট ডিসপুট এলে আমি তাতে মাথা গলাই না অন প্রিন্সিপল। কিন্তু আমি দেখছি কলকাতায় অনেক পুরনো আমলের বাড়ি আছে এবং সে সব বাড়িতে অনেক টেনেন্ট আছে ১০ টাকা, ২০ টাকা ভাড়া দেয়। সেই ভাড়া নিয়ে ঐসব বাড়ির বাড়িওয়ালারা মিউনিসিপ্যাল ট্যাক্স-ও দিতে পারছে না। আল্টিমেটলি বাড়ি ডেভেলপ করতে পারছে না এবং কয়েকটা প্রমোটর তাদের কাছে আসছে টাকার থলি নিয়ে, তাদের বলছে, 'টেনেন্ট প্রপার্টি আমাদের দিয়ে দিন।' সেই প্রমোটররা টাকার থলি দেখিয়ে সেই বাড়ি কিনে গুন্ডা এবং পুলিশকে নিয়ে এসে ভাড়াটিয়াদের তুলে দিচ্ছে।

[5-30 — 5-40 p.m.]

মধ্য কলকাতার ভাড়াটিয়ারা চলে যাচ্ছে সোনারপুর, গড়িয়া, যাদবপুরে, আর তার ফলে কলকাতায় পুরনো বাঙালি বাড়িগুলি চলে যাচ্ছে ব্যবসায়ীদের হাতে, এটা বন্ধ হওয়া দরকার। যাদের বাড়ি আছে তাদের একটা ফেয়ার রেন্ট পাওয়া দরকার, তা না হলে কলকাতায় কোনও প্রোটেকশনই থাকবে না। সে দিক থেকে এই বিলে যেটুকু একস্ট্রা প্রোটেকশন দেওয়া হয়েছে এবং ফেয়ার রেন্ট দেওয়ার একটা চেষ্টা করা হয়েছে আমি সেই উদ্দেশ্যকে সমর্থন জানাচ্ছি। ইন ফ্যাক্ট যদি বলেন আমরা যারা সাধারণ ভাবে ভাড়াটিয়া বাই ডেফিনেশন তারা অপপ্রেস্ট, বাই ডেফিনেশন তারা সংখ্যায় বেশি। আমরা তাদের পক্ষে হওয়া সত্ত্বেও আমি বলব যে বিলে আমিই বলেছিলাম যদি কর্পোরেশনের ট্যাক্সটা ভাড়াটিয়াদের দিতে বলা হয় তাহলে তার মধ্যে কোনও অন্যায় নেই। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন দরকার নেই, তাতে ভাড়াটিয়াদের বার্ডেন বেড়ে যাবে। আমরা ফেয়ার রেন্ট ঠিক করেছি তার মধ্যে কর্পোরেশনের ট্যাক্স চলে আসবে। এখন যে ফেয়ার রেন্ট ঠিক হচ্ছে তার মধ্যে এমনিতেই ১০ পারসেন্ট মেন্টেন্যান্স চার্জ অ্যাড করা হচ্ছে, তাতে এটা কভার করবে। অশোকবাবু কয়েক দিন আগে একটা কর্পোরেশনের বিল এনেছিলেন, তাতে আবার বলা হয়েছে যে এখন কর্পোরেশনের যে জলের ট্যাক্স দেওয়া হচ্ছে সেটা ভাড়াটিয়ারা দেবে। সুতরাং এটা ভাড়াটিয়াদের মধ্যে এসে গেছে। তাপস রায় কয়েকটা ইমর্প্ট্যান্ট পয়েন্টস বলেছে, একটা হচ্ছে সাবলেটিং-এর কোনও সুযোগ থাকা উচিত নয়। এটা অনলি ক্রিয়েটস প্রবলেম এটাকে ব্যান করা উচিত, আমি এটাকে সমর্থন করি। দ্বিতীয়ত, রেন্ট কন্ট্রোলারের কাছে টাকা জমা দিলে সেটা আদায় করা যায় না, সেই টাকা বছরের পর বছর খাটে। সেখানে যে রেন্ট ডিপোজিট করতে হবে, সেটা ব্যাঙ্কে করা যায় কিনা সেটা দেখা উচিত। কিন্তু অ্যাট দা সেম টাইম বিলে সিরিয়াস ডিফেক্টের প্রতি আমি স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই বিলে একটা

উদ্দেশ্য এবং সেটা আমি সমর্থন করি, যে বাড়িওয়ালা, ভাড়াটিয়া ডিসপিউট এটার দ্রুত নিষ্পত্তি যাতে হয় তার চেষ্টা করা। এখন একটা কেস হলে ২০ বছরেও সেটা মেটে না। আপনি স্যার, কোর্টের কথা বলছিলেন, এই কোর্টে যে জাস্টিস পাওয়া যায় সেটাতে ১২, ১৪, ২০ বছর ধরে কেস চলে। কথায় আছে জাস্টিস ডিলেড ইজ জাস্টিজ ডিনায়েড। মাননীয় মন্ত্রী মহাশয়ের এই উদ্দেশ্য আমি সমর্থন করি, যে এখন সেই সিভিল কোর্টের বাইরে রেন্ট কন্ট্রোলার প্লাস ট্রাইব্যুনাল এই দুটো টায়ার উনি করেছেন। কিন্তু শেষ পর্যন্ত হাইকোর্টের বাইরে উনি রাখতে পারবেন না। এই ধরনের কত কেস হয়েছে তাতে শেষ পর্যন্ত কেউ একজন হাইকোর্টে যাবে এবং হাইকোর্টের রায় নিয়ে বলবে এটা হাইকোর্টের অধীনে থাকবে। সুতরাং সেটা আর সুপ্রিম কোর্টের যে রায় আছে তাতে হাইকোর্টকে এলিমিনেট করতে পারবেন না। তবে আমি স্পিডি জাস্টিসের পক্ষে, অধিকাংশ ক্ষেত্রে এই নতুন বিলে কত দিনের মধ্যে বিচার দিতে হবে, কত দিনের মধ্যে টাকা দিতে হবে, এটা স্পেসিফাই করে দেওয়া হয়েছে। আমি এর পক্ষে। অনির্দিষ্টকালের জন্য এই ডিসপিউটগুলি পড়ে থাকলে সমস্যা পুরোপুরি মিটবে কি না জানি না। কলকাতাতে যে সমস্যা বিশেষ করে যেখানে বাঙালি মধ্যবিত্ত বাড়িওয়ালা তারা চাইছে ভাড়াটিয়া উঠে যাক, তাহলে বেশি টাকায় ভাড়া দেওয়া যাবে। আর ভাড়াটিয়া ভাবছে অন্য জায়গায় গেলে বেশি বেশি টাকা ভাড়া দিতে হবে। এখানে বেসিক ইকোনমিক ইন্টারেস্ট ক্ল্যাস করছে। সেটা থানা, পুলিশ, পাড়ার মস্তানরা, ক্লাব আসছে। ফলে কলকাতা শহরে একটা দুর্বিষহ আবহাওয়ার সৃষ্টি হয়েছে। এটা আমাদের সকলকে ভাবতে হবে। আপনি এই পদ্ধতিটাকে স্পিডি জাস্টিস করেছেন, এতে অবস্থার কিছুটা উন্নতি হবে এ ব্যাপারে সন্দেহ নেই। কিন্তু বর্তমানে কলকাতাতে বাড়িওয়ালা-ভাড়াটে নিয়ে যে অসহনীয় অবস্থার সৃষ্টি হয়েছে সেটাকে কি করে দূর করা যায়, এর অল্টার্নেটিভ কিছু আছে কিনা দেখতে হবে। এখন লোক আদালতের কথা বলা হয়, যে ডিসপিউট যেগুলি টেকনিক্যালি বাড়িওয়ালা-ভাড়াটিয়া ডিসপিউট নয় কিন্তু তার থেকে উদ্ভূত সমস্যা সেগুলি অন্য কোনও ফোরামে দ্রুত নিষ্পত্তি করা যায় কি না সেটা আমাদের দেখতে হবে। তার কারণ এই সমস্যা যদি পাড়ার গুন্ডা, মস্তানদের হাতে দেন তাহলে এই সমস্যা বাড়বে। তার সমাধান হবে আমার মনে হয় না।

আপনি একটা জিনিস করেছেন, এখানে আপনি দুই ভাগে ভাগ নিয়েছেন। এক দিকে ঠিকা টেনান্সি এর মধ্যে পড়ছে না, যেটা প্রেমিসেস অ্যাক্টের মধ্যে পড়ছে না, এটা আলাদা এবং কলকাতার যে কোনও এম. এল. এ.-র এলাকায় বস্তিবাসী বেশি, তাদের ক্ষেত্রে আলাদা ক্লজ। আবার ২ হাজার টাকা রেসিডেন্সিয়াল বিল্ডিং-এর বাইরে, ৩ হাজার টাকা নন-রেসিডেন্সিয়াল বিল্ডিং-এর বাইরে। এখন ভাড়া বেড়ে বেড়ে যা হয়েছে সাধারণ বাড়িতে এখন ২ হাজার টাকা ভাড়া এবং এটা এখন আস্তে-আস্তে ভাড়া বাড়তে-বাড়তে

২ হাজার টাকা ভাড়া যদি হয়ে যায় এবং মফস্বলে ১ হাজার টাকা ভাড়া যদি হয়ে যায় তাহলে রেসিডেন্সিয়াল টেনান্সির ব্যাপারটা রহিল না, ট্রান্সফার অব প্রর্পাটি অ্যাক্টে এর সহজ সলিউশন হবে। কিন্তু আপনি একটু ভেবে দেখুন, স্কুলের টিচার বা হেড-মাস্টার ১০ হাজার টাকা, ১২ হাজার টাকা মাহিনা পায়। তারা কেউ বাড়ি ভাড়া দেন ২ হাজার টাকা, আড়াই হাজার টাকা। তাদের পুরোপুরি ট্রান্সফার অব প্রর্পাটি অ্যাক্টে ছেড়ে দেওয়াটা কি ঠিক হচ্ছে? তাতে তারা উচ্ছেদ-এ পড়বে তো? অনেক সাংবাদিকরা বললেন বেশির ভাগ সাংবাদিককে ভাড়া দিয়ে থাকতে হয়। তারা অফিস থেকে কেউ ২ হাজার টাকা, কেউ আড়াই হাজার টাকা ভাড়া পায়। তাহলে সবাই আউট-সাইড প্রেমিসেস অব টেনান্সি ল-তে চলে যাচ্ছেন এবং তারফলে তারা প্রোটেকশন পাবে না। এখানে আর একটি প্রবলেম আমি আপনাকে বলি, আমি আপনাকে আগেও বলেছি, যেটাকে আপ-টু-ডেট করা যাবে না সেটা হচ্ছে, নন-রেসিডেন্সিয়াল প্রেমিসেসের ব্যাপারে। বাড়িতে যেখানে দোকান, অফিস ইত্যাদ ইত্যাদি এইরকম ভাড়া দেওয়া হয়েছে—আপনি বলেছেন—যে ঠিক আছে, কেউ মারা গেলে ফার্স্ট চান্স অব টেনান্সি তার উত্তরাধিকারকে দেওয়া হবে। আমি এটাকে সমর্থন করছি, কিন্তু আমার মনে হয়, এটা নন-রেসিডেন্সিয়াল প্রেমিসেস যদি হয়ে থাকে তাহলে সেখানে পুরোপুরি ল-অব ইনহেরিটেন্স অ্যাপ্লাই করলেই ভাল। দোকানের যে কেউ মালিক হয়, তাহলে তার ছেলেই তো মালিক হবে এবং সে সেই দোকানে বসবে। কিন্তু দোকানের ঐ মালিক প্রেমিসেসের সেই ভাড়াটিয়া থাকল না, তাকে ফ্রেস এগ্রিমেন্ট করতে হবে। এতে প্রবলেম হবে এবং দোকান মানেই সব বড় দোকান নয়, বাড়ির গায়ে একটা খুবরি নিয়ে যে দোকান করল সে তো খুবই নিম্নবিত্ত লোক। এর ফলে প্রবলেম হবে। আমাদের পাড়ায় একটা পানের দোকান আছে। তিন জেনারেশন ধরে একই পরিবারের লোক পান বিক্রি করছে। এবার তার প্রবলেম হবে, প্রত্যেকবার কেউ মারা গেলে তাকে প্রত্যেকবার ফ্রেস এগ্রিমেন্ট করতে হবে, ফলে তার ভাড়াটা বেড়ে যাবে ক্রমশ। নন-রেসিডেন্সিয়াল টেনান্সির ক্ষেত্রে আলাদাভাবে কিছু ভাবার দরকার আছে বলে আমার মনে হয়। আমি আপনাকে আর একটা কথা বলতে চাই, যেখানে যেখানে আমাদের সিরিয়াস অবজেকশন ছিল তাপসবাবু তার নোট অব ডিসেন্টে এবং তার বক্তৃতাতেও বলেছেন। আপনি বললেন ন্যুইসেন্স কমিটি করলে সঙ্গে সঙ্গে সেখানে শাস্তি হচ্ছে। কিন্তু একটা প্রবলেম হচ্ছে, কি রকম বিচার দিচ্ছে সেটা তো আমরা দেখছি। ১২ বছর, ১০ বছর, ২০ বছর ধরে বিচার দিচ্ছে। তাহলে এর উপর কারও ভরসা বেশি নেই। দ্বিতীয়ত, আপনি রেন্ট কন্ট্রোলার নিয়োগ করেছেন। এখনও পর্যন্ত রুলস তৈরি হয়নি। এই রেন্ট কন্ট্রোলার জুডিশিয়ালের লোক হবে, নাকি আই. এ. এস. হবে সেটা এখনও পর্যন্ত ক্লিয়ার নয়। রেন্ট কন্ট্রোলার সামারি ট্রায়াল, সামারি ডিসিসন-এর ক্ষমতা পেয়ে যাচ্ছে। আগে যেটা আপনি বলেছেন, অনেক বিচার করে হত, এখন

*তো ডিটেলস বিচার করার সময় হবে না।* তারফলে একটা আন-ওয়ারেন্টেড ক্লজ যদি থাকে যেটা তাপসবাবু বললেন কমিটিং ন্যুইসেন্স সেখানে সামারি ট্রায়ালে ভাড়াটিয়ার বিরুদ্ধে যেতে পারে, এটা উচিত নয়। এ ব্যাপারে আপনাকে সিরিয়াসলি ভেবে দেখার দরকার। এরপরে আপনাকে আমি বলতে চাই, বাড়িওলা যদি টেনান্টেড বাড়ি বিক্রি করে তাহলে ফার্স্ট চান্স টেনান্টকেই দেওয়া উচিত যে আমার বাড়ি আছে, তুমি ভাড়াটে, তুমি যদি কিনতে পার তাহলে মার্কেটের এই দাম, তুমি যদি কিনতে পার কেনো, তারপর অন্য লোককে দেওয়া হবে। কলকাতায় আর একটা বড় প্রবলেম হচ্ছে, টেনান্টের প্রবলেম। হঠাৎ একটা নতুন লোক এসে বাড়িটি কিনল টেনান্ট সমেত। সে এসেই প্রথমে তার চেষ্টা হয় যে কি করে পুরানো ভাড়াটিয়াকে উচ্ছেদ করে দেবে। সব টেনান্টই বাড়িওলা হতে পারে না এবং সবাই বাড়ি কিনতেও পারে না। আজকাল গভর্নমেন্ট অফার করছে, কিন্তু টেনান্টরা নিতে চাইছে না। এই যে গভর্নমেন্টের সি. আই. টি., সি. এম. ডি.-এর যত ফ্ল্যাট আছে, গভর্নমেন্ট বলছে, সব নিয়ে নাও। ১৫ হাজার টাকা দিয়ে সি. আই. টি. ফ্ল্যাট দিতে চাইছে। কিন্তু টেনান্টরা নিতে চাইছে না, তার কারণ, বাড়িওলা হবার কিছু অবলিগেশন আছে এবং কিছু সমস্যাও আছে। সেইজন্য এইসব কেউ নিতে চাইছে না।

[5-40 — 5-50 p.m.]

বিকজ বাড়িওয়ালা হবার কিছু অবলিগেশন আছে, কিছু প্রবলেমও আছে সেইজন্য এটা কেউ নিতে চাইছেন না। এটা যদি ভাবতেন তাহলে ভাল হত। আমরা বলছি না যে এটাই বিলের ফাইনাল সেপ। আমরা একটা আশা নিয়েই বিলটার চূড়ান্ত বিরোধিতা করিনি সেটা হচ্ছে এই বিলটা পাস হয়ে ওয়ার্ক করতে শুরু করলে এর কি কি ডিফিকালটিস সেটা বোঝা যাবে। এমন তো নয় যে এর কোনও অ্যামেন্ডমেন্ট আনা যাবে না, পরবর্তীকালে দরকার হলে এর অ্যামেন্ডমেন্ট আনার দরকার আছে বলেই আমরা মনে করি। আপনি এখানে ফেয়ার রেন্টের যে ফর্মুলা দিয়েছেন তাতে কিছু কিছু চেঞ্জ করেছেন, কিছু এ-দিক ও-দিক করেছেন। ফেয়ার রেন্টের কনসেপ্টটা বেসিক্যালি আমরা সাপোর্ট করি যে একটা ফেয়ার রেন্ট কেউ ঠিক করে দিক। বলে দিক যে কত ভাড়া হওয়া উচিত। কিন্তু আপনি যে ফেয়ার রেন্ট করেছেন এবং বলছেন কেউ অ্যাডভান্স নেবে না এটা/কতখানি সম্ভব সেটা চিন্তা করতে বলছি। কলকাতায় যে সেলামি বা অ্যাডভান্স নেওয়া হয় তার এগেনস্টে একটা স্ট্রিক্ট পেনাল ক্লজ আছে দেখবেন এবং সেখানে বলছেন যে সেলামি নিলে কি হবে। কিন্তু কি ভাবে এটা আটকাবেন সেটা একটু ভাবা দরকার। কলকাতায় আজকাল কোনও জায়গায় অন্তত ৬ মাসের ভাড়া অ্যাডভান্স বা সেলামি হিসাবে না দিলে বাড়ি পাওয়া যায় না। অনেক জায়গায় তো নন রিফান্ডেবল সেলামি দিতে হচ্ছে। আপনি এখনও পর্যন্ত যে প্রভিসন করেছেন তাতে সেলামি এবং

সাবলেটিং এই দুটি একস্ট্রা কমপ্লিকেশন্স। এগুলি প্রবলেম বাড়িয়ে দিচ্ছে। অল ইন অল, আমাদের ইন্টেনশন হচ্ছে হাউসিং অ্যাক্টিভিটিসটা চালু থাকুক। আমাদের ইন্টেনশন হচ্ছে বাঙালি মধ্যবিত্তদের বাড়িগুলি বেহাত না হয়ে যায় সেটা দেখা, আমাদের ইন্টেনশন হচ্ছে গরিব মানুষ যে ভাড়া দিচ্ছে তেমন ভাড়াটিয়া উচ্ছেদ না হোক, জবরদস্তি উচ্ছেদ না হোক। এমন ভাবে আইন যেন না থাকে যাতে সেই ভাড়াটে বা তার বিধবা ইত্যাদি উচ্ছেদ হয়ে যাবে। রিজার্ভেশন যেগুলি আছে সেগুলি সম্বন্ধে তাপসবাবু এবং আমি আমাদের নোট অব ডিসেন্টে সেগুলি দিয়েছি। তার কিছুটা আপনি অ্যামেন্ডমেন্ট এনে আজকে অ্যাকোমোটেড করেছেন—বিধবা এবং তার ছেলে ইত্যাদিদের ক্ষেত্রে কিন্তু টেনেন্টের মৃত্যুর ক্ষেত্রে সবটা অ্যাকোমোডেট করতে পারেননি। তাই আমি বলব, এই বিলটা পাস হয়ে যাবার পর এর প্রতি তীক্ষ্ণ নজর রাখতে হবে বিলটা কিভাবে কাজ করে তা দেখতে। সেখানে যে অবিচারগুলি হবে দেখতে হবে পরবর্তীকালে যেন সেগুলি আমরা কারেক্ট করতে পারি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, এই বিলের পরিপ্রেক্ষিত-টা গতবার আমি যখন সিলেক্ট কমিটির রিপোর্ট পেশ করেছিলাম তখনও বলেছিলাম এবং আমাদের রিপোর্টও তার উল্লেখ ছিল। এটা ঠিকই যে '৫৬ সালের যে আইন, আমি মনে করি তখনকার ঐতিহাসিক পরিপ্রেক্ষিতে সেটা খুবই কার্যকর একটা ব্যবস্থা নিতে সক্ষম হয়েছিল। আমি সে সব ইতিহাসের মধ্যে এখন আর যাচ্ছি না। ২য় বিশ্বযুদ্ধ হবার পর এই প্রেমিসেস টেনেন্সি, টেনেন্সি রেন্ট কন্ট্রোল বিল ইত্যাদি সারা দুনিয়াতে এইসব এক দফা হয়েছে। আমাদের দেশে বিশেষ করে দেশভাগ হবার পর ওপার থেকে আসা শরনার্থীদের চাপ ইত্যাদির পরিপ্রেক্ষিতে '৫৬ সালের যে আইন সেটা কার্যকর পদক্ষেপ নিয়েছিল। পরবর্তীকালে তার কিছু কিছু সংশোধন হয়েছে, যুক্তফ্রন্ট সরকারের আমলে হয়েছে ইত্যাদি। তবে সেগুলি খুব কার্যকর ভূমিকা নিয়েছিল। কিন্তু এখন অর কেউ এটা অস্বীকার করছেন না যে এই আইনটা এখন আর তেমন কার্যকর হচ্ছে না। অনেক মামলা জমা হয়ে যাচ্ছে, অনেক সময় ধরে পড়ে থাকছে। দ্রুত সেগুলির যদি নিষ্পত্তি না হয় তাহলে মুশকিল। কারণ জাস্টিস ইত্যাদি আমরা যাই বলি না কেন ডিলেড Justice is no justice. এটা হয় না। আমরা দেখেছি, আইনে যাই বলা থাক না কেন আইন অনুযায়ী সর্বত্র বাড়িওয়ালা এবং ভাড়াটিয়াদের সম্পর্ক নিয়ন্ত্রিত হচ্ছে না। এই পরিপ্রেক্ষিতে জাতীয় স্তরে অনেক আলোচনা ইত্যাদি হয়েছে, আমি এখন আর সে সবে যাচ্ছি না। আর তার সবগুলির সঙ্গে আমরা যে একমত সে রকম কথাও বলব না। যেমন '৮০ সালে ইকনমিক administration reforms Commission হয়েছিল। ৮৫ সালে ন্যাশনাল Commission or Urbanisation হয়েছিল। তারপর '৯০ সালে হাউসিং মিনিস্টারদের কনফারেন্স হয়েছিল। '৯২ সালে চিফ মিনিস্টারদের কনফারেন্সে মডেল

*রেন্ট কন্ট্রোল বিল পেশ করা হয়েছিল যেটার কথা এখানে উল্লিখিত হয়েছে। এইসব হয়ে যাবার পর আমাদের এখানে একটা কমিটি তৈরি হয়েছিল এইসব দেখেশুনে তারা যাতে একটা ড্রাফট তৈরি করেন। আমাদের ল্যান্ড রিফমস কমিশনারকে নিয়ে ডিপার্টমেন্ট একটা কমিটি তৈরি করেছিলেন, সেখানে অন্যান্যরাও ছিলেন। তারা একটা ড্রাফট বিল তৈরি করেছিলেন।*

তার উপর ভিত্তি করে একটা বিল এখানে এনেছিলাম এবং তখন আমরা বলেছিলাম যে, যে ড্রাফট দিয়েছি সেটা নিয়ে আলোচনা করা দরকার। প্রথম থেকেই সিলেক্ট কমিটির ব্যবস্থা করেছিলাম। যাতে বিলটা সবাই দেখতে পান, যাতে সংবাদপত্রে বিভিন্ন লোকেরা তাদের মতামত দিতে পারেন, সবদিক পরীক্ষা-নিরীক্ষা করে যাতে আমরা এটা করতে পারি তারজন্য আমরা সিলেক্ট কমিটি গঠন করে আলোচনার ব্যবস্থা করেছিলাম। সেই সিলেক্ট কমিটির ১০টি মিটিং আমরা করেছি। সেখানে অনেক আলোচনা আমরা করেছি। বাড়িওয়ালাদের একাধিক সংগঠন এবং ভাড়াটিয়াদের যুক্ত সংগঠনের সঙ্গে আমরা আলোচনা করেছি এবং তাদের বক্তব্য লিখে দিতে বলেছি। মিটিংয়ে তারা যেসব কথা বলতে পারেননি সেসবও লিখে দিতে বলেছি। বিশেষজ্ঞদের মতামত নিয়েছি। এই নিয়ে সংবাদপত্রে যেসব লেখালেখি হয়েছে সেগুলো জোগাড় করেছি। কত লোক যে এই বিষয়ে আমাদের লিখেছেন তার ইয়ত্তা নেই ; সেসব দেখেছি। টেলিফোনেও অনেকের কথা শুনেছি। তবে এক্ষেত্রে সমস্যা আছে এটা বুঝতে হবে। কিন্তু সেই সমস্যা যদি নিরশন না করি, আমরা যদি সেটাকে এড়িয়ে যাবার চেষ্টা করি, ফেলে রাখবার চেষ্টা করি, দীর্ঘদিন ধরে যদি তার নিষ্পত্তি না করি, তাহলে চাপ আসবেই। আর একটি কথা বলতে পারি, এই বিল তৈরি করবার জন্য প্রচন্ড পরিশ্রম করেছি, কিন্তু ব্যালান্সড বিলের কথা যেটা বলা হচ্ছে—আমি কখনই ব্যক্ত করিনি যে এটা ফুললি ব্যালান্সড বিল, তবে ব্যালান্সড করবার চেষ্টা করেছি। আর দুনিয়াটাই যদি ইমব্যালান্সড হয়, দেশের অধিকাংশই যদি ইমব্যালান্সড হয়, তাহলে এটা কি করে এখানে ব্যালান্সড করব? আমাদের যতটুকু ক্ষমতা আছে, যে সীমাবদ্ধতার মধ্যে আমরা রয়েছি তাতে কি করে সেটা করব? লিবারালাইজেশন, গ্লোবালাইজেশন ইত্যাদি হচ্ছে, মার্কেট ফোর্সের উপর সবকিছু ছেড়ে দেওয়া হয়েছে। বাড়িটা কি মার্কেট ফোর্সের বাইরে নাকি? সেখানেও মার্কেট ফোর্স কাজ করছে। এমন যদি হত—একটা সমাজতান্ত্রিক ব্যবস্থার মধ্যে সরকার সেখানে হাউসিং করতে তাদের নিয়োগ করছেন এবং ডিমান্ড অনুযায়ী সরকার বাজারে কার্যকরভাবে হস্তক্ষেপ করছেন তাহলে সেটা একটা আলাদা ব্যাপার হত। কিন্তু আমাদের তো সেই ক্ষমতা নেই। আমাদের দেশে হাউসিং-এর এত যে প্রবলেম হচ্ছে সেখানে এসব আছে নাকি?—নেই। তারজন্য বাজারের সমস্তটা তারা নিয়ন্ত্রণ করছেন। কিন্তু আমরা কি করবার চেষ্টা করেছি? যাতে সরকার বাজারে কার্যকরভাবে হস্তক্ষেপ করতে পারে তার চেষ্টা করেছি। আর ইকোনোমিক ল ; আমাদের ইচ্ছার উপর নির্ভর করে

না, সেটা নিজস্ব ইচ্ছার উপর ইনিডেপেন্ডেন্টলি অপারেট করে। আমরা এটুকু করবার চেষ্টা করেছি যাতে বাজারের শক্তির কাছে মানুষদের আত্মসমর্পণ করতে না হয়। তারজন্য কথা উঠেছে ২,০০০, ১,০০০ একটা সিলিং বেঁধে তারপর ৩,০০০, ১,৫০০০ টাকা সিলিং বাঁধার নন-রেসিডেন্সিয়াল পারপাসে। এটা ভেবেছি যাতে ঐ অংশের ভাড়াটিয়াদের অধিকার সংরক্ষিত করতে পারি। তবে সেটা করতে পারব না যদি না বাড়িওয়ালা এবং ভাড়াটিয়াদের এক সঙ্গে বসিয়ে আলোচনার মাধ্যমে আমাদের দেশে আইন যা আছে তার উপর ছেড়ে দিতে পারি এবং তাহলেই ঐ অংশের স্বার্থ আমরা রক্ষা করতে পারব। এই দৃষ্টিভঙ্গির উপর দাঁড়িয়ে আলোচনা যা হয়েছে সেটাকে আমরা একটা রূপ দেবার চেষ্টা করেছি। কিন্তু তা সত্ত্বেও আমি বলছি, গতবার এই হাউসে আপনারা যখন বলেছিলেন যে, এই বিলটাকে যেন ফেরৎ নিয়ে যাই, তখন আমি বলেছিলাম— আপনারা এটা করছেন কেন, কারণ এতে তো কোনও রাজনীতি নেই। আর গতবার যে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছিল এবারে প্রায় তাই আছে ; অনেক মিল আছে, দুই-একটি ছাড়া। এটা নিয়ে আমাদের কোনও অসুবিধা নেই, যতদূর সম্ভব একমত হবার চেষ্টা করব। গতবারের নোট অব ডিসেন্টের কথায় যাচ্ছি না। সেটা দেবপ্রসাদ সরকার মহাশয় দিয়েছিলেন। আমি যা বলেছিলাম এবং উনি যেটা বলেছেন সেটাই তো করবার চেষ্টা করছি। কাজেই আর কি করে ব্যালান্স করা যায়? এত ইমব্যালান্সের মধ্যে কি করে আর ব্যালান্স করা যায়। এখানে দেবপ্রসাদবাবু যা বলছিলেন—সমস্ত জায়গা মাল্টি-ন্যাশনাল দখল করে নিয়ে বাড়ি করবে, মাল্টি ন্যাশনালরা কি আকাশে বাড়ি করবে নাকি? পশ্চিমবঙ্গে আমরা যতদিন আছি, আমি খুব দৃঢ়ভাবে বলতে পারি, অত সহজে মাল্টি ন্যাশনালরা এখানে জমি পাবে না। অন্যান্য স্টেটে লক্ষ লক্ষ বিঘা জমি যেভাবে তারা নিয়ে নিয়েছে, এখানে এক একর জমি নেওয়াও তাদের পক্ষে সম্ভব হবে না এবং তারা বাড়িও করতে পারবে না। আমাদের যে সীমাবদ্ধতা আছে সেই সীমাবদ্ধতার মধ্যে যতটুকু করবার সেটা করবার চেষ্টা আমরা করছি।

[5-50 — 6-00 p.m.]

কিন্তু তা সত্ত্বেও যেটা সৌগতবাবু বলেছেন—আমি তখনও বলেছি এখনও বলছি যে আমাদের আইনটা করে দেখতে হবে এটা কি দাঁড়াচ্ছে। যেহেতু এখান থেকে সমস্ত কিছু বলতে পারব না, সেই জন্য এটা প্রয়োগ করে দেখতে হবে। চলতি আইনটা একেবারে অকার্যকর হয়ে রয়েছে। এখন আমরা একটা পরিস্থিতির মধ্যে রয়েছি, তারপর আমরা দেখব এটাতে কোনও অসুবিধা হচ্ছে কিনা। এই ৫ বছরের মধ্যে উচ্ছেদ না হওয়ার প্রভিসনটির উপর আজকেও অ্যামেন্ডমেন্ট এসেছে, ঠিক আছে, আমি গ্রহণ করেছি, সবটাই আমরা ঐক্যমত হয়ে করতে চাই। আগেও যে ব্যবস্থা ছিল, কেউ উচ্ছেদ হত না। ২ বছর, ৫ বছর আমি একটা ব্যবস্থা করে দিয়েছি যে নতুন আইন

নির্ধারিত ভাড়া এই সিলিং-এর বাইরে চলে গেলে অর্থাৎ ৩ হাজার টাকা বা ২ হাজার টাকার উপরে মাসিক ভাড়া হলে আইন যবে থেকে কার্যকর হচ্ছে তবে থেকে ২ বছর পর্যন্ত কেউ কোথাও এই ভাড়া বাড়ার জন্য উচ্ছেদ হয়ে যাবে না। আর কেন ২ বছর রেখেছি? ২ বছর দেখবার জন্য যে নতুন আইনের ফলাফল কেবলমাত্র কি হচ্ছে। আমরা অন্ধ হয়ে বসে থাকব নাকি? রাতারাতি ওরা সব উচ্ছেদ হয়ে যাবে? আর বাকিটা ৫ বছর রাখলাম। গতবারে অ্যামেন্ডমেন্ট এসেছিল, তখন যদি হাউসে আলোচনা করে সম্মত হতেন তখন সেই অ্যামেন্ডমেন্টটা হাউসে পাস হত। সুতরাং এই সব আমরা বিচার বিবেচনা করে দেখছি, এই ২ বছর, ৫ বছর এই সব সময় সীমার মধ্যে উচ্ছেদ না হওয়ার জন্য যে ব্যবস্থা করেছি, দেখবার জন্য এটাতে কি হচ্ছে। তারপর আমাদের আলোচনা করার সুযোগ থাকবে। আর কেই বা বলতে পারে এই সব ব্যাপারে যে এটাই চূড়ান্ত? চূড়ান্ত সমাধান করে ফেললাম? এটা আমরা কখনও বলি না, এখনও আমরা বলছি না দাবিও করছি না। আমাদের এটা দেখতে হবে কি ফলাফল হচ্ছে। তারপর আমাদের দরকার হয় আরও পর্যালোচনা করে সংশোধনী আনার দরকার হয় আনতে হবে। কিন্তু এখন আমাদের কোনও একটা জায়গায় শুরু করতে হবে, এটা আমরা অনির্দিষ্টকাল ফেলে রাখতে পারি না। এটা আমি ওনাদের কাছে বারে বারে বলেছি যে এটা ফেলে রাখবেন না। আর বাকি যে সব কথা উঠেছে তাতে লেকিন কিন্তু এই সব আছে। তারপর আংশিক সমর্থন, কেন সমর্থন, কেন সমর্থন নয় এই সব নিয়ে এত আলোচনা হয়েছে সেই সবের মধ্যে যাচ্ছি না। সৌগতবাবু সিলেক্ট কমিটিতে ছিলেন না, সিলেক্ট কমিটিতে আমরা বিশদ আলোচনা করেছি। আমরা কোনও ব্যাপারে কোনও রিজিড স্ট্যান্ড, অনমনীয় মনোভাব কখনও নিইনি। সবাই যা জিনিস যা যা বলেছেন তা সমস্তটা এবং আমাদের মেম্বাররা যা বলেছেন তা শোনবার চেষ্টা করেছি। আমি আশা করি যে এটা নিয়ে কোনও দ্বিমত নেই, যে ভাড়াটা পুনর্নির্ধারন করা নিয়ে যেটা করেছি সেটা এবার ফেয়ার রেন্ট, এই সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গি আপনারা সমর্থন করেছেন। আমি জানি না দেবপ্রসাদবাবু কি বলবেন, বলবেন যে ভাড়া বাড়িয়ে দিয়েছি অনেক। আমরা সেটা ৫ পারসেন্ট করে রাখলাম, এখন এটা তিন বছরের জন্য করেছি। ইনফ্লেশন হচ্ছে, আমরা কি করে বলতে পারি এর চেয়ে কম? তারপর অবশ্য একটা গভর্নমেন্টের হস্তক্ষেপের প্রভিসন রেখেছে যে দরকার হলে সরকার সেটা ঠিক করতে পারবে। এছাড়া ধরুন ২০ বছর কারও বাড়েনি, কারও ভাড়া বাড়বে না? এটা কি কখনও হতে পারে নাকি? হাউসিং স্টক মেনটেন হবে কি করে? মেনটেন যদি না হয় তাহলে সেই বাড়ি কি করে থাকবে? কত বাড়ি পুরানো হয়ে গেছে, পড়ে যাচ্ছে। সেটা ঠিক কি ভাবে হবে? সেটা তো তাহলে অন্য লোকের হাতে চলে যাবে যদি সেই রকম হয়। তারপর আপনারা যেটা বলেছেন, যেটা আমাদের সেটা অন্যদের হাতে চলে যাচ্ছে

এই সব। আটকানো হবে কি করে সেই সব? সেই জন্য ভাড়া পুনর্নির্ধারনের বিষয় এইগুলি করবার চেষ্টা করেছি কিন্তু তার মধ্যে দেখেছি ওদের অর্থাৎ ভাড়াটেদের ওপর বেশি চাপ না পড়ে। যেটুকু বেড়েছে সেটা শিডিউল নির্ধারিত নতুন ভাড়া থেকে বাদ দেওয়া হবে এটাও বলা আছে। আর আমরা শিডিউলে যে প্রভিসন করেছি যাদের কম এলাকা অর্থাৎ ছোট বাড়ি তাদের যেন বেশি না বাড়ে এবং তাদের যেন এক সঙ্গে স্টিফলি না বাড়ে, তাদের যেন ধাপে ধাপে বাড়ে। যাদের একটু বেশি তাদের যেন বেশি স্টিফলি না বাড়ে এইগুলি আমরা দেখবার চেষ্টা করেছি। এইগুলি আমাদের যে সীমাবদ্ধতা আছে তার মধ্যে যা ক্ষমতা আছে সেটা করবার চেষ্টা করেছি, এর বেশি আমাদের ক্ষমতা নেই। এর চেয়ে বাইরে আমরা বেশি কিছু করতে পারব না। এই কথা উঠল যে ভাড়াটিয়াকে আপনারা বাড়ি কেনার সুবিধা দিন। এটা বাড়ি ভাড়া আইন, এটা প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট, কেনা-বেচা এটা কি করে এখানে থাকতে পারে আমি জানি না। আমি ল ডিপার্টমেন্টের সঙ্গে কথা বললাম ওনাদের সামনে যে এটা আমরা করতে পারি এখানে? ওনারা বললেন যে না, এটা আমরা করতে পারি না। এই সব যে আইনে করা যায় সেটা তো অল ইন্ডিয়া অ্যাক্ট। আমরা এখানে এটা করছি বলে যা ইচ্ছা ঢুকিয়ে দেব তা হয় না, করা যায় না। আপনি স্যার, এটা ভাল বুঝবেন। আশা করি এখন ওনারা বুঝবেন, যখন ওনারা বক্তৃতা করেছিলেন তখন ওনারা বুঝতেন কিনা জানি না। আর সাব-লেট, এটা নিয়ে এত আলোচনা হয়েছে যে বলা যায় না। এটা আমি জানতাম না ভাল করে। কলকাতায় অনেক এই রকম বাড়ি আছে—আমি কলকাতার লোক নয়, কিন্তু এখন আমাকে এই সব বুঝতে হয়েছে অনেক দিন ধরে, কলকাতায় এমন অনেক বড় বড় বাড়ি আছে যে তার বাড়ির মালিক কে ভাড়াটিয়া আছে জানেন না। এত তাকে সাব-লেট করা হয়েছে। তাহলে কি হবে? আমরা যদি রাতারাতি তুলে দিই তাহলে তো একটা অরাজক পরিস্থিতি তৈরি হবে। এটা তো আমরা পর্যালোচনা করেছি যে এটা সম্ভব নয়। এটা আমাদের দেখতে হবে আরও ভাল করে, যদি আরও কোনও তথ্য থাকে। সার্ভে হয়েছে কিনা কখনও তাও বলতে পারব না।

কিন্তু এই রকম দুম করে একটা ব্যবস্থার কথা বলে দিলাম, তাতে আজব পরিস্থিতি তৈরি হয়ে যাবে। এত বড় বড় বাড়ি, যেখানে একজন ভাড়া নিয়ে তারপর দেখা যাচ্ছে সাব-লেটিং করছেন। আমরা যে আইনটা করছি, তাতে এরপর সাব-লেট করতে হলে মালিকের অনুমতি ছাড়া এটা করা যাবে না। সুতরাং আমরা একটা ধাপ এগিয়েছি। কিন্তু এর বেশি যদি এগোতাম, তাহলে একটা অরাজক পরিস্থিতি, একটা অ্যানার্কি সিচুয়েশন তৈরি হত। আমরা তা করিনি। এই যে ব্যালান্স ইত্যাদির কথা বলা হচ্ছে সেইমতো আমরা একটু ব্যালান্স করবার চেষ্টা করছি। কিন্তু একটা পারফেক্টলি ইমব্যালান্সিং সিচুয়েশনকে ব্যালান্সড করা কতখানি শক্ত তা খুব সহজেই অনুমান করা যায়। তারপরে,

বাকি যা বলছেন, আমরা ঐক্যমত হয়েই করছি। রেসিডেন্সিয়াল, নন-রেসিডেন্সিয়াল সব ব্যাপারে অ্যামেন্ডমেন্ট বা সংশোধনী ইত্যাদি আছে—দু'পক্ষ মিলেই এটা দিয়েছেন। আমরা আলোচনা করে একমত হয়ে করবার চেষ্টা করি। আপনারা সেসব দেখেছেন। একজন মাননীয় সদস্য বলেছেন, এতে অনেক পুরানো আইনের প্রভিসন্স আছে। ৫৬ সালের অ্যাক্ট থেকে একেবারে হুবহু ভাষা থেকে তুলে দিয়ে একটা পড়ে দিয়েছেন। আমি এই রকম আরও দশটা পড়ে দিতে পারি। আমার কাছে সব আছে, আমি পড়ে দিতে পারি। আমি সিলেক্ট কমিটিতে সার্কুলেট করেছিলাম। একদম সেকশন সেকশন ধরে যে, কোন সেকশনের সঙ্গে কোন সেকশনের, ঐ অ্যাক্টের সঙ্গে নতুন আইনের কোনও সেকশনের কি মিল, গরমিল বা অন্য ব্যাপার আছে, এইসব আমি সার্কুলেট করেছিলাম যাতে করে মেম্বাররা এইসব ভাল করে জানতে পারেন। আগে কি ছিল আর নতুন কি ঢুকিয়ে দিয়েছি, সব বলেছি ১৯৪৬ সালের পুরানো আইনের চলতি ধারাগুলোকে কেউ কেউ ভয়ঙ্কর ব্যাপার বলছেন। এইসব ভয়ঙ্কর যদি থাকে তা '৫৬ সালে ছিল। আজকে হঠাৎ করে ভয়ঙ্কর হয়ে গেল কি করে? সেজন্য আমি বলছি, সেগুলো আমি আর বাড়াতে চাচ্ছি না। আমরা সাধারণভাবে একটা ঐকমত্য হয়ে যাচ্ছি। সেজন্য আমি আর এইসব কথাবার্তা বাড়াতে চাচ্ছি না। আর যেটা আছে, ট্রাইব্যুনাল ইত্যাদির ব্যবস্থা আমরা করছি। সেটা তো আমি সকালেই বললাম যে, সুপ্রিম কোর্টের সেভেন-মেম্বার কনস্টিটিউশনাল বেঞ্চের যে রায় হয়েছে, তারপরে ট্রাইব্যুনালের কার্যকারিতা নিয়ে যে প্রশ্ন দেখা দিয়েছে সেটা অনুযায়ী আমরা রিসেসের পরে প্রথম যে বিলটা পাস করলাম, সেখানে আমরা তার যথাযথ ব্যবস্থা করেছি। কাজেই আমরা জেনে শুনেই করছি। তাপসবাবু যেটা বলছেন, কি করে হাইকোর্টের এক্তিয়ার আপনি কেড়ে নেবেন? অমুক করবেন, তমুক করবেন বলেছেন। আমরা সব খোঁজখবর নিয়ে জেনে শুনেই করছি। ঐ সময়ে সব আমি বলেছি। যদিও তারমধ্যে এই প্রভিসনটা নেই। সেসব আমাদের খেয়ালে আছে যে ট্রাইব্যুনাল নিয়ে কি করতে হবে, কি করে নিষ্পত্তি করা যায়, সময়সীমা ইত্যাদি খেয়াল আছে। আমি আর কথাবার্তা না বাড়িয়ে বলতে চাইছি যে, ওরা আপত্তি-টাপত্তি ইত্যাদি যেসব বলছেন, সে সম্পর্কে আমাদের বক্তব্য আমি বললাম। আমার আবেদন হচ্ছে, আপনারা সবাই মিলে এটাকে পাস করে দিন। আর আমরা আবার সবাই মিলে পর্যালোচনা করতে পারি, এর ফলাফল কি হবে। আমাদের কাজ করতে গিয়ে কি হয় তা দেখতে হবে। আমাদের দেখতে হবে যে, কাজ করতে গিয়ে আমরা যেন থেমে না থাকি এবং ফেলে না রাখি। আমাদের উপরে যে দায়িত্ব রয়েছে সেটা যাতে আমরা সম্পন্ন করি। আমাদের আইন সভার উপরে যে দায়িত্ব রয়েছে সেটা যেন আমরা সম্পন্ন করি তা দেখতে হবে। সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Surjya Kanta Mishra that the Report of the

Select Committee on the West Bengal Premises Tenancy Bill, 1996 recomended under Rule 78(i)(b) of the Rules of Procedure and Condact of Business in the West Bengal Legislature Assembly, be taken into consideration—

was then put and agreed to.

### Clause 1

**Mr. Speaker :** There is no amendment to Clause 1.

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 2

**Mr. Speaker :** There are three amendments to Clause 2 by Shri Abu Ayes Mondal and Shri Abdul Mannan.

### AMENDMENTS TO PROVISIONS

### Clause—2

**Shri Abu Ayes Mondal and Shri Abdul Mannan** Sir I beg to move that the following words be inserted after—

(i) The words "any residential premises" in lines 12 and 13 of Clause 2 (g) and before the words "but shall not include", 'and in respect of premises let out for non-residential purpose his spouse, son, daughter and parent who were ordinarily living with the tenant upto the date of his death as members of his family and were dependent on him".

(ii) "Provided that the time limit of five years shall not apply to the spouse of he tenant who was ordinarily living with the tenant upto his death as a member of his family and was dependent on him and who does not

(খ) উৎপাদিত 'চা' দেশে-বিদেশে বিক্রির জন্য সরকারি পর্যায়ে কোনও পরিকাঠামো আছে কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলোচ্য সময় পশ্চিমবঙ্গ চা উন্নয়ন নিগমের অধীনস্থ পাঁচটি চা বাগান মোট ৩ লক্ষ ৬৩ হাজার ৫৪ কিলোগ্রাম চা বিক্রি করে মোট ৩ কোটি ১৯ লক্ষ ৮৯ হাজার টাকা বিক্রয়-মূল্য বাবদ পেয়েছে। গড়ে প্রতি কিলোগ্রাম চায়ের বিক্রয়-মূল্য ৮৮ টাকা ১১ পয়সা এতদ সংক্রান্ত বিশদ তথ্য সম্বলিত একটি বিবরণ (গ) চিহ্নিত পরিশিষ্টে সংযোজিত হল।

(খ) নিগম উৎপাদিত চা দেশে-বিদেশ বিক্রির জন্য সরকারি পর্যায়ে পৃথক কোনও পরিকাঠামো নেই। দেশের বাজারে নিগম উৎপাদিত চা প্রচলিত পদ্ধতি অনুযায়ী নিলামে বিক্রি করা হয়।

বিদেশের বাজারে নিলামে এবং/অথবা সরাসরি আমদানিকারক দেশে (বিশেষত জার্মানিতে) চা বিক্রি/রপ্তানি করা হয়ে থাকে।

(গ) **—এপ্রিল '৯৭ থেকে অক্টোবর ১৯৯৭—**
**অভ্যন্তরীণ বাজারে চা বিক্রয় সংক্রান্ত তথ্য**

| চা বাগানের নাম | অবস্থান | বিক্রিত চা এর পরিমাণ | বিক্রিত প্রতি কিগ্রা চায়ের দাম | মোট বিক্রিত চা থেকে আয় |
|---|---|---|---|---|
| | | কিলোগ্রামে | টাকা/পয়সা | লক্ষ টাকায় |
| রঙ্গমুক/সিডার | দার্জিলিং | ১০২৫৩৬ | ১১৩.২৭ | ১১৬.১৪ |
| পান্দাম/রাঙ্গাঁরুন | দার্জিলিং | ৩৬৭৭১ | ১৫০.৭০ | ৫৫.৪১ |
| মোট বিক্রয়/দাম প্রতি কিগ্রায়/মোট আয় লক্ষ টাকায় | ঐ | ১৩৯৩০৭ | ১২৩.১৫ | ১৭১.৫৫ |
| হিলা/মহুয়া | জলপাইগুড়ি | ২২৩৭৩৭ | ৬৬.৩০ | ১৪৮.৩৪ |
| মোট বিক্রয়/দাম প্রতি কিগ্রায়/মোট | ঐ | ২২৩৭৩৭ | ৬৬.৩০ | ১৪৮.৩৪ |

আয় লক্ষ টাকায়

| | | | |
|---|---|---|---|
| এ পর্যন্ত চা উন্নয়ন নিগমে মোট বিক্রয় প্রতি কিগ্রায় দাম এবং মোট আয় লক্ষ টাকায় | ৩৬৩০৫৪ | ৮৮.১১ | ৩১৯.৮৯ |

**বাঘের আক্রমণে নিহত বনকর্মীর সংখ্যা**

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩) **শ্রী ঈদ মহম্মদ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১লা জানুয়ারি ১৯৯৫ থেকে ৩০শে জুন, ১৯৯৭ পর্যন্ত কত সংখ্যক বনকর্মী বাঘের আক্রমণে নিহত হয়েছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১লা জানুয়ারি ১৯৯৫ থেকে ৩০শে জুন ১৯৯৭ পর্যন্ত দুইজন বনকর্মী বাঘের আক্রমণে নিহত হয়েছেন।

**দুর্গাপুরে জলপ্রকল্প**

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২১০) **শ্রী দেবব্রত ব্যানার্জি ও শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দুর্গাপুরে ১৪ এম. জি. ডি. জলপ্রকল্প রূপায়ণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পটির প্রথম পর্যায়ের জন্য ২২২৭.৪২ লক্ষ টাকা অনুমোদন হয়েছে। প্রথম পর্যায়ের ৮০ শতাংশ কাজ শেষ হয়েছে। প্রথম পর্যায়ের জল সরবরাহের কাজ ১৯৯৮-৯৯ সালে শেষ হবে বলে আশা করা যায়।

**পঞ্চায়েতের আওতায় উত্তরবঙ্গের চা বাগান**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫) **শ্রী তপন হোড় ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গে চা বাগানগুলিকে পঞ্চায়েতের আওতাভুক্ত করার জন্য রাজ্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, কবে থেকে উক্ত পরিকল্পনা কার্যকর হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, প্রস্তাবটি রাজ্য সরকারের বিবেচনাধীন চূড়ান্ত সিদ্ধান্তের অপেক্ষায় আছে।

(খ) প্রস্তাবটি কবে থেকে কার্যকরি হবে তা চূড়ান্ত সিদ্ধান্ত হওয়ার পরে বলা সম্ভবপর হবে।

## সরকারি ইটভাঁটা

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭) **শ্রী কমল মুখার্জি :** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে আরও সরকারি ইটভাঁটা স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কোথায় কোথায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## হাতির আক্রমণে নিহতের সংখ্যা

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪) **শ্রী তপন হোড় :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১লা জানুয়ারি ১৯৯৬ থেকে ৩১শে অক্টোবর ১৯৯৭ পর্যন্ত বন্য হাতির আক্রমণে নিহতের সংখ্যা কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৯৬ সালে—৬৫ জন ১লা জানুয়ারি '৯৭ থেকে ৩১শে অক্টোবর '৯৭—২৯ জন।

## রাজ্যে কাঠ আমদানি

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৮) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অন্য রাজ্য কিংবা বিদেশ থেকে রাজ্যে কাঠ আমদানির তথ্য রাজ্য সরকারের কাছে আছে কি না ;

(খ) থাকলে, গত এপ্রিল থেকে অক্টোবর ১৯৯৭ পর্যন্ত রাজ্যে—

(১) আমদানিকৃত কাঠের পরিমাণ,

(২) কি কি প্রকারের কাঠ, এবং

(৩) উহার ক্রয়মূল্য কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ)

১। আনুমানিক ৯০,৯৯১ ঘন মিটার কাঠ।

২। মালয়েসিয়ান সড়ক কেরুইং রাউন্ড লগ মালয়েসিয়ান মেলাঙ্গান বাটু এবং মায়ানমার গুয়ার জান লগ।

৩। আনুমানিক ২,৬০,০০,০০০ মার্কিন ডলার।

**Unstarred Questions**
**(to which written Answers were laid on the Table)**

## জেলা পরিষদকে পঞ্চায়েত নির্বাচনের জন্য টাকা

১। (অনুমোদিত প্রশ্ন নং ২০) **শ্রী আব্দুল মান্নান ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত পঞ্চায়েত নির্বাচনে (১৯৯৩) রাজ্য সরকার কোনও জেলা পরিষদকে কোন খাতে কত টাকা দিয়েছে ; এবং

(খ) তন্মধ্যে কোন কোন জেলা পরিষদ কোন সময় পর্যন্ত ইউটিলাইজেশন

সার্টিফিকেট দিয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিগত পঞ্চায়েত নির্বাচনের জন্য (১৯৯৩) রাজ্য সরকার জেলা পরিষদকে কোথায়ও কোনও টাকা দেয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### Division of Midnapore District

2. (Admitted question No. 84) **Shri Chowdhary Abdul Karim and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Home (P & AR) Department be pleased to state—

(a) whether the Government has since taken any decision to devide the district of Midnapore ; and

(b) if so, details thereof ?

**Minister-in-charge of the Home (P & AR) Department :** (a) Bifurcation of the District has been accepted in principle.

(b) No definite steps has been taken as yet.

### গ্রন্থাগারগুলিকে সরকারি অনুদান

৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০১) **শ্রী কমল মুখার্জি ঃ** শিক্ষা (গ্রন্থগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কি পদ্ধতিতে বিভিন্ন গ্রন্থাগারগুলি সরকারি অনুদান পেয়ে থাকে ;

(খ) ১৯৯৬ ও ১৯৯৭ সালের ৩১শে অক্টোবর পর্যন্ত হুগলি জেলায় কোন কোন গ্রন্থাগার কি পরিমাণ আর্থিক সাহায্য পেয়েছে ; এবং

(গ) জেলা গ্রন্থাগার কমিটিতে বিরোধী বিধায়কদের রাখার ব্যাপারে সরকারের নিয়ম/ রীতি কিরূপ?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১। সাধারণভাবে গ্রন্থাগার অনুদান দু'ধরনের—

(ক) পৌনঃপুনিক অনুদান এবং

(খ) অনিয়মিত বা তদর্থক (অ্যাডহক) অনুদান।

(ক) **পৌনঃপুনিক অনুদানের মধ্যে প্রতি বছর**—বই, আসবাব, কন্টিনজেন্সি, বাঁধাই ও সংস্করণ, ভ্রাম্যমাণ পরিষেবা—উপরোক্তখাতে গ্রন্থাগারগুলির অনুকূলে পৌনঃপুনিক অনুদান প্রতিবছর মঞ্জুরীকৃত হয়ে থাকে।

(খ) **অনিয়মিত বা অ্যাডহক খাতে প্রার্থনার ভিত্তিতে**—১। গ্রন্থাগার নির্মাণ/সংস্কার/নবীকরণখাতে অনুদান পাওয়া যায়। বই কেনা/আসবাব কেনা/সরঞ্জাম কেনা—খাতে অনুদান পাওয়া যায়। এই অনুদান পেতে হলে নিয়মানুযায়ী সংশ্লিষ্ট কাগজপত্র দাখিল করা দরকার। স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলি তাদের জন্য নির্দিষ্ট প্রোফর্মা ভর্তি করে সংশ্লিষ্ট কাগজপত্রসহ আবেদন করেন।

২। এছাড়া কেন্দ্রীয় সরকার প্রতিষ্ঠিত রাজা রামমোহন রায় লাইব্রেরি ফাউন্ডেশন এবং রাজ্য সরকারের যৌথ প্রকল্পের ফান্ড থেকে গ্রন্থাগারগুলি বিভিন্ন বিষয়ে অনুদান পেয়ে থাকে এবং এই অনুদান পেতে হলে উক্ত প্রতিষ্ঠানের আবশ্যিক নিয়মকানুনগুলি পালন করে সংশ্লিষ্ট কাগজপত্র দিতে হয়।

৩। এছাড়া প্রত্যেক গ্রন্থাগার কর্মিদের বেতনহার সরকার থেকে বেতন প্রদান করা হয়।

৪। গ্রন্থাগারগুলি তাদের শ্রেণী অনুযায়ী নিম্নলিখিত পৌনঃপুনিক অনুদান পায়—

| | আসবাবপত্র (টাঃ) | বই ও পত্র-পত্রিকা (টাঃ) | বাঁধাই ও সংরক্ষণ (টাঃ) | কন্টিনজেন্সি (টাঃ) | যানবাহন (টাঃ) |
|---|---|---|---|---|---|
| রাজ্য-কেন্দ্রীয় গ্রন্থাগার | ২০,০০০ | ২,০০,০০০ | ২০,০০০ | ৭০,০০০ | ৪২,০০০ |
| কলকাতা নগর গ্রন্থাগার | ১,০০০ | ৭৫,০০০ | ৪,০০০ | ৩০,০০০ | |
| উত্তরপাড়া জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরি | ৭,৬০০ | ৭১,০০০ | ২১,৯০০ | ৩০,০০০ | |
| সেন্ট্রাল লাইব্রেরি (বালীপুর, সেন্ট্রাল লাইব্রেরি, কালিম্পং সেন্ট্রাল লাইব্রেরি) | ১,২৫০ | ১৫,০০০ | ১,২৫০ | ৩,০০০ | |
| দীঘা সরকারি গ্রন্থাগার | ১,২৫০ | ১৫,০০০ | ১,২৫০ | ৩,০০০ | |

| | আসবাবপত্র (টাঃ) | বই ও পত্র-পত্রিকা (টাঃ) | বাঁধাই ও সংরক্ষণ (টাঃ) | কন্টিনজেন্সি (টাঃ) | যানবাহন (টাঃ) |
|---|---|---|---|---|---|
| উত্তরবঙ্গ রাষ্ট্রীয় গ্রন্থাগার কোচবিহার দেশবন্ধু জেলা গ্রন্থাগার, দার্জিলিং, টাকি, সরকারি জেলা গ্রন্থাগার | ৩,০০০ | ৫০,০০০ | ৩,৫০০ | ৯,৫০০ | ১৫,০০০ |
| জেলা গ্রন্থাগার | ৩,০০০ | ৫০,০০০ | ৩,৫০০ | ৯,৫০০ | ১৫,০০০ |
| শহর গ্রন্থাগার | ১,২৫০ | ১৫,০০০ | ১,২০০ | ২,৭৫০ | |
| গ্রামীণ/প্রাইমারি ইউনিট/এরিয়া গ্রন্থাগার | ৬০০ | ৮,০০০ | ৬০০ | ১,১০০ | |

(খ) ১। কেশবপুর পাবলিক লাইব্রেরি—পোঃ কেশবপুর, থানা ঃ আরামবাগ—টাঃ ১,৭৫,১২৭।

২। সাধনা সাহিত্য কুটির—পোঃ দিগসুই, থানা ঃ চুঁচুড়া—টাঃ ৮১,৪৩০।

৩। রেলপার্ক সাধারণ পাঠাগার—পোঃ রিষড়া, থানা ঃ শ্রীরামপুর—টাঃ ১,৭৫,৫৬০।

৪। দশভুজা সাহিত্য মন্দির—পোঃ চন্দননগর, থানা ঃ সিঙ্গুর—টাঃ ১,০০,০০০।

এছাড়া ১৯৯৬-৯৭ আর্থিক বছরে হুগলি জেলার নিম্নলিখিত গ্রন্থাগারগুলি রাজা রামমোহন রায় প্রতিষ্ঠান এবং রাজ্য সরকারের যৌথ প্রকল্পের তহবিল থেকে নিম্নলিখিত অনুদান পেয়েছে—

টাঃ

১। শ্যামপুর সারস্বত পাঠাগার, পোঃ পান শ্যামপুর, থানা ঃ পুরসুড়া .. ৫০,০০০

২। বালিগরি সাধারণ পাঠাগার, পোঃবালিগরি, থানা ঃ তারকেশ্বর .. ৫০,০০০

৩। বেলুন সেবক সমিতি পাঠাগার, পোঃ বেলুন, থানা ঃ পান্ডুয়া .. ৫০,০০০

৪। মোক্ষদাময়ী পাঠাগার, পোঃ দক্ষিণদিহি, থানা ঃ জাঙ্গীপাড়া .. ৫০,০০০

৫। হারিত উদয়ন পাঠাগার, পোঃ হারিত, থানা ঃ পোলবা .. ৪৪,০০০

৬। গোস্বামী মালিপাড়া সাধারণ গ্রন্থাগার, পোঃ গোস্বামী মালিপাড়া, থানাঃ পোলবা .. ৫০,০০০

উপরোক্ত অনিয়মিত অনুদান ছাড়াও হুগলি জেলার সরকারি ও সরকার পোষিত গ্রন্থাগারগুলি 'ক' প্রশ্নের উত্তরে বর্ণিত হার অনুযায়ী প্রতিবছর পৌনঃপুনিক অনুদান পেয়ে থাকে। এছাড়া উত্তরপাড়া জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরিকে নতুন বাড়ি নির্মাণখাতে ৬ লক্ষ ৫৫ হাজার টাকা, ইলেক্ট্রিফিকেশন খাতে ৫,২৯,৮৮৪ টাকা এবং পুরনো বাড়ি মেরামতি খাতে ৮০,৮৩৪ টাকা দেওয়া হয়েছে।

(গ) প্রতি জেলায় জেলা গ্রন্থাগারগুলিতে সরকারি আদেশনামা ১২১১-ই. ডি. এন. (এম. ই.ই.), ২৬-১০-৯৫ অনুসারে ম্যানেজিং কমিটি/পরিচালন কমিটি গঠিত হয়ে থাকে। এই কমিটির সদস্যপদগুলির দুটি ভাগ বর্তমান। একটি ভাগে পদাধিকার বলে সদস্যগণ থাকেন এবং অন্য ভাগটিতে নির্বাচত সদস্যগণ থাকেন। নির্বাচিত সদস্যগণ সরকার বিরচিত নির্বাচনবিধি অনুযায়ী নির্বাচিত হয়ে থাকেন। আলাদাভাবে কোনও বিধায়কেরই পদাধিকার বলে জেলা গ্রন্থাগার কমিটিতে সদস্য হওয়ার কোনও সুযোগ নেই।

উত্তরপাড়া জয়কৃষ্ণ পাবলিক লাইব্রেরিতে সরকারি আদেশনামা ১০৭৬-ই. ডি. এন. (এম. ই. ই), ১৫/৯/৯৫ বলে একটি ওয়ার্কিং কমিটি বর্তমান আছে। কমিটিতে পদাধিকার বলে কোনও বিধায়ক নেই। শুধুমাত্র শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় সরকার কর্তৃক মনোনীত সহ-সভাপতি।

## চন্দননগরে মহিলা পলিটেকনিক কলেজ

৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪) **শ্রী কমল মুখার্জি ঃ** শিক্ষা (কারিগরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর মহিলা পলিটেকনিক কলেজটির কাজ কোন পর্যায়ে আছে ;

(খ) কবে নাগাদ সব কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায় ;

(গ) উক্ত কলেজে স্টাফ-প্যাটার্ন অনুযায়ী শিক্ষক ও অ-শিক্ষক কর্মচারী নিয়োগ করা হয়েছে কি না ;

এবং

(ঘ) বর্তমানে কয়টি পদ শূন্য আছে?

**শিক্ষা (কারিগরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) নির্মাণ কাজ চলছে। মূল কাঠামোর একটি অংশের কাজ ইতিমধ্যে সম্পূর্ণ হয়েছ। অন্যান্য অংশের নির্মাণ কাজ অব্যাহত রয়েছে।

(খ) চুক্তি অনুসারে ১৯৯৮ সালের ২৯শে মে নাগাদ কাজ শেষ হতে পারে, আশা করা যায়।

(গ) চারটি ডিপ্লোমা পাঠক্রম ও একটি ডিপ্লোমা-উত্তর পাঠক্রম উক্ত কলেজে প্রবর্তিত হবে। নতুন ভবনের নির্মাণকার্য ব্যতিরেকে আর্কিটেকচার এবং ইলেক্ট্রনিক্স ও টেলি-কমিউনিকেশন ইঞ্জিঃ-এ ডিপ্লোমা পাঠক্রম প্রবর্তন করা হয়েছে। (এ. আই. সি. টি. ই.) সর্বভারতীয় কারিগরি শিক্ষা পর্ষদের নিয়ম অনুযায়ী প্রবর্তিত পাঠক্রমগুলির জন্য প্রয়োজনীয় পদ সৃষ্টি করা হয়েছে।

(ঘ) চারটি (শিক্ষক) পদ ও দু'টি (অশিক্ষক) পদ শূন্য অবস্থায় রয়েছে।

**চন্দননগরে স্টেডিয়াম নির্মাণ**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭) **শ্রী কমল মুখার্জি ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর মহকুমা সদর শহরে "কানাইলাল ক্রীড়াঙ্গন" ও "ইন্ডোর স্টেডিয়াম" নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ উক্ত স্টেডিয়ামের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) শহিদ কানাইলাল ক্রীড়াঙ্গনের নিম্নোক্ত কাজগুলি শেষ হয়েছে ঃ

(১) চারিদিকের সীমানা দেয়াল ;

(২) পূর্ব ও পশ্চিমদিকের গ্যালারি ;

(৩) ভি. আই. পি. অংশের গ্যালারি ;

(৪) উত্তর অংশে নর্দমার কাজ, এছাড়া মাঠটির সংস্কার কাজ চলছে।

ইন্ডোর স্টেডিয়াম ঃ

ভিত-এর কাজ করার পর পিলার স্থাপনের কাজ শুরু হয়েছে।

(খ) অর্থের অভাবে বর্তমানের স্টেডিয়ামের কাজ স্থগিত আছে।

**হুগলি জেলায় পরিবেশ দূষণকারী শিল্পসংস্থা**

৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩) **শ্রী কমল মুখার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর শহর, ভদ্রেশ্বর শহর ও বিঘাটি গ্রাম পঞ্চায়েত (সিঙ্গুর ব্লক)-এ কোন কোন শিল্পসংস্থা পরিবেশ দূষণকারি বলে চিহ্নিত হয়েছে ; এবং

(খ) উক্ত দূষণকারী শিল্প সংস্থার বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হুগলি জেলায় চন্দননগর শহর, ভদ্রেশ্বর শহর ও বিঘাটি গ্রাম পঞ্চায়েত (সিঙ্গুর ব্লক)-এ নিমলিখিত শিল্প সংস্থাগুলি দূষণকারি বলে চিহ্নিত হয়েছে ঃ

(১) মেঃ ইন্দোতান কেমিক্যালস প্রাইভেট লিমিটেড, গ্রাম—গর্জি, পোস্ট—বিঘাটি, দিল্লি রোড, হুগলি ;

(২) মেঃ রক্ষিত কেমিক্যালস, কালুপুকুর, রোড, চন্দননগর, হুগলি ;

(৩) মেঃ দি ন্যাশনাল কেমিক্যাল ইন্ডাস্ট্রিজ, সুশের পুকুর, হুগলি ;

(৪) মেঃ ভদ্রেশ্বর ফাউন্ড্রি, ৪, লাইব্রেরি রোড, ভদ্রেশ্বর, হুগলি ;

(৫) মেঃ অ্যানগাস জুট ওয়ার্কার্স, অ্যানগাস, চাপদানী, হুগলি। বিঘাটি গ্রাম পঞ্চায়েত (সিঙ্গুর ব্লক)-এ দূষণকারি শিল্পসংস্থাকে চিহ্নিত করার কাজ চলছে।

(খ) উক্ত শিল্পসংস্থাগুলির প্রথম চারটির বিরুদ্ধে নোটিশ জারি করা হয়েছে এবং পঞ্চমটির বিরুদ্ধে নোটিশ জারির কাজ চলছে।

**চন্দননগরে কাফেটারিয়াসহ অতিথিশালা**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১) **শ্রী কমল মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর শহরে 'কাফেটারিয়াসহ অতিথিশালা' করার কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ;

(খ) কতদিনের মধ্যে কাজ শুরু এবং শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(গ) বিলম্বজনিত কারণে ঐ কাজটির জন্য অধিক আর্থিক সংস্থান করা/রাখা হয়েছে কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ১৯৯৬ সালে চন্দননগরে রবীন্দ্রভবনের সংলগ্ন জমিতে কাজ শুরু ক্ষেত্রে অসুবিধা দেখা দেওয়ায় জেলা কর্তৃপক্ষ নতুনভাবে জি. টি. রোডের ধারে ঝাউতলায় একটি জমি ঐ কাজের জন্য গত ৩রা সেপ্টেম্বর ১৯৯৭ তারিখে পর্যটন দপ্তরকে হস্তান্তর করেছে। নতুন জমির উপর কাফেটারিয়া নির্মাণের জন্য নক্সা প্রস্তুত করা হচ্ছে।

(খ) আশা করা যায় ১৯৯৭-৯৮ আর্থিক বছরে কাজটি আরম্ভ করা সম্ভব হবে। সেক্ষেত্রে ১৯৯৮-৯৯ আর্থিক বছরের শেষ দিকে মূল নির্মাণ কাজ শেষ করা যাবে।

(গ) কাজটি নির্মাণে বিলম্ব হওয়ায় অর্থ দপ্তরের কাছ থেকে প্রয়োজনীয় অধিক অর্থের সংস্থান করার জন্য ১৯৯৮-৯৯ সালের বাজেট বরাদ্দে রাখার ব্যবস্থা করা হচ্ছে।

### হুগলি জেলায় পর্যটন কেন্দ্রের অতিথিশালা

৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২) শ্রী **কমল মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলায় কোথায়-কোথায় পর্যটন কেন্দ্রের অতিথিশালা আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্তমানে হুগলি জেলায় কোনও পর্যটন কেন্দ্রের অতিথিশালা নেই। তবে ভবিষ্যতে তারকেশ্বরে একটি যাত্রীনিবাস, আরামবাগে একটি পথিপার্শ্বের সুবিধা (ওয়েসাইড ফ্যাসিলিটি) এবং চন্দননগরে একটি কাফেটারিয়া নির্মাণের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে। তারকেশ্বর ও আরামবাগে জমি অধিগ্রহণ হলেই কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায়। চন্দননগরের জমিটি সম্প্রতি অর্থাৎ ৩রা সেপ্টেম্বর ১৯৯৭ সালে পাওয়া গেছে। নক্সা তৈরির কাজ চলছে।

### রামগঙ্গায় স্পোর্টস কমপ্লেক্স

৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পাথরপ্রতিমার রামগঙ্গা এলাকায় স্পোর্টস কমপ্লেক্স গড়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### জেলাভিত্তিক পর্যটন মানচিত্র

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৪) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পযটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কোন কোন জেলার ;

(১) পর্যটন মানচিত্র ; ও

(২) দর্শনীয় স্থানের বর্ণনাসহ পুস্তিকা নেই (পৃথকভাবে) ; এবং

(খ) এই বিষয়ে সরকারের চিন্তাভাবনা কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্যের কোনও জেলার জন্য জেলাভিত্তিক পর্যটন মানচিত্র বা দর্শনীয় (১) ও (২) স্থানের বর্ণনাসহ পুস্তিকা পর্যটন দপ্তরের নেই। মানচিত্র যা আছে তা সমগ্র পশ্চিমবঙ্গের এবং আলাদা করে কলকাতার। দর্শনীয় স্থানের বর্ণনাসহ পুস্তিকার সবগুলিই হয় কোনও বিশেষ দর্শনীয় স্থানে অথবা পর্যটন এলাকাভিত্তিক।

(খ) পর্যটকরা ভ্রমণের পরিকল্পনা করেন হয় কোনও বিশেষ আকর্ষণীয় পর্যটন কেন্দ্রে অথবা কোনও অঞ্চলে। তাদের প্রয়োজন এবং পরিকল্পনার কথা বিবেচনা করে তদনুযায়ী পুস্তিকা অথবা মানচিত্র প্রকাশ করা হয়। তাই, জেলাভিত্তিক পুস্তিকা বা মানচিত্র প্রকাশের পরিকল্পনা বর্তমানে কিছু নেই।

[12-00 — 12-10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received three notices of Calling Attention on the following subjects, namely :

(1) Acute crisis of drinking water at Bagmari, Calcutta—Shri Paresh Paul.

(2) Alleged death of four persons in a road accident at Krishnanagar on 26-11-97—Shri Nirmal Das.

(3) Alleged murder of two persons on 22-11-97 and 23-11-97 at Behala, South 24-Parganas—Shri Gopal Krishna Dey.

Is Mr. Paresh Paul Present ? শ্রী পরেশ পাল নেই। I had a mind to admit his notice of Calling Attention. But that is not possible. So, I now select the Calling Attention noitce of Shri Nirmal Das on the subject of alleged death of four persons in a road accident at Krishnanagar on 26/11/97.

The Minister-in-Charge may please make a statement today if possible or give a date. কালকে দিতে পারবেন? নয়ত member এর কাছে পাঠিয়ে দেবেন উত্তরটা।

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the replies will be sent to the Member concerned.

## LAYING OF REPORTS

### Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1996-97

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1996-97.

### Annual Report of the Public Service Commission ; West Bengal for the years 1990-91 and 1991-92

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report of the Public Service Commission ; West Bengal for the years 1990-91 and 1991-92 along with the consolidated memoranda explaining the cases where the advice of the Commission could not be accepted by the Government and the reasons for such non-acceptance.

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have receied a notice from Shri Sudip Bandyopadhyay under Rule 226 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to raise a question of privilege agains the Leader of the House, Shri Jyoti Basu in relation to his speech in the House on the day the Motion on Defection was being discussed. Now, Shri Sudip Bandyopadhyay may make a very short statement.

**Shri Sudip Bandyopadhyay :** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে আমি একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছি আন্ডার রুল ২২৬ অনুযায়ী মাননীয় মুখ্যমন্ত্রী ১৯ তারিখে বিধানসভায় যেটা বলেছিলেন—"রাজ্যসভা নির্বাচনের সময় এখান থেকে প্রণববাবু ভোট কিনেছিলেন। কিন্তু তার কোনও প্রয়োজন ছিল না। কিন্তু তিনি কিনেছিলেন। এই বিষয় নিয়ে কোনও সন্দেহ নেই। কারণ আমরা হিসাব করে দেখেছি বোধহয় চারটি ভোট বেশি পড়েছিল, যা প্রয়োজন ছিল। কংগ্রেস সদস্য তত ছিল না, এই দিক থেকে পেয়েছিলেন। রাজনীতি দিয়ে হয়নি, টাকা-কড়ি দিয়েই হয়েছে।" প্রণববাবু আমার সঙ্গে একবার কথা বলেছিলেন, আমি বলেছিলাম, এবারে তো আপনি নির্বাচিত হবেনই। এবারে তো আপনাকে কেউ ঠেকাতে পারবেন না। আপনাদের যথেষ্ট সংখ্যক মানুষ আছে। উনি বললেন যে, আমার দলের কিছু লোককে বিশ্বাস করতে পারছি না। আমি বললাম, কংগ্রেসের সবাই আপনাকে ভোট দেবে। কংগ্রেস ভাগ ইত্যাদি আছে, কিন্তু সবাই আপনাকে ভোট দেবে। তিনি ঐ পথে গেলেন। কারণ নির্বাচিত হতে হবে তো। ওখানে গেলে মন্ত্রীটন্ত্রী হওয়া যায়, নানা রকম ব্যাপার আছে। কাজেই এটাও আমি মনে করিয়ে দিলাম যে, আমরা একটা দৃষ্টান্ত রেখেছিলাম। আবার এটাও আমাদের খুবই পরিতাপের বিষয়, এটা ইতিহাস। এই ইতিহাসটা আছে। এখান থেকে চারজন—আমরা ধরতে পারিনি, সিক্রেট ব্যালট। আমি তার জন্য লিখেছি এখানে, "The allegations made by Shri Jyoti Basu have put the House to a disrepute in the eyes of the common people. If there was even an iota of truth in the allegations, the State Government should have requested the CBI to hold inquiry and take drastic action against the persons involved. But in stead of taking proper action, the Chief Minister, Shri Jyoti Basu has deliberately misused the forum of this august House to create a confusion about the members and to disgrace them in the eyes of the people."

By making wild allegations against Members by Shri Jyoti Basu has committed contempt of the House. I shall be obliged if I am allowed to raise this as a Question of Privilege on the Floor of the House on the 26th November, 1997 and to substantiate my contention that the wild allegations made by Shri Jyoti Basu is an act of deliberate and wilful Breach of Privilege and a clear case of contempt of the House. Sir, you are the guardian of th · House. আমাদের বিধানসভার যারা সদস্য তাদের প্রত্যেকেই মর্যাদা সহকারে নির্বাচিত হয়ে আসেন এবং প্রণববাবু তার ব্যক্তিগত ব্যাপারটা আমার কাছে খুব একটা বড় কথা নয় কিন্তু তিনি এই হাউসের সদস্য নন এক্সপাঞ্জ করে দেওয়া হোক বলে আমাদের চিফ হুইপ আবদুল মান্নান একবার আপনার কাছে বলেও ছিলেন। আমার স্যার, যেটা অভিযোগ, মুখ্যমন্ত্রী দীর্ঘদিন এর পার্লামেন্টেরিয়ান হয়েও হাউসে উপস্থিত নেই এমন একজন মানুষকে যার নিজেকে ডিফেন্ড করার সুযোগ নেই, তার নামটা যেমন তুললেন তেমনি পাশাপশি এই বিধানসভার সদস্যরা টাকা নিয়েছে এটা তিনি অত্যন্ত সুস্পষ্টভাবে অভিযোগ করলেন। স্যার, মুখ্যমন্ত্রীর উচিত এই সভায় দাঁড়িয়ে, কারা এই অর্থ নিয়েছিলেন, কারা এই টাকা নিয়েছিলেন সে সম্পর্কে মুখ্যমন্ত্রী আজকে সভায় দাঁড়িয়ে ঘোষণা করুন। তিনি রাজ্যের মুখ্যমন্ত্রী তার কাছে সমস্ত রিপোর্ট থাকার কথা। সুতরাং সেই রিপোর্টের ভিত্তিতে আমরা আশা করব, তিনি হয় এ সম্পর্কে আরও সুস্পষ্ট বক্তব্য রাখুন আর তা না হলে সভার কাছে ক্ষমা চান। যে ওয়াইল্ড অ্যালিগেশন সভাতে রেকর্ড হয়ে থাকল, তা হল একে অপরকে এমন কোনও কথা বলার সুযোগ থাকবে যার কোনও কন্ট্রাডিকশন করার ভবিষ্যতে কোনও সুযোগ আসবেন। আমি স্যার, আপনার কাছে আবেদন করছি, এটা টোটালি ব্রিচ অব কন্ডাক্ট হয়েছে। হাউসের অমর্যাদা হয়েছে। সদস্যদের অমর্যাদা হয়েছে। মুখ্যমন্ত্রীকে এই বিষয়ে হয় প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক। নতুবা এই সভায় দাঁড়িয়ে তিনি ক্ষমা চান। এইটুকুই স্যার, আমার সাবমিশন।

**Mr. Speaker :** Mr. Atish Sinha, today, No-confidence Motion is supposed to take place. এটা তো অ্যাডমিটেড হবে না। ডিবেট হবে কি হবে না। প্রিভিলেজ কমিটিতে যাবে কি যাবে না। দু-একজন মন্তব্য করতে পারে। এটার কত রকম ব্যাপার আছে।

**Shri Atish Chandra Sinha :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন, স্যার, আমাদের রুলস অব প্রসিডিওর, ২২৪-এ, "Any member may, with the consent of the Speaker, raise a question involving a breach of privilege either of a member or of the House or of any committee thereof. স্যার, এটা

থেকে স্পষ্ট যে মাননীয় মুখ্যমন্ত্রী তার বক্তব্য রাখতে গিয়ে যে অভিযোগ করেছেন তার দিকের ৪ জন কমপক্ষে, টাকা নিয়ে ভোট দিয়েছেন। এটা স্যার আমি মনে করি নিশ্চিত করে ব্রিচ অব প্রিভিলেজ অব দি হাউস হয়েছে এবং আমি মনে করি আমরা যখন এটা নিয়ে আলোচনা করেছিলাম, আমি যে বক্তব্য রেখেছিলাম রবীনবাবুর বক্তব্যের পরিপ্রেক্ষিতে, আপনি সেটা দেখুন দেখবেন সেখানে কারও নাম করা হয়নি। অকারণে, কোনও কারণ না করে এই হাউসের প্রিভিলেজ নষ্ট করা। মাননীয় মুখ্যমন্ত্রী, প্রণববাবুর নাম করে, ৪ জন বললেন যে ওদের দলের, বামফ্রন্টের ৪ জন সদস্য টাকা নিয়ে নাকি ভোট দিয়েছেন। কোনও প্রমাণ আছে যে টাকা নিয়ে ভোট দিয়েছে কি অন্য কারণে ভোট দিয়েছে? কি ভালবেসে ভোট দিয়েছে না অন্য রাজনৈতিক কারণে ভোট দিয়েছে? যাদের নামও জানেন না মুখ্যমন্ত্রী অথচ তিনি অ্যালিগেশন করে দিলেন টাকা নিয়ে ভোট দিয়েছেন। উনি বলছেন টাকা নিয়েছে, তার কাছে কি কোনও প্রমাণ আছে? এখানে সদস্যদের অপমান করা হচ্ছে যে তারা টাকা নিয়ে ভোট দিয়েছেন। এটা যদি প্রিভিলেজর মধ্যে না ধরেন, এটাকে যদি প্রিভিলেজের মধ্যে না পাঠান তাহলে আমি মনে করব যে এটা অন্যায় হবে। সেজন্য আমি আপনাকে অনুরোধ করব যে আমাদের মাননীয় সদস্য যে প্রিভিলেজ মোশন এনেছেন সেই মোশনকে আপনি প্রিভিলেজ কমিটিতে পাঠান অথবা আজকে এখানে সভায় দাঁড়িয়ে মুখ্যমন্ত্রীকে বলতে হবে। এই নামগুলো তিনি বলুন, না হলে যে অ্যালিগেশন তিনি এনেছেন সেটাকে সঙ্গে সঙ্গে প্রত্যাহার করে নিন।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটায় গুরুত্বটা উপলব্ধি করা দরকার এবং অতীতে কিছু নজিরও এখানে রাখা দরকার। আমি দীর্ঘ দিন ধরে এই কমিটির মেম্বার ছিলাম। আপনার হাত দিয়ে উদাহরণ দিয়ে জানাচ্ছি যে, ওই আলু মন্ত্রী কমিলুদ্দিন শামস তাকে ডি. এমের চেয়ারে বসতে দেয়নি, নাকি বসতে বলতে দেরি করেছিল, তারজন্য আপনি সেটাকে প্রিভিলেজে পাঠিয়েছিলেন। দ্য অ্যামাউন্ট অ্যান্ড সিরিয়াসলেস অব দ্য চার্জ। এটা আপনি রিয়েলাইজ করুন। আমাদের সরাসরি টাকা নিয়ে ভোট দিয়েছে, মানুষের কাছে উনি নির্দিষ্ট করে বলে দিন যে, এই লোক এত টাকা নিয়েছে। আমরা বাকিরা ক্লিয়ার হয়ে যাই। ওদের বিরুদ্ধে, যারা টাকা নিয়েছে, তারা যা ইচ্ছা করুক। তা, না হলে আমি সন্দেহ করতে পারি যে, আপনার লোকেরা টাকা নিয়েছে। আপনি সন্দেহ করতে পারেন যে, আমি টাকা নিয়েছি। অথবা আমরা টাকা নিয়েছি। এই সন্দেহের উর্ধ্বে নিয়ে যেতে পারে একমাত্র প্রিভিলেজ কমিটি। একটা কোয়াশি জুডিশিয়ারি কমিটি। নাম্বার টু—মনে রাখবেন যে, যদি এটা আপনি না পাঠান, তাহলে লিটিগেশন, মামলা হতে পারে। আজকে দিল্লিতে কতগুলি এম. পি.-র সম্বন্ধে লিটিগেশন মামলা ইত্যাদি হচ্ছে। সুতরাং এটা যদি হয়, তাহলে ভয়ঙ্কর হয়ে যাবে।

সুতরাং এটা সদস্যদের পক্ষে সুনামের ব্যাপার হবে না। স্বভাবতই যেটা উনি বলে ফেলেছিলেন, হয় উনি সেটা উইদড্র করুন, না হলে ক্ষমা চান, না হলে এটা প্রিভিলেজ কমিটিতে পাঠান, তা না হলে যে কোনও মেম্বার লিটিগেশন, মামলা করতে পারেন। তাতে সর্বনাশ হয়ে যাবে।

**শ্রী রবীন মন্ডল ঃ** এটা একটা অদ্ভুত ব্যাপার। এই রকম সরকারকে ফেলার জন্য হাউসে ওরা কি করলেন। এই রকম হামেশাই বিভিন্ন রকমের কথা এইসব বেঞ্চ থেকে আসে। পরিষদীয় ব্যাপারে আপনারা খানিকটা অভিজ্ঞ। সৌগতবাবু কিছুটা পড়াশোনা করেন, আপনারাও করেন, তাতে করে আপনারাই বুঝুন যে, এতে প্রিভিলেজ হয় না, আফটার অল প্রিভিলেজ হতে পারে না। তাছাড়া দ্বিতীয়ত, এর আগের দিনেও হাউসে বলেছিলাম যে, এই যে ওই সব ঝাড়খন্ডি কাদের টাকা দিচ্ছে, নরসিমা রাওয়ের কেস হচ্ছে—এই সব বলা যাবে না? এটা ঠিকই তো যে ৪-৫ জন টাকা নিলে তাকে বলতে হবে।

**...(noise)...**

**Mr. Speaker :** Mr. Sinha, your members have spoken, they have not been disturbed. Why, they are being disturbed ? The debate is going on.

**মিঃ স্পিকার ঃ** ডিবেট আপনারাই ইনিশিয়েট করেছেন। নামটা উনিও বলেছেন। ডোন্ট ডিস্টার্ব।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** তৃতীয়ত আমি বলছিলাম যে, আমারও একটা শালিনতা বোধ আছে। আপনার সামনে বসে বলছেন, নাম করব না, যেদিন রাজ্যসভার ভোট হয়, এখানে আপনাদেরই দলের গুরুত্বপূর্ণ লোক আমাকে বললেন যে, কালকে এই রকম ওই জায়গাতে বসে সম্ভবত গ্র্যান্ড হোটেলে "আমাদের পার্টি একজনকে দুটো গাড়ি দিয়েছে। মারুতি এবং ভ্যান দিয়েছে। আমাকে এই কথা বলেছে। আমি সাক্ষী এই ব্যাপারে। আমি কিন্তু নাম করিনি। এইসব কথা বলা হয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** নাম বলছি না।

**(NOISE AND INTERRUPTIONS)**

**Mr. Speaker :** Please take your seat. Please, please.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার কোনও কথা যদি আনপার্লামেন্টারি হয় তবে

সেগুলো বাদ দিন। যেটা সত্যি সেটা বলব না? বলার সময় রেফারেন্স বলেছিলাম। নাম করা যাবে না? প্রধানমন্ত্রীর নাম করা যাবে না? ওনার নাম করা যাবে না? আমি বাবরি মসজিদ নিয়ে মোশনটা যেদিন মুভ করেছিলাম সেদিন বলেছিলাম—যার নাম নিয়ে এগুলো হয়েছে সেই প্রণববাবু সম্পর্কে আমি বলেছিলাম যে, তিনি হাউসের মেম্বার ছিলেন, পরে ১৯৬৯ সালে তিনি বাংলা কংগ্রেসের সদস্য হিসেবে রাজ্যসভায় নির্বাচিত হন। তারপর ১৯৭১ সালে তিনি পার্টি থেকে, পদত্যাগ না করে ইন্দিরা কংগ্রেসে যোগ দিলেন। এর মধ্যে কোনও দুর্নীতি নেই? এসব কথা বলা যাবে না? আমার বক্তব্য হল যে, মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বলেছেন সেটা হল স্টেটমেন্ট অব ফ্যাক্টস। সেখানে ঐ কথা উইথড্রয়ালের প্রশ্ন নেই। আমি মনে করি না এটা ব্রিচ অফ প্রিভিলেজের মধ্যে আসতে পারে। এটা কোনও কনটেমটের মধ্যে আসতে পারে না। সত্যকে সত্য বলতে হবে। এটাই আমরা শিখেছি। এটাই আমার বক্তব্য।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি মনে করি, চিফ হুইপ রবীনবাবু যে কথা বললেন, সেটা হাইলি ইররেস্পন্সিবল কথা এবং আটারলি ইররেলিভ্যান্ট কথা। স্যার, আপনি ল-ইয়ার। আপনি জানেন, রবীনবাবু ইররেসপন্সিবল বলেই একথা বলতে পারেন। রবীনবাবু, আপনাকে কে কি বলেছে, আইনের ভাষায় সেটা হচ্ছে হিয়ার সে। এর কোনও বেসিস নেই। আপনি একা ছাড়া কে এর সাক্ষী? হাউসে দাঁড়িয়ে এই ধরনের কথার, হিয়ার সে-র কোনও এভিডেন্স হয় না। যেটা আজকে বিচার করার ব্যাপার সেটা আরেকটু সিরিয়াস। রবীনবাবুর মতো ওসব ছেঁদো কথায় নয়। সেটা হচ্ছে যে সুদীপবাবু যে প্রিভিলেজ দিয়েছেন, সেটা নিয়ম অনুযায়ী দিয়েছেন কি না? স্যার, সেখানে আমি কাউল অ্যান্ড শাকদারের বইয়ের, পৃষ্ঠা-২৬৭ থেকে পড়্‌দি "When a complaint against a member is brought before the House, it is essential that the member concerned should be present in the House". "In order to constitute a breach of Pivilege or Comtempt of the House, it has to be proved that the statement was not only wrong or misleading but it was made deliberately to mislead the House. A breach of privilege can arise only when the member or the Minister makes a false statement or an incorrect statement wilfully, deliberately or knowingly." এখানে সুদীপবাবু জ্যোতি বসুর এ্যগেইনস্টে প্রিভিলেজ এনেছেন। জ্যোতি বসু প্রেজেন্ট আছেন। সুতরাং এর কন্ডিশন ফুল-ফিল করেছে। দ্বিতীয়ত, হোয়েন এ প্রিভিলেজ ইজ রেইজড, তাহলে নোটিশ দিতে হবে। সুদীপবাবু জ্যোতিবাবুর হাতে নোটিশ দিয়েছেন। সুতরাং কোনও মেম্বারের বিরুদ্ধে প্রিভিলেজ আনার বেসিক যে দুটো কন্ডিশন, সেটা স্যাটিসফাই করছে। এবার দেখা যাক আসল যে পয়েন্ট, তাতে ব্রিচ অব প্রিভিলেজ হয় কিনা। এটা কাউল অ্যান্ড

শাকদারের বইতে বলা আছে, ইন অর্ডার টু এবারে আপনি বলুন স্যার, যিনি বললেন, বিবৃতি দিলেন যে, রাজনীতি দিয়ে হয়নি, টাকাকড়ি দিয়েই হয়েছিল, তিনি কিনে ছিলেন। এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে এটা রবীন মন্ডল বলেছেন না, সি. পি. এমের কোনও ব্যাক বেঞ্চের বলছে না, বলছে কে? সি. পি. এম. নেতা। **(গোলমাল)**

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন।

...(noise)...

(at this stage Hon'ble Member, Shri Tapan Hore rose to speak)

(Hon'ble Member Shri Paresh Paul rushed to him)

[12-20 — 12-30 p.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ তপন হোড় বসুন। মিঃ তপন হোড় বসুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি এদের একটু সামলাবেন। জ্যোতিবাবুর ব্যাপারে বললেই কেন এরা কেন এত উত্তেজিত হয়?

(গোলমাল)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি একটু ডিস্টার্ব হয়ে গিয়েছিলাম। এর মাঝখানে তপন হোড়—ইরেস্পন্সিবল মেম্বার উঠে দাঁড়িয়ে ডিস্টার্ব করলেন। **(গোলমাল)**। স্যার, যদি রুলিং পার্টির এই অ্যাটিচ্যুড হয় যে, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে প্রিভিলেজ আনলেই বলতে দেবেন না—আপনি বিচার করুন আমাকে বলতে দেওয়া উচিত কিনা। আমি ইরেস্পন্সিবল বলেছি তপন হোড়কে— অন্যায় করিনি। এটা পার্লামেন্টারি শব্দ। আমি আবার রিপিট করলাম।

স্যার, আমি আবার তিনটে শব্দ রিপিট করছি। I am repeating three words—very vital .o this matter. When the Minister makes a false statement or incorrect statement wilfully, deliberately and knowingly.

মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট করেছেন। বলেছেন যে, নির্বাচনের সময় প্রণববাবু এখান থেকে ভোট কিনেছিলেন। তিনি কিনেছিলেন এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। দুবার বলেছেন। **(গোলমাল)**। আমি কি বলতে পারব? উনি আবার রিপিট করছেন, 'কিনেছিলেন এই ব্যাপারে কোনও সন্দেহ নেই'। তার মানে উনি খুব ডেফিনিট যে, কিনেছিলেন। কে বলছেন? রাজ্যের মুখ্যমন্ত্রী। তার হাতে কি আছে? পুরো পুলিশ

প্রশাসন আছে, তার সি. পি. এম.-এর মতো ওয়েল কোয়েসিভ পার্টি আছে, তার সরকারি লোকজন আছে, পুরো পুলিশ আছে, আই. বি. আছে। সুতরাং মুখ্যমন্ত্রী যে বলেছেন, 'কিনেছিলেন কোনও সন্দেহ নেই', তার মানে উনি নিঃসন্দেহ হয়ে বলছেন। তার মানে, উনি জানেন যে কিনেছিলেন। ওর কোনও সন্দেহ নেই। এখন, কার সম্বন্ধে বলছেন মুখ্যমন্ত্রী? আমাদের এদিকের লোকেদের সম্বন্ধে নয়। প্রণববাবু বাড়তি ভোট পেয়েছিলেন নিশ্চয় বামফ্রন্টের মধ্যে থেকে। মুখ্যমন্ত্রীর নিজের দলের মেম্বারদের সম্বন্ধে বলছেন, এই যে বামফ্রন্টের সদস্য, তাদের থেকে ভোট কিনেছিলেন কোনও সন্দেহ নেই। তার মানে মুখ্যমন্ত্রী নিশ্চিত হয়ে বলছেন। আচ্ছা, তাহলে একটা রাজ্যের মুখ্যমন্ত্রী যখন বলেন তার সমস্ত মেশিনারি দিয়ে ইনভেস্টিগেট করার পর, তার দলে ইনভেস্টিগেট করার পর—তিনি নিঃসন্দেহ অর্থাৎ বিয়ন্ড দা স্যাডো অব ডাউট, বিয়ন্ড দা অয়োটা অব ডাউট হি ডাবলসিওর যে ভোট কেনা হয়েছিল। তাহলে উনি নিজেই বলছেন যে ওর এম. এল. এ.-রা বিক্রি হয়ে গিয়েছিল।

ওদের মেম্বাররা টাকা নিয়েছিলেন। তার মানে কি? তার মানে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রমাণ আছে। আমি জানতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে সেই প্রমাণ প্লেস করুন, আমরা পাবলিক ইন্টারেস্টে লিটিগেশন করব সেই ঝাড়খন্ড মুক্তি মোর্চার এম. পি.-দের বিরুদ্ধে যেমন করা হয়েছিল তেমন এই বামফ্রন্টের সদস্যের বিরুদ্ধে। আর, মাননীয় মুখ্যমন্ত্রী যদি দায়িত্ব-জ্ঞান-হীন ভাবে ছেঁদো কথা বলে থাকেন তাহলে লজ্জা করার কিছু নেই। এখানে সবাই মেম্বার। উনি লিডার অব দি হাউস। আবার সবচেয়ে ছোট তাপস ব্যানার্জিও মেম্বার। একবার মাননীয় মুখ্যমন্ত্রী ক্ষমা চেয়েছেন, স্কাউন্ড্রেল বলেছিলেন। আবার মাননীয় মুখ্যমন্ত্রী ক্ষমা চান, নইলে প্রমাণ দিন। আর, নইলে মাননীয় মুখ্যমন্ত্রী ডেলিবারেটলি মিস লিড করার জন্য বিষয়টি প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক। এটাই আমাদের দাবি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিধানসভায় যে প্রিভিলেজ আনা হয়েছে সেটা ঠিক নয়। আমি মাননীয় প্রণববাবুর নির্বাচনের সময় ছিলাম। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সঠিক কথাই বলেছেন। আজকে গোটা ভারতবর্ষে এই অবস্থাই হচ্ছে। মানুষ রাজনৈতিক আদর্শ এবং সিম্বলের মধ্যে দিয়ে জিতে মন্ত্রীত্ব এবং টাকা পাওয়ার চেষ্টার ভেতর দিয়ে আজকে গোটা ভারতবর্ষে একটা অশুভ জিনিস দেখা দিয়েছে। আমি পুরুলিয়া জেলার লোক। পুরুলিয়া জেলার ঝাড়খন্ড এলাকার কিছু কিছু এম. পি.—সিবু সোরেন—নরসিমা রাও তাদের কেনে। আজকে এই অবস্থা চলছে। উত্তরপ্রদেশে কংগ্রেস বিক্রি হয়ে গেছে। সেখানে তারা বি. জে. পি.-র সঙ্গে সরকার করছেন। সঠিক কথাই উনি বলতে চেয়েছেন। যে দল নির্বাচিত হয়ে জয়যুক্ত হবে, তাদের প্রার্থীদের যে ভোট হবে সেটা সঠিক। সেখান থেকে যদি ডিপারচার হয়, সেখান

থেকে ডিপারচার হয়ে যদি কোনও লোক বেশি ভোট পায় তাহলে ঠিক নয়। এটা সত্য যে আপনাদের সেই ভোট ছিল। কোথা থেকে এটা এনেছেন আপনারা বলুন? কোথায় পেলেন? যারা কেনে তারা বলে, যারা বিক্রি করে তারা বলে না। কাজেই এই অভিযোগ সত্য নয়, তাই আমি এর বিরোধিতা করছি।

[12-30 — 12-40 p.m.]

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, you are the custodian of this House. Hon'ble members of this House have reposed their confidence in you with the hope and trust that you will uphold the dignity of the House and honour and prestige of the members. Sir, it will amount to an act of treachery and downright betrayal on your part if you fail to act fairly and impartially in upholding the dignity of the House.

Now, with regard to the privilege motion which the Hon'ble member, Shri Sudip Bandyopadhyay, has brought, I will deal with only two points. First, the Hon'ble Chief Minister during the course of discussion on the floor of this House has made some wild allegation involving a person who is a member of other House, who is not present in the House to defend himself. Sir, may I ask you one simple question? Is it morally right, constitutionally legal and legally justified to criticise the character and conduct of a person who is not a member of this House who cannot defent himself ?

Sir, the second point to which I would like to draw your attention to is this. The Hon'ble Chief Minister has made some wild allegations against some L. F. members. I believe that these allegations are imaginary, baseless and false. But since the allegations have been made by a persons who is the Leader of the House, we cannot ignore them totally. Your embarrassment in dealing with the present case is understandable but the situation demands that you should rise above political considerations and uphold the dignity of the House. Hon'ble Chief Minister has said that some L. F. members have accepted bribe. Accepting for arguments' sake that there is some truth in it. Since no names have

been disclosed if someone stands up and say that the Chief Minister is on among the recipients how will he defend himself, I ask ? Sir, mind you, you are also a Member of this House—you too will not be above suspicion. Sir, if the Chief Minister is so sure that some members of the L. F. have accepted bribe let him disclose the names so that they may defend themselves. Otherwise, everyone will be under the shadow of doubts. Sir, we always rely upon the wisdom of Kaul and Shakdher in such matters and Kaul and Shakdher has observed as thus—"Speeches and writings reflecting on the House or Committees or members are punished by the House as a contempt on the principle that such acts tend to obstruct the Houses in the performance of their functions by diminishing the respect due to them.

Sir, I consider this case to be a fit case to be tried as contempt of the House. Thank you.

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার স্যার, আমি ভেবেছিলাম আমার কিছু বলার নেই, আপনার হাতে আছে, আপনি পেয়েছেন সেই প্রস্তাব, প্রিভিলেজ কমিটি সম্বন্ধে এই বিষয়টা সেখানে দেওয়ার জন্য। কিন্তু এই যে সব বক্তৃতা শুনলাম বিশেষ করে কংগ্রেসের দিক থেকে আমাকে একটু বলতে হচ্ছে, তার পর সিদ্ধান্ত আপনার। আমি যে বক্তৃতা দিয়ে ছিলাম তার সারাংশ সঠিক ভাবেই সুদীপবাবু এখানে পড়ে শুনিয়েছেন এবং একটা কথা আমি বুঝতে কিছুতেই পারছি না, প্রথম কথা হচ্ছে এখানে যে উপস্থিত নেই তার সম্বন্ধে কিছু বলা যাবে না। সবসময় বলা হচ্ছে, এটা সেই হিসেবেই কিছু হচ্ছে না। যেমন নরসিমা রাওয়ের কথা আমি বলেছিলাম, আপনাদের নেতা, এখনও আছেন, প্রাক্তন প্রধানমন্ত্রী তার মামলা চলছে। আমি বলেছিলাম সে বিষয়ে বিশেষ কিছু বলব না, কারণ অভিযোগ হচ্ছে যে ৪ জন ঝাড়খণ্ডিকে টাকা দিয়ে উনি ভোট কিনে ছিলেন, তা বলা যাবে না কি? এ অভিযোগটাও বলা যাবে না? মামলা হচ্ছে সেখানে এবং তাই আমি এটাও বলেছিলাম।

(গোলমাল)

এই যে বলা হল বাইরের লোকের কথাই এল কেন? প্রণববাবুর কথা এল কেন? আমি তো বলিনি, আগে, অতীশবাবু বলেছিলেন। তিনি বলেছিলেন যে প্রণববাবুর জয় হয়েছে এবং সেটা বলতে গিয়ে বলেছেন রাজ্যসভায় তিনি গিয়েছেন যে অতিরিক্ত কয়েকটা ভোট উনি পেয়েছেন এবং সেটা কংগ্রেসের হতে পারে না। আমি ওর সঙ্গে

এক মত হয়েছিলাম এবং এক মত হয়ে আমি বলেছিলাম এটা সঠিক হয়েছে কি না জানি না।

প্রণববাবু আমাকে বলেছিলেন, "আপনাদের তো কয়েকটা অতিরিক্ত ভোট আছে, আমাকে এই ভোটগুলো দিন।" আমি ওকে বলেছিলাম যে, আপনার ভোটের প্রয়োজন নেই। এমন কি সুনীতি চট্টোরাজও আপনাকে ভোট দেবেন—সেটা অবশ্য তখন বলিনি, এখন বলছি। আমি বলেছিলাম, আপনাকে সবাই ভোট দেবে, আমার এই হচ্ছে রিপোর্ট। কাজেই আপনি কেন এই সব করছেন? এটা কি সঠিক কাজ যে, আমাদের দিক থেকে ভোট নেবার চেষ্টা করছেন? তা তিনি সেই চেষ্টা করেছিলেন। এবং এটা আমি তখন বলেছিলাম। কংগ্রেসের যা ঐতিহ্য, ইতিহাস যা দাঁড়িয়েছে তাতে এই জিনিস আমরা ৫০ বছর ধরে দেখছি। নৈতিকতা বলে ওদের আর কিছু নেই রাজনীতিতে। এ কথা ওরা বার বার বলেন। আমি তার থেকেই বলেছিলাম। এই হচ্ছে কংগ্রেসের চরিত্র, চেহারা। এত আর সেই পুরনো কংগ্রেস নেই, যারা ব্রিটিশের বিরুদ্ধে লড়াই করেছিলেন। এখন এই হচ্ছে কংগ্রেসের পরিণতি। নৈতিকতাকে কোথায় নামিয়েছে, আপনারাই দেখুন। তার থেকেই আমি অনুমান করেছিলাম যে, এটা রাজনীতির দিক থেকে হয়নি, রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে এটা হয়নি। তারা ভোট দিতে পারতেন আমাদের বলে। আর আমি বলছি, এটা আমাদের কলঙ্ক, বামফ্রন্টের। আমরা ভারতবর্ষের সামনে একটা দৃষ্টান্ত রাখছিলাম যে, আমাদের এখান থেকে এই সব করা যায় না। এই সব কংগ্রেসের চরিত্র। ওদের ধুয়ে মুছে না দিলে কিছু হবে না। এই আমার বক্তব্য। এবং আমরা মানুষের কাছে বলছি, এই জিনিস চলতে পারে না, এ-রকম দুর্নীতি চলতে পারে না, পর্বত প্রমাণ। আমি বলেছি এ কথা—আমি তো এড়িয়ে যেতে পারতাম কথাটা। আমার কোনও সন্দেহ নেই, আমাদের দিক থেকে চার জন ভোট দিয়েছেন ওখানে এবং কেন দিয়েছেন, কোনও রাজনীতির জন্য কি ওরা দিয়েছেন? আমি অনুমান করে বলেছিলাম টাকা পয়সা খরচ হয়েছে। এই কথাটা বলা কোনও প্রিভিলেজের মধ্যে পড়ছে? কংগ্রেসিদের আমি বলি যে, আপনাদের নিজেদের চরিত্র আপনারা জানেন না? কি হচ্ছে দিল্লিতে? আমি দু' দিন আগেই ছিলাম দিল্লিতে—কংগ্রেসের এম. পি. ইত্যাদি নিজেদের বিক্রি করবার জন্য—উত্তরপ্রদেশে যা করেছে, সমস্ত জায়গায়ই তা তৈরি হচ্ছে। এই জিনিস আমরা দেখছি। এই পার্টি সম্বন্ধে যদি এই কয়েকটা কথা না বলতে পারি—এটা একটা বাস্তব ঘটনা। আপনারা প্রণববাবুকেই জিজ্ঞাসা করবেন যে, উনি আমার কাছে এসেছিলেন কিনা, আমাদের ভোট দিতে বলেছিলেন কি না? ওকে জিজ্ঞাসা করবেন আপনারা। আমি আবার রিপিট করছি যে, এই জিনিস হয়েছে এবং সেই কথাটাই আপনাদের কাছে বলছি। একটু নিজেদের চরিত্র শুধরাবার চেষ্টা করুন। নিজেদের সর্বনাশ করছেন, আর দেশের সর্বনাশ করছেন।

(প্রচন্ড গোলমাল)

এখানে দু' পক্ষ চিৎকার করছেন, আপনারা আমাদের বিরুদ্ধে অনাস্থা আনছেন। নিজেদের মধ্যে কোনও আস্থা আছে? কে শোনে আপনাদের কথা? নিজেদের পার্টির, ১১২ বছরের পার্টির সর্বনাশ করে আপনারা দেশের সর্বনাশ করছেন। সেই অবস্থা নিয়ে এসেছেন স্বাধীনতার ৫০ বছরে। তাই স্পিকার মহাশয়, আপনার সিদ্ধান্ত যা হবার হবে, কিন্তু আমি দৃঢ়ভাবে বলছি, এ সব রেকর্ডেড থাক ভবিষ্যতের জন্য—এই সব আলোচনা হয়েছে, এই সব জিনিস এখানে হয়েছে—যে, আমাদের থেকে চার জন্য লোক টাকা পয়সা নিয়ে ভোট দিয়েছে, এ বিষয়ে আমার কোনও সন্দেহ নেই। আর স্পিকার মহাশয়, আপনাকে আমি বলছি যে, কোনও উপায় কি আছে এই ব্যালট বাক্স খোলার? আপনার কোনও ক্ষমতা আছে বলে আমি জানি না, যদি থাকে ব্যালট বাক্স এখানে নিয়ে এসে খুলুন, সেই চারটে লোক চিহ্নিত হোক। তারা কারা, সেটাও আমরা জানতে চাই।

[12-40 — 12-50 p.m.]

(Noise and interruptions)

(Several Cong(I) Hon'ble Members rose to speak)

**Mr. Speaker :** Mr. Sinha, one moment. Mr. Sinha, I have repeatedly said, this is a forum for debate...আমি তো আপনাদের কথা শুনছি, শুনছি না তা তো নয়। কিন্তু এনারা বললেই হৈ-চৈ আরম্ভ হচ্ছে।

I am not on that. Please, please...(noise)...Please. I see whether a debate is in accordance with rules or not, We have already allowed point or order to be raised, after the member has spoken. It has been done. Why should it be disturbed when the member is making his speech ? I can't understand this philosophy. I fail to understand. Shri Sudip Bandyopadhyay made his contribution, he was not disturbed. Shri Subrata Mukherjee made his speech, he was not disturbed. You made yours and were not disturbed. And when they make it why they are being disturbed? No. No. ...(noise)... Please, please take your seats. The question is again, we have to be dispassionate...

..(noise)..

..(Shri Tapas Roy rose to speak)..

I am on my legs, Mr. Tapas Roy. You are a new member, take some guidance from Mr. Gyan Singh Sohanpal and Mr. Atish Chandra Sinha. Go to them. I am on my legs, I am not in dialogue with you, I am sorry. Please take your seat. Mr. Sinha, will you, I am sorry. Please take your seat. Mr. Sinha, will you control your members ? Mr. Sinha, will you control your member ? ..(noise).. Mr. Robin Mukherjee, I am on my legs. Please take your seat, take your seat. Don't do it. I say, take your seat, Mr. Mukherjee... (noise)... What is this? Don't you know the minimum decorum ; Please don't do it. Very well, Mr. Sinha, what is the explanation ?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী কতকগুলি কথা বলেছেন। সেদিন আমার যে প্রসিডিংস হয়েছিল সেটা উনি পড়েননি। উনি বললেন, আমি নাকি প্রণববাবুর নাম করেছি। স্যার, আপনি যদি প্রসিডিং দেখেন তাহলে দেখবেন, আমি কোথাও প্রণববাবুর নাম করিনি। সরকার পক্ষের চিফ হুইফ রবীনবাবু বক্তৃতা দেবার সময় প্রথমেই উঠে বললেন, কংগ্রেসিরা অমুক অমুক জায়গায় করেছে, ওদের ওসব ডিফেকশন-টিফেকশন হয় না—একথা উনি বললেন। স্যার, আপনি যদি প্রসিডিংস দেখেন তাহলে দেখবেন, এই বক্তব্যকে খন্ডন করার জন্য আমি বলেছিলাম, আমাদের কয়েকজন রাজ্যসভার ক্যান্ডিডেট হয়েছিলেন—আমি প্রণববাবুর বা কারও নাম করিনি। তখন আমাদের যা সদস্য সংখ্যা ছিল তার থেকে বেশি ভোট পেয়েছিলেন। সেটা কোথা থেকে এল? তার উত্তরে জ্যোতিবাবু বললেন, প্রণববাবু কিনেছিলেন। উনি প্রণববাবুর নাম নিয়ে এসে বললেন তিনিই ৪ জনকে কিনেছিলেন। স্যার, আমি দুঃখিত, উনি প্রসিডিংসটা পড়েননি। তাই উনি ভাষণ দেবার সময় বললেন, অতীশবাবু প্রণববাবুর নাম করেছিলেন। এটা ঠিক নয়, এটা সম্পূর্ণ অসত্য। তাই আমি আবার দাবি করছি, মুখ্যমন্ত্রী যা বললেন ব্যালট পেপার নিয়ে আসার ব্যাপারে—আমি জানি না—সেই ব্যালট পেপার আপনি খুলবেন, কি খুলবেন না, সেটা আপনার ব্যাপার, কিন্তু আমি দুটি জিনিস চাচ্ছি, একটা হচ্ছে, নামগুলি ডিসক্লোজ করা হোক অথবা মুখমন্ত্রী যে অ্যালিগেশন করেছেন সেটা প্রত্যাহার করে নেওয়া হোক অথবা অল্টারনেটিভ হিসাবে এটা প্রিভিলেজ কমিটিতে পাঠিয়ে ফয়সালা করার ব্যবস্থা করা হোক। কারণ ২৯৪ জন সদস্য অভিযুক্ত হয়ে আছেন। এটা এ দল, ও দলের কথা নয়। এতে আপনিও আছেন, ডেপুটি স্পিকারও আছেন, মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত আছেন। কে জানে—মাননীয় মুখ্যমন্ত্রী প্রণববাবুকে ভোট দিয়েছেন কি না? তিনি দিতে পারেন, কারণ প্রণববাবু তো কেন্দ্রে আছেন। পশ্চিমবাংলার জন্য বেশি টাকা-কড়ি যাতে পাওয়া যায় তারজন্য উনি নিজেই প্রণববাবুকে

বলেছেন হ্যাঁ, আমি আপনাকে ভোট দেব। তাই বলছি, ২৯৪ জন সদস্য অভিযুক্ত হয়ে আছেন সেইজন্য স্যার, এটা প্রিভিলেজ অব দি হাউস This is a very fit case to send it to the privilege committee. আপনার কাছে দাবি করছি।

**(Noise and Interruptions)**

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Please take your seat...Don't disturb....Please take your seat...(noise & interruptions)...Please take your seat....I am giving my ruling...(noise & interruptions)...Understand what I am saying ?... I am giving my ruling...Please take your seat...(noise & Interruptions)... I will not give the ruling if you go on this way. I say the matter is closed, no ruling. Do you want that ?

(After the House came to order)

I have receied a notice of privilege under Rule 226 from Shri Sudip Bandyopadhyay. In the notice, he has alleged that the question of privilege arose out of the wild allegations made by the Leader of the House implying that some members of the House have indulged in corrupt practices by accepting bride from the Rajya Sabha candidate Mr. Pranab kumar Mukherjee.

(Noise & interruptions)

Please, please....

I have gone through the notice alongwith the enclosures. It is seen from the relevant proceedings on non-official motion moved by the Leader of the House and other members about the corrupt practices in elections, Leader of the House in reply to the debate referred the matter in this form : "রাজ্যসভার নির্বাচনের সময় এখান থেকে প্রণববাবু ভোট কিনেছিলেন। কিন্তু তার কোনও প্রয়োজন ছিল না, কিন্তু তিনি কিনেছিলেন এ বিষয়ে কোনও সন্দেহ নেই।"

(Noise & interruptions)

Please have some patience. I will not suppress anything. I have got the conviction and capacity to give the ruling.

কারণ আমরা হিসেব করে দেখেছি, বোধ হয় ৪টি ভোট বেশি পড়েছিল যা প্রয়োজন ছিল। কংগ্রেস সদস্য তত ছিল না, এদিক থেকে পেয়েছিলেন ; রাজনীতি দিয়ে হয়নি, টাকাকড়ি দিয়েই হয়েছে। লিডার অব দি হাউস কমেন্টস ; "প্রণববাবু আমার সঙ্গে একবার কথা বলেছিলেন। আমি বলেছিলাম—এবারে তো আপনি নির্বাচিত হবেন, এবারে তো আপনাকে কেউ ঠেকাতে পারবে না। উনি বলেছিলেন—আমার দলের কিছু লোককে, সবাইকে বিশ্বাস করতে পারছি না। আমি বলেছিলাম—কংগ্রেসের সবাই আপনাকে ভোট দেবে। কংগ্রেসে ভাগ ইত্যাদি আছে, কিন্তু সবাই আপনাকে ভোট দেবে। কিন্তু তিনি ঐ পথে গেলেন, কারণ নির্বাচিত হতে হবে তো। ওখানে গেলে মন্ত্রীটন্ত্রী হওয়া যায়, নানারকম ব্যাপারে আছে। কাজেই এটাও আমি মনে করিয়ে দিলাম যে, আমরা একটা দৃষ্টান্ত রেখেছিলাম। আবার এটাও আমাদের খুবই পরিতাপের বিষয়, এটা ইতিহাস। এই ইতিহাসটা আছে। আমরা ধরতে পারিনি—সিক্রেট ব্যালট। স্পিকার মহোদয় যদি একটু দেখিয়ে-টেকিয়ে দেন, আমি জানি না পারবেন কিনা। আইন আছে—সিক্রেট ব্যালট। আমরা জানতে পারলাম না। আমরা জানতে পারলে তাদের তাড়িয়ে দিতাম, আমাদের সিদ্ধান্তটা নিশ্চয়ই সেটাই হত।"

[12-50 — 1-00 p.m.]

These are the main portions on which the Hon'ble Member, Shri Sudip Bandyopadhyay wants to rely and drawn my attention. Now the question is that the election to Rajya Sabha was held on the 14th August, '93 when the 11th Assembly was in existence. We are now in the 12th Assembly. The situation has changed. You have understand it. The question arises whether we can discuss this issue in the form it has been discussed. The question is arising.

...(Shri Saugata rose to speak something)...

..(noise)..

Please, take your seat. Have patience. Now, the question is that what the Leader of the House was discussing, was discussing an election from the Members of this House by the Members of this House to elect their representative to the Rajya Sabha. It is a issue related to

the 11th Assembly and in that form it was being discussed. He has every right to discuss an issue related to the House because Members elected to the Rajya Sabha are elected from this House as representative of this House. They are not separate from this. I hope I am quite clearly understood. Now, the question is that, suppose if we take for granted—suppose we take it for granted—going on the contention of Shri Sudip Bandyopadhyay—that it is a false statement, it is a blatantly miscalculated statement and aspersions have been made on the Members of this House, then the question of privilege arise where. Which members have the right to raise the question of privilege. The Chief Minister have referred to some Members of the Left Front. It is quite clear that he has referred to some Members of the Left Front. He has not referred to the Members of the Congress. I hope you understand the language very clearly.

...(Shri Saugata Roy, Shri Subrata Mukherjee and several other Members of the Congress (I) Party rose to speak)...

...(noises)...

Please take your seat. I am not in debate with you. Why can't you understand it ? If you don't have the patience to hear. I will close it. It can't go on in this way. I will drop the matter. It cannot go on in this way.

Now the question is that he has referred to some Members of the Left Front who were the Members of the 11th Assembly and not Members of the 12th Assembly. You have to understand it clearly. The election took place on 14th August, 1993, when the 11th Assembly was there. That Assembly does not exist. That Assembly has gone. He has referred to some Members of the Left Front of the 11th Assembly which expired after the 12th Assembly, the present Assembly formed. There are two different phases. Now, the question is whether this House can deal with a question of privilege of an earlier House.

...(noises)...

Please have patience. These are very relevant questions.

You have to understand the law. Government is a continuing office. Government may come and go. Government continues. Parliament and Assemblies do not continue. Each Assembly or Parliament is different from the earlier one. This is the 12th Assembly. Earlier one was 11th Assembly. The composition changes, the election changes, people change their mandate, everything changes, they go to electoral college.

...(noise and interruption)...

I am not in a debate. You may not agree with me. You have every right not to agree with me. But you have to keep quiet.

...(noise and interruption)...

Mr. Sinha, if you cannot control your members, I will not deliver my ruling. I will let it lapse. I will not give my ruling. It cannot be done this way. Don't you want a ruling ?

The question is, even if a false statement is made, can it be admissible ? The Chief Minister talks of a communication with a certain person who is a candidate for Rajya Sabha. He talks from a personal knowledge of his to which I have no knowledge. He is communicating a discussion. Now, if any statement is made on the floor of the House by a member or a minister which another member believes it to be untrue, incomplete or incorrect, it does not constitute a breach of privilege. If an incorrect statement is made, there are other remedies by which the issue can be decided. In order to constitute a breach of privilege for contempt of the House it has to be proved that the statement is not only wrong or misleading but it is made deliberately to mislead the House. Now, the question that it was made deliberately to mislead the House is your view, is your opinion. There is no material before us to decide on that. Under the circumstances, no case of

breach of privilege is made out and the notice is rejected.

...(noise and interruption)...

Now I call upon Shri Atish Chandra Sinha to move his motion of No Confidence.

[1-00 — 1-10 p.m.]

## NO CONFIDENCE MOTION IN THE COUNCILS OF MEMBERS

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খুব দুঃখজনক, যে রুলিং আপনার কাছ থেকে পেলাম এই প্রিভিলেজ মোশন সম্বন্ধে, এটাই সরকারের একটা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাবের অনাস্থার একটা কারণ হতে পারত। আজকে যদিও আমরা এই ব্যাপারে প্রস্তুত ছিলাম না। মুখ্যমন্ত্রী, লিডার অব দি হাউস, অসত্য কথা বলে গেলেন। স্পিচটা তিনি পড়েননি। বলে গেলেন, অতীশবাবু প্রণববাবুর নাম করে বলেছেন। আপনি বলেছেন এটা আগের হাউসের ব্যাপার। ওই হাউসের অধিকাংশ মেম্বার এই হাউসে নির্বাচিত হয়ে এসেছেন। এর আগে ইন্দিরা গান্ধী, তিনি এক হাউসে মেম্বার ছিলেন পরবর্তী হাউসে তার বিরুদ্ধে প্রিভিলেজ আনা হয়েছে।

তাকে জেলে পোরা হয়েছে। আর আজকে সেই কারণে একটা ছেঁদো যুক্তি দেখিয়ে এই প্রিভিলেজ মোশনটাকে আপনি বাতিল করে দিলেন। স্যার, এটা আমাদের কাছে অযৌক্তিক বলে মনে হয়েছে। এটা বামফ্রন্ট সরকারকে বাঁচাবার জন্য, মুখ্যমন্ত্রীকে বাঁচাবার জন্য করা হয়েছে। যেহেতু মুখ্যমন্ত্রীর কাছে কোনও প্রমাণ নেই, কত টাকা নিয়েছে, কে টাকা নিয়েছে—উনি একটা অ্যালিগেশন, ওয়াইড অ্যালিগেশন দিয়ে বলেছেন নিজের দলের মেম্বার টাকা নিয়েছে। সেই মুখ্যমন্ত্রী কি করে যে এখানে মুখ্যমন্ত্রীর আসনে বসে আছেন এটা আমরা বুঝতে পারছি না। এটাই মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে এবং তার মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনার একটা কারণ হয়ে উঠেছে। স্যার, এই সরকার শিশু হত্যাকারি সরকার। এই সরকার ম্যালেরিয়ায় মানুষ মারা সরকার। এই সরকার পুলিশের গুলিতে মানুষ মারার সরকার। এই সরকার গুন্ডা এবং সমাজ বিরোধীদের মদতকারী সরকার। এই সরকার শিল্পক্ষেত্রে এবং শিক্ষাক্ষেত্রে অরাজকতা সৃষ্টিকারী সরকার। এই সরকার মণীষা মুখার্জির হত্যাকারি সরকার, যে মণীষা মুখার্জি ওদেরই দলের একজন অধ্যাপিকা ছিলেন। তিনি যেহেতু ওদের দলের অনেক কেলেঙ্কারির কথা জানতেন এবং তা প্রকাশ করে দেবার কথা বলেছিলেন, সেজন্য তাকে হত্যা করে দেওয়া হল। তার বডি কোথাও গুম করে দেওয়া হয়েছে। তাকে পাওয়া যাচ্ছে না। তার মা মুখ্যমন্ত্রীর

কাছে এসেছিলেন। এমনকি আমাদের কাছেও এসেছিলেন। তার চোখের জলে বুক ভেসে যাচ্ছে। ওদের দলের পক্ষে যখন কেউ কাজ করে না, আর ওদের দলের কুকর্মের কথা প্রকাশের অবস্থায় আসেন তখন তাকে দুনিয়া থেকে সরিয়ে দেওয়া হয়। তার উপরে তখন দয়া মায়া থাকে না, তাকে তার বাবা-মায়ের কাছ থেকে সরিয়ে দেওয়া হয়। যে সরকার তাদের দলের কর্মীদের মেরে ফেলে, সেই সরকারকে চলতে দেওয়া উচিত কিনা সেটা পশ্চিমবাংলার মানুষ ঠিক করবেন। এ সরকার আলু এবং পাট চাষী—যারা বলেন কৃষক দরদি সরকার, সেই সরকার আলু এবং পাট চাষীদের কি সর্বনাশ করেছে তা সকলেই জানেন। আলু চাষীদের চাষ করা আলু মাঠে পচে গেছে। ঘরে পর্যন্ত আলু নিয়ে যাবার জায়গা নেই। হিমঘরে আলু রাখবার জায়গা নেই। আলু চাষীরা লক্ষ লক্ষ টাকা লস করেছে। এই বছরে তারা আলু চাষ করবে কিনা সন্দেহ আছে। ঠিক একই অবস্থা পাট চাষীদেরও। যারা পাট চাষ করেছে কুইন্ট্যাল প্রতি এক হাজার টাকা খরচ করে, তারা আজকে তিনশো টাকা, সাড়ে তিনশো টাকা করেও পাটের দাম পাচ্ছে না। তারা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেই পাট চাষীদের বাঁচাবার জন্য? এই পশ্চিমবাংলায় ৪০ লক্ষ পাট চাষী আছে। তারা এখন বসে বসে কাঁদছে। আর মুখ্যমন্ত্রী এখানে বলছেন, প্রণববাবু ভোট পাবার জন্য টাকা দিয়ে নাকি মেম্বারদের কিনে নিয়েছেন। এটা লজ্জাজনক, নক্কারজনক ঘটনা—আলু চাষীরা কি করে বাঁচবে, পাট চাষীরা কি করে বাঁচবে, তার কোনও উদ্যোগ এই সরকার গ্রহণ করেনি। এই সরকার বেকার সৃষ্টিকারী সরকার। ১১ লক্ষ বেকার ছিল ১৯৭৭ সালে। আজকে সেই সংখ্যা বাড়তে বাড়তে ৬০ লক্ষে গিয়ে পৌঁছেছে। কি করছে এই সরকার। প্রত্যেকবার নির্বাচনের সময়ে বলেন শিল্পে ভরিয়ে দেব। ভোট হয়ে যাবার পর যথারীতি আপনারা ভুলে যান বেকারদের কথা। বেকারদের কথা আর মনে থাকে না। পশ্চিমবাংলায় যে শিল্পগুলো ছিল, সেগুলো আজকে বন্ধ হয়ে যাচ্ছে। কত শ্রমিক যে আত্মহত্যা করেছে তার খোঁজ পর্যন্ত রাখেন না। নতুন কোনও কলকারখানা করবার উদ্যোগ নেই, বরং যেগুলো ছিল সেগুলো বন্ধ করে বেকার সৃষ্টি করবার চেষ্টা করছেন। পি. এল. অ্যাকাউন্ট নিয়ে অনেক বিতর্ক আমরা এই বিধানসভায় করেছি। কি অবস্থা করেছেন পি. এল. অ্যাকাউন্ট নিয়ে সেই কথা আমি বলতে চাই না। এটি কোর্টে এখন বিচারাধীন আছে।

লক্ষ লক্ষ কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার পাঠাচ্ছে, সেই টাকা আপনারা গ্রামে-গঞ্জের মানুষের উন্নতির জন্য খরচ না করে, সেই টাকাটা একটা পি. এল. অ্যাকাউন্টের টাকা অন্য পি. এল. অ্যাকাউন্টে রাখছেন। অন্য পি. এল. অ্যাকাউন্টে রেখে দিয়ে বিভিন্নভাবে টাকা আত্মসাৎ করছেন। এবং তার কোনও হিসাব সি. এজি., প্রিন্সিপাল অ্যাকাউন্টে জেনারেলের কাছে নেই। তারা বছরের পর বছর হিসাব করে দেখিয়ে

দিয়েছেন যে কত কোটি টাকা পারসোনাল লেজার অ্যাকাউন্টে তছরূপ করেছেন। তারপরে আমরা ওয়াকফ কেলেঙ্কারির কথা উল্লেখ করেছি। আপনারা শেষ পর্যন্ত ওয়াকফ কেলেঙ্কারির জন্য কমিশন নিয়োগ করার কথা বললেন এবং করে বললেন যে ১৯৪৭ সালের ১৫ই আগস্ট থেকে ওই কমিশন হবে। এর থেকে ওই কেলেঙ্কারিরাও কোল্ড স্টোরেজে পাঠানোর আর কোনও বড় দৃষ্টান্ত ভারতবর্ষের ইতিহাসে আছে কিনা আমার জানা নেই। মাননীয় বুদ্ধদেববাবু বসে আছেন, সেনগুপ্ত কমিটির রিপোর্টের একটা জায়গায় ছিল যে ১৯৫২ সালের রেফারেন্স ধরে এনকোয়ারি করতে হবে। আপনারা সেই অ্যালিগেশন না মেনে বললেন যে ১৯৪৭ সালের ১৫ই আগস্ট থেকে কমিশন করতে হবে। আপনারা ১৯৪৭ সালের ১৫ই আগস্ট থেকে ওয়াকফ কেলেঙ্কারির অ্যালিগেশন ধরে তদন্ত কমিশন করা হোক বললেন। এইভাবে আপনারা ওয়াকফ কেলেঙ্কারিটাকে কোল্ড স্টোরেজে পাঠিয়েছেন। ভারতবর্ষে যখন স্বাধীন হয়েছে, সেই ১৯৪৭ সাল থেকে ওয়াকফ কেলেঙ্কারির তদন্ত হবে। সুতরাং কত বছর যে লাগবে ওই কমিটির রিপোর্ট প্রকাশ হতে তা কেউ জানে না। যেখানে কমিটির রিপোর্ট বার করতে ১-২ বছর লাগার কথা কিংবা বড়জোর ৫ বছর লাগার কথা, সেখানে ওদের একটা কমিশনের রিপোর্ট এখনও অবধি বেরুল না, তারা কিনা ১৯৪৭ সালের ১৫ই আগস্ট থেকে ওয়াকফ কেলেঙ্কারির তদন্ত করার জন্য কমিশন বসাবেন, এ আর কোনওদিন বেরুবে বলে জানি না, এটা শুধু ওয়াকফ কেলেঙ্কারিকে ধামা চাপা দেবার নামান্তর মাত্র। সেই কারণে এই সরকারের বিরুদ্ধে আমাদের অনাস্থা প্রস্তাব। তারপরে এই জ্যোতিবাবুর সরকার পঞ্চায়েতি ব্যবস্থায় চুরি প্রবর্তন করে সরকারের লক্ষ লক্ষ কোটি কোটি টাকা তছরূপ করছেন। আজকে গ্রামে-গঞ্জের মানুষের নৈতিক অধঃপতনের মূল কারণ হচ্ছে এই সরকার চুরির বিরুদ্ধে কোনও অ্যাকশন নেননি। এরফলে আজকে প্রধান, উপ-প্রধান এবং পঞ্চায়েত সদস্যরা চোর হয়ে গেছে এবং তারা মনে করছে যে চুরি করাটা আজকে ওদের বার্থ রাইট। গ্রামে-গঞ্জের মানুষের স্বার্থে এই যে মনোভাব সৃষ্টি করে দিয়েছেন আপনাদের ২০ বছরের রাজত্বে, এর দায়িত্ব আপনারা গ্রহণ করে পদত্যাগ করা উচিত। কোনও এনকোয়ারি নেই, দু-একটা এনকোয়ারি করেন, বিশেষ করে কংগ্রেস প্রধান, উপ-প্রধান হলে তাদের বিরুদ্ধে মিথ্যা অভিযোগ এনে এনকোয়ারি করেন। আপনাদের দলের কাউকে বিতারিত করে পার্টির শুদ্ধিকরণ করছেন। এই করে গ্রামে-গঞ্জের মানুষের সর্বনাশ করছেন। আপনারা যদি পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটির উন্নতি চাইতেন তাহলে আপনারা কড়া হাতে দুর্নীতি যাতে না হয় সেইদিকে নজর দিতেন কিন্তু তা দেননি। আজকে সেই কারণেই আমরা অনাস্থা প্রস্তাব এনেছি। পদ্মা-গঙ্গার ভাঙ্গন নিয়ে এই সরকারের কাছে কতবার বলেছি। দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে এই ব্যাপারে কত অ্যালিগেশন জানিয়েছি। আমরা প্রশ্নোত্তরে বারবার বলেছি হাজার হাজার মানুষ আজকে পদ্মার ভাঙ্গনের ফলে এবং গঙ্গার ভাঙ্গনের ফলে গৃহহীন হয়ে যাচ্ছে। জায়গায় জায়গায় জল এসে যাচ্ছে

কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। সরকারি তরফ থেকে কোনও ব্যবস্থা নেই। মাঝে মাঝে কিছু টাকা খরচ করে বোল্ডার বসিয়ে দিয়ে গঙ্গা-পদ্মার ভাঙ্গন রোধ করা হচ্ছে। এরফলে কোনওভাবেই বন্যা রোধ করা যাচ্ছে না। হাজার হাজার বিঘা জমি, বাড়ি গঙ্গা-পদ্মার ভাঙ্গনে নদীগর্ভে চলে যাচ্ছে। দীর্ঘ ২০ বছরে এই সরকার কোনও ব্যবস্থা গ্রহণ, করতে পারেননি। মাঝে মাঝে কন্ট্রাক্টর দিয়ে বোল্ডার বসিয়ে কোনও রকমে দায় সারা গোছের কাজ করছেন। আজকে পশ্চিমবঙ্গের কোনও সমস্যার সমাধান করতে পারেননি। আজকে শিল্পের সমস্যার সমাধান হয়নি। বেকার সমস্যার সমাধান করতে পারেননি। শিক্ষাক্ষেত্রে তো আপনারা ভাল ব্যবস্থা প্রবর্তন করেছেন।

[1-10 — 1-20 p.m.]

আপনারা, না পঞ্চায়েতের দুর্নীতি বন্ধ করতে পেরেছেন, না আপনারা রাস্তাঘাটের উন্নতি করতে পেরেছেন, না গ্রামে গ্রামে বিদ্যুৎ নিয়ে গিয়ে মানুষের অন্তত বিদ্যুৎ এর সুযোগ করে দিতে পেরেছেন? হাসপাতালগুলি নিয়ে একটু পরে বলব। স্বাস্থ্যের ব্যাপারে আপনারা চরম ব্যর্থতার পরিচয় দিয়েছেন। আজকে স্বাস্থ্যমন্ত্রী নেই, থাকলে আমি বলতাম, বলব একটু পরে। সবচেয়ে বড় চূড়ান্ত ব্যর্থতা আপনাদের যেগুলি বললাম, এর মধ্যে সবচেয়ে বড় ব্যর্থতা হচ্ছে স্বাস্থ্য দপ্তরের। স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতার জন্য আজকে ম্যালেরিয়াতে লোক মরছে। আজকে শিশু যারা জন্মাচ্ছে, সদ্যজাত শিশু তারা মারা যাচ্ছে। তার রিপোর্ট আমি একটু পরে দেব। বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রী জোর গলায় বলছিলেন হ্যাঁ আমি আবারও বলছি প্রণববাবু টাকা দিয়ে ভোট কিনেছেন। কিন্তু আপনি পশ্চিমবাংলার সমস্যার সমাধান করবার জন্য, মুর্মূষু রোগীদের বাঁচাবার জন্য কি ব্যবস্থা করেছেন? এখানে শিল্পস্থাপন করবার জন্য কি ব্যবস্থা করেছেন? ক্ষিতিবাবু বসে আছেন, আপনাকে তো একটা জায়গা থেকে আর একটা জায়গায় যেতে হলে হেলিকপ্টারে যান, আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, আপনি দয়া করে বিভিন্ন জায়গায় যাওয়ার জন্য হেলিকপ্টার ব্যবহার করবেন না, দেখি কত সাহাস আছে? আপনি অন্তত যদি গাড়ি করে যান তাহলে আশা করব যে রাস্তাগুলি অন্তত মেরামতি হবে। আমি আশা করব আপনি যেখানে যান গাড়ি করে যান। চলুন বহরমপুর, চলুন উত্তরবঙ্গের, চলুন দিল্লি রোড হয়ে, বোম্বে রোড হয়ে, বাঁকুড়া, পুরুলিয়ায় চলুন, দেখুন সেখানকার রোডের কি অবস্থা। আপনাকে গাড়ি করে যাওয়ার আমি অনুরোধ করছি। আপনি হেলিকপ্টার ছেড়ে দিন। হেলিকপ্টারে গিয়ে আপনি রাস্তার অবস্থা বুঝতে পারবেন না। আপনার কোমরে ব্যথা আছে, আমি জানি, আপনি পারবেন না। তবুও সত্যিকারের কি অবস্থা, আপনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, আপনার সেটা জানা দরকার। আপনার রাজ্যে রাস্তাগুলি কি অবস্থায় পৌঁছেছে। আমরা আগে গাড়ি করে বহরমপুর যেতাম, কিন্তু আজকে দীর্ঘ ১ বছর, দেড় বছর গাড়ি করে যাওয়ার সাহস হয় না, আগে যেখানে ৪ ঘন্টায় যাওয়া

যেত, এখন সেখানে ৭/৮ ঘন্টা সময় লাগছে। আর একটা অসহায় অবস্থা, যারা গাড়ি চালায়, চালক তারা বলে, স্যার, আর এই রাস্তা দিয়ে আসতে বলবেন না। এই অবস্থা আজকে পৌঁছেছে। এই যখন পশ্চিমবাংলার অবস্থা সেখানে আপনি কি করে আশা করেন শিল্প স্থাপন হবে পশ্চিমবাংলায়? কি করে আপনি ভাবেন, শিল্পপতিরা কোটি কোটি টাকা লগ্নি করে শিল্প স্থাপন করবেন, তাদেরও তো যেতে হবে, সবাই তো হেলিকপ্টার পাবেন না, সবাই তো আপনার মতো পয়সাওলা নয়, বা সরকারের তরফ থেকে হেলিকপ্টার পাবেন? সুতরাং তাদের জন্য রাস্তার কথা বিবেচনা করতে হবে। রাস্তার অবস্থা যদি এত খারাপ হয় কখনই শিল্পস্থাপন হতে পারে না। ইডেন হাসপাতালে শিশু মৃত্যু হয়েছে আপনি জানেন, একটা বড় হাসপাতাল, কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতাল, সেখানে কি দুরাবস্থা। সেই মেডিক্যাল কলেজে প্রায় ১৪২ জন সদ্যজাত শিশু মারা গেল, আপনাদের কোনও ব্যবস্থা নেই। সেখানে আমাদের দলের তরফ থেকে ডেমনস্ট্রেশন করা হয়েছে, যদি শিশু মৃত্যু হয় তাহলে নিশ্চয় ডেমনস্ট্রেশন হবে। দরকার হলে আরও জোরদার ডেমনস্ট্রেশন নিশ্চয় করা হবে। শিশুরা মরে যাচ্ছে কোনও ব্যবস্থা নেই, ডাক্তার, সুপারিন্টেনডেন্ট, স্বাস্থ্যমন্ত্রীর কারুর নড়েচড়ে বসবার কোনও প্রয়াস আমি দেখছি না। ১৫০ বছরের মেডিক্যাল কলেজের ঐতিহ্যপূর্ণ ইডেন হসপিটালে মাতৃসদনে শিশু মৃত্যুর কেন্দ্র হিসাবে পরিণত হয়েছে। এর থেকে বড় লজ্জার আর কি থাকতে পারে। এরপরেও মুখ্যমন্ত্রী যদি তার আসন অলঙ্কৃত করে বসে থাকেন, স্বাস্থ্যমন্ত্রী যদি তার স্বাস্থ্য দপ্তরের আসন অলঙ্কৃত করে বসে থাকতে পারেন তাহলে সে আসন কলঙ্কৃত আসন বলে গণ্য হবে, কোনও সন্দেহ নেই। এখানে ১০টি ইনকিউবেটর মেশিন আছে, কাজ করে ১টি। ১টি আলট্রাসোনোগ্রাম আছে কাজ করে না। কোনও রেসিডেন্সিয়াল এম. ও. নেই, ৯টি পোর্টেবেল এক্স-রে মেশিন এর মধ্যে ৮টি খারাপ। বেরিয়াম মিল এক্স-রে মেশিন, গ্যাস্ট্রোএন্ডোসকপি মেশিন, ৪টি ই. সি. জি. মেশিন, একটি ডায়লিসিস মেশিন, একটি ফটো কোয়াগলেন্ট মেশিন, একটা অ্যারগন লেসার ফটো মেশিন গত ৬ মাস থেকে খারাপ। বিশ্বব্যাঙ্ক ৭শত কোটি টাকা আপনাদের দিয়েছে, এইসব হাসপাতালে ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট করার জন্য, মাননীয় মুখ্যমন্ত্রী কি এই ছবি দেখেছেন? **(এই সময় মাননীয় সদস্য অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় একটি ছবি বই থেকে তুলে দেখান)** এই ভ্রাম্যমান চিকিৎসকেন্দ্র করার জন্য টাকা দিয়েছিল বিশ্বব্যাঙ্ক থেকে।

গত কয়েক বছর ধরে মেডিক্যাল কলেজের সামনে গাড়িটা পড়ে আছে, গাড়িটা ভেঙ্গে চুরমার হয়ে যাচ্ছে, টায়ার ফেটে যাচ্ছে। কোনও ব্যবস্থা নেই। বাইরের টাকা দিল, সেই টাকা যদি আপনারা ব্যবহার করতে না পারেন, তাহলে কিসের জন্য সরকারে বসে আছেন। আপনাদের লজ্জা শরম বলে কি কিছু নেই। সাতশ কোটি টাকা, দু-এক টাকা নয়। হাসপাতালগুলোর অবস্থা দেখুন, প্রত্যেকদিন আমরা বিধানসভা সদস্য হিসাবে

আমাদের কাছে লোক আসে। স্যার, একটু মেডিক্যাল কলেজে ভর্তি করে দিন, পি. জি.-তে ভর্তি করে দিন, সিট পাচ্ছি না। আমরা চিঠি লিখি, তাকে সাত, আটদিন পরে আসতে বলছে। আবার তারা ফিরে যাচ্ছে, গরিব মানুষ আবার তাকে সাঁত দিন পরে আসতে হচ্ছে। আবার ঐ এক কথা—'নো বেড, রিগ্রেট'। আবার চলে গেল, আবার সাত দিন পরে এল। এই হচ্ছে আজকে পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা, পশ্চিমবাংলার গরিব মানুষের প্রতি আপনাদের দরদ। মানুষ হাসপাতালে ভর্তি হতে পারছে না। আজকে এক হাজার, দু' হাজার টাকা দিলে দালাল ধরে সঙ্গে সঙ্গে বেড পাওয়া যাবে। কিন্তু আমরা সুপারিশ করলে সেখানে ভর্তি হতে পারছে না। আপনারা সেখানে চেয়ারম্যান করেছেন কাকে জানেন, অধ্যাপক হরিশ ভট্টাচার্যকে। কে তিনি? তিনি মেডিক্যাল প্রফেসর নন, নন-মেডিক্যাল একজন ব্যক্তি। আপনারা বলতেন না, দেশলাইয়ের বাক্সে লিখে চাকরি দিতাম আমাদের সময়ে, তার থেকেও ছোট কাগজে, ছোট চিরকুট লিখে তিনি যদি পাঠান, তাহলে সুপারিন্টেন্ডেন্ট কাঁপতে কাঁপতে রোগীকে ভর্তি করে নেবেন। আমাদের এম. এল. এ.-দের সুপারিশে চট করে রুগী ভর্তি হতে পারে না, কিন্তু অধ্যাপক হরিশ ভট্টাচার্য হাফ ইঞ্চি, বাই হাফ ইঞ্চি কাগজে লিখে দিলে সঙ্গে সঙ্গে মেডিক্যাল কলেজে রোগী ভর্তি হয়ে যাবে। এর থেকে লজ্জার কারণ আর কি থাকতে পারে। এই অবস্থায় এই সরকারের প্রতি আস্থা জ্ঞাপন করতে হবে? প্রসূতিকে খেয়ে নিচ্ছে, বাচ্চাদের খেয়ে নিচ্ছে। আসানসোল হাসপাতালে একজন প্রসূতিকে খেয়ে নিয়েছে, তার সদ্যোজাত শিশুকে কুকুরে খেয়ে নিয়েছে। ওষুধের কথা বাদই দিলাম, আগে হাসপাতালে ১২৮টি ওষুধ ফ্রি পাওয়া যেত। এখন সেটা আপনারা কমাতে কমাতে ১৫টি ওষুধে পরিণত করেছেন। এই হচ্ছে আজকে আপনাদের অবস্থা। ম্যালেরিয়াতে মৃত্যুর জন্য এই হাউসে আমরা রেজলিউশন এনেছিলাম। আশ্চর্যের ব্যাপার ম্যালেরিয়ায় মানুষ মরছে, প্রায় ৮৫ জনের মৃত্যু হয়েছিল গত নয় তারিখ পর্যন্ত। কিন্তু আজকে সরকারের তরফ থেকে কোথায় ম্যালেরিয়াতে মৃত্যুর কথা— কোথায় মানুষকে বলবে যে হ্যাঁ এত মৃত্যু হয়েছে, আমরা এইভাবে চেষ্ট করছি ম্যালেরিয়া যাতে আরও প্রসার না হয়। তা নয়, সরকারের তরফ থেকে চেষ্টা হচ্ছে ধামা চাপা দেওয়ার। বিভিন্ন হাসপাতালে সার্কুলার গেছে ম্যালেরিয়ায় মৃত্যু হলে বলবেন হার্ট অ্যাটাকে মারা গেছে বা অন্য কোনও কারণে মারা গেছে। এটা হচ্ছে, বুদ্ধদেববাবু ঘাড় নাড়লে কি হবে। এই জিনিস লিখিতভাবে হোক বা অলিখিতভাবে হোক ডাক্তারদের কাছে এই সার্কুলার গেছে, ম্যালেরিয়ায় মৃত্যু হলে তোমরা তার কারণ ম্যালেরিয়া লিখবে না। এই জিনিস হচ্ছে, আপনারা ভেতরে খবর নিন, দেখবেন কেঁচো খুড়তে সাপ বেরোবে। এতে আপনাদের লজ্জিত হওয়ার কিছু নেই। আপনারা মশা মারতে পারেননি, মশা মারার ব্যবস্থা করেননি তাই ম্যালেরিয়া হচ্ছে। স্বাস্থ্য বিষয়ক সাবজেক্ট কমিটি তিন বছর আগে সুপারিশ করেছিল এই এই কাজ করা উচিত। কিন্তু আপনারা তা করেননি। আপনারা স্বীকার করেছেন আপনাদের চারজন টাকা নিয়ে বিক্রি

হয়ে গিয়েছে—যদিও টাকা পেয়েছে না অন্য কিছু সেটা প্রমাণিত হয়নি। আপনারা এটা স্বীকার করে নিন ম্যালেরিয়ায় মানুষ. মারা যাচ্ছে। এবং ম্যালেরিয়া আটকাবার জন্য আমরা এই এই ব্যবস্থা নিচ্ছি। কিন্তু আপনারা তা না করে আজকে সারা পশ্চিমবাংলার মানুষকে ভুল বোঝাবার জন্য, ধামাচাপা দেওয়ার চেষ্টা করছেন। তাই এই প্রচেষ্টাকে সাধুবাদ দেওয়া যায় না, এই প্রচেষ্টাকে সমর্থন করা যায়। তাই এই জন্য আপনাদের বিরুদ্ধে আমরা অনাস্থা এনেছি। এরপরে আইন শৃঙ্খলার ব্যাপারে কয়েকটি কথা না বললে অন্যায় হবে।

[1-20 — 1-30 p.m.]

আমাদের সময়ে ৭২-৭৩ সালে পুলিশ বাজেট ছিল ৬০ কোটি ৮৬ লক্ষ টাকা তার আগে বিধানবাবুর সময়ে, প্রফুল্ল সেনের সময়ের পুলিশ বাজেট। তখন আজকের মুখ্যমন্ত্রী বিরোধী দলের নেতা ছিলেন তখন এই পুলিশ বাজেট এর তীব্র বিরোধিতা করতেন, তীব্র ভাষায় আক্রমণ করতেন। বিরোধিতা করে বলতেন কেন পুলিশ বাজেটে এত টাকা দেওয়া হবে। এখন উনি আর পুলিশ মন্ত্রী নেই, বুদ্ধদেববাবু—পুলিশ মন্ত্রী, পাশেই বসে আছেন। পুলিশ বাজেট এখন ৬শো কোটি টাকার মতো। উন্নতি হয়েছে, খুন কমেছে, ধর্ষণ কমেছে, ডাকাতি কমেছে, হু-হু করে বেড়েই চলেছে। আর পুলিশমন্ত্রী হিসেবে বলেন যখন অন্য রাজ্যে যত বাড়ছে তার থেকে আমরা কম বাড়ছি। বিহারে যদি ১০টা খুন হয় তখন যদি আমাদের এখানে ৯টা খুন হয় তাহলে আমাদের রাজ্য খুব ভাল। এই নিয়ে আপনারা সরকার চালাচ্ছেন। ডাঃ রায়ের আমলে প্রতি বছর তিনশো খুন হত, প্রফুল্ল সেনের আমলে প্রতি বছর খুন হত সাড়ে তিনশো, এমন কি সিদ্ধার্থ রায়ের আটশো করে খুন হত। আর এই কয়েক বছরে, প্রতি বছরে খুন হচ্ছে প্রায় ১৭শো করে। নন একজিকিউটেড ওয়ারেন্ট আছে ৯৫ সাল পর্যন্ত ৭২ হাজার ৫৩৩। কেন এগুলোকে একজিকিউটেড করা হচ্ছে না। আপনাদের লোক বলে কি তাদের একজিকিউটেড করা হচ্ছে না। আমি জানতে চাই পুলিশ মন্ত্রীর কাছে। আপনারা তো পুলিশকে লাইসেন্স দিয়েই রেখেছেন গুলি চালাবার জন্য। এখন পুলিশ পা লক্ষ্য করে গুলি চালায় না, তারা গুলি চালায় মাথা লক্ষ্য করে, বুক লক্ষ্য করে। ৯০ থেকে ৯৪ পুলিশের গুলিতে মারা গেছে ১ হাজার ৮৪ জন, ইঞ্জিওরড হয়েছে ৬৬০ জন। আপনারা ব্রিটিশ আমলকেও ছাড়িয়ে গেছেন। এই সরকার পুলিশকে মানুষ মারার যন্ত্রে পরিণত করেছেন। আজকে যে পুলিশ খুন, রাহাজানি, ডাকাতি, ধর্ষণ, রুখবার জন্য আজকে বিধানসভায় পুলিশের জন্য যে বাজেট পাশ করিয়েছেন, আজকে সেই পুলিশ মানুষ মারার যন্ত্রে পরিণত হয়েছে। এটা অত্যন্ত লজ্জার কথা, ক্ষোভের কথা। তাই আজকে আমরা আপনাদের বিরুদ্ধে এই অনাস্থা এনেছি। প্রত্যেকদিন কাগজ খুললেই দেখা যাচ্ছে রেপ হচ্ছে, অমুক জায়গায় ডাকাতি হচ্ছে। এত ডাকাতি, এত রাহাজানি, এত ধর্ষণ এর

বিরুদ্ধে কোনও ব্যবস্থা এই সরকারের তরফ থেকে করা হচ্ছে না। কোনও কার্যকর ভূমিকা আমরা দেখতে পাচ্ছি না। কালীপদ সরকার, উত্তর ২৪-পরগনার খুন হয়ে গেলেন। বার করতে পেরেছেন কে খুন করেছে? সুশীল চৌধুরি সেদিন খুন হয়ে গেলেন। গণশক্তির হিসাব রক্ষক। বার করতে পেরেছেন খুনী কে? আজকে বিধায়ক বুদ্ধদেব ভক্তকে গুলি করা হল। ধরা পড়েছে অপরাধী? আমি জানিয়েছিলাম মাননীয় স্পিকারের কাছে আমাদের দলের বিধায়ক মইনুল হক তাকে খুন করার ষড়যন্ত্র করা হয়েছিল। আজকে বিধায়কদের নিরাপত্তা নিয়ে সংশয় দেখা দিয়েছে। খুনিরা বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে। আমি মণীষা মুখার্জির কথা আগেই বলেছি আইনশৃঙ্খলার সমস্ত দিক থেকেই এই সরকার ব্যর্থ।

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে আমি একটা কথা বলতে চাচ্ছি যে, এই যে আজকে ভোট অব নো কনফিডেন্স এসেছে, এর কোনও ভিত্তি নেই। কারা ভোট অব নো কনফিডেন্স এনেছেন, না যারা এই পশ্চিমবাংলায় প্রায় ৩০ বছর পর্যন্ত সরকার চালিয়েছেন। তারা অ্যাডমিনিস্ট্রেশনে ছিলেন। তারা কি নিজেদের সেই সময়ের কথা ভুলে গেছেন? ওদের আমলে এখানে মানুষ বাড়ি থেকে বেরোতে পারত না, মা-বোনেরা ঘর থেকে বেরোতে পারত না। তখন এখানে স্কুল-কলেজ-ইউনিভার্সিটিতে লেখাপড়া বলে কোনও জিনিস ছিল না। চুরি করবার স্বাধীনতা তারা পেয়েছিল। আজকে একটা কথা বলতে চাচ্ছি যে, মিঃ স্পিকার আপনার মাধ্যমে যে বামফ্রন্ট সরকার আজ ২২ বছর ধরে কিছু যদি নাও করে থাকে, পশ্চিমবাংলার মানুষের মধ্যে কনফিডেন্স আনতে পেরেছেন। পশ্চিমবাংলার মানুষ এটা বুঝতে পেরেছে যে, এই রাজ্যে একটা এইরকম সরকার আছে। রাজ্যের একটা এই রকম গভর্নমেন্ট আছে। যে গভর্নমেন্টের মাধ্যমে মানুষের কোনও ভয় নেই। মানুষের কোনও চিন্তা নেই। মানুষ কিছু না চিন্তা করে, ভয় না পেয়ে, তার মেয়েকে, বোনকে, স্ত্রীকে বাইরে পাঠাতে পারে। এখানে আইনের ল 'অ্যান্ড অর্ডার সফল হয়েছে। ভারতের মধ্যে আজ পর্যন্ত আর কোনও জায়গায় এই রকম সফল হয়েছে কি না আমার জানা নেই। আজকে সব থেকে বড় জিনিস হচ্ছে--গ্রামে যে সমস্ত মানুষ বাস করছেন, ক্ষেত-খামারে কাজ করছেন, যারা গরিব মানুষ, সর্বহারা যারা, তাদের সমস্যা সমাধান করার জন্য তাদের আর. ডি. এমের কাছে যেতে হবে না, তাদের এস. ডি. ও. বি. ডি. ও.-দের কাছে যেতে হবে না। তাদের সমস্যা তারা নিজেরাই সমাধান করবেন। এরজন্য পশ্চিমবাংলার ইতিহাসে পঞ্চায়েত অ্যাক্ট পাস করে গ্রামের মানুষের সমস্যা সমাধান করার জন্য শুধু এগিয়েই আসেননি, তারা তাদের মরালটাকে হাই করেছেন। আমি বলি—এই ওয়াকফ সম্বন্ধে মাইনরিটি সম্বন্ধে বলার কোনও অধিকার নেই। এরা ৩০ বছর পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার পরিচালনা করেছেন। আমি বলছি যে সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে কি হয়েছিল? জ্যাকারিয়া স্ট্রিটে

একটা মুসলিমদের সব থেকে বড় মসজিদ আছে, সেটা হল নাখোদা মসজিদ, সুব্রত মুখার্জি হাউসে নেই, তিনি তখন ক্যালকাটা পুলিশ মিনিস্টার। এর থেকে আর কি লজ্জা হতে পারে—দুদিন আগেই আপনারা বাবরি মসজিদ সম্বন্ধে এখানে রেজলিউশন পাস করলেন—এটা কি দেশের লোক জানে না, পশ্চিমবাংলার লোক জানে না যে, ওই জ্যাকারিয়া স্ট্রিটের বড় মসজিদে ৩০০ সাধু হরি ওঁ হরি ওঁ করে ঢুকে গিয়েছিল, ওটা দখল করেছিল এই কংগ্রেসি আমলে। এর থেকে আর কি লজ্জার হতে পারে? লাস্টে সুব্রতবাবু গিয়েছিলেন ক্যালকাটা খিলাফৎ কমিটিতে। ৩০০ সাধুদের যারা কলকাতায় মুসলিমদের সব থেকে বড় মসজিদ দখল করেছিল—ওই কংগ্রেসি সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে—আপনারা কি বলতে পারেন ওই ৩০০ সাধুর বিরুদ্ধে যারা নাখোদা মসজিদকে দখল করার জন্য পরিবেশ সৃষ্টি করেছিল, হরি কীর্তণ গাওয়ার জন্য, তাদের বিরুদ্ধে কি কোনও অ্যাকশন নেওয়া হয়েছে? আমি আশ্চর্য হয়ে যাচ্ছি এটা জেনে যে, এরা বলছে যে, শৃঙ্খলা নেই, এরা বলছে যে, এখানে আইন নেই। আমি একটা কথা বলছি যে, কোনও সিভিলাইজড গভর্নমেন্ট, কোনও দেশে এক দিনে ১৫ হাজার মুসলমানকে জেলে বন্দি করতে পারে? ১৯৬৫ সালে কংগ্রেস সরকারই ১৫ হাজার মুসলমানকে জেলে বন্দি করেছিল। আমি চ্যালেঞ্জ করে বলছি যে, বামফ্রন্ট সরকার মুসলমান দরদি সরকার খেটে খাওয়া মানুষের সরকার, এখানে কেউ মুসলমানকে চোখ দেখাতে পারে না, যদি চোখ দেখান, তাহলে এই সরকার তার ব্যবস্থা করবে।

[1-30 — 1-40 p.m.] (Including adjourned)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বলতে চাই যে, এই রাজ্যে অন্যান্যদের সঙ্গে মুসলমানরাও মনে করেন যে তারা এমন একটা রাজ্যে বাস করেন, যে রাজ্যে কোনও সাম্প্রদায়িক শক্তি মাথা তুলতে পারে না। এই রাজ্যে মুসলমানরা স্বাধীনভাবে জীবন-যাপন করেন। আমি দুঃখিত, ওয়াকফ বোর্ড সম্বন্ধে বলা হয়েছে, এ সম্বন্ধে অনেক কিছু শুনছি। কিন্তু চোরের মার বড় গলা। এতদিন পর্যন্ত ওয়াকফ প্রপার্টি সম্বন্ধে কি করা হয়েছে? বামফ্রন্ট সরকার ১৬ হাজার প্রপার্টিকে এনরোল করেছে। এর আগে ৩০ বছরের মধ্যে মুসলমানদের যে ওয়াকফ প্রপার্টিগুলো ছিল সেগুলো কারা দখল করে কাদের বের করে দিয়েছিল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেহালা, মাঝেরহাট ব্রিজ থেকে জোকা পর্যন্ত যে প্রপার্টিগুলো ছিল সেগুলো কারা দখল করে ছিল? সেগুলো দখল করেছিল কংগ্রেস গুন্ডারা। **(তুমুল হট্টগোল)** বামফ্রন্ট সরকার একটা আইন করতে যাচ্ছেন, কালকেই সেই আইনটা আপনারা পাস করবেন। তাতে পরিষ্কার বলা আছে যে, যদি ওয়াকফ, প্রপার্টিকে কেউ দখল করে তাহলে তার ২ বছর সাজা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এদেরকে বুঝিয়ে দিন, আজকে পশ্চিমবঙ্গের খেটে-খাওয়া মানুষ যারা আছেন তারা জানেন যে, কে তাদের বন্ধু আর কে তাদের শত্রু। বামফ্রন্ট সরকার

সংখ্যালঘুদের জন্য সেপারেট ডিপার্টমেন্ট করে, সেপারেট মন্ত্রী করে, সংখ্যালঘুদের সমস্যার সমাধান করতে চলেছেন। এর আগে এরকম কেউ করেননি। এর আগে কেউ মাইনোরিটি মিনিস্টার করেননি, মাইনোরিটি ডিপার্টমেন্ট করেননি। এমন কি মাইনোরিটিদের জন্য ফিনান্স কর্পোরেশনও করেননি। কিন্তু বামফ্রন্ট সরকার মাইনোরিটিদের জন্য ফিনান্স কর্পোরেশন করে তার মাধ্যমে মুসলমান যুবকদের এগিয়ে যাওয়ার জন্য টাকা দিয়েছেন। **(তুমুল হট্টগোল)** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ৫০ বছর ধরে লড়াই করেছিলাম যে, অর্ধেক দামে খাদ্য দিতে হবে। কিন্তু এরা কেউ কিছু করতে পারেননি। **(তুমুল হট্টগোল)**। বামফ্রন্টের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, অ্যাজ এ ন্যাশনাল রেপুটেড লিডার, তাকে আমরা ধন্যবাদ জানাই। কারণ ওনার সহযোগিতা ও সাহায্য নিয়ে কেন্দ্রীয় সরকারকে মানতে হল যে, শুধু পশ্চিমবঙ্গেই নয় সারা দেশের সর্বহারাদের জন্য অর্ধেক দামে খাদ্য দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, পশ্চিমবঙ্গ আগে খাদ্যের ব্যাপারে অসহায় ছিল। এফ. সি. আই. পশ্চিমবঙ্গে আমাদের মাথায় ভূত চেপে রেখেছিল। কিন্তু আমরা ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া থেকে খাদ্য সমস্যার সমাধান করার চেষ্টা করেছি। সেজন্য এই রাজ্যের মানুষের, খেটে-খাওয়া মানুষের, মুসলমানদের এই সরকারের উপর কনফিডেন্স আছে। ৫০ বছরের মধ্যে কোনও দিনও কারওর উপর এরকম কনফিডেন্স ছিল না। **(তুমুল হট্টগোল)**। সেজন্য আমি আপনাদের আনা নো-কনফিডেন্স মোশনের বিরোধিতা ও নিন্দা করে বলছি যে, পশ্চিমবঙ্গের মানুষের মধ্যে আপনারা বিভেদ সৃষ্টি করতে পারবেন না। পশ্চিমবঙ্গে খেটে-খাওয়া মানুষ, মুসলমানেরা জানেন, কংগ্রেসের মধ্যে আজকে ৪০ পারসেন্ট লোক এরকম আছে যারা বি. জে. পি.-এর সাথে একাত্ম হয়ে ক্ষমতায় আসতে চাইছে। **(তুমুল হট্টগোল)**। সেজন্য এই মোশনের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ব্যানার্জি, আপনার বক্তৃতা আছে তো? আপনি তো বলবেন? মনে রাখবেন, তখন এরা যদি চেঁচামেচি করে, আমি বিকাম হেল্পলেস। এরকম করবেন না।

এখন বিরতি। আমরা আবার সোয়া দুটোর সময় মিলিত হব।

(At this Stage the House was adjourned till 2.15 p.m.)

(After recess)

[2-15 — 2-20 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের দলের পক্ষ থেকে শ্রী অতীশচন্দ্র সিন্‌হা এবং শ্রী সোমেন্দ্রনাথ মিত্র মহাশয় যে অনাস্থা প্রস্তাব এনেছেন

আমি সেই প্রস্তাবের সমর্থন করছি। স্যার, আজকে সি. পি. এম.-র চার দিন ব্যাপী কলকাতা সম্মেলন শুরু হচ্ছে। কলকাতা কমিটির কনফারেন্স। সেই সম্মেলনে একটা ড্রাফট রেজলিউশন সার্কুলেট হয়েছে। সেই ড্রাফট রেজলিউশন কি বলছে? স্যার, আমি তার থেকে পাঠ করে শোনাচ্ছি। Our experience with the police administration is not good.

The tendency among the police force to commit crimes and their links with vested interests and criminals is on the rise. আরও বলেছেন, The police steps in only when a problem worsens instead of intervening immediately. In many cases, police are firm in crushing popular protests, but remain soft towards criminals. While a section of the police may be co-operating with the State Government, another section continues to pursue anti-government and anti-CPM policies. এরা বলেছেন, Dwelling at length on the problems of hawkers in the city, the report, in a strongly worded observation severely criticises Operation Sunshine.

অর্থাৎ এটা বোঝা যাচ্ছে, পশ্চিমবাংলার পুলিশ প্রশাসন সম্পর্কে এবং এই পুলিশ আজকে কিভাবে এবং কি পদ্ধতিতে কাজ-কর্ম করছে শাসক দলের মধ্যে থেকে তার সমালোচনা শুরু হয়েছে। আজকে আমাদের মূল যে কথা এবং তথ্য—অন্য রাজ্যের সঙ্গে তুলনা করে কোনও লাভ নেই। কারণ শেষ পর্যন্ত অসীমবাবু সমস্ত বিভ্রান্তিকর তথ্য দিয়ে সভাকে বিভ্রান্ত করেন। আমি আজকে সামগ্রিক ভাবে বলতে চাই, ২০ বছর একটা রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে কিন্তু প্রকৃত অর্থে একটাও পরিকল্পনার এখনও পর্যন্ত রাজ্য সরকার ডিরেকশন দিতে পারল না। এবং প্রত্যেকটা দপ্তরের ক্ষেত্রে একটা টোটাল ডিজাস্ট্রাস কন্ডিশন দেখা যাচ্ছে। অর্থাভাব প্রতিটি দপ্তরে। ফলে বাজেটে বরাদ্দ হচ্ছে এক ধরনের টাকা আর দপ্তরগুলো পাচ্ছে তার থেকে অনেক কম। এবং প্রতি বছরই আমরা দেখতে পাচ্ছি, যে ব্যয়-বরাদ্দ প্ল্যান আউট লে, যোজনা বরাদ্দ হয়, যা বরাদ্দ হচ্ছে, সেই টাকার টার্গেটে অধিকাংশ বছরই রাজ্য সরকার পৌঁছতে পারছে না।

[2-20 – 2-30 p.m.]

এটা না করার ফলে রাজ্যের উন্নয়ন সামগ্রিকভাবে ব্যাহত হচ্ছে। আমরা ভেবেছিলাম পশ্চিমবঙ্গে একটা উদার অর্থনীতির এবং শিল্পনীতির সুযোগ নিয়ে রাজ্য সরকার পশ্চিমবঙ্গে একটা শিল্পের পরিকাঠামোগত পরিস্থিতি সত্যি সত্যিই তৈরি করবে। কিন্তু আমরা অদ্ভুতভাবে দেখলাম সেই সমস্ত বিষয়টা ঢক্কানিনাদে পরিণত হল। আমি

নিজে পাওয়ার, ইন্ডাস্ট্রি অ্যান্ড কমার্স সাবজেক্ট কমিটির সদস্য হিসাবে ডব্লু. বি. আই. ডি. সি. এক সদস্যকে প্রশ্ন করেছিলাম— তার চেয়ারম্যান হলেন রবীনবাবু পশ্চিমবঙ্গে ডব্লু. বি. আই. ডি. সি. সাথে কতগুলি মৌ সই হয়েছে এবং কোনও কোনও দেশের সঙ্গে সই চুক্তি হয়েছে? স্যার, অবাক হয়ে যাবেন ওরা রিপোর্ট থেকে বলল যে চুক্তি হয়েছে এই তিনটি দেশের সঙ্গে ইউ. এস. এ., অস্ট্রেলিয়া এবং সিঙ্গাপুর। একটা দেশ একটা ইনস্টিটিউশন এখনও পর্যন্ত এই সই হবার পর—তারা এখানে এসেছে, সই করেছে এবং চিঠি লিখে পালিয়ে গেছে। তিনটি দেশ ইউ. কে., ইউ. এস. এ. এবং সিঙ্গাপুর এদের সাথে ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের নামে কি হচ্ছে? শুধু বাইপাশের দিকে চলে যান সেখানকার জমি খুব মূল্যবান জমি। সেখানে কারা জমি পাচ্ছে? এখানে কি শুধু হোটেল ইন্ডাস্ট্রি হবে? সেখানে কাদের জমি দেওয়া হয়েছে? সেখানে তাজবেঙ্গলকে জমি দেওয়া হয়েছে, হায়াত রিজেন্সিকে জমি দেওয়া হয়েছে, আই. টি. সি. গ্রুপ অব হোটেলস কে জায়গা দেওয়া হয়েছে, স্টক এক্সচেঞ্জকে জায়গা দেওয়া হয়েছে। পুরো বাইপাশ এক ধার থেকে শুরু করে ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের নামে পশ্চিমবঙ্গ সরকার কি কেবলমাত্র জবরদস্ত হোটেল ইন্ডাস্ট্রি করতে চাইছেন? আমরা দেখে আশ্চর্য হচ্ছি এই যে বাইপাশের ধারে কৃষকরা ছিল তাদের উৎখাত করা হল এক একটা জায়গা থেকে। কর্পোরেশন-এর মন্ত্রী এখানে বসে আছেন—বর্গাদারদের রেকর্ডেড কাগজ থাকা সত্ত্বেও পুরো ই. এম. বাইপাশ ধরে লাঠি-সোঠা-গোলা-গুলি-বন্দুক নিয়ে অপারেশন চালিয়ে তাদের উৎখাত করা হল। তাদের উৎখাত করা হল শুক্রবার যাতে শনি, রবি তাদের আদালতে যাওয়ার সুযোগ না থাকে এবং কৃষকদের উচ্ছেদ করে সেখানে সেই সমস্ত জায়গা বড় বড় টিনের বেড়া দিয়ে ঘিরে দেওয়া হল এবং সামগ্রিকভাবে কৃষক উচ্ছেদের মধ্যে দিয়ে ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের নামে এটা একটা ভেক উদ্যোগ। পশ্চিমবাংলাতে পরিকল্পনা মাফিক কিছু হচ্ছে না। যে রাজ্যে ইনফ্রাস্ট্রাকচার নেই, রাস্তাঘাটের অবস্থা খুবই খারাপ এবং তার সাথে কলকাতা শহরে ম্যালেরিয়ার প্রবল দাপট সারা পৃথিবীর মানুষ জানছে, কারা আসবে? সি. আই. কনফারেন্স করেছিল, করে পালিয়ে গেছে, তাদের কোনও অস্তিত্ব পাওয়া যাচ্ছে না। ২০ বছর পর আপনারা একটা ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের মাধ্যমে সামগ্রিকভাবে পশ্চিমবাংলার অর্থনীতিকে একটা দিক নির্দেশ করবেন এই পরিকল্পনায় মানুষ তাই আপনাদের সহায়তা করেছিল, সাহায্য করেছিল। কিন্তু আপনারা পারলেন না। জানেন আজকে ভারতবর্ষে কতগুলি রাজ্য ১০০ পারসেন্ট ইলেক্ট্রিফায়েড হয়েছে? অন্ধ্রপ্রদেশে হয়েছে, মহারাষ্ট্র হয়েছে, পাঞ্জাব হয়েছে, তামিলনাডুতে হয়েছে, গুজরাটে হয়েছে, গোয়ায় হয়েছে, হরিয়ানায় হয়েছে, হিমাচল প্রদেশে হয়েছে, কর্ণাটকে হয়েছে, আর আমাদের পশ্চিমবঙ্গে ২০ বছর পর ইলেক্ট্রিফায়েড মৌজা পশ্চিমবঙ্গে ৭৭ পারসেন্ট। যেটা আমরা আশা করিনি। আর্সেনিক দূষণে কত মানুষ আজকে অ্যাফেক্টেড? সরকারি রিপোর্ট বলছে ৯টি জেলার ৭০টি ব্লকের ৪৫ লক্ষ মানুষ জলের দূষণে আজকে আর্সেনিকে

অ্যাফেকটেড হয়েছে। আজকে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং মন্ত্রী কি চুপ করে বসে থাকবেন? ২০ বছর ক্ষমতায় থেকে পশ্চিমবাংলার গ্রামের মানুষকে ন্যূনতম নলবাহি জল সমস্ত গ্রামে সরবরাহ করতে পারেননি। আজকে সরকারের ব্যর্থতা নিয়ে আপনাদের আলোচনা করতে হবে না? আজকে ইল্লিগ্যাল কনস্ট্রাকশনের যে রমরমা ব্যাপার তাতে নগর সভ্যতার সংকট দেখা দিয়েছে। ইল্লিগ্যাল কনস্ট্রাকশন শুধুমাত্র কলকাতা শহরই নয়, শহর থেকে ছাড়িয়ে তার ব্যাপ্তি আরও বেশি জায়গায় ছড়িয়ে গেছে। আজকে সেই কারণে আমরা বলতে চাইছি সমগ্র রাজ্যের মানুষ একটা অসহায় অবস্থার মধ্যে সময় কাটাচ্ছে। আন-এমপ্লয়মেন্ট আজকে কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে ৫৫ লক্ষ যদি সরকারি রেজিস্ট্রেশন হয়? মানুষ আর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রেশন করাচ্ছে না। তার পর সুপ্রিম কোর্ট থেকে একটা আদেশ এসেছে জানি না এই ভয়ঙ্কর অবস্থায় কি করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নিয়োগ হবে।

তারা বলছে যদি চাকরির সুযোগ সৃষ্টি হয় তাহলে সরাসরি অ্যাডর্ভাটাইজের এগেনস্টেই চাকরিতে লোক নিয়োগ করা যাবে। আমি জানি না এরপরে পশ্চিমবাংলায় পরিস্থিতি কোথায় গিয়ে দাঁড়াবে। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, পশ্চিমবাংলায় খুন, ডাকাতি, রাহাজানি বাড়ছে, কিন্তু পানিশমেন্ট হচ্ছে না। মোট যত অপরাধ সংঘটিত হচ্ছে তার ৫%-এরও অপরাধীর কনভিকশন হচ্ছে না। মুখ্যমন্ত্রী যখন পুলিশ মন্ত্রীর দায়িত্বে ছিলেন তখন তাকে এখানে প্রশ্ন করা হয়েছিল—১৯৯০ সাল থেকে ১৯৯৪ সালে ডাকাতি এবং ধর্ষণের ঘটনা কতগুলি ঘটেছিল এবং কতগুলি ক্ষেত্রে পানিশমেন্ট হয়েছে? মুখ্যমন্ত্রী উত্তরে বলেছিলেন, '১৪,৩৬৯টি ঘটনায় ৫২৫ জনের কনভিকশন হয়েছে।' অর্থাৎ ৫%-এরও সাজা হয়নি। এর ফলে কি হচ্ছে? বাংলার মানুষ আর জ্যোতিবাবুকে আগের মতো ভোট দিচ্ছে না। তার ভোট বাড়ছে না, বরঞ্চ কমছে। জ্যোতিবাবু ১৯৭৭ সালে ৩৮,৪৪৬ ভোটের ব্যবধানে জিতেছিলেন, কিন্তু ১৯৮২ সালে ২৭,০০০ ভোটের ব্যবধানে জিতেছিলেন। অর্থাৎ ১০,০০০-এর বেশি ব্যবধান কমে গিয়েছিল। ১৯৭৮ সালে তার থেকে আরও ১২,০০০ ভোট কমে ১৫,৮০৪ ভোটে জিতেছিলেন। তারপর তা কমতে কমতে ১৯৯৬ সালে মাত্র ১১,১১০ ভোটে জিতেছেন। এর মধ্যে দিয়েই বোঝা যাচ্ছে যে, বাংলার মানুষ তার প্রতি অনাস্থা প্রকাশ করছে। এরমধ্যে দিয়েই উপলব্ধি করা যায় যে, বাংলার মানুষ, দে হ্যাব এক্সপ্রেসড নো-কনফিডেন্স উইথ দি পার্সন হু হেডিং দি গভর্নমেন্ট। আজকে সেই কারণেই এই অনাস্থা প্রস্তাব এবং আমি আমার পূর্ণ সমর্থন জানাচ্ছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, এই যে নো-কনফিডেন্স মোশন

এখানে উত্থাপিত হয়েছে, এটা অত্যন্ত হাস্যকর ব্যাপার। যারা এই নো-কনফিডেন্স মোশন এনেছেন তাদের বিরুদ্ধে ভারতবর্ষের সাধারণ মানুষের নো-কনফিডেন্স চলছে। স্যার, ওরা দু কান কাটা, ওদের কোনও লজ্জা নেই। তবে আমরা লক্ষ্য করছি যে, বিগত নির্বাচনে ওরা একটু বেশি সংখ্যায় এখানে নির্বাচিত হয়ে এসেছেন। সে জন্য ওদের কাছে আমরা আশা করেছিলাম গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে ওরা একটু দায়িত্বশীল বিরোধী পক্ষের ভূমিকা পালন করবেন। কিন্তু আমাদের সেই আশা সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। ওদের এক একজন সদস্য এখানে এমন এক একটা আচরণ করছেন যার মধ্যে দিয়ে আমাদের গণতান্ত্রিক ব্যবস্থাকে ভূলুণ্ঠিত করছেন। তথাপি ওরা আর আমাদের সরকারের বিরুদ্ধে কি অনাস্থা আনবেন, ওদের বিরুদ্ধেই সারা ভারতবর্ষের মানুষ অনাস্থা আনছে। স্যার, আজ ২১ বছর ধরে পশ্চিমবঙ্গে খুবই সাফল্যের সঙ্গে বামফ্রন্ট সরকার চলছে। এ রাজ্যে খুবই সাফল্যের সঙ্গে ভূমি সংস্কার করা হয়েছে। এ রাজ্যে বিদ্যুতের ঘাটতি ছিল, খুবই সাফল্যের সঙ্গে বিদ্যুত উৎপাদন বৃদ্ধি করে সেই ঘাটতি পূরণ করা হয়েছে। হ্যাঁ, এখনও আমাদের সামনে অনেক সমস্যা আছে। কিন্তু সে সব সমস্যা থাকা সত্ত্বেও খুবই সাফল্যের সঙ্গে সরকার চলছে এবং সে জন্য রাজ্যের সাধারণ মানুষদের এই সরকারের প্রতি আস্থা আছে। বিগত ৫০ বছর ধরে নৈতিক অবক্ষয়ের দিকে গোটা দেশটাকে যারা ঠেলে দিয়েছেন তারাই আজকে এখানে অনাস্থা প্রস্তাব পেশ করেছেন। নৈতিক অবক্ষয়ের দিকে পশ্চিমবাংলাকে নিয়ে যাবার জন্যই তারা আজকে এখানে অনাস্থা এনেছেন। স্যার, আজকে গোটা দেশে কি অবস্থা চলছে? দিল্লিতে গিয়ে দেখুন সেখানে কি হচ্ছে। এই মাত্র খবর এসেছে কংগ্রেসের ৭০ জন এম. পি. কংগ্রেস থেকে ভেঙে গিয়ে বি. জে. পি.-র সঙ্গে যুক্ত হয়েছে। তারা বিক্রি হয়ে যাচ্ছে। কিছুক্ষণ আগেই এখানে আলোচনা হয়েছে—ওদের নৈতিকতার প্রতি কোনও আস্থা নেই, সমস্ত রকম নীতি, আদর্শ বিসর্জন দিয়ে রাতের অন্ধকারে বি. জে. পি.-র সঙ্গে হাত মেলাচ্ছেন।

আজকে কারা অনাস্থা প্রস্তাব এনেছে? আজকে যারা অনাস্থা প্রস্তাব এনেছেন তার মধ্যে সোমেন মিত্র আছেন, তারমধ্যে বিরোধী দলের নেতা শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় আছেন। আমার প্রশ্ন—সোমেন মিত্র কোথায়? তিনি তো নেই। আমি সবিনয়ে একটি প্রশ্ন করতে চাইছি, সোমেন মিত্রের প্রতি সুদীপবাবুর আস্থা আছে তো? শোভনদেব চট্টোপাধ্যায়ের আস্থা আছে তো কিম্বা তৃণমূল ব্যানার্জি যে বসে আছেন তার আস্থা আছে তো? কিসের অনাস্থা আমি বুঝি না, গোটা ব্যাপারটাই যেভাবে সাধারণ মানুষকে যুক্ত করে উন্নয়নের মধ্য দিয়ে, সচেতনতার মধ্য দিয়ে দেশকে এগিয়ে নিয়ে যাচ্ছেন তা সারা ভারতবর্ষে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে। আপনাদের টি. ভি. আপনাদের রেডিও বলেছে, বামপন্থীদের একজন এম. পি. ও. যারা নতুন নির্বাচিত হয়েছে তারা রাষ্ট্রপতির কাছে যায়নি। কিন্তু আপনাদের দলের লোক, বি. জে. পি.-র লোক তারা রাষ্ট্রপতির কাছে

গিয়ে বলছে, আমরা প্রথমবার নির্বাচিত হয়েছি, সরকার ভেঙে গেলে আমরা পেনশন পাব না। এমনই নৈতিকতাহীনতার মধ্যে আপনাদের এম. পি.-রা চলে গেছেন। কিন্তু একটা বামপন্থী এম. পি. ও. যায়নি। সুতরাং অনাস্থা কার বিরুদ্ধে করবেন? আপনাদের ঐ নেত্রী আপনাদেরই এম. এল. এদের বিরুদ্ধে বলেছেন সমাজবিরোধী। সুলতান আহমেদকে বলেছেন সমাজবিরোধী। সুতরাং অনাস্থা কার বিরুদ্ধে আনছেন? আজকে গোটা জিনিসটা বোঝার ব্যাপার আছে, সেটা হচ্ছে, এই বিধানসভার মধ্যে যদি কিছু একটা কাজ না দেখাতে পারেন তাহলে দাঁড়াবেন কি করে? স্ট্রাগল ফর এগজিসটেন্স। কংগ্রেসের নিজেদের মধ্যেই সমস্যা তৈরি হয়েছে। সেই সমস্যা কাটাবার জন্য আজকে নো-কনফিডেন্স মোশন এনেছেন এবং এনে নিজেদের সমস্যাটাকে অন্যদিকে ঘুরিয়ে দেবার চেষ্টা করছেন। আজকে দেখছি, এম. এল. এ. কেনাবেচা, মন্ত্রী কেনাবেচা, এম. পি. কেনাবেচা করছেন, রাজনীতিতে দুর্বৃত্তায়ন হয়েছে অর্থাৎ যতরকমের নৈতিকতাহীনতার মধ্যে আপনারা চলে গেছেন আর তারাই আজকে অনাস্থা প্রস্তাব আনছেন। আজকে বামফ্রন্ট সরকার ২১ বছর ধরে সারা ভারতবর্ষে মাথা উঁচু করে বামপন্থী আদর্শকে সামনে রেখে লড়াই করছেন। তাদেরই বিরুদ্ধে আজকে অনাস্থা প্রস্তাব আনা—এটা হাসির ব্যাপার হয়ে গেছে। হ্যাঁ, অনেক সমস্যা আছে। রাস্তাঘাটের সমস্যা আছে, স্বাস্থ্যের সমস্যা আছে, তা সত্ত্বেও আমরা চাল উৎপাদনে রেকর্ড করেছি, কৃষিতে রেকর্ড করেছি, আমাদের রাজ্যে এত আলু উৎপাদন হয়েছে যে আলু নষ্ট হয়ে যাচ্ছে। কাজেই সমস্ত রকম ব্যাপারে আমরা দৃষ্টান্ত স্থাপন করেছি, আমাদের অনেস্টি আছে। আমরা বলেছি, যে সামাজিক, অর্থনৈতিক কাঠামোর মধ্যে আমরা আছি তার মধ্যে থেকে মানুষের ফান্ডামেন্টাল রাইট, মানুষের মৌলিক অধিকার সব হয়ে যাবে তা আমরা বলিনি, আমরা রিলিফ দেবার কথা বলেছি, আমরা সচেতনতা বাড়াবার কথা বলেছি। আজকে কংগ্রেসিরা কি করছেন? তারা কি কোনও দৃষ্টান্ত স্থাপন করেছেন? তারা যে দৃষ্টান্ত স্থাপন করেছেন সেই দৃষ্টান্ত হচ্ছে, রাজনীতিতে দুর্বৃত্তায়ন করেছে, এম. এল. এর নাম শুনলে মানুষের ঘৃণা জন্মাচ্ছে, দ্যাট ইজ ফর ইউ। আজকে সেই দুর্বৃত্তায়ন, সেই অসভ্যতার মধ্য দিয়ে, ঔদ্ধত্যের মধ্য দিয়ে এই নো-কনফিডেন্স মোশন এনেছেন। আমি সেইজন্য তার বিরোধিতা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের দলের তরফ থেকে এই সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছে তাকে আমি পূর্ণ সমর্থন করছি। আমি প্রথমে শুরু করি বামপন্থী একজন বর্ষীয়ান নেতা তিনি এই সরকার সম্বন্ধে যে উক্তি করেছিলেন সেটা দিয়েই। আমাদের শ্রদ্ধেয় শ্রী বিনয়কৃষ্ণ চোধুরি মহাশয় বলেছিলেন, "এই সরকার কনট্রাক্টরের সরকার"। তিনি অবশ্য এখানে নেই। আমার মনে হয় তারই জন্য তিনি এখানে দ্বিতীয়বার আসতে পারেননি। ঐ বর্ষীয়ান নেতা আরও বলেছিলেন,

এই সরকারকে দুর্নীতিতে চারিদিক ঘিরে ফেলেছে।

একজন বর্ষীয়ান কমিউনিস্ট নেতার এই দুটি উক্তির উদ্ধৃতি দিয়ে আমি আমার বক্তব্য শুরু করতে চাইছি। স্যার, আমরা ঠিক উপযুক্ত সময়েই এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছি। আমি সরকারি দলের মাননীয় সদস্যদের জিজ্ঞাসা করব, এতদিন বিধানসভায় আপনারা সকলে মেনশন আওয়ারে যে সমস্ত কথা বলেছেন সেটা কি বিধানসভায় বলার জন্যই বলেছেন, না কি জনগণের কল্যাণ করতে চেয়ে বলেছেন? আপনারা প্রত্যেকেই বলেন যে চিকিৎসা ব্যবস্থা এখানে নেই, হাসপাতাল নেই, ওষুধ নেই, রাস্তা নেই, বেকারদের চাকরি নেই—এই যে কথাগুলি বিধানসভায় বলেন এটা কি বিধানসভায় বলার জন্যই শুধু বলেন, না কি যাদের কাছ থেকে ভোট নিয়ে এসেছেন তাদের জন্য বলেন? জনগণের কল্যাণের জন্য যদি বলেন তাহলে আমাদের কথার সঙ্গে আপনাদের কথাও মিল রয়েছে কাজেই আমাদের আনা অনাস্থা প্রস্তাব আপনাদেরও সমর্থন করা উচিত। স্যার, এই সরকারকে আমি বলব পঙ্গু, পক্ষাঘাতগ্রস্ত, দুর্নীতিগ্রস্ত সরকার। এই সরকার জনগণের জন্য নয়, এই সরকার পুলিশের সরকার, কো-অর্ডিনেশন কমিটির সরকার। জনগণের প্রতি ওদের যদি দায়বদ্ধতা থাকত তাহলে বিধানসভার চত্বরে দাঁড়িয়ে যে কথাগুলি বলেন সেগুলি বাইরে গিয়েও বলার দরকার ছিল। তা যদি করতেন তাহলে জনগণের কাছ থেকে ভোট নেওয়াটা সার্থক হত। যেমন আমরা, জনগণের কাছ থেকে ভোট নিয়েছি, আমাদের মাথাটা তাদের কাছে বাঁধা হয়ে পড়ে আছে কাজেই সত্য কথাটা সব জায়গাতেই আমাদের বলতে হয়। আর ওরা ভোট নিয়েছে পুলিশের কাছ থেকে, কো-অর্ডিনেশন কমিটির কাছ থেকে, তাদেরই দয়াদাক্ষিণ্যে কোনও রকমে এখানে জিতে এসেছে আর এখানে বসে চিৎকার করছে। স্যার, এখানে অনাস্থা প্রস্তাব আনব না তো কোথায় আনব? স্যার, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী দায়িত্বজ্ঞানহীন উক্তি করেছেন তার বক্তব্যের মধ্যে। বয়সের ভারে কিনা জানি না কিন্তু মুখ্যমন্ত্রী হয়ে তিনি যেসব উক্তি করেন তাতে আপনাদের গায়েও কাদা লাগে। তিনি বলেন, 'এম. এল. এ.-রা কি পাঁঠা, ছাগল যেমন বিক্রি হয়েছে ইউ. পি.-তে? আপনারা তাহলে কি পাঁঠা, ছাগল যে ৬ জন ভোট দিলেন আমাদের প্রণব মুখার্জিকে? সেই ৬ জন পাঁঠা, ছাগল কে কে তা তো আমাদের জানা নেই, মুখ্যমন্ত্রী যদি সেই ৬ জন পাঁঠা, ছাগলের নাম বলে দেন তাহলে আমরা খুশি হব। আমরা তো নই, নিশ্চয় আপনাদের মধ্যেই পাঁঠা, ছাগল আছে। মুখ্যমন্ত্রী বলেন, পাঁঠা, ছাগলের মতোন এদের কেনা যায়। স্যার, এখন এখানে মাননীয় পুলিশমন্ত্রী নেই, তার একটি কথার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করব। তিনি তখন পুলিশ মন্ত্রী ছিলেন না, সেই সময় এই বিধানসভায় দাঁড়িয়ে একটি দায়িত্বজ্ঞানহীন উক্তি করেছিলেন। তিনি বলেছিলেন, আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়ি, যতগুলি থানাতে মন্দির, মসজিদ আছে সব আমরা ভেঙ্গে দেব। মুখ্যমন্ত্রী একটি উক্তি করেছিলেন,

তাকে কিছুক্ষণ আগে মাননীয় স্পিকার মহাশয় কোনওরকমে বাঁচিয়ে দিলেন। আবার পুলিশমন্ত্রী যে উক্তি করেছিলেন তারজন্য তার বিরুদ্ধে প্রিভিলেজ এনে তাকে জেলে পোরা যেত কিন্তু আমরা তা করিনি। একদিন তাকে আমি বলেছিলাম, আপনি যে উক্তি করেছেন তাতে আপনার বিরুদ্ধে প্রিভিলেজ এনে আপনাকে জেলে পাঠানো যায় কিন্তু আপনার মতোন লোককে জেলে পাঠিয়ে জেলের অখাদ্য-কুখাদ্য খাইয়ে আপনার হৃষ্ট, পুষ্ট্ শরীরটা আমরা নষ্ট করতে চাই না তাই প্রিভিলেজ আনিনি। একবার তো আপনি ছেড়ে দিয়ে কি রকম হয়ে গিয়েছিলেন, এখন আবার ভাল হয়ে গিয়েছেন। স্যার, আপনাকে বলি, এদের কাজ হচ্ছে, 'এল মেল করে দে মা লুঠেপুটে খাই।' কেন্দ্রে যত দুর্বল সরকার থাকবে ততই এদের সুবিধা। ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী মারা যাবার পর কেন্দ্রে যতগুলি সরকার এল সবগুলি দুর্বল সরকার এবং তাতে এদের লুঠেপুটে খাবার পক্ষে খুবই সুবিধা। স্যার, রাজীব হত্যার পেছনে যদি চক্রান্ত থাকে তাহলে সেই চক্রান্তে যেমন ভি. পি. সিং জড়িত, যেমন অটলবিহারি বাজপেয়ি জড়িত—আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এক সময় বি. জে. পি.-র হাত ধরে, তিনজনে হাত ধরাধরি করে সভা করেছিলেন। আজকে বড্ড বি. জে. পি-র ভয়। কংগ্রেসের বি. জে. পি.-র ভয় নেই। আমরা বিরোধী দলে বসব কিন্তু আপনাদের ভয় এই কারণে যে ওরা এলেই সঙ্গে সঙ্গে আপনাদের পার্টিকে ব্যান করে দেবে। কারণ ওরা বলেন, বিদেশি নীতির কোনও দল থাকবে না। স্যার, পুলিশমন্ত্রী এখন নেই, আমি বলে দিই এখানে লক আপে ডেথ কত হয়েছে।

[2-40 — 2-50 p.m.]

লক-আপ ডেথে ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান পশ্চিমবঙ্গের। জেলের ভেতর খুনে ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করে রয়েছেন। ১৯৯০ সালে পুলিশ ফায়ারিং হয়েছিল ১৪০টা, মারা গিয়েছিল ৭৬ জন। ১১৯০ থেকে ১৯৯৪ সাল পর্যন্ত ফায়ারিং হয়েছে ১,০৮৪টা, মারা গেছে ৪০৩ জন। পুলিশ লক-আপে ধর্ষণ, মৃত্যু, খুন বেড়েছে, রাহাজানি বেড়েছে। আজকে বিধানসভায় এই সরকার এবং মন্ত্রিসভার বিরুদ্ধে যদি অনাস্থা প্রস্তাব না আনি তাহলে জনপ্রতিনিধিত্বের কাজটা কি করলাম। আজকে দিল্লির এই যে দূরবস্থা তারজ্য কে দায়ী? আজকে ভারতবর্ষের এই যে চরম দূরবস্থা সেটা আপানারাই তৈরি করেছেন। 'রাজীব গান্ধী হটাও, দেশ বাঁচাও' বলে বি. জে. পি.-র হাত ধরে আপনারাই মানুষের তথা দেশের সর্বনাশ, করেছেন ; সাম্প্রদায়িক শক্তিকে সাহায্য করে আপনারা দেশের ঐক্য নষ্ট করেছেন।

মিঃ ডেপুটি স্পিকার স্যার, কলিমুদ্দিন শামস মহাশয় বক্তৃতা করবার সময় বলছিলেন মুসলিম, মুসলিম। বক্তৃতা দেবার সময় কোনও মন্ত্রী যে 'মুসলিম' শব্দটা এইভাবে বলতে

পারেন এটা আমাদের চিন্তারও বাইরে।

সভায় পশ্চিমবঙ্গের স্বাস্থ্যমন্ত্রী বসে রয়েছেন। তিনি নতুন এসেছেন। ওর আগে যিনি স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তিনি আমাদের এক প্রশ্নের উত্তরে জানিয়েছিলেন যে, পশ্চিমবঙ্গে ৯০০টি স্বাস্থ্যকেন্দ্র আছে এবং তারমধ্যে ২৫০টিতে কোনও ডাক্তার নেই। প্রশান্ত শূর মহাশয় বলেছিলেন এটা। এখানে প্রাথমিক শিক্ষামন্ত্রী থাকলে তাকে বলে দিচ্ছি, ১৯৯৪-৯৫ সালে ইকোনোমিক রিভিউতে জানিয়েছিলেন যে, পশ্চিমবঙ্গে প্রাইমারি স্কুলের সংখ্যা ৫১,১২১, আবার ১৯৮৪-৮৫ সালেরও জানিয়েছিলেন যে, প্রাইমারি স্কুলের সংখ্যা ৫১,১২১। শিক্ষক রিটায়ার করেছেন ২৫ হাজার, পেনশন পাচ্ছেন না ২৫ হাজার। এদের প্রভিডেন্ট ফান্ডের টাকার মোট পরিমাণ ৪০০ কোটি টাকা। গরিব শিক্ষকদের এই টাকাটা জমা রয়েছে এবং তার সুদ বামফ্রন্ট সরকার বসে বসে খাচ্ছেন। ইতিমধ্যে আরও ৫,০০০ শিক্ষক রিটায়ার করেছেন। তাই আজকে খুব পরিতাপের সঙ্গে বলি, যদি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারই না থাকেন তাহলে স্বাস্থ্যকেন্দ্রের কি প্রয়োজন? আর ম্যালেরিয়া ডেঙ্গু—তার কথা বাদই দিলাম। ডাক্তাররা ভয়ে স্বাস্থকেন্দ্রে যেতে চাইছেন না, কারণ স্বাস্থ্যকেন্দ্রে গেলে তারা মারা যাবেন। এক সময় প্রশান্ত শূর মহাশয় কলকাতার হাসপাতালগুলি দেখতে গিয়ে বলেছিলেন যে, গরিবদের কোনও চিকিৎসার ব্যবস্থা নেই সেখানে। আজকে রাজ্যে চিকিৎসার কোনও ব্যবস্থা নেই, আইনশৃঙ্খলার চরম অবনতি ঘটেছে রাজ্যে। মুখ্যমন্ত্রী একটা বই বিলি করেছেন সুন্দর ছবি দিয়ে। তাতে একটা পরিসংখ্যান দিয়েছেন তিনি। দুর্ভাগ্যের বিষয় হল, তাতে তিনি বলেছেন যে, ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবঙ্গে ইরিগেটেড ল্যান্ড ছিল ৩০ পারসেন্ট, আর ১৯৯৬-৯৭ সালে সেটা ৫০ পারসেন্ট হয়েছে। অর্থাৎ ২০ বছরে ২০ পারসেন্ট বেড়েছে। বৃদ্ধিটা এক বছরে ১ পারসেন্ট মাত্র। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের অগ্রগতির নমুনা এবং সেটাই ছবি ছাপিয়ে বিলি করছেন মুখ্যমন্ত্রী তারই জন্য আমরা এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অনাস্থা প্রস্তাবের বিপক্ষে বলতে চাইছি। ওরা কেন অনাস্থা প্রস্তাব আনলেন বুঝতে পারছি না, কারণ রাজ্যের মানুষ নয়, সারা ভারতবর্ষের মানুষ ওদের বিরুদ্ধে অনাস্থা জানিয়েছেন। পশ্চিমবঙ্গের মানুষ ওদের ২০ বছর আগে খারিজ করে দিয়েছেন। আর দিল্লিতে ওরা যা করছেন তারপর আবার এখানে অনাস্থা কেন?

দিল্লিতে যখন ওদের ভরাডুবি হচ্ছে তখন এই অনাস্থা প্রস্তাব কেন? আমাদের বামফ্রন্ট সরকারের একটা শ্রেণী দৃষ্টভঙ্গি আছে। গ্রামে মানুষ ক্ষেত মজুর প্রান্তিক চাষী মাঝারি চাষী মধ্যবিত্তদের স্বার্থে আমাদের কাজকর্ম হয়। এই কথা অস্বীকার করে লাভ নেই পশ্চিমবাংলায় যে জমি-জায়গা আছে তা বেশির ভাগ গরিব মানুষের হাতে রয়েছে। আমাদের পশ্চিমবাংলায় যারা আদিবাসী তফসিলি জাতি এবং উপজাতি, যাদের কথা আপনারা কখনও ভাবেননি, আমাদের এই সরকার তাদের হাতে জমি তুলে দিয়েছে।

ভূমিসংস্কারের মাধ্যমে ৮.৩২ লক্ষ তফসিলি জাতি এবং ৪.৬৫ লক্ষ উপজাতি কৃষকের হাতে জমি তুলে দিয়েছে এই সরকার। বর্গাদার কৃষক হিসাবে নথিভুক্ত হয়েছে ৪.৪৭ লক্ষ তফসিলি জাতি এবং ১.৬২ লক্ষ উপজাতি। আমাদের এই সরকারের শ্রেণী দৃষ্টিভঙ্গি হল আমাদের রাজ্যের যারা পিছিয়ে পড়া মানুষ তাদের যাতে উন্নতি করা যায় সেই দিকে নজর দেওয়া। এই কথা অস্বীকার করে কোনও লাভ নেই। সরকারি পরিসংখ্যান কিন্তু এই কথা বলে যে সমগ্র ভারতবর্ষে যখন ১৯৭৭/৭৮ সালে ৫৮.৩৪ শতাংশ মানুষ দরিদ্র সীমার নিচে বাস করছে তখন ১৯৯৬-৯৭ সালে এই রাজ্যে সেই সংখ্যা এসে দাঁড়িয়েছে ৩৫.৬৬ শতাংশ। এই রাজ্যে উৎপাদনে বৃদ্ধি ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় বেশি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের উৎপাদন বৃদ্ধির গড় যেখানে ৭.১ শতাংশ সেখানে আমাদের রাজ্যে ৭.৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে। আমাদের পশ্চিমবাংলার যে বামফ্রন্ট সরকার সেই বামফ্রন্ট সরকার শ্রেণী দৃষ্টিভঙ্গি নিয়ে দারিদ্র সীমার নিচে বসবাস করে যারা, সেই তফসিলি জাতি এবং উপজাতি এবং সর্বহারা মানুষ, তাদের কল্যাণের জন্য কাজ করে। তাতে আপনাদের গায়ে জ্বালা হবে। এই কারণে যে আপনাদের মধ্যে জমিদার জোতদার বিভিন্ন রাজ্যে রয়েছে। হরিয়ানার ভজনলাল, বলরাম জাকর, এদের জমি কেড়ে নিয়ে সাধারণ মানুষের মাঝখানে বিলি করার মতো সৎ-সাহস আপনারা দেখাতে পারেননি। কিন্তু এই বামফ্রন্ট সরকার সেটা করেছে। আপনারা অস্বীকার করতে পারবেন না পঞ্চায়েতের অ্যাচিভমেন্টের ব্যাপারে। আমরা প্রতি পাঁচ বছর অন্তর সেখানে নির্বাচন করি এবং পৌরসভাগুলিতেও করি। ভারতবর্ষের আর কোনও রাজ্য আছে যেখানে এই ভাবে গণতান্ত্রিক উপায়ে স্বায়ত্বশাসন সংস্থাগুলিতে প্রতিবারে নির্বাচন হয়? এই ব্যবস্থার মাধ্যমে গ্রামাঞ্চলের এত উন্নয়ন। কেন্দ্রের কংগ্রেস সরকারের রাজীব জমানা থেকে আরম্ভ করে নরসিমা রাও-এর জমানা পর্যন্ত তারা কেউ এটা অস্বীকার করতে পারেননি, পশ্চিমবাংলার পঞ্চায়েত রাজ যে একটা মডেল সেটা তার প্রশংসা করে বলেছিলেন। আপনারা পশ্চিমবাংলার বেকার সমস্যা সম্পর্কে অনেক কথা বলেছেন। এই কথা কি অস্বীকার করা যাবে যে পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এখন একটা রেজিস্টার বেকারের পরিসংখ্যানে পাওয়া যাবে। কিন্তু ভারতবর্ষের ইউ. পি. বিহার, রাজস্থান মধ্যপ্রদেশ এই সব জায়গায় এই পরিসংখ্যান রয়েছে? আমাদের বৃহৎ ইন্ডাস্ট্রিতে মন্দা চলছে ঠিকই কিন্তু গ্রামাঞ্চলে রুর‍্যাল সেলফ এমপ্লয়মেন্ট স্কীমের মাধ্যমে এবং মাঝারি এবং ক্ষুদ্র কুটির শিল্পের মাধ্যমে বেকার যুবকদের কর্মসংস্থান করবার জন্য আমরা প্রশিক্ষণ কেন্দ্র খুলেছি। তার মধ্যে দিয়ে তফসিলি জাতি এবং উপজাতি এবং আদিবাসীদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে যেমন তেমনি মধ্যবিত্ত বেকার সমস্যার সমাধান করতে পেরেছি। কেন্দ্রের কংগ্রেস সরকারের বঞ্চনার ফলে আমাদের ভারী শিল্প রুগ্ন হয়ে গেছে। আজকে নূতন লাইসেন্স প্রথা এবং মাসূল সমীকরণ নীতি পরিবর্তনের সুযোগ এসেছে। তার ফলে আমাদের সরকার নূতন শিল্প নীতি ঘোষণা করে যাত্রা শুরু

করেছে।

এই পটভূমিকায় আপনারা পশ্চিমবাংলায় অস্থিরতা সৃষ্টি করতে চাইছেন। আপনারা যেমন দিল্লিতে অস্থিরতা সৃষ্টি করে ঘুস, রাহাজানি, ছিনতাই বৃদ্ধি করেছেন, একটা অরাজক অবস্থা কায়েম করতে চান, তেমনি আপনাদের এই সন্ত্রাসের ফলে আজকে আমরা দেখছি ডলারের দাম বেড়ে যাচ্ছে, টাকার দাম কমে যাচ্ছে। আপনার সেই ঔপনিবেশিক শাসন এবং বাজার অর্থনীতির মাধ্যমে আমরা দেখছি, বিদেশি পুঁজিপতিদের এখানে মৃগয়াক্ষেত্রে পরিণত করে দিতে চাইছেন। আজকে যে রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি রয়েছে, যে রাজ্যে সুস্থিতি সরকার রয়েছে, সেই সরকারের বিরুদ্ধে আপনারা জনমানসে একটা অস্থিরতা সৃষ্টি করবার চেষ্টা করছেন, আমরা তার বিরুদ্ধে। আমরা বামফ্রন্টের পক্ষে আছি, সেকথাই আমরা ধ্বনিত করছি। ধন্যবাদ।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই হাউসের ভেতরে যে অনাস্থা প্রস্তাব এসেছে সরকারের বিরুদ্ধে, এই অনাস্থা শুধু এই হাউসের বিরোধীদের নয়। এই অনাস্থা আজ পশ্চিমবাংলার কৃষক সমাজের অনাস্থা। কারণ আজকে তাদের ফসলের দাম নেই। কৃষক আলুর দাম পেল না। পাটের দাম পেল না। হচ্ছে, হবে, করছি, ব্যবস্থা করছি, জে. সি. আই. পাট কিনবে, এই ধরনের ধোঁকা দেওয়া হল। স্যার, পূজার পরে বিপণন মন্ত্রী স্টেটমেন্ট দিলেন যে, আপনারা পাট বিক্রি করবেন না, জে. সি. আই. কিনবে। পাটের দাম বাড়বে। স্যার, এদের কান্ডজ্ঞান নেই। ডিস্ট্রেসড সেলে সব শেষ হয়ে গেছে পূজার আগেই। এখন যে পাট আছে তা বড় বড় গৃহস্থের পাট। আর উনি কৃষককে বললেন, পাট বিক্রি কর না। গরিব কৃষক ডিস্ট্রেসড সেলে তার পাট বিক্রি করতে বাধ্য হয় তেল, নুন কেনার জন্য। আজকে এই অনাস্থা কৃষকের, ক্ষেত মজুরের অনাস্থা। আজকে তারা কাজ পাচ্ছে না এই পশ্চিমবাংলায় থেকে। আমার জেলায় প্রায় ২০/২৫ হাজার ক্ষেত মজুর তারা হরিয়ানা, দিল্লি এবং পাঞ্জাব এইসব রাজ্যে চলে গেছে। সেখানে তারা পশুর মতো জীবনযাপন করছে। স্যার, এটা বেকারদের অনাস্থা। স্যার, আজকে বেকার সমস্যা এখানে দিনে দিনে বাড়ছে। শিল্পায়ন, শিল্পায়ন নাম করে ধাপ্পা দেওয়া হয়েছে। শিল্পায়ন হচ্ছে না। বেকারদের কাজ নেই। হল, হচ্ছে, হবে, শিল্পোন্নয়ন, কুড়ি বছর ধরে এই কথাগুলো শোনানো হল। শোনানো হল, হচ্ছে, হবে, প্রতিশ্রুতির কথা। তারপর ওয়ার্কশপ, এই ধরনের কথা আমরা শুনছি। স্যার, এই অনাস্থা শিক্ষা জগতের সাথে যে অভিভাবক এবং ছাত্রছাত্রীরা জড়িত, তাদের অনাস্থা। আজকাল স্কুলে সিট পাওয়া যায় না, ভর্তির ব্যবস্থা নেই। পড়াশোনা ঠিকমতো হচ্ছে না।

**(গোলমাল)**

আমার সময়ে চিৎকার করলে আমি একাই মুখ্যমন্ত্রী বলার সময়ে চিৎকার করব, এটা মনে রাখবেন।

উত্তরবঙ্গের দেড় কোটি মানুষের অনাস্থা উত্তরবঙ্গের উন্নয়নের জন্য, উত্তরবঙ্গের উন্নয়নের কথা শোনানো হয়েছে কিন্তু কাজ কিছু হয়নি। তাই এই দেড় কোটি মানুষ অনাস্থা এনেছে। উত্তরবঙ্গ আজকে সামগ্রিকভাবে অনাস্থা এনেছে আইনশৃঙ্খলার বিরুদ্ধে, আজকে ওখানে আইনশৃঙ্খলা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। একমাত্র খুনের আসামী তাকে পুলিশ ধরতে পারছে না। আমি বলেছিলাম যে ওই ভদ্রলোক বি. এল. আর. ও. অফিসে কাজ করেন, প্রত্যেকদিন অফিস করছেন। পুলিশ গেল তাকে ধরতে, খবর দিয়ে গেল, সে ছুটি নিয়ে আগেই চলে গেল। অথচ ৩ মাস ধরে সে অফিস এসে বেতন নিয়ে যাচ্ছে, সেই লোককে পুলিশ গিয়ে ধরতে পারল না। আমার জেলার মন্ত্রী এবং আমার জেলারই এক সদস্য ওর পাশে বসে একই মঞ্চে বক্তৃতা করেছেন। সুতরাং আইন শৃঙ্খলার আজকে কি অবস্থা দাঁড়িয়েছে দেখুন। স্যার, আজকে হাসপাতালের অবস্থা কি—হাসপাতালে ওষুধ নেই। আবার শুনছি পার্থবাবু ফি বাড়ানোর প্রস্তাব দিয়েছেন। পার্থবাবু হাসপাতালে ফি বাড়ানোর প্রস্তাব বলছেন কিনা জানি না, কাগজে দেখলাম বিবৃতি বার হয়েছে যে সরকারি হাসপাতালে গরিব মানুষদের কোনও অসুবিধা হবে না। তাহলে এই ফি বাড়ানো কাদের জন্য—বড়লোকেরা কি হাসপাতালে যান? কাদের উপরে এটা প্রয়োগ হবে সেটা একটু বলুন। আজকে হাসপাতালে ডাক্তার নেই, আপনি কন্ট্রাক্ট সিস্টেমে ডাক্তার করলেন, তারা মাস মাইনে নিয়ে যাচ্ছে কিন্তু হাসপাতালে যাচ্ছে না। আপনারা চারিদিকে একটা ঝড় সৃষ্টি করেছেন যে, আপনারা স্বৈরতন্ত্রের বিরুদ্ধে ঝড়ের সঙ্গে দৌড় করে এখানে এসেছেন। এইকথা বলে আপনারা আত্মসন্তুষ্টিতে ভুগছেন আর যে লোকেদের আপনারা ভুল বোঝাচ্ছেন, সবচেয়ে বড় কথা সেই কৃষক শ্রমিকদের পাশে দাঁড়িয়ে আপনাদের বিরোধী দল হিসাবে কেউ না থাকার ফলে আজকে আপনারা ২০ বছর ধরে টিকে আছেন। সত্যিকথা বলতে কি বিরোধী দল যদি পশ্চিমবঙ্গে দল যদি থাকত, (যারা কৃষক শ্রমিকদের কথা ভাবে, সমাজতন্ত্রের কথা ভাবে) তাহলে এই সরকার এতদিন টিকে থাকতে পারত না। আজকে কংগ্রেস যে বিরোধী দল আছে, তারা গ্রামের কৃষকদের কথা বলছে না, সেচের কথা বলছে না। আজকে উত্তরবঙ্গে সেচের অবস্থা কি—গনিখান চৌধুরি ১৯৭৬ সালে তিস্তা প্রকল্প শুরু করেছিলেন, আজকে ১৯৯৭ সালের শেষের দিকে চলে এসেছে তিস্তার প্রকল্পের অবস্থা একই রকম। আজকে সারের দাম বাড়ছে, কিন্তু ফসলের দাম কমছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে বিরোধী পক্ষ থেকে যা করা উচিত ছিল তা হচ্ছে না বলেই ওরা টিকে আছে। সেই কারণেই ওরা বলতে পারছেন যে আমাদের কৃতিত্ব যে আমরা টিকে আছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকার একটা ভাল কাজ করেছে ২২শে অক্টোবর, আমাদের আবগারি মন্ত্রী

একটা উচ্চ পর্যায়ে বৈঠক করলেন রাইটার্স বিল্ডিং-এ, মিটিং করে রাতের টি. ভি.-তে বললেন যে, আর বেকারদের চিন্তা করতে হবে না, ঢালাউ মদের লাইসেন্স পাওয়া যাবে। যেখানে জ্যোতিবাবু মূল্যবোধের কথা বলছেন সেখানে ঢালাউ মদ বিক্রির উপরে আজকে জোর দেওয়া হচ্ছে। একটা ব্যাপারে কৃতিত্ব যেটা বুদ্ধদেববাবুকে করতে পারি সেটা হচ্ছে যে, চুরি এখন উঠে গেছে। ইন্ডিয়ান পেনাল কোডের ৩৮০ ধারায় চুরি আর নেই ডাকাতি হচ্ছে। চুরি পশ্চিমবঙ্গে আর নেই এটা বামফ্রন্টের কৃতিত্ব এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের তরফ থেকে সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করছি। আমি এতক্ষণ ধরে বিরোধী দলের বক্তব্য শুনলাম। ওরা বললেন পশ্চিমবঙ্গের জনগণ, শ্রমিক, কৃষক এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রকাশ করেছে। স্যার, আপনি জানেন যে, বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর থেকে এই দীর্ঘ ২০ বছর বিধানসভাতে পাঁচ পাঁচটি বছর নির্বাচনে অনুষ্ঠিত হয়েছে।

[3-00 — 3-10 p.m.]

কয়েকটি পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হয়েছে, সাধারণ নির্বাচন হয়েছে, পৌরসভা নির্বাচন হয়েছে। প্রত্যেকটি নির্বাচনে আপনারা জনসাধারণের কাছ থেকে প্রত্যাখ্যান হয়েছেন এবং বামফ্রন্ট প্রতিটি ক্ষেত্রে বিপুল সংখ্যাগরিষ্ঠতা নিয়ে ক্ষমতায় ফিরে এসেছে। সত্যি কারের কথা বলতে গেলে অনাস্থা কে প্রকাশ করবে? আজকে যে অনাস্থাটা আপনারা এখানে এনেছেন, এটা একটা বিধিমাফিক প্রস্তাব। সরকারের কাজকর্মের কিছু সমালোচনা আপনারা করবেন। প্রস্তাব বাতিলও হয়ে যাবে। কিন্তু প্রকৃতপক্ষে যাদের উপর নির্ভর করে আপনারা ক্ষমতায় আসতে চান, সেই পশ্চিমবঙ্গের জনগণ তারা কি দৃষ্টিভঙ্গিতে আ'নাদের দেখছে। আপনাদের যে সমস্ত ত্রুটি-বিচ্যুতিগুলি ছিল সেইগুলিকে সংশোধন করে আপনারা যদি তাদের কাছে যাওয়ার চেষ্টা করেন, নিজেদের মধ্যে যে অন্তর বিরোধ, কলহ রয়েছে, সেইগুলিকে যদি মুছে ফেলার চেষ্টা করেন, যে দুর্নীতি যে সমস্ত ভুল ভ্র'ন্তি আপনারা করেছিলেন সেইগুলি যদি অকপটে মানুষের কাছে স্বীকার করে, নিজেদের যদি একটা ভাল প্রতিচ্ছবি তুলে ধরার চেষ্টা করেন তাহলে হয়ত আপনারা আগামী দিনে কিছু আশা করতে পারেন। শুধু এইভাবে বামফ্রন্ট বিরোধী নিন্দা মন্দ করে কিছু লাভ হবে না। আপনারা তো গতবার বাজেট অধিবেশনে অনাস্থা প্রস্তাব আনলেন, এইভাবে প্রতি অধিবেশনে অনাস্থা প্রস্তাব আনাটা একটা রেওয়াজ হয়ে দাঁড়িয়েছে। একটা সরকারের সাফল্য কিসের উপর নির্ভর করে, আপনারা চিন্তা করে দেখুন, তার কৃষি ক্ষেত্রের উন্নতি, একটা সাফল্যের সূচক হবে, তার শিল্পের অগ্রগতির ব্যাপারে একটা

সাফল্যের সূচক হবে, এই সরকার উন্নয়নমূলক কাজকর্মের জন্য পরিকল্পনা খাতে কত ব্যয় বরাদ্দ বাড়াচ্ছে, সেটা একটা উন্নয়নের মাপকাঠি, এটা কার্যকরি করার জন্য সাফল্যের সূচক হবে এবং সবচেয়ে বড় সাফল্য আমরা যে গণতন্ত্রের কথা বলি, জনগণকে নিয়ে উন্নয়নমূলক প্রকল্পকে কার্যকরি করা। আগে গণতন্ত্র বলতে, দেশ স্বাধীন হওয়ার পরে জনগণ কেবল ভোট দিত, ভোটের মাধ্যমে তারা সরকার গড়ে দিত, তাদের দায়িত্ব শেষ হয়ে যেত। আজকে গণতন্ত্রের যে রীতি বা ধারা সেটা পরিবর্তিত হয়ে গেছে। এখন আমরা চাইছি পার্টিসিপেটরি ডেমক্রেসি, অর্থাৎ জনসাধারণ সরকারের দৈনন্দিন কাজকর্মের সাথে শরিক হয়ে উন্নয়নমূলক প্রকল্পকে তারা বাস্তবায়িত করবে। এই যে চিন্তা-ভাবনা, এই চিন্তা-ভাবনার সাথে জনগণকে অর্থবহ করার ক্ষেত্রে এই সরকার-এর কিখানি অগ্রগতি বা সাফল্য হয়েছে সেটা কার্যকর করা দরকার। আপনারা জানেন, '৭৭ সালে এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে যে ক্ষমতা বিকেন্দ্রীকরণের নীতিকে বাস্তবে পরিণত করার একটা সঠিক পথে নিয়ে যাওয়াব চেষ্টা হয়েছিল। আজকে যেটা সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা মডেল হিসাবে চিহ্নিত হয়েছে এবং আজকে ভূমিসংস্কারের ক্ষেত্রে যে সাফল্য, বিভিন্ন দিকে নিরক্ষরতা দূরীকরণের যে সাফল্য, এই সাফল্যগুলির জন্য আজকে ভারতবর্ষের অন্যান্য প্রতিবেশি রাজ্যগুলির সাথে তুলনা করলে পশ্চিমবঙ্গও একটা ভিন্ন চরিত্রের রাষ্ট্র। একটা অনন্য রাষ্ট্র হিসাবে চিহ্নিত হয়েছে। তা না হলে এই ২০ বছরে কেন একটা রাজনৈতিক চিত্র, কত তো রাজনৈতিক দল ক্ষমতায় এসেছে ভারতবর্ষে, কেউ টিকতে পারেনি। ভারতবর্ষের প্রতিবেশি রাজ্যগুলির চেহারা দেখুন, চরিত্র দেখুন, বারে বারে পালা বদল হয়েছে। কোনও রাজনৈতিক দল একক সংখ্যা গরিষ্ঠতা নিয়ে একাধিক বার বা দুই শতককাল ধরে ক্ষমতায় প্রতিষ্ঠিত থাকতে পারেনি। যেখানে বামফ্রন্ট সরকার গত ২০ বছর ধরে পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় প্রতিষ্ঠিত থেকেছে। পৃথিবীর ইতিহাসে অনন্য নজির সৃষ্টি করেছে। এটা কেবল কতকগুলি নেতিবাচক দৃষ্টিভঙ্গির উপর সরকার টিকে নেই। এটা ইতিবাচক দিক হিসাবে সরকার পদক্ষেপ গ্রহণ করেছে। উন্নয়নমূলক কাজের ক্ষেত্রে গতিবেগের সঞ্চার হয়েছে। হ্যাঁ সমস্যা কিছু আছে, এই কথা অস্বীকার করা যাবে না। কিন্তু সেই সমস্যা নিয়ে আপনারা চিন্তা করবেন না। দেশ স্বাধীন হওয়ায় পশ্চিমবাংলার পরিস্থিতি কি হল, পশ্চিমবঙ্গ ভাগ হল, ওপার বাংলা থেকে বেশ কয়েক লক্ষ প্রায় ৮০ লক্ষ উদ্বাস্তু এখানে এসে হাজির হল। সেই ছিন্নমূল মানুষের পুর্নবাসন এর জন্য যদি সুষ্ঠ পরিকল্পনা গ্রহণ করা হত তাহলে পশ্চিমবঙ্গের যে সামাজিক সংকট, অর্থনৈতিক সংকট যে ভাবে ঘনীভূত হল তা অতটা ঘনীভূত হয়ে উঠত না। কিন্তু আমরা কি দেখলাম, কেন্দ্রের কংগ্রেস সরকার তারা পশ্চিমবাংলার প্রতি বঞ্চনার নীতি চালিয়ে গেলেন। এবং আজকে তো শুধু এই বামফ্রন্ট সরকার কেন্দ্রের প্রতি বঞ্চনার যে অভিযোগ করছেন তা নয়।

যখন বিধানচন্দ্র রায় মুখ্যমন্ত্রী ছিলেন, সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তখন তারা বিভিন্নভাবে কেন্দ্রীয় বঞ্চনার কথা তুলে ধরেছেন এবং কেন্দ্রের বিরুদ্ধে বলেছেন। ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস এখানে শাসন ক্ষমতায় প্রতিষ্ঠিত ছিল, তারা এই সমস্যার সমাধানের জন্য কোনও ইতিবাচক ভূমিকা গ্রহণ করেনি। বামফ্রন্ট সরকার আসার পরও কেন্দ্রের সেই বঞ্চনার ধারা অব্যাহত আছে। মাঝখানে সামান্য কিছু সময় ১৯৭৭ সালে এবং ভি. পি. সিংয়ের আমলে—এখন তো একটা ভয়ঙ্কর অবস্থা চলছে—আমরা কেন্দ্রের কাছ থেকে সহানুভূতি পেয়েছি। আপনারা বলবেন, ১৯৭৭ সালে যখন হলদিয়া পেট্রোকেমিক্যাল স্থাপনের জন্য যে প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছিল, নানা টালবাহানা, নানা অজুহাতে কিভাবে ব্যহত করা হয়েছে। এর মধ্যে ভারতবর্ষের বহু জায়গায় পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স হয়ে গেছে। সেই জায়গায় আজকে আপনারা বলবেন পশ্চিমবঙ্গতে শিল্পায়ন হচ্ছে না, বেকার সমস্যার সমাধান হচ্ছে না। সুতরাং আজকে আমরা বলছি, যে অনাস্থা প্রস্তাব আপনারা এনেছেন সেটা সম্পূর্ণ ভিত্তিহীন, তাই এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Smt. Gillian Rosemary D'costa Hart :** Hon'ble Deputy Speaker and my colleagues, I rise to speak today on the No-Confidence Motion. What is confidence ? It is faith and trust in something or someone. My sincere feelings as we look around our country is that if there is any State which inspires confidence, it is our state of West Bengal.

Firstly, let us look at the political senario around us. There is so much uncertainty and instability at the centre as well as in so many other state. Yet, here in West Bengal over the past three decades or more under the able leadership of our Hon'ble Chief Minister Shri Jyoti Basu, there has been stability progress, security as well as communal harmony. Does this not stature over the years in the State. In this State, there has been no defections. The state machinery is well-oiled and runs smoothly. I do not see where is the question of No-confidence. It just does not arise at all. When we look at other states, we find a gradual erosion of the law and order situation. In one important city recently women have been warned to be cautious and not to go out of their homes alone. Yet here in our State, we can move about freely, without any fear for our own safety. Ours is a cosmopolitan State, where we find the people of all races, languages, cultures and

religions are able to practice their beliefs without fear or favour. The condition. The condition of the minorities in other states is deplorable with all sorts of atrocities being committed against them and their feeble cries or help going totally unheeded. In our State, we can say with full confidence that the rights of the minorities are taken care of and we do have the opportunities to vent our grievance and our grievances and voices are heard. Our microscopic minorities must get a place and be heard by the Minorities Commission. Our Government really showed their mettle at the time of the sad demise of Mother Teressa. At that time many people lacked confidence and thought that the funeral arrangements would not be adequate. But the entire world was shown a totally different picture altogether. Not only were all the arrangements made in the best possible manner, but statistics show that at least one lakh of people visited the St. Thomas Church at Middleton Row to pay their last respects in an orderly manner and the day of the funeral itself passed off peacefully with utmost decorum and our city, its people and our Government received most adulation and praise from the entire world.

So why should we not have confidence in our Government ?

In conclusion, very recently, here in this Assembly, an all-party resolution was adopted demanding A-I status for our city of Calcutta. Now does it not seem contradictory after making such a demand to say that we do not have confidence in our Government ?

In the light of all the above I can only say on behalf of my microscopic community of Anglo-Indian that I am definitely not in favour of this No-confidence Motion. Thank You, Sir.

[3-10 — 3-20 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের পক্ষ থেকে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করছি। এই অনাস্থা প্রস্তাব প্রসঙ্গে আমাদের বক্তারা বিভিন্ন বিষয় নিয়ে বলেছেন। আমি একটা বিশেষ বিষয় উল্লেখ করতে

চাই। স্যার, যদি মনে করেন অনাস্থা প্রস্তাব পাস হবে, আমরা জানি পাস হবে না। সংখ্যাধিক্যে আমরা পাস করিয়ে আনতে পারব না। কিন্তু এই বক্তব্য যদি আপনারা মনে করেন যে এটা ৮২ জনের বক্তব্য তাহলে আপনারা মূর্খের স্বর্গে বাস করছেন। আজকে দেওয়ালের লেখা পড়বার জন্য অনুরোধ করব। আজকে সমস্ত স্তরের মানুষের কাছে যান—একদিন ট্রামে বাসে জ্যোতি বসু সম্পর্কে যদি কোনও নিন্দা করা হত, সমালোচনা করা হত তাহলে লোকে আক্রমণ করত। আজকে তারাই যারা নিত্য যাত্রী আপনাদের দলের সম্পর্কে বা মুখ্যমন্ত্রী সম্পর্কে রসাত্মক কথা না বলেন তাহলে তাকে আক্রমণ করেন। এই পরিবর্তন হয়েছে এই কয়েক বছরে। তার কারণ ম্যালেরিয়া থেকে আরম্ভ করে আইন শৃঙ্খলা, হাসপাতাল, পঞ্চায়েতে চুরি, রাস্তাঘাট এমন একটা দপ্তর নেই যেখানে লোকে আঙুল তুলে বলতে পারবে এই সরকার ২০ বছরে সার্থক হয়েছে। ২০ বছর ধরে শুনে আসছি আমরা রেকর্ড করেছি। ২০ বছরে রেকর্ড একটা নয় রেকর্ড তো অনেকই হয়েছে। ৭৭ সালে আপনারা নির্বাচনে জয়লাভ করেছিলেন। আমরা স্বীকার করি আমরা হেরে গিয়েছিলাম, আপনারা জিতেছিলেন কিন্তু পরবর্তীকালে যতগুলো নির্বাচন হয়েছে আমরা জোচ্চুরির কাছে হেরেছি। আমরা জালিয়াতির কাছে হেরেছি। আমরা গুন্ডামির কাছে হেরেছি। প্রকৃতভাবে মানুষের কাছে, মানুষের দ্বারা পরাজিত হইনি। গত নির্বাচনের রেকর্ড যদি দেখেন তাহলে দেখবেন কি ভাবে মানুষের রায়ের পরিবর্তন হয়েছে। গত নির্বাচনে আমার মনে আছে আপনাদের দলের কিভাবে বুক ধুকধুক করেছিল। একটা সময় এসে গিয়েছিল যে ভাবে খবর আসতে শুরু করেছিল, কংগ্রেস সরকার করছে। ক্রমশ পারসেন্টেজ কমছে। গ্রামের চাষীর কাছে যান। ধান কাটার সময়ে দেখবেন কি প্রচন্ড বিক্ষোভ তাদের মধ্যে। মার্জিনাল চাষীরা কি তাদের করুণ অবস্থা। আজকে গ্রামে গেলে বুঝতে পারবেন। আজকে ক্ষেতখামার, কৃষি মজুর সংস্থা তৈরি করে সর্বনাশ করে দিচ্ছে। সাধারণ শ্রমিকদের কাছে যান। ভারতবর্ষের একটা রাজ্য দেখাতে পারবেন যেখানে ২৩ হাজার কলকারখানা বন্ধ হয়ে আছে। বলছেন বিদ্যুৎ উৎপাদন করে দিয়ে দিচ্ছি। বিদ্যুৎ উৎপাদন বাড়েনি। বিদ্যুৎ চুমুক দিয়ে খেত কল-কারখানা। হাওড়া যাকে ম্যানচেস্টার বলতাম, সেই হাওড়াতে কয়েক হাজার কলকারখানা বন্ধ হয়ে আছে। সেই বিদ্যুৎ বাড়িতে পৌঁছে দিয়েছেন। অর্থাৎ ডাইভারসিফিকেশন অব সাপ্লাই হয়েছে কিন্তু প্রকৃত প্রোডাকশন বাড়েনি। আজকে ধারাবাহিকভাবে একটার পর একটা দেখিয়ে আপনারা ইলেকশন করছেন। হলদিয়া দেখিয়েছেন, বক্রেশ্বর দেখিয়েছেন। 'মৌ' দেখিয়েছেন। 'মৌ'-এর ব্যর্থতা তো ঐতিহাসিক ব্যর্থতা। স্বীকার করুন। এখানে তো লেবার মিনিস্টার আছেন। এখানে তো অনেকেই ট্রেড ইউনিয়ন করেন। 'মৌ' সাকসেসফুল হয়েছে শুধুমাত্র ০.৩ পারসেন্ট।

মহারাষ্ট্রে যান, গুজরাটে যান যেটুকু হয়েছে ঐ সব রাষ্ট্রেই হয়েছে। আমাদের

এখানে একটা বড় কারখানা হয়েছে বলতে পারেন? আমি পকেটে লুকিয়ে রাখতে পারব না। তাকিয়ে বলুন না যে এখানে একটা ইন্ডাস্ট্রি হয়েছে, এখানে একটা বড় প্ল্যান্ট হয়েছে? পাঁচজনকে নিয়ে ফিলামেন্ট কারখানা করেছেন। আবার কোথাও দশজনকে নিয়ে এসে ছাতার কারখানা করেছেন। কিন্তু অ্যাভেনিউস অব এমপ্লয়মেন্ট তৈরি করবার মতো কারখানা একটাও আজকে 'মৌ'-এর থ্রু দিয়ে, এন. আর. আই. এর থ্রু দিয়ে কোনও জায়গাতে আনতে পারেননি। কোন অবস্থায় আজ দাঁড়িয়ে আছি আমরা? নো কনফিডেন্স আনব না তো কি আনব? ডানলপে দু মাসের মাইনে পায়নি। যারা শ্রমিক, কৃষকের কথা বলেন অথচ তাদেরই এখানে জেশপ, মেটাল বক্স, বার্ণ কোম্পানিতে কোনও কোনও মাসের বেতন হচ্ছে, আবার কোনও মাসের হচ্ছে না, সারা পশ্চিমবাংলাকে তিলোত্তমা করে দিচ্ছি। শুধু মেটাল বক্স কারখানাতেই একশো পঞ্চাশ জন লোক আত্মহত্যা করেছে অথবা স্টারভেশন ডেথ হয়েছে। অন্য জায়গায় হলে অ্যানার্কিজম হত, মানুষ মানুষকে খুন করত। সেখানে সিটু-রও হয়েছে, অন্য পার্টিরও হয়েছে, আমাদেরও হয়েছে। আজকে শ্রমিক জীবনের এই যে প্রতিদিন আত্মহত্যা যদি আমরা আপনাদের বিরুদ্ধে নো কনফিডেন্স না করি, তাহলে কার বিরুদ্ধে করব? কবেই বা করব? এসব ব্যাপারে কোনও হেরফের আছে? ম্যালেরিয়াতে লোক মারা যাচ্ছে। না কর্পোরেশন, না সরকার কেউ ব্যবস্থা নিচ্ছে না। যেখানে ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশন বারে বারে বলেছে যে ১৯৯৬ সালে ম্যালেরিয়া বাড়বে, '৯৭-তে আরও বাড়বে, '৯৮ সালে আরও বাড়বে। তা সত্ত্বেও একটা সত্যিকারের ইনফ্রাস্ট্রাকাচার ম্যালেরিয়াকে মোকাবিলা করার জন্য এখনও তৈরি হয়নি। এত লেখালিখি, এত বক্তব্য, এত মৃত্যু, এমন কি নিজেদের মন্ত্রী পর্যন্ত আক্রান্ত হচ্ছেন, ডেপুটি মেয়রের স্ত্রী মারা যাচ্ছে অথচ তাদের কোনও হেলদোল নেই। চাইল্ড লেবার অ্যাবোলিশনের কথা বলছেন, এটা একটা বিভীষিকা হয়ে দাঁড়িয়েছে। যখন সারা বিশ্বে, সারা ভারতবর্ষে চাইল্ড লেবার দূর করার জন্য চেষ্টা হচ্ছে তখন এখানে চাইল্ড লেবার দূর করার জন্য কোনও পরিকল্পনা মাফিক কাজ করার কোনও চেষ্টাই হচ্ছে না। কয়েকটা এন. জি. ও.-কে এই ব্যাপারে টাকা দিয়েছে, তারা আবার সেই টাকা লুঠ করে দিয়েছে। কোথায় দাঁড়িয়ে আছি আমরা? যেখানে আজকে ডানলপের মতো কারখানায় দশ পারসেন্টের মতো কাজ হচ্ছে, আগামী কয়েক বছরের মধ্যে ওটা বন্ধ হয়ে যাবে। ওখানকার মালিক একশো কোটি টাকা নিয়ে চলে যাচ্ছে। সে ঋণ পেয়ে যাবে। শ' ওয়ালেসের কি হচ্ছে বলুন? যেখানে শুধু পি. এফের একশো কোটি টাকা, হার্ড অ্যান্ড মানি মেরে দিয়েছেন। কিছু লোককে গ্রেপ্তার করেছেন এই সরকার, কিন্তু আমাদের আইন আছে, যে আইন বলে কোমরে দড়ি দিয়ে তাদের স্থাবর, অস্থাবর সম্পত্তি আপনারা বাজেয়াপ্ত করতে পেরেছেন কি একটাও? ই. এস. আই.-এর টাকা সোশ্যাল বেনিফিটের টাকা, গ্র্যাচুইটির কোটি কোটি টাকা মেরে দিয়ে চলে যাচ্ছে। আজকে বলার মতো কেউ নেই। আগে ত্রি-পাক্ষিক মিটিং হত। আমাদের সময়ে যে সমস্ত আইন

ছিল সেগুলো আজ রূপায়িত হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী ডাকলেও অনেক সময়ে মালিক আসে না। এই হচ্ছে পরিস্থিতি। বেলভিউ আজ বন্ধ করে রেখে দিয়েছেন। থ্যালেসেমিয়ায় রোগী মারা যাচ্ছে। আমরা বলেছিলাম যে বেলভিউ এর মালিকের সঙ্গে কথা বলে খোলবার ব্যবস্থা করুন। আপনারা বলছেন যে ওটা বড়লোকের নার্সিং হোম। ওটা খোলবার জন্য মাথা ব্যথা নেই। শিক্ষার তো আপনারা সর্বনাশ করে দিয়েছেন। আমি শ্রমিকদের দুঃখের কথা নতুন করে আর কি বলব? আপনারা নিজেরাও জানেন কি সর্বনাশ হয়ে যাচ্ছে। আপনারা দ্বিমুখী শিক্ষাব্যবস্থা চালু করেছেন। আবার এখন বলছেন, ইংরাজি চালু করবেন যখন অলরেডি সর্বনাশ হয়ে গেছে। সেখানে নতুন করে চিন্তা-ভাবনা করছেন। বড় বড় স্কুলগুলো টাকার বিনিময়ে স্কুলে ভর্তি করাচ্ছে। ডন বসকো, কে. জি. কনভেন্ট ইত্যাদি জায়গায় টাকার বিনিময়ে ভর্তি করানো হচ্ছে। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানের সমস্ত স্তরকেই আজকে আপনারা পার্টির আখড়া করে তুলেছেন। স্বাস্থ্যের কথা বলতে চাই। পি. জি. হসপিটাল থেকে শুরু করে সমস্ত জায়গার মেডিক্যাল ট্রিটমেন্ট, মেডিক্যাল শিক্ষা ধ্বংস হয়ে গেছে। এটা লজ্জার বিষয়। এখন চারিদিকে শুধু হা হা-কার, বেকার বেড়েছে, ৩০ হাজার কারখানা বন্ধ। সুতরাং আমাদের পক্ষ থেকে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে সেটা গ্রহণ করা উচিত এবং এই অনাস্থা প্রস্তাবকে আমি সমর্থন করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী প্রতীম চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বিরোধীদের আনা নো-কনফিডেন্স মোশনের বিরোধিতা করে আমি কিছু বলছি। আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা অনেক সংখ্যাতত্ত্ব দিয়েছেন, অনেক কিছু বলেছেন। আপনারা সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবের বিরোধিতা করে ২-১টি কথা বলতে চাই। আমি প্রথমে বলতে চাই যে, যাদের চশমা নেই তারা চশমা পরে নিন, আর যাদের চশমা আছে তারা চশমার পাওয়ারটা দেখিয়ে নিন। তার কারণ এই সভাতে আপনারা যে বক্তব্য রাখলেন সেগুলো বলার আগে আপনাদের চিন্তা করা উচিত ছিল। যদি চিন্তা করতেন তাহলে এই রাজ্যের সরকারের বিরুদ্ধে, যে সরকার আজ ২০ বছর ধরে সাফল্যের সঙ্গে কাজ করছে, তার বিরুদ্ধে এই অনাস্থা প্রস্তাব আনতেন না। আপনারা ভারতবর্ষকে অনেক কিছু দিয়েছেন। ভারতবর্ষের মানুষ আপনাদের কাছ থেকে অনেক কিছু পেয়েছেন। তার মধ্যে প্রথমে কতকগুলো শব্দের কথা বলি যেগুলো ডিকশনারিতে ছিল না, সেই শব্দগুলো কে আপনারা ডিকশনারির অন্তর্ভূক্ত করেছেন। সেই শব্দগুলো হল নীতিজ্ঞানহীনতা, দুর্বৃত্তপরায়ণতা। এই শব্দগুলোকে আপনারা ডিকশনারিতে জায়গা দিতে পেরেছেন। ভারতবর্ষের এতগুলো রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ একটা অঙ্গ

রাজ্য। এখানে সংবিধান অনুযায়ী পার্লামেন্টারি ডেমোক্রেসি কি করতে পারে? আমরা এখানে টাকা ছাপাই না। রপ্তানি বাণিজ্য নীতি, শিল্প নীতি, শিল্প নীতি এগুলো আপনারা তৈরি করেছেন। এগুলো এখানে তৈরি হয় না, এগুলো দিল্লির সরকার তৈরি করেন। আজ ৫০ বছর হল ভারত স্বাধীনতা পেয়েছে। এই ৫০ বছর ধরে ভারতবর্ষ কি পেয়েছে? একটা ছেঁড়া কাপড়ে নানারকম ভাবে সেলাই করে আপনারা নিজেদের ঢাকতে চাইছেন। কিন্তু ছেঁড়া কাপড় সেলাই করলে তা বেশি দিন টেকে না। স্বাধীনতার পর ৪৬ বছর আপনারা দিল্লির সরকারে ছিলেন। কিন্তু আপনারা কি করেছেন? স্বাধীনতার পর আমাদের দেশ ২ ভাগ হল। দেশভাগের পর লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষ পাকিস্তান থেকে এখানে এল। আমরা তাদের 'চলে যাও' বলতে পারিনি। তবে কলঙ্কের বিষয় যে এখনও রিফিউজি রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্ট এখনও আছে। আজকে জাতীয় সংহতির কথা বলা হয়। কিন্তু সেই জাতীয় সংহতি আপনারা নষ্ট করেছেন। এই কথা বলে আপনাদের আনা অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী পার্থ দে ঃ** আজকে এখানে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে, স্বভাবতই তার বিরোধিতা করছি এবং বিরোধিতা করে দু-তিনটি প্রসঙ্গ এখানে রাখব। এখানে অন্যতম একটি প্রধান বিষয় হিসাবে বিরোধীপক্ষের সদস্যরা আলোচনার সময় বলেছেন, পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থা, চিকিৎসা ব্যবস্থা সম্পর্কে। অন্য প্রসঙ্গে এটা আগে বলেছি, পরে সুযোগ পেলে আবার বলব। পশ্চিমবাংলায় সরকার ঘোষিত এবং সরকার পরিচালিত স্বাস্থ্য ব্যবস্থাই প্রধান ব্যবস্থা, যার মাধ্যমে পশ্চিমবাংলার কয়েক কোটি মানুষের চিকিৎসা হয় প্রতি বছর—সেইগুলো সব সরকারি চিকিৎসা কেন্দ্রে, শহরের হাসপাতালে। আমাদের এই রাজ্যে সরকারি হাসপাতালে যেভাবে রোগীরা চিকিৎসিত হতে আসেন, সেটা সত্যিই একটা বড় রকমের ঘটনা, খুব কম ক্ষেত্রেই এটা হয়। এই হাসপাতালগুলোর প্রধান বড় সমস্যা হ'ল অনেক মানুষের চাপ। যেখানে মানুষের চাপ কম, সেসব পরিস্থিতির সঙ্গে এটা তুলনা করা সবসময় ঠিক নয়, প্রয়োজনও নেই। এখানে খুব ভাল ভাবেই চিকিৎসার কাজ চলছে। যে সব সুবিধা-অসুবিধা আছে, সেই ত্রুটিগুলি দূর করার চেষ্টা করা হচ্ছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্যতম রাজ্য, এখানে জনসংখ্যার চাপ খুব বেশি, বিশেষ করে শহরে, তাই কিছু সংক্রামক রোগ এসে যাচ্ছে। কিছু সংক্রামক রোগ সারা পৃথিবীতে উদ্বেগের সৃষ্টি করেছে, তার অন্যতম কারণ হল জনসংখ্যার চাপ এবং ক্রমাগত বহিরাগতদের, নবাগতদের প্রবেশ। এখানেও তা হচ্ছে এবং আমরা এটা স্তব্ধ করতে পারি না, কারণ এখানের যে ইতিহাস, যে ঐতিহ্য, যে গণতান্ত্রিক রাজনীতি আছে সেই পরিপ্রেক্ষিতে। এই নতুনদের আসা প্রতিদিনের ঘটনা। যার ফলে এখানে নানারকম সংক্রামক ব্যাধি এসে যাচ্ছে। এসব থাকা সত্ত্বেও, আজকের দিনে যেখানে সারা পৃথিবীতে ৯০টি দেশ মারাত্মক ভাবে সংক্রামক অসুখে জর্জরিত—তার মধ্যে ম্যালেরিয়া, ডেঙ্গু,

কালা জ্বর, প্লেগ এসব আছে—যা আপনারাও জানেন—সফল ভাবে পশ্চিমবাংলা এইগুলোর মোকাবিলা করে চলেছে। এইগুলো আমি তথ্য দিয়ে আগে বলেছি। আগামীকালও হয়ত প্রশ্ন আসবে, বলব। পশ্চিমবাংলায় গত কয়েক বছরের তুলনায় গত বছরে ধারাবাহিকভাবে সেই প্রত্যেকটাকে সীমাবদ্ধ, সীমিত রাখার মতো অবস্থায় রেখেছি। এই প্রসেসটা চলছে। কিন্তু এটা এমন ভাবে প্রচার হচ্ছে, যেন আমরা খুব বিপদের মধ্যে আছি এবং পৃথিবীতে একটা খবর হচ্ছে। এত কান্ড সত্ত্বেও, এত স্ট্রেইন সত্ত্বেও আমাদের যে পাবলিক হেলথ সিস্টেম, তা এখনও মাথা উঁচু করে ভাল ভাবে কাজ করে যাচ্ছে। এখানে কংগ্রেস-কমিউনিস্ট বা সরকারপক্ষ, বিরোধীপক্ষ-এর ব্যাপার নেই—এটা পশ্চিমবাংলার গৌরব যে, এটা আমরা চালিয়ে যাচ্ছি আমাদের রাজ্যে। গ্রামাঞ্চলে যে বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্র আছে, সেখানে হয়ত প্রশিক্ষিত চিকিৎসকের অভাব আছে—সারা দেশেই আছে। আমি গত সভাতেই বলেছি, যত সংখ্যায় ডাক্তারদের গ্রাজুয়েশন দেওয়া হচ্ছে, স্নাতক ডাক্তারদের সংখ্যা বাড়ছে, ঠিক তার অনুপাত বিভিন্ন দূরবর্তী চিকিৎসাকেন্দ্র যেসব আছে, সেখানে কমে যাচ্ছে।

[3-30 — 3-40 p.m.]

এটা ভারতবর্ষে সত্য, অন্য রাজ্যে সত্য, প্রায় সারা পৃথিবীতে এটা সত্য। কতকগুলো কেন্দ্রে চিকিৎসকদের একটা কনসেনট্রেশন হচ্ছে। তার অন্য নানা কারণ আছে, আমি তার মধ্যে যাব না। এই জন্য আমরা চিকিৎসক নিয়োগের পদ্ধতি অনেক শিথিল করেছি। আমরা কন্ট্রাক্টে ডাক্তার নিয়োগের ব্যবস্থা করেছি এবং অনেকগুলো জেলাতে এটা সফল হয়েছে এবং আমরা আরও নানাভাবে চেষ্টা করছি যাতে এটা পূরণ করা যায়। আমাদের একটা বড় প্রকল্প নিয়ে কাজ হচ্ছে। সেই প্রকল্পের অন্যতম একটা হল, উপর থেকে তলা পর্যন্ত হাসপাতাল ব্যবস্থাকে যাতে আমরা পরস্পরের সঙ্গে যুক্ত করতে পারি। আমরা যুক্ত করার চেষ্টায় অনেকটা এগিয়েছি। আরও আমরা যুক্ত করব। কাকে কতটা দায়িত্ব পালন করতে হবে এটা নির্দিষ্ট করে দেওয়া হচ্ছে এবং তার জন্য ট্রেনিং দেওয়া হচ্ছে। এজন্য হাসপাতালগুলোতে বিভিন্ন স্তরে নানা যন্ত্রপাতি ইত্যাদি নানা ধরনের সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে। এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে, পশ্চিমবাংলা এবং বিশেষ করে কলকাতায় নানা ধরনের জটিল অসুখের যথাযথ চিকিৎসা, উচ্চমানের চিকিৎসা করা হচ্ছে। এখানে তো বড় বড় সম্মেলন সব হয়ে যাচ্ছে। এইত আজকে একটা সম্মেলন আছে, আমি যাব এবং মাননীয় মুখ্যমন্ত্রীও যাবেন। কালকেও একটা সম্মেলনে আমরা গিয়েছিলাম। আজকাল পৃথিবীতে নানা নতুন নতুন রোগ ভীষণ ভ[illegible] কারণ হিসাবে দেখা দিচ্ছে। সেক্সচ্যুয়াল ট্রান্সমিটেড ডিজিজ, এইচ. আই. ভি., যেটা থেকে এইডস হয়। এ বিষয়ে আমরা অনেক সাবধানতা অবলম্বন করেছি। আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবাংলাতে এত লোকের রক্ত পরীক্ষা করা হলেও এখনও এখানে এইডসে

আক্রান্ত রোগীর সংখ্যা যথেষ্ট কম আছে। যদিও এর জন্য আমাদের আত্মসন্তুষ্টি নেই তবে এটা আমাদের গৌরবের কথা যে, এটা এখনও পর্যন্ত কম আছে। আমাদের মোট ৭৫টা ব্লাড ব্যাঙ্কের মধ্যে ৫৬টাই সরকার পরিচালিত। ব্লাড ব্যাঙ্কের স্বীকৃতির জন্য সারা ভারতবর্ষে যে নবতম মান নির্ধারণ হয়েছে তা আমাদের প্রত্যেকটা সরকারি ব্লাড ব্যাঙ্ক অর্জন করেছে। প্রত্যেকটা সরকারি ব্লাড ব্যাঙ্কে আমরা যে পরিমাণ রক্ত সংগ্রহ করি সেটা আমাদের পশ্চিমবাংলার গৌরবের। আমাদের যতটুকু দরকার প্রায় ততটুকু রক্ত আমরা সংগ্রহ করি। আমরা প্রায় ৩ লক্ষ ইউনিট রক্ত এ বছর সংগ্রহ করেছি। এর সমস্তই নেওয়া হয়েছে স্বেচ্ছা রক্তদাতাদের কাছ থেকে। ভারতবর্ষে এটা ঠিক হয়েছে যে, স্বেচ্ছা রক্তদাতা ছাড়া প্রফেশনাল ব্লাড ডোনারদের কাছ থেকে রক্ত নেওয়া হবে না। এই মানটা প্রথমে অর্জন করেছে পশ্চিমবাংলা। অবশ্য এটা পশ্চিমবাংলার তরুণদের, পশ্চিমবাংলার অগ্রগামী সচেতন জনসাধারণের অবদান যে, আমরা এখানে ৩ লক্ষ ইউনিট রক্ত সংগ্রহ করেছি এবং প্রত্যেকটা রক্তের পরীক্ষা করতে পারছি। এই রক্ত পরীক্ষা করে আমরা দেখছি যে, এইচ. আই. ভি. পজিটিভের সংখ্যা এখনও পর্যন্ত খুব কম, শতকরা এক ভাগের অনেক নিচে আছে। এটা পশ্চিমবাংলার গৌরবের নয়? এই কাজের জন্য পশ্চিমবংলায় যে সরকার আছে, বামপন্থী সরকার আছে— সরকারি প্রতিষ্ঠান, বে-সরকারি প্রতিষ্ঠান বা বিভিন্ন সংগঠন, সংস্থা তাদেরকে এক সঙ্গে জড়িয়ে নিয়ে কাজ করছে? তাদের কোনও বাহাদুরি নেই? বামফ্রন্ট সরকারের কোনও বাহাদুরি নেই? একটা সরকারের দৃষ্টিভঙ্গি যদি নেতিবাচক হ'ত কখনও এতবড় কাজ আমরা অর্জন করতে পারতাম? তাই বলতে হয়, আমাদের এখানে ইতিবাচক দিক অনেক আছে। তার পর ধরুন, আমরা এই পশ্চিমবাংলায় প্রথম পঞ্চায়েতের যে বিকেন্দ্রীয় ব্যবস্থা আছে, পৌর ব্যবস্থা, এর সঙ্গে স্বাস্থ্য ব্যবস্থাকে আমরা একেবারে যুক্ত করে ফেলেছি। এখন আমাদের জেলায় জেলায় স্বাস্থ্য কমিটি আছে। জেলা স্বাস্থ্য কমিটি শুধু করা হয়েছে তাই নয় তাদের কতকগুলো দায়িত্বও দেওয়া হয়েছে এবং কতকগুলো আর্থিক ক্ষমতাও দেওয়া হয়েছে। এতে জেলা শাসক আছেন। সভাধিপতি, তিনি সভাপতি। স্বাস্থ্যের কর্মাধ্যক্ষ এবং সি. এম. ও. এইচ.-এর সদস্য আছেন। এর পরের স্তর হচ্ছে, জেলা পরিষদের স্বাস্থ্য স্থায়ী কমিটি এবং জেলা পরিকল্পনা কমিটি। এই তিনটে সংস্থার সঙ্গে যোগসূত্র স্থাপন করার ব্যবস্থা করা হয়েছে। পঞ্চায়েত সমিতির এলাকাতে পঞ্চায়েতের জনস্বাস্থ্যের যে স্থায়ী কমিটি তার সঙ্গে আমাদের ব্লক প্রাইমারি হেলথ সেন্টারের যে ব্যবস্থা আছে তাদের দুটো দিক আপনারা জানেন। একটা চিকিৎসা করা, আরেকটা, বিভিন্ন ব্যাপারে মানুষের মধ্যে জনস্বাস্থ্যকে নিয়ে যাওয়া। এই দুটো দিককে যুক্ত করা হয়েছে আমাদের যে জনস্বাস্থ্য স্থায়ী কমিটি আছে তার সঙ্গে এবং তারাও কিছুটা কাজ আরম্ভ করেছেন দুটো-তিনটে সূত্র থেকে। আমাদের যে মাঝারি স্তরের হাসপাতাল, যেটাকে আমরা রুর‍্যাল হাসপাতাল বলি, স্টেট জেনারেল হাসপাতাল বলি, সাব-ডিভিশনাল হাসপাতাল বলি,

ডিস্ট্রিক্ট হাসপাতাল বলি—এদের পরস্পরের সঙ্গে যুক্ত করার চেষ্টা করা হচ্ছে এবং কিছুটা যুক্ত করা হয়েছে। কলকাতার শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত হাসপাতাল— সুপার স্পেশ্যালিটি হাসপাতাল—তার সঙ্গে চারপাশে আরও যে সরকারি হাসপাতাল আছে, যে প্রতিষ্ঠানগুলো সরকারি হাসপাতাল হিসাবে পরিচিত, তাদের এর সঙ্গে সংযুক্ত করার চেষ্টা করা হচ্ছে এবং কিছু কিছু কাজ আরম্ভ হয়ে গেছে।

এর জন্য কিছু কিছু কাজ আরম্ভ হয়ে গেছে। অর্থাৎ বড় বড় হাসপাতালে যখন ভিড় বেশি হয়, তারা সেখানকার রুগীদের অন্য সরকারি হাসপাতালে পাঠাতে পারছেন, আবার যখন মনে করেন যে এর জন্য স্পেশ্যাল কেয়ার দরকার তখন তারা অন্য জায়গায় পাঠালে ভাল হবে মনে করেন তখন তারা আবার অন্য সরকারি প্রতিষ্ঠানে পাঠাতে পারছেন। বলতে পারি সবটা মিলেই আমাদের প্রচন্ড রকমের চাপ রয়েছে। এখন মানুষের মধ্যে হাসপতালে যাওয়ার এবং চিকিৎসা করানোর একটা প্রবণতা আগের থেকে অনেক বেড়েছে। সেই জন্য বারে বারে বলছি আমাদের হাসপাতালগুলি এবং তার যে পুরোপুরি কর্মক্ষমতা সে অনুযায়ী যাতে চলতে পারে তার জন্য পরস্পরের মধ্যে সহযোগিতা করে চলুন, আর মানুষকে আমাদের কতগুলি কথা বলার আছে। কারণ আমরা দেখেছি তারা আপ্রাণ চেষ্টা করছেন, এত কাজ করছেন, আমাদের চিকিৎসকরা আমাদের অচিকিৎসক যে কর্মচারীরা আছেন তারা আপ্রাণ চেষ্টা করছেন, পরিশ্রম করছেন। যেমন এই সবগুলির জন্য তাদের পরিশ্রম হচ্ছে, তাদের চিন্তা আছে, এখন যদি তাদের সম্বন্ধে নানা রকম মিথ্যা প্রচার করা হয়, অসত্য নানা কথা এটাই যদি উপজীব্য হয়। একটা কাগজে বেরলেই এখানে সেটা মেনে নিতে হবে, এটা কেন করছেন বিরোধীপক্ষ? অনেকগুলি সত্যি নয়, অনেকগুলি ঘটনা সত্যি নয়, যেমন আমি আজকে কাগজে দেখলাম এগুলি বেরিয়েছে, এগুলি আপনারা বিশ্বাস করবেন না, এগুলি আপনারা ভাল করে যাচাই করে নিন। আমাদের কল্যাণী হাসপাতাল সম্বন্ধে অসত্য বিবৃতি বেরিয়েছে, সেটা আমি পরে বিস্তারিত বলব আমাকে নিশ্চয়ই মাননীয় অধ্যক্ষ মহাশয় ভবিষ্যতে অনুমতি দেবেন। তেমনি আজকে একটা কাগজে দেখলাম পুরুলিয়ায় একটা ব্যাপক কর্মসূচি নেওয়া হল, এটা বলেই আমি শেষ করব। পুরুলিয়া জেলায় প্রায় প্রত্যেকটি মানুষের কাছে পৌঁছে গিয়ে বাড়ি বাড়ি গিয়ে ফাইলেরিয়া প্রতিরোধ করা যায় তার জন্য ওষুধ খাওয়ানো হল, সেখানে আমি উপস্থিত ছিলাম, বাড়ি বাড়ি যাওয়া হল বিকেল পর্যন্ত আমি কর্মসূচি করেছি। এটা যে ভাল কর্মসূচি সেটা কেউ লিখলেন না। একটা কাগজে লিখল ৬০০ জন অসুস্থ্য। আজকে সেখানে ফোন করেছি তারা বলেছেন মোটেই এটা ঘটনা নয়, পুরুলিয়া বিধানসভার সদস্য, পুরুলিয়া থেকে নির্বাচিত এখানে অনেকে আছেন—তা এগুলি উপজীব্য করবেন না, দায়িত্বশীল বিরোধীপক্ষ এগুলি উপজীব্য করবেন না। সরকারের সমালোচনা করার থাকলে, নিশ্চয়ই আপনারা বলবেন, কিন্তু এই

যে ভালটা এটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা উদাহরণ, এটা পশ্চিমবঙ্গে বামপন্থী সরকার আছে বলেই এটা সম্ভব। অতএব বামপন্থী সরকারের উপর আস্থা আমাদের রাখতেই হবে, কাজেই আমি অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের নেতা শ্রী অতীশ সিন্‌হা মহাশয় যে অনাস্থা প্রস্তাবটি এনেছেন, আমি সেই প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য শুরু করছি। আমি যার জন্য মন্ত্রীর বক্তব্য শুনলাম। যদি একটা সভ্য দেশ হত, অন্তত গত ২৫ তারিখে পূর্ত দপ্তরের দুই মন্ত্রী পদত্যাগ করতেন এবং সরকারেরও পদত্যাগ করা উচিত ছিল। এই হাউসে সর্বদলীয় একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল গত ২৫ তারিখ। আমি সেটা পড়ে শোনাচ্ছি, রাস্তা-ঘাটের উপর আমরা একটা মোশন এনেছিলাম। আমার দলের পক্ষ থেকে রাস্তা-ঘাট সারানোর উপর ১৮৫ মোশন জমা দিয়েছিলাম। মোশনের একটা জায়গাতে বক্তব্য ছিল কয়েকশো সাধারণ মানুষ আহত, নিহত। তখন এটা পাল্টে তারা একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছিলেন সরকার পক্ষ যে আহত-নিহত নয়, অসুবিধার সম্মুখীন হচ্ছেন। আমরা সেই সংশোধনটি মেনে নিয়েছিলাম। কিন্তু তার পরের লাইনটায় শাসক দলের পক্ষ থেকে কোনও সংশোধনী আসেনি। এটা ছিল রাজ্যে ব্যবসা-বাণিজ্যে-শিল্পের অগ্রগতি স্তব্ধ হয়ে রয়েছে এবং নতুন নতুন শিল্পের সম্প্রসারণ ঘটছে না। স্যার, শাসকদলের সদস্যরা আমাদের সঙ্গে এক সুর মিলিয়ে বললেন এবং সরকারি দলের সদস্যরা আমাদের সঙ্গে ভোট দিয়ে সর্বসম্মত একটা প্রস্তাব আনলেন, তাতে বলা হল রাজ্যে শিল্পের সম্প্রসারণ ঘটছে না, রাস্তাঘাটের অবস্থা খারাপ বলে এতে ব্যবসা-বাণিজ্যের অগ্রগতি স্তব্ধ হয়ে রয়েছে। তার পর কোন লজ্জায় সরকার ক্ষমতায় থাকে আমি জিজ্ঞাসা করি বুদ্ধদেববাবু আপনি বলবেন? আপনার যদি নীতি ও আদর্শবোধ থাকে—একদিকে ২৫ শে নভেম্বর আপনারা সরকার পক্ষ সুর মিলিয়ে আমাদের সঙ্গে সমর্থন করলেন যে রাজ্যের অগ্রগতি স্তব্ধ হয়ে গেছে, রাজ্যের উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে, রাজ্যে শিল্পের সম্প্রসারণ ঘটছে না এই প্রস্তাব নিলেন আমরা যে মোশন এনেছিলাম তার উপর। তার পর আপনাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনব না? ঢাক-ঢোল পিটিয়ে কি আপনাদের জয়গান গাইব? আমাদের একটা দায়িত্ব নেই?

[3-40 — 3-50 p.m.]

তাহলে আমাদের কি একটা দায়িত্ব নেই, আমাদের একটা কর্তব্য নেই? যে সরকার নিজেই স্বীকার করছে, রাজ্যে রাস্তাঘাটের অবস্থা খারাপ, ফলে শিল্পের অগ্রগতি ব্যহত হচ্ছে, সে সরকারের প্রতি আমরা কি করে আস্থা রাখতে পারি? আমরা গত ২০ বছর ধরে বলে আসছি—আপনারা শিল্পের অগ্রগতি ঘটাতে পারছেন না। আপনাদের জন্যই রাজ্যের সব কিছু স্তব্ধ হয়ে যাচ্ছে, বেকার সমস্যা ভয়াবহ আকার ধারণ করেছে।

আজকেও মাননীয় মুখ্যমন্ত্রী খুব ভ্যালুলেস পলিটিক্সের কথা বললেন। বুদ্ধদেববাবু, আপনার মুখে ভ্যালুলেস পলিটিক্সের কথা মানায়, কারণ আপনার বিরুদ্ধে দুর্নীতি বা অসততার কোনও অভিযোগ এখনও পর্যন্ত আনতে পারিনি। ব্যক্তিগত বুদ্ধদেব ভট্টাচার্যর বিরুদ্ধে এখনও পর্যন্ত আমাদের কোনও অভিযোগ নেই। কিন্তু যিনি এ রাজ্যের মুখ্যমন্ত্রী, তার রাজনৈতিক জীবন শুরু হয়েছে নির্বাচনে জালিয়াতির মধ্যে দিয়ে। অমল গাঙ্গুলি নামে এক ব্যক্তি অবিভক্ত কমিউনিস্ট পার্টির নেতা ছিলেন এবং তিনি এক সময় এই বিধানসভায় হাওড়ার বাগনান থেকে বোধ হয় নির্বাচিত হয়েও এসেছিলেন। তিনি এবং শিবু দত্ত নামে আর একজন অবিভক্ত কমিউনিস্ট পার্টির নেতার একটা জবানবন্দি বেরিয়েছে এবং তাতে তারা বলেছেন ১৯৪৬ সালে যখন প্রথম মাননীয় মুখ্যমন্ত্রী অবিভক্ত বাংলার এই হাউসে নির্বাচিত হয়ে আসেন তখন তিনি কিভাবে ভোটে কারচুপি করে, জালিয়াতি করে জিতেছিলেন। অবিভক্ত বাংলার এই সভায় শ্রমিকদের জন্য মোট ১২-টা আসন ছিল, তার মধ্যে একটা রেলওয়ে শ্রমিক-কর্মচারিদের জন্য নির্ধারিত ছিল, সেই আসনটি থেকে জ্যোতিবাবু জিতে এসেছিলেন। অমল গাঙ্গুলি '৪৬ সালের সেই নির্বাচনের দায়িত্বে ছিলেন তাদের পার্টির হয়ে। তিনি কি বলেছেন শুনলে অবাক হতে হয়। তিনি বলছেন, 'আমাদের দায়িত্ব দেওয়া হয়েছিল একটা লোককে তিনটে করে ভোট দিতে হবে। প্রথমে পোস্ট অফিস থেকে ব্যালট পেপার ছিন্তাই করা। তখন পোস্টে ব্যালট পেপার পাঠানো হত। আমরা বিভিন্ন পোস্ট অফিসে গিয়ে ভয় দেখিয়ে ব্যালট পেপারগুলি নিয়ে এসেছিলাম।" তিনি আরও কি বলেছেন শুনুন, "সন্ধ্যায় জেলা থেকে একজন নেতা এলেন। ঘোষণা হ'ল তিনি জেলা পার্টির টেক সেলের ইনচার্জ। এই টেক সেলের কাজ হচ্ছে—ফুটো নৌকাকে কোনও কায়দায় তীরে ভেড়ানো। নির্দেশ হল—গ্রাম থেকে যারা এসেছে পর দিন সব স্বেচ্ছাসেবককেই ন্যূনতম তিনটি করে ভোট দিতে হবে। কেউ ভোটার নয়, অথচ ভোট দিতে হবে। গ্রামের চাষী ও ক্ষেত মজুরের ছেলে, কারখানার সঙ্গে যাদের কোনও সম্পর্ক নেই, তাদের শ্রমিক সেজে ভোট দিতে হবে। একটা নয় তিন তিনটে। ব্যাপারটা শুনে তো অবাক হয়ে গেলুম। স্বেচ্ছাসেবক ভাইয়েরা মুখ চাওয়াচাওয়ি করতে লাগল। কিন্তু নেতৃত্বের নির্দেশ, আপত্তি করার সাহস হল না। আঙুলের কালি কিভাবে তুলতে হবে—তার তালিম দেওয়া হল। ভোটার তালিকা মিলিয়ে কোনও কোনও ভোটার এলাকায় অনুপস্থিত তাদের নামের পাশে টিক মারা হল এবং এই সব স্বেচ্ছাসেবকদেরকে কোন কোন নামে ভোট দেবে এবং কিভাবে দেবে তাও জানিয়ে দেওয়া হল। গত্যন্তর নেই কিন্তু সারারাত আমার ঘুম হল না। জাল ভোট—গ্রামের গরিব সরল মানুষকে দিয়ে। কমিউনিস্ট পার্টি একটি মহৎ পার্টি, সৎ ও নীতিবান বলে আমি সমগ্র এলাকায় পরিচিত। একাজের কি কৈফিয়ৎ দেব। বিবেকের দংশন হতে লাগল।" তাহলে দেখা যাচ্ছে জ্যোতিবাবুকে নির্বাচনে জেতাবার জন্য ১৯৪৬ সাল থেকে কারচুপি শুরু হয়েছে। যিনি এই ভাবে নির্বাচনে জিতে এসেছেন তার মুখে ভ্যাল্যুলেস পলিটিক্স নিয়ে বড় বড়

কথা মানায় না, আদর্শের কথা মানায় না। কয়েকদিন আগেই বাবরি মসজিদ নিয়ে ওর বক্তব্য শুনলাম। ওর মুখে ঐ সব মানায় না। ১৯৮৮ সালের ৩রা জুলাই আনন্দবাজার পত্রিকায় ওর ছবি বেরিয়েছিল, উনি অটলবিহারি বাজপেয়ির সঙ্গে করমর্দন করছেন একটা মিটিং-এ গিয়ে। গণশক্তি এবং স্টেটসম্যান পত্রিকাতেও ঐ ছবি বেরিয়েছিল। সেই ছবির পোস্টার এই সভাতেও অনেকবার দেখানো হয়েছে। বার বার দেখালেও ওদের লজ্জা করে না। জ্যোতিবাবু সেদিন বললেন, 'হ্যাঁ, অটলবিহারি বাজপেয়ির সঙ্গে এক মঞ্চে বসেছিলাম, ভি. পি. সিং জিতেছিল, তাকে সংবর্ধনা দেওয়া হয়েছিল।' তা আমি জ্যোতিবাবুকে জিজ্ঞাসা করি, ভি. পি. সিং কাকে হারিয়েছিল?

আমি যেটা বলছিলাম, জ্যোতিবাবু গত কয়েকদিন আগে বললেন যে, একটা বিজয়-উৎসব হচ্ছিল, সংবর্ধনা হচ্ছিল, আমি সেখানে গিয়েছিলাম। কাকে হারিয়েছিলেন—কংগ্রেসকে? আপনার জাত-শত্রু কংগ্রেস, সেই কংগ্রেসকে হারিয়েছেন, বিজয়-উৎসবে গেছেন, সংবর্ধনা দিয়েছেন বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে। আপনার যুক্তিকে আমি অগ্রাহ্য করছি না। কিন্তু জ্যোতিবাবু, আপনার যুক্তিকে যদি মেনে নিই, আজকে পশ্চিমবাংলায় কংগ্রেস বিরোধী রাজনৈতিক দল, কংগ্রেসের ওয়ান পয়েন্ট প্রোগ্রাম—আপনি শাসক দলের মুখ্যমন্ত্রী—আপনাকে পরাজিত করা। তাহলে কি আপনার যুক্তিকে মেনে নিয়ে আগামী দিনে বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে আপনার সঙ্গে লড়াই করতে হবে? আপনার যুক্তি যদি সত্যি হয় তাহলে আমি ঐ যুক্তিকে ঘৃণা করি, আমরা ঐরকম যুক্তির কথা বলি না, আমরা ঐরকম ভ্যালুলেস পলিটিক্স করি না। আপনি কংগ্রেসকে হারাবার জন্য বলেছেন, আপনি বিজয়-উৎসব করেছেন বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে। আপনি বিজয়-উৎসব করেন আর এখানে নীতি-আদর্শের কথা বোঝাচ্ছেন, ভ্যালুলেস পলিটিক্সের কথা বলছেন? আপনার ভুলের রাজনীতির জন্য যাকে ভারতবর্ষের বুকে আমরা অচ্ছুৎ করে দিয়েছিলাম, আপনারা তাকে মাথায় তুলে নেচেছেন, জামাই আদর করেছেন, লজ্জা করা উচিত। আজকে অস্বীকার করতে পারেন মাননীয় মুখ্যমন্ত্রী, ভি. পি. সিং-এর কাছ থেকে বি. জে. পি. যখন সমর্থন প্রত্যাহার করে নিয়েছিল, আপনি তখন দিল্লি এয়ারপোর্টে নেমে কার কাছে প্রথমে গিয়েছিলেন? এল. কে. আদবানির কাছে গিয়েছিলেন, তাকে আপনি অনুরোধ করতে গিয়েছিলেন, তাকে পায়ে ধরতে গিয়েছিলেন, আপনি দয়া করে ভি. পি. সিং-এর কাছ থেকে সমর্থন প্রত্যাহার করে নেবেন না। তাই জ্যোতিবাবু, আপনার কাছ থেকে আমরা ভ্যালু বেসড পলিটিক্স শিখতে চাই না। সাম্প্রদায়িকতার কথা বলেছেন। আপনার দলের মধ্যে সাম্প্রদায়িক লোক রয়েছেন। একটু আগে একজন মন্ত্রী, শ্রী কলিমুদ্দিন সামস মুসলমানদের প্রতি দরদের কথা বললেন। আমিও মুসলিম। মুসলমানদের স্বার্থ যদিও ক্ষুন্ন হলেও মুসলমানরা লড়াই করবেন তাদের সঙ্গে। কিন্তু কি বললেন? মুসলিমদের জন্য একটা মন্ত্রী করেছেন।

জ্যোতিবাবু, বলুন তো—আপনার মন্ত্রী বাজেট বক্তৃতা দিতে পারেন? আপনার মন্ত্রীর বাজেট বক্তৃতা নেই কেন? যেখানে প্রতীম চ্যাটার্জির মতোন লোকের বাজেট বক্তৃতা আছে, যেখানে বনমন্ত্রী বিলাসি বালা সহিসের বাজেট বক্তৃতা আছে সেখানে মাইনোরিটি অ্যাফেয়ার্স মন্ত্রীর বাজেট বক্তৃতা নেই। তার কারণ, তার ডিপার্টমেন্টের আলাদা হেড নেই, টাকা নেই, খালি মন্ত্রী করে দিয়েছেন আর গাড়ি দিয়ে দিয়েছেন। মাইনোরিটিদের ধাপ্পা দিয়েছেন আর মন্ত্রীর নামে কোনও বাজেট বক্তৃতা নেই। সুতরাং মাইনোরিটি কমিউনিটিকে আপনি ধাপ্পা দিয়ে যাচ্ছেন। সেইজন্য আজকে বলছি, হিপোক্রাট মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার মধ্যে রয়েছেন। বলতে লজ্জা লাগে, ৮৪ বছর যার বয়স, যার ৫০ বছরেরও বেশি রাজনৈতিক জীবন, তার ঔদ্ধত্য এবং তার তাচ্ছিল্যভাব আজকে ভারতবর্ষের রাজনীতিকে একটা বিরাট সংকটের মধ্যে ঠেলে দিয়েছেন। আজকে একটা অচ্ছুৎ রাজনৈতিক দলকে ভারতবর্ষের মানুষের কাছে প্রতিষ্ঠিত করিয়েছেন আপনারা—একথা আজকে অস্বীকার করে লাভ নেই। যে পাপ আপনারা করে এসেছেন সেই পাপের প্রায়শ্চিত আপনাদের করতে হবে। তাই আজকে আমরা আপনাদের বিরুদ্ধে যে অনাস্থা এনেছি সেই অনাস্থা আনার নৈতিক কারণ আছে, অনাস্থা আনার যৌক্তিকতা আছে। সেইজন্য আমি আজকে এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার প্রথমে যে কথাটা বলতে ইচ্ছা করছে—ঠিক বুঝতে পারছি না—এই কয়েকদিনের অধিবেশনে বিরোধীরা এখানে একটা অনাস্থা প্রস্তাব আনলেন কেন? আগে তো অনাস্থা প্রস্তাব আনার কথা দিল্লিতে, পার্লামেন্টে, সেখানে ভয়ে জড়োসড়ো হয়ে সবাই কাঁপছেন। আর এখানে অনাস্থা প্রস্তাব নিয়ে আসলেন কেন ঠিক বুঝতে পারছি না। আমার বক্তব্য মূলত আইন-শৃঙ্খলা সম্পর্কে রাখব। আমি বিরোধীদের নেতার বক্তব্য যা অনুসরণ করেছি তাতে ৩/৪টি বিষয় মূলত তিনি তুলেছেন, আমি তার দু-একটি বিষয় বলব। মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, উনি সবটা বলবেন। কিন্তু আমি শুরুটা করতে চাইছি, মান্নান সাহেব বি. জে. পি.-কে নিয়ে আমাদের সম্পর্কে যে কথাগুলি বললেন সেটা দিয়েই। আপনি যখন বলছেন তখন একটু ভেবে দেখুন, উত্তরপ্রদেশে কল্যাণ সিং-এর সরকার হল কি করে আপনাদের পার্টি ছাড়া? দল ভেঙে চলে গেল বি. জে. পি.-র তলায়, কংগ্রেসের এই দুরবস্থা দাঁড়িয়ে দেখতে হচ্ছে তো? এই হচ্ছে কংগ্রেস দল এবং আপনি ভাল করেই জানেন, কংগ্রেস থেকে বেরিয়ে বি. জে. পি.-তে গেছে। এর পরেও আপনি দাঁড়িয়ে কথা বলছেন?

[3-50 — 4-00 p.m.]

আর আপনি ভালভাবেই জানেন যে দিল্লিতে ঐ কল্যাণ সিং মডেল তৈরির চেষ্টা হচ্ছে। সেই চেষ্টায় আপনি ভালভাবেই জানেন যে কংগ্রেসের ২৮ জন বি. জে. পি.-র

কাছে মাথা নিচু করে বসে আছে, যে কোনও মুহূর্তে ডাকলে চলে যাবে বি. জে. পি.-র সঙ্গে। এই হচ্ছে কংগ্রেস দলের অবস্থা। আমাদের দেশের মানুষ কংগ্রেসকেও চেনেন, বামপন্থীদেরও চেনেন। কংগ্রেসিদের সঙ্গে বামপন্থীদের পার্থক্যটা তারা বোঝেন। ধর্মনিরপেক্ষতার প্রশ্নে, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই-এর প্রশ্নে কংগ্রেস কোথায় দাঁড়িয়ে আছে আর বামপন্থীরা কোথায় দাঁড়িয়ে আছে দেশের মানুষ সেসব ভালভাবেই জানেন। কাজেই এসব কথা বলে লাভ নেই। ধর্মনিরপেক্ষতার প্রশ্নে বামপন্থীদের সম্পর্কে মানুষকে সন্দিহান করার চেষ্টা আপনারা করবেন না, মানুষ আপনাদের বিশ্বাস করবেন না। মানুষ জানেন যে কংগ্রেস ও বি. জে. পি. টাকার এ পিঠ ও পিঠ হয়ে যাচ্ছে। বামপন্থীরা অন্য জাতের, বামপন্থীরা অন্য শ্রেণীর, অন্য মানুষদের কথা বলে—একথাটা আপনারা মনে রাখবেন। আর ঐ যে কথাটা বললেন যে আমাদের মন্ত্রী আছেন, তার ডিপার্টমেন্ট আছে কিন্তু তার বাজেট নেই, বাজেট ভাষণ নেই ইত্যাদি, এ সম্পর্কে বলি, যখন গিলোটিন হয় তখন অনেক কিছু বাদ হয়ে যায়। কাজেই ঐ কারণে বাদ যায়নি। এইসব কথা বলে রাজ্যের সংখ্যালঘুদের উত্তেজিত করার চেষ্টা করবেন না। এ রাজ্যের সংখ্যালঘু মানুষরা জানেন যে কংগ্রেস কি, কংগ্রেস দলটা কি? বাবরি মসজিদ নিয়ে আপনারা যা করেছেন তাতে সারা দেশের সংখ্যালঘু মানুষরা কোনও দিন আপনাদের ক্ষমা করবেন না। আপনারা কি কাজ করেছেন এবং আমরা কি কাজ করতে পেরেছি এবং করছি তা মানুষ দেখেছেন। তারপর বিরোধী দলের নেতা অতীশবাবুকে দেখেছি তিনি সুযোগ পেলেই পঞ্চায়েতের বিরুদ্ধে খানিকটা বিষোদ্গার করেন। আচ্ছা আপনি কি সত্যি এসব বিশ্বাস করেন? পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যে পঞ্চায়েত তৈরি হয়েছে সারা ভারতবর্ষে তো তার নজির নেই। সারা ভারতবর্ষ তো আজকে এই মডেলকেই অনুসরণ করতে চাইছে। দলমত নির্বিশেষে—কংগ্রেস, জনতা, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত মডেলকে অনুসরণ করতে চাইছে। এটা এই কারণেই কি যে পশ্চিমবঙ্গের মডেলটা ভুল? আপনি কি একথাটাই বলতে চান? অতীশবাবু, আপনি আপনার বক্তৃতার সময় আশা করি এ সম্বন্ধে বলবেন। এই যে সংবিধান সংশোধন করে পঞ্চায়তকে নতুন করে সাজানো হল এর উৎসটা কি? এর উৎসটা হচ্ছে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের সাফল্য। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ব্যবস্থায় এইভাবে সাফল্য না আসলে কেন্দ্রীয় সরকার সংবিধানের সংশোধনী আনতেন না। আপনিও ভালভাবে জানেন যে একটা বিরাট প্রশাসন চলছে। গ্রামের মানুষরা আজকে মাথা তুলে দাঁড়িয়েছে। আদিবাসী, তফসিলি, পিছিয়ে পড়া মানুষরা আজকে রাজ্যের প্রসাসনিক ক্ষমতায় তারা কথা বলছে। এখানেই আপনাদের রাগ। গ্রামের গরিব মানুষগুলি যারা আপনাদের পায়ের নীচে থাকত তারা আজকে মাথা তুলে কথা বলছে। আদিবাসী ভাই, গরিব ঘরের ছেলেমেয়েরা আজকে কথা বলছে এবং সেখানেই আপনাদের রাগ, আপনাদের আপত্তি। এই রাগ দেখিয়ে কোনও লাভ নেই। গ্রামের গরিব মানুষরা আজকে তাদের পথ চিনে

নিয়েছে কাজেই আপনারা বিরোধিতা করলেও ঐ পঞ্চায়েত থাকবে এবং চলবে, আপনারা কিছুই করতে পারবেন না। আমি আর অন্য প্রসঙ্গে যাব না, আইনশৃঙ্খলার ব্যাপারে কয়েকটি কথা বলব। এই প্রসঙ্গে বলতে গিয়ে অতীশবাবু ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলের বাজেটের কথা বললেন। আচ্ছা, ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে অতীশদা, আপনার বয়স কত ছিল এবং আমার বয়স কত ছিল? ৩০ কোটি টাকা যখন বললেন পুলিশের বাজেট ছিল তখন গোটা রাজ্যের বাজেট কত ছিল? এইসব কথা আপনার মতন নেতা বললে আমার একটু অসুবিধা হয়। ১৯৫০ সালে টাকার দাম কি ছিল, জিনিসপত্রের দাম কি ছিল সেটা তো জানেন। বিধানবাবুর আমলের বাজেটের সঙ্গে আমার আমলের বাজেটের টাকার উল্লেখে করছেন কিন্তু টাকার দামের পার্থক্যটা বললেন না। '৭২ সালের সঙ্গে তাও খানিকটা তুলনা হয়, কিন্তু তার থেকে বাড়েনি বেশি। আপনি শুধু খেয়ালটা রাখবেন যে আমাদের পুলিশের বাজেট গোটা স্টেট বাজেটের ২।। পারসেন্ট। এটাই হচ্ছে মূল কথা এবং এটাই মনে রাখবেন। এই ২।। পারসেন্ট বাজেট নিয়ে আমরা চেষ্টা করছি কাজ করতে। যেহেতু আমরা একটা দায়িত্বশীল সরকার সেই হেতু আমাদের মূল খরচটা হয় অন্য জায়গায়। মূল খরচটা হয় বিদ্যুৎ, স্বাস্থ্য, শিক্ষা প্রভৃতিতে। আর ২।। পারসেন্ট বাজেট নিয়ে পুলিশ চলছে। এটাই হচ্ছে আসল নীতি। আপনি বললেন পশ্চিমবাংলায় শুধু নাকি অপরাধ বাড়ছে এবং বললেন আপনি তুলনা করছেন কেন? আচ্ছা আপনি বলুন তো তর্কের খাতিরে যে কোনটা ভাল কি খারাপ একথাটা তুলনা ছাড়া, একটা মানদন্ড ছাড়া আপনি কি করে বলবেন?

আমরা তো স্বর্গে বাস করছি না, বাস করছি ভারতে। আর পশ্চিমবঙ্গ ভাল, কি খারাপ, সেটা তুলনা করতে হবে বিহার, ওড়িষ্যা, উত্তরপ্রদেশ প্রভৃতি রাজ্যের সঙ্গে ; কলকাতার তুলনা করতে হবে মাদ্রাজ, বোম্বের সঙ্গে। সেখানে আমি বলছি, অপরাধের সংখ্যাটা বেড়েছে সারা ভারতেই। আমাদেরও বেড়েছে, কিন্তু সেটা মার্জিনাল। ওখানে অপরাধ বৃদ্ধির গড়পড়তা হার অতি বেশি, কিন্তু আমাদের গড়পড়তা হারটা কম। আর নির্দিষ্ট ভাবে বলছি, আমাদের রাজ্যে ১৯৯৬ থেকে ১৯৯৭ সালে একটি দুটি জায়গা ছাড়া কলকাতা শহরে ডাকাতি বেড়েছে এবং কথাটা আমি গোপনও করিনি। কিন্তু সারা পশ্চিমবঙ্গে অপরাধের সংখ্যা কমেছে। ১৯৯৬ সালে ডাকাতির সংখ্যা ছিল রাজ্যে ৪৭৫, ১৯৯৭ সালের সেপ্টেম্বর পর্যন্ত সংখ্যাটা দাঁড়িয়েছে ২৭৬। অর্থাৎ এক্ষেত্রে ট্রেন্ডটা রাজ্যে ডাউনওয়ার্ড। তবে আমি বলছি, কলকাতায় ডাকাতিটা একটু বেড়েছে।...**(কংগ্রেস বেঞ্চ থেকে ধ্বনি ঃ কিন্তু সংখ্যাটা নিয়ে জাগলারি করা হচ্ছে)**... রাজ্যে ডাকাতি যা হচ্ছে সেটা ডাউনওয়ার্ড ট্রেন্ডে আছে।... **(কংগ্রেস বেঞ্চ থেকে ধ্বনি ঃ কোথা থেকে এসব কাগজপত্র পাচ্ছেন?)**... ডিপার্টমেন্ট থেকেই এসব পাই।

অতীশবাবু যখন বলছিলেন, তিনি বলতে বলতে উত্তেজিত হয়ে গিয়েছিলেন। তিনি

বলছিলেন—মারাত্মক ফায়ারিং হচ্ছে এবং সেটা ব্রিটিশ রাজত্বকেও ছাড়িয়ে গেছে। আমি বলে দিচ্ছি, কলকাতা এবং রাজ্যে ফায়ারিং-এর ঘটনা ঘটেছে ১৯৯২ সালে ১৪০, ১৯৯৩ সালে ১২৫, ১৯৯৪ সালে ১১৯, ১৯৯৫ সালে ৯৮, ১৯৯৬ সালে ৯৬ এবং ১৯৯৭ সালে এখন পর্যন্ত ৩৮। অর্থাৎ হারটা কমেছে—১৪০ থেকে ৩৮য়ে নেমেছে। সুতরাং ফায়ারিং নিঃসন্দেহে কমেছে। আর কলকাতায় ফায়ারিং ১৯৯২ সালে ফায়ারিং ১৯৯২ সালে ১২, ১৯৯৪ সালে ৮, ১৯৯৫ সালে ৯, ১৯৯৬ সালে ৫ এবং ১৯৯৭ সালে এখন পর্যন্ত ৩। হিসাব করে দেখুন, সংখ্যাটা কমেছে। বিধানসভায় প্রশ্নের উত্তরে বলেছি, তবুও আবার বলছি যে, দেখলেই পুলিশ চারপাশে ফায়ারিং করছে এটা ঘটনা নয়। ফায়ারিং-এর সংখ্যাটা কমেছে এবং সাধারণভাবে অপরাধ প্রবণতা কমেছে একথা মনে রাখবেন। যখন এই কথাগুলো বলছি তখন মাননীয় অতীশবাবুকে একটা অনুরোধ করব—একটা রিপোর্ট উনি যেন জোগাড় করে নিয়ে পড়েন। রিপোর্টটা পার্লামেন্টে প্লেসড হয়েছিল, তবে তার ভবিষ্যত কি জানি না—ভোরা কমিটির রিপোর্ট। সেই রিপোর্টে বলা হয়েছে যে, ক্রিমিনাল—পলেটিসিয়ান নেক্সাসে দিল্লি, উত্তরপ্রদেশ, বিহারে কি হচ্ছে। দুর্ভাগ্যবশত আমাদের রাজ্যের নাম নেই ভোরা কমিটির রিপোর্টে। রাজনীতিতে দুর্বৃত্তায়ণ যা হয়েছে সেই সম্পর্কিত ভোরা কমিটির রিপোর্টটা পড়ে দেখবেন। বোম্বেতে কি অপরাধ হচ্ছে, মাদ্রাজে কি অপরাধ হচ্ছে পড়ে দেখবেন। এদিকে আমরা সতর্ক আছি, কারণ পুলিশ লক-আপে মৃত্যুর মতো ঘটনা ঘটলে তার তদন্ত শুধু সরকার নয়, অন্য একটি কমিশনও করে থাকেন। আমাদের রাজ্যে হিউম্যান রাইটস কমিশন যা গঠিত হয়েছে সেই কমিশন অন্য কোনও রাজ্যে আছে কি? কোথায়ও নেই। দেশে ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন যা গঠিত হয়েছে সেই কমিশন অন্য কোনও রাজ্যে আছে কি? কোথায়ও নেই। দেশে ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন আছে এবং আমাদের রাজ্যে আমরা হিউম্যান রাইটস কমিশন করেছি। প্রতিটি মৃত্যুর সঙ্গে সঙ্গে, ২৪ ঘন্টার মধ্যে, তার রিপোর্ট দিতে হবে এবং প্রতিটি ক্ষেত্রে পুলিশের পাশাপাশি হিউম্যান রাইটস কমিশন এনকোয়ারি করবেন। তাদের রিপোর্টের উপর দাঁড়িয়ে আমাদের সিদ্ধান্ত নিতে হবে।

[4-00 — 4-10 p.m.]

সুতরাং কোনওটার ক্ষেত্রেই আমরা এড়িয়ে চলতে চাই না। সত্য বাপুলি মহাশয় কোথা থেকে ফিগারটা দিলেন আমি জানি না যে পশ্চিমবাংলা নাকি দ্বিতীয়। আমি জানি না উনি কোথা থেকে এই ফিগারটা দিলেন। আমি বলছি আমাদের পশ্চিমবাংলায় ১৯৯৬ সালে ৭ এবং এই বছর ১৯৯৭ সালে এই পর্যন্ত হয়েছে ৪ জন, এটা হচ্ছে স্টেট পুলিশের আর কলকাতা পুলিশের এই বছর হয়েছে ৩ জন লক আপ ডেথ। প্রতিটি লক আপ ডেথের ক্ষেত্রে আমরা ব্যবস্থা নিচ্ছি। কারণ শুধু এটা মনে রাখবেন যখন এই কথাগুলি বলছেন, লক আপ ডেথের ক্ষেত্রে কোনও রকম দ্বিমত আছে রাজনীতি আছে?

যদি লক আপের ভেতর মেরে ফেলে, যে অপরাধ করেছে সে শাস্তি পাবেই। যখন আপনারা অভিযোগ করেন, ভাবতে মজা লাগে, আপনাদের সময় যখন সরকার ছিল তখন জেলখানায় গুলি চলেছিল ৩ বার। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল, জেল খানায় গুলি চলেছিল এবং জেলখানায় গুলিতে কত লোক মারা গিয়েছিল তার কোনও রিপোর্ট পাওয়া যায়নি। জরুরি অবস্থার সময় জেল খানায় গুলি চলেছিল। জেলখানায় গুলির মতো নির্লজ্জ ঘটনা কোনও সরকার করেনি, আপনারা যা করেছিলেন।

(এ ভয়েস ঃ কবে হয়েছিল?)

এমারজেন্সির মধ্যে জেলখানায় গুলি হয়েছিল ৩ বার, তিন বার জেলখানায় গুলি চলেছিল, আমি ডেট দিয়ে দেব আপনাকে। সেই জেল খানায় কত লোক মারা গিয়েছিল তার কোনও হিসাব নেই। আমি শুধু এই কথা বলতে চাই লক আপ ডেথের ক্ষেত্রে আমাদের কোনও দ্বিমত নেই, প্রতিটি ক্ষেত্রে প্রয়োজনীয় ব্যবস্থা নিই। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে, এই রাজ্যের মানুষ আমরা, এটা শুধু দাবি করছি যে পশ্চিমবাংলা আইন-শৃঙ্খলার ব্যাপারে ঘটনা যাই ঘটুক, আমরা আত্মসন্তুষ্ট নই। যদিও আমরা জানি বোম্বের থেকে ম্যাড্রাসের থেকে ব্যাঙ্গালোরের থেকে আমাদের কলকাতা মহানগরী সমস্ত দিক থেকে উন্নত। যখন আপনারা সমালোচনা করেন তখন আপনাদের একটু ভেবে দেখতে বলব। এই যে শারদীয়া উৎসব হয়ে গেল, এই শারদীয়া উৎসবে পুলিশ যা করতে পারল, কই একবারও তো বললেন না যে, না, এটা ভাল হয়েছে? বললেন না তো? বিরোধী দলের নেতা, বিরোধিতা করছেন, একটু ভাল কাজটাও তো বলবেন। এই যে মাদার টেরেজার মৃত্যুর ঘটনা, শোকস্তব্ধ কলকাতা, সেই যে ফিউনিরাল হল, তার যে শোকযাত্রা, শোক মিছিল হল, আন্তর্জাতিক ক্ষেত্রে বিভিন্ন দেশ থেকে চিঠি আসছে কলকাতার পুলিশ কলকাতার প্রশাসন নিয়ে। বিরোধী দলের নেতা একটুও তো বললেন না যে পুলিশ এই কাজ করতে পারে, পুলিশ এই কাজ করেছে এবং পরে দেখিয়েছে যে আন্তর্জাতিক মানের একটা অনুষ্ঠানের কি করতে হয়? এইগুলি তো বললেন না। শুধু এই জন্য বলছি যে আপনাদের গোলমালটা হয়ে যায় এখানেই—আমি এই কথা বলে শেষ করব—কিছু কাগজ আপনাদের মাঝে মাঝে উৎসাহিত করে। এবং উৎসাহিত করে বিকৃত ভাবে। কি ভাবে উৎসাহিত করে? আপনারা জানেন বানতলা নিয়ে কত ঘটনা কত চিৎকার চেঁচামেচি কত কি হয়ে গেল। কিন্তু বানতলা নিয়ে যে কাগজগুলি সরব ছিল কি হয়েছে না হয়েছে, কারা করেছে, কি ভয়ঙ্কর ব্যাপার কিন্তু আমার ধারণা বিরোধী দলের সদস্যরা অনেকে জানেন না যে এই বানতলার ঘটনা নিয়ে শেষ পর্যন্ত কি হল। আমার ধারণা অনেকে জানেন না কি হল। প্রশ্নটা করেছি এই কারণে যে বানতলায় আক্রমণ হয়েছে এটা প্রতিটি কাগজে এক মাস ধরে টানা নিউজ হয়েছে ফার্স্ট পেজে। কিন্তু যখন বিচার হয়েছে হচ্ছে, আসামীরা গ্রেপ্তার হয়েছে,

গ্রেপ্তারের পর যখন বিচার শেষ হয়েছে এবং বিচার শেষ হয়ে যাওয়ার পর যখন যাবজ্জীবন কারাদন্ড হয়েছে সেই খবরটা ১ পাতায় আসেনি, এসেছে ৭ পাতার শেষে ১১ লাইনে। এটাই হচ্ছে সমস্যা, সেখানেই আপনারা বিভ্রান্ত হয়েছেন। অপরাধ হচ্ছে, এই সমাজে অপরাধকে নির্মূল করার দায়িত্ব কে নিতে পারবেন আমি জানি না। কিন্তু অপরাধকে দমিয়ে রাখার জন্য, অপরাধকে কমিয়ে রাখার জন্য, অপরাধকে নিয়ন্ত্রণ করার জন্য আমাদের আন্তরিকতার অভাব নেই।

(এ ভয়েস ঃ আপনি পারবেন না?)

আমি না পারলে আপনিও পারবেন না। সেই কারণে বলছি, এই যে প্রস্তাব আপনারা এনেছেন আমি এই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না, আপনাদের যে অনাস্থা প্রস্তাব সেই অনাস্থা প্রস্তাবের উপর অনাস্থা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় বিরোধী দলের নেতা অতীশবাবু যে অনাস্থা প্রস্তাব এনেছেন এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে, তার সমর্থনে আমি কয়েকটি কথা সংক্ষেপে বলছি। প্রথমেই বলি যে, ছেঁদো এবং বাজে কথা বলা একটা ছোঁয়াচে রোগ। জ্যোতিবাবুর থেকে এটা বুদ্ধদেববাবুর হয়েছে। জ্যোতিবাবু আজকে সকালে আবার বললেন যে, বামফ্রন্টের চারজনকে কিনেছিল। হাতে একটা প্রমাণ নেই, পুলিশ দপ্তর প্রমাণ করতে পারবেন না জেনেও এই কথা বললেন। আপনাদেরই দলের চারজন বিক্রি হয়ে গিয়েছেন গরু ছাগলের মতো। আবার বললেন, ব্যালট বাক্স খুললে পাওয়া যাবে। বুদ্ধদেববাবু বললেন, কংগ্রেসের ২৮ জন তৈরি হয়ে আছে বি. জে. পি.-র সঙ্গে যাবার জন্য। এটা আপনাকে কে বলল আমি জানি না। প্রমাণ করতে পারবেন আপনি? অ্যাসেম্বলিতে দাঁড়িয়ে বলে দিলেন একটা বাজে কথা, ছেঁদো কথা—জ্যোতিবাবুর মতো বাজে কথা।

(গোলমাল)

স্যার, বুদ্ধদেববাবুর আবার ছোঁয়াচে রোগ লেগেছে। তিনি ভাবছেন যে, হিসাব দিলে লোকে বিশ্বাস করবে। ২.৫ পারসেন্ট পুলিশ বাজেট, তাতে পুলিশ কাজ করে। এখানে অসীমবাবু নেই রাফলি দশ হাজার কোটি টাকার বাজেট তার ২.৫ পারসেন্ট হলে হয় ২.৫০ কোটি টাকা। ওর বাজেট হচ্ছে ৬৬২ কোটি টাকা, সেটা হলে হয় ৬.৬২ পারসেন্ট। একজন মন্ত্রী বিধানসভায় দাঁড়িয়ে অসত্য কথা যদি বলেন—কি সম্ভব হওয়া উচিত তা বিচার না করে বলে দিলেন ২.৫ পারসেন্ট। স্যার, আমি আগেরবার অনাস্থা প্রস্তাবে যখন বলেছিলাম, আমি বলেছিলাম, জ্যোতিবাবু, আপনাকে কে অনাস্থা দিল? আপনারই দলের লোক, আপনাদের পলিটব্যুরো, সেন্ট্রাল কমিটি আপনার বিরুদ্ধে। আমি

জ্যোতিবাবুকে বলেছিলাম, আপনি এখনও আছেন কেন? তখন তার প্রতি দলের অনাস্থাটা কেন, না উনি প্রধামনন্ত্রী হতে চেয়েছিলেন। সেন্ট্রাল কমিটি বলেছিল, না, হতে পারবেন না। বুদ্ধদেববাবু, সেইজন্যই আবার এই অনাস্থা। স্যার, আমি একটা রিপোর্ট থেকে পড়ছি, এটা থেকে বুঝবেন, অনাস্থা কোথায়? দল জ্যোতিবাবুর বিরুদ্ধে গিয়েছে। আমি একটা রিপোর্ট থেকে পড়ছি। খবরের কাগজে এটা বেরিয়েছিল। রিপোর্টে বলছে, "It was a spectacle residents of Nager Bazar in South Dum Dum will not easily forget. The mighty comrade Amitava Bose, the CPI (M)s North 24 parganas district secretary was running through the street, his dhoti in disarray chased by angry comrades in arms. His tormentors belonged to the party faction led by another local satrap and West Bengal's inimitable minister for sports, Subhash Chakraborti. Bose had apparently angered Chakraborty and his group by abusing Chief Minister Jyoti Basu at a party meeting. So when he came to attend the election to the South Dum Dum local committee of the party last month, they pounced on him pulled at his dhoti and turned him out on the street." জ্যোতিবাবুর বিরুদ্ধে বক্তৃতা দিয়েছেন ওর পার্টির ডিস্ট্রিক্ট সেক্রেটারি। তাই পার্টির লোকেরা ধুতি খুলে দিয়েছে। এই হচ্ছে পার্টির অবস্থা। অনাস্থা কোন স্তরে গিয়েছে, শুনুন। এটা আমার কথা নয়, কাগজে বেরিয়েছে। এটা যদি সত্য না হত তাহলে চ্যালেঞ্জ করতে পারতেন। সেখানে বলছে, "About the same time, comrades of a local committee in Tollygunge broke chairs and tables during the party election.

But some partymen in Behala bettered their previous records in inner party wranglings. They fired at two leaders of the Calcutta district committee in a by lane while elections in the Behala west zonal committee were on. The election had to be postponed on charges of false voting." পার্টিতে লড়াই এমন যে, জোনাল কমিটির মিটিং চলছে। এবারে দেখুন, এটা কেন হচ্ছে?

[4-00 — 4-10 p.m.]

যেন যেটা ব্যাপার স্যার, "It was not only Amitava Bose of North 24 Parganas who spoke openly against the Chief Minister. In dozens of local and zonal committee conferences Basu became the centre of

heated debates." একা অমিতাভ বোস নয়, পলিটব্যুরোতেও আজকে জ্যোতিবাবুর বিরুদ্ধে নো কনফিডেন্স আনা হচ্ছে "The performance of his government is not discussed at these conferences. The debates centre on Basu's line that the time has come for the party to join an anti-Congress and anti-BJP government at the Centre—the line that was defeated at the controversial central committee meeting last year which rejected the United Front's offer to Basu to be the Prime Minister."

পলিটব্যুরো থেকে পার্টির লোকাল কনফারেন্স সর্বত্রই আজকে জ্যোতিবাবুর বিরুদ্ধে নো-কনফিডেন্স। সুতরাং আমরা তো ওনার বিরুদ্ধে নো-কনফিডেন্স আনবই। নো কনফিডেন্স হচ্ছে লোকাল কমিটিতে। গুলি চলেছে জ্যোতিবাবুকে সেন্টার করে, এটা তো আর আমরা লিখিনি টেলিগ্রাফ কাগজে বেরিয়েছে। স্যার, আমি আরেকটা লেখা পড়ে শোনাচ্ছি—তখন সরকারের চোখের সামনে দেখছি, এমনকি নিজে হয়ত কাগজপত্রে সই করে দিচ্ছি, যুবকদের আন্দোলন, ছাত্রদের আন্দোলন মহা মিছিল হচ্ছে, মহা পরিক্রমা হচ্ছে ইত্যাদি ইত্যাদি। কিন্তু শেষ পর্যন্ত না ধরা পড়ে সরকারি কোনও সূত্র থেকে বের করে নিয়ে এইসব মহোৎসব করা হচ্ছে। আমার সন্দেহ পুরো মানসিকতার মধ্যে গলদ ঢুকে গেছে—এটা কে বলেছেন—অশোক মিত্র। শারদীয়া গণশক্তিতে, পাতা ১১৯, এটা আমাদের অ্যালিগেশন নয়। উনি আবার বলেছেন—আমার তো মনে হয় ১৯৭৭ সালের পরবর্তী অধ্যায়টিকে আর ততটা আকর্ষণীয় বলে মনে হয় না। খুব সাদা বাংলায় বলতে পারি, আমার কাছে কমিউনিস্ট পার্টির চেহারা। এখনও অতীতের সম্মোহনে আচ্ছন্ন। এমন এক পরিবেশ যেখানে ভাঙা তক্ত পোষের উপর মলিন চাদর জড়ানো, দেওয়ালে ঝুল ঝুলছে, ছিন্নতায় ঘেঁষা চারিদিকে, কিন্তু তারই মধ্যে আনন্দ ছড়িয়ে পড়েছে। কাকে উদ্দেশ্য করে এই উক্তি—মহারাজাকে। যে মহারাজের বাড়ি এয়ার কন্ডিশন করা, কোনও ঝুল ঝুলছে না, সামনে পেছনে কোনও নোংরা চাদর ঝোলানো নেই। এই উক্তি অশোক মিত্রের, শারদীয়া গণশক্তিতে বেরিয়েছে। এটা তো আর কংগ্রেসিদের কাগজ নয়, শারদীয়া গণশক্তি আপনাদের কাগজ, তাতে বেরিয়েছে। এবার আমি আরেক জনের লেখা থেকে কোট করছি। আজকে বক্তব্য বেশি দেব না, কোট করব। ডঃ পার্থ চ্যাটার্জি, সেন্টার স্ট্যাডি ফর সোশ্যাল সায়েন্সেস তার ডিরেক্টর। তিনি একটা বই লিখেছেন প্রেজেন্ট হিস্ট্রি অব ওয়েস্ট বেঙ্গল। তিনি তো আর কংগ্রেসি নয়, স্ট্রং বামপন্থী, বন্দি মুক্তি আন্দোলনে ছিলেন। কেউ কেউ আবার নকশাল পন্থী বলে থাকেন। উনি একটা অ্যানালাইসিস করেছেন ২০ বছরের বামফ্রন্ট সরকারের। তাতে বলেছেন যে কুড়ি বছর বামফ্রন্ট সরকার একই রকম আছেন, তাতে বলেছেন—"The Left Front has failed to put forward and carry out even a credible parliamentary programme of

change. These early policies of the Panchayat Government-land rights to Bargadar and food for work soon reach the point of exhaustion. It has never formulated a viable programme of agricultural development except to shamefacedly collude in the percolation of a degenerated form of capitalist agriculture, health and education."

এখানে কোনও এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট হয়নি, ক্যাপিটালিস্ট এগ্রিকালচার এনেছেন। তারপরে বলেছেন—"On the industrial front, it has been able to do nothing about the prolonged and seemingly irreversible stagnation, increasingly unemployment and proliferation of deeply impoverished, sector of unorganised labour on power, transport." যেটা নিয়ে অতীশবাবু বলেছেন—"Not only has there been any effective programme of change. Even the existing systems have been allowed to rot and crumble."

[4-10 — 4-20 p.m.]

ডঃ পার্থ চ্যাটার্জি বলেছেন পুরো ব্যবস্থাই ভেঙ্গে পড়েছে। শুধু তাই নয় Its constantly clamouring of stepmotherly treatment by the centre has increasingly sounded like a hollow excuse rather than the rally in cry of a populous struggle for changing the present constitutional framework. On top of these, charges of sectarianism corruption and manipulation of government machinery and patronage system for serving narrow party interest have become more and more vociferous. যে সরকারের ক্ষমতাকে ব্যবহার করে পার্টিকে শক্তিশালী করা হচ্ছে, যে চার্জ ডঃ অশোক মিত্র করেছেন গণশক্তিতে। যে চার্জ ডঃ পার্থ চ্যাটার্জি তার নূতন বইতে করেছেন, অক্সফোর্ড ইউনিভার্সিটি প্রেস থেকে ৭ দিন হল বেরিয়েছে, তাতে উনি বলেছেন, জ্যোতিবাবু তো এককালে বামপন্থীদের নেতা ছিলেন, কিন্তু আজকে জ্যোতিবাবুর নূতন চরিত্র কি? জ্যোতিবাবুর নূতন চরিত্র হচ্ছে, দি লেফট ফ্রন্ট সম্বন্ধে বলেছেন, The Left Front—about it, he says—'If there exists any justification at all for those who call themselves "revolutionary" to take up the reigns of the government within a bourgeois constitutional order, it must lie in the demonstration that the repressive machinery of the state can be brought under the moral sway of the democratic will of the people.' তার মানে রাষ্ট্রের যে ক্ষমতা, যে অত্যাচার করার ক্ষমতা সেটা মানুষের অধীনে আসবে। সেখানে কি হচ্ছে, উনি বলছেন লক আপ ডেথ

সম্বন্ধে স্যার, কে বলছে 'by reacting as they have done to the incidents in confusion and inept attempts that cover up the Left Front leadership has now surrendered to the right, perhaps more than ever before, the moral ground for legitimate rules.' You have surrendered the moral ground for legitimate rules. You are neither a revolutionary, nor a communist, nor a proper bourgeois democratic party. This is the condition.'

আমি নই, ডঃ পার্থ চ্যাটার্জি বামপন্থী প্রায় নকশালপন্থী। স্যার, আমি আরও বলছি, আপনাদের সরকারের পাবলিক সেক্টর কি করে চলছে, সেই সময় উনি বলছেন—'The performance of its own public sector units'—I shall say about it later—'is so dismal to the extent that it has made an offer to private capitalists to take back some of the units now langushing in the nationalised sector. The Left Front's policy on industry has been one of complete ad-hocism. It has conceded, constantly acceded, to the power of organized interests and thus only sought to drift along the path of least resistance.'

স্যার, আমি যে থিসিসটা আপনাদের সামনে রাখলাম লেফট ফ্রন্ট যে স্ট্রাকচার ছিল সেটা ভেঙে পড়েছে অলটারনেট রাখতে পারেনি। স্টেট থেকে রিপ্রেসিভ মেশিনারি সরিয়ে নিতে পারেননি। আমি ছোট্ট দুটো হিসাব দেব, তাতে ক্লিয়ার হয়ে যাবে লেফট ফ্রন্ট পাচ্ছেন না। পঙ্কজ ব্যানার্জির একটা প্রশ্ন ছিল, কতবার গুলি চলেছে পশ্চিমবাংলায়, এই গত কয়েক বছরে? তার উত্তর হচ্ছে শুধু জুন থেকে ফেব্রুয়ারি পর্যন্ত গুলি চলেছে ৭১ বার, মারা গিয়েছে ১০ জন। আমি পঙ্কজ ব্যানার্জির প্রশ্নটা পড়ছি,—'How many times police has opened fire from June '96 to February '97 ? How many persons are killed by such firing ?' যারা পুলিশকে গণতান্ত্রিক আন্দোলনে ব্যবহার করবেন না বলেছিলেন তারা মাত্র ৮ মাসে গুলি চালিয়েছে বেশ কয়েকবার। এখানে বুদ্ধদেববাবুর উত্তর হচ্ছে, ৭১ বার, মারা গিয়েছে কয়েকজন। ৮ মাসে ১৮ জন। ১৮ জনকে গুলি করে এই সরকার গণতন্ত্রের সরকার মাত্র ৮ মাসে ৭১ বার গুলি চালিয়েছে। আপনাদের পুলিশ, আপনাদের সরকার, আপনাদের রিপ্রেসিভ মেশিনারি। আমার চার্জ হচ্ছে, জ্যোতিবাবুর নেতৃত্বে, ওয়ার্ল্ড ব্যাঙ্ক এর জন মেজরের কথায় ওরা গরিবের বিরোধী সরকার হয়ে দাঁড়িয়েছে। আজকে সর্বত্র এদের স্লোগান কি, হকার হঠাও। গতকালও আমি হকারদের মিটিঙে গিয়েছিলাম, ৪০/৫০ হাজার হকারকে উচ্ছেদ করে দিয়ে ৪ হাজার হকারের স্টল করে বলছেন, এরা করে খাবে. বেকার সংখ্যাটা জোর করে বাড়িয়ে দিলেন, পুনর্বাসনের ব্যবস্থা করলেন না। আপনারা তো

গরিবের সরকার, কি করলেন তাদের? গতকাল সুভাষবাবু বাসের ভাড়া দেড় টাকা করে দিয়েছেন, এতে তো গরিবের সবচেয়ে বেশি লাগবে। আমাদের সঙ্গে একবারও এই ব্যাপারে আলোচনা করলেন না। মিনিমাম ফেয়ার দেড় টাকা করে দিলেন। কার পকেটে লাভটা হবে, প্রাইভেট বাস ওনার যার সঙ্গে এই সরকারের লাগোয়া আছে। স্যার, সুভাষবাবুর লোকসান এতে কত হয়েছে, কমবেশি সুভাষবাবুর লোকসান কত, সেটা আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন।

[4-20 — 4-30 p.m.]

শুধু সি. এস. টি.-তে লোকসান হয়েছে ৪৬ কোটি টাকা ; এস. বি. এস. টি. সি.-তে লোকসান হয়েছে ১১ কোটি টাকা ; নর্থ বেঙ্গলে লোকসান হয়েছে ৮ কোটি টাকা ; সি. টি. সি.-তে লোকসান হয়েছে ২০ কোটি টাকা এবং সারফেস ট্রান্সপোর্ট কর্পোরেশনে লোকসান হয়েছে ৬৭ লক্ষ টাকা। শুধু সি. এস. টি. সি.-তে লোকসান হয়েছে ৪৬ কোটি টাকা এবং আপনি সেই লোকসান মেটাবার জন্য ভাড়া বাড়িয়ে প্রাইভেট ট্রান্সপোর্ট ওনারদের সুযোগ করে দিলেন বাংলার গরিব মানুষদের থেকে টাকা আদায় করে নেওয়ার। আপনারা গরিব বিরোধী। আপনারা ভাবতে পারেন দিল্লিতে এখনও এক টাকা মিনিমাম ফেয়ার আছে। পৃথিবীর সব দেশে আরবান ট্রান্সপোর্ট সাবসিডাইস, তার জন্য আপনারা কিছু করেননি, এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। স্যার, একটু পার্থ দে বললেন গরিব মানুষরা সরকারি হাসপাতালে আসে। গরিব মানুষরা সরকারি হাসপাতালে আসতে বাধ্য হয়ে থাকে বলেই কিন্তু তাদের জীবনের কোনও দাম নেই। তাই ৮৫ জন মানুষ ম্যালিগনেন্ট ম্যালেরিয়ায় মারা গেল, মেডিক্যাল কলেজের ইডেন হাসপাতালে ১৪২ জন শিশু মারা গেল। স্বাস্থ্য বিষয়ক সাবজেক্ট কমিটি গত তিন বছর ধরে বলে আসছে ম্যালেরিয়ায় বিরুদ্ধে ব্যবস্থা নিন। আপনারা ব্যবস্থা না নেওয়ার ফলে স্বাধীনতার ৫০ বছর পরেও আজকে কলকাতা শহরে ম্যালেরিয়ায় লোক মারা যাচ্ছে। আপনাদের গণশক্তি পত্রিকার পন্ডিত এডিটার বললেন, ম্যালেরিয়া নাকি কোটিপতিদের হয়, কাজেই এতে কিছু করার নেই। তাহলে সূর্যকান্তবাবু কি কোটিপতি? এই তো আপনাদের সি. পি. এমের লোকেদের আই কিউ। হঠাৎ করে আপনারা এই ধরনের কথা বলে দিলেন। সরকারি হাসপাতালে ন্যূনতম স্বাস্থ্য পরিষেবা যা আপনাদের দেবার কথা, তা আপনারা দিতে পারছেন না। তার কারণ গরিবরা হাসপাতালে যায়। আপনাদের এই সরকার গরিবদের বিরোধী, ঠ্যালা, রিক্সা, হকারদের বিরোধী। আপনারা গতকাল একটা বিল পেশ করেছিলেন, অনেক বলেছি তাপস আর আমি। ভাড়াটেদের স্বার্থের বিরুদ্ধে এই বিল হয়েছে। তাহলে কে কে যাবে? হকার যাবে, ঠেলা যাবে, রিক্সাওয়ালারা যাবে, গরিব মানুষরা হাসপাতালে মরে যাবে। তাহলে থাকবে কারা? থাকবে শুধু সি. পি. এমের সাগরেদরা। এটাই হচ্ছে এদের ফর্মুলা, সেই ফর্মুলাতেই এরা চলছে। আমি অন্য

কয়েকটি কথা বলছি, শিক্ষা ক্ষেত্রে আপনি চেয়ারম্যান করছেন কাকে? পাঁচটি লোক, যাদের কেউ নাম শোনেনি, তারা নাকি বিরাট শিক্ষাবিদ। তারা কারা? ভাস্কর ব্যানার্জি, যাদবপুর ইউনিভার্সিটির রেজিস্টার, ডঃ অদিতি ঘোষ, ক্যালকাটা ইউনিভার্সিটির প্রফেসার, বিশ্বনাথ কয়াল, অধ্যাপক রামানন্দ কলেজ, তপন দত্ত, অধ্যাপক বর্ধমান রাজকলেজ, বিবেকানন্দ প্রধান, অধ্যাপক কালিয়াগঞ্জ কলেজ, এদের আপনি স্কুল সার্ভিস কমিশনের পাঁচটি এরিয়ার চেয়ারম্যান করলেন। এরা নাকি মহাপন্ডিত, জীবনে কেউ কোনওদিন এদের নাম শোনেননি, তাদেরকে চেয়ারম্যান করে দিচ্ছেন। শুধু পার্টির লোককে কর, পুরো সরকারটাকে ব্যবহার কর পার্টির সংগঠন করতে। আমরা এর বিরোধী। সরকার ২৪টা এনকোয়ারি করেছেন, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, দশটা এনকোয়ারির এখন কোনও রিপোর্ট দেওয়া হয়নি। আপ৽ারা ২৪টা যে এনকোয়ারি করছেন তার মধ্যে দশটা হচ্ছে গুলি চালানোর। আজকে পর্যন্ত বালিগঞ্জে আনন্দমার্গিদের কারা মেরেছিল সেই ব্যাপারে আপনারা কোনও রিপোর্ট পেশ করেননি এবং গত ১৯৯২ হরিহরপাড়ায় যে পুলিশ ফায়ারিং হয়েছিল সেই ব্যাপারে আপনারা কোনও রিপোর্ট দেননি। আপনাদের বিরুদ্ধে সবচেয়ে বড় দুর্নীতির অভিযোগ হচ্ছে ওয়াকফ স্ক্যান্ডাল। আপনারা জুডিশিয়াল কমিশন বসিয়েছেন, অন্যগুলোর মতো এটারও রিপোর্ট আপনারা দেবেন না। কোটি কোটি টাকার দুর্নীতি চাপা পড়ে গেল। আর পি. এল. অ্যাকাউন্ট নিয়ে আমরা মামলা করেছি, সেটা এই হাউসে বলা যাবে না। পি. এল. অ্যাকাউন্ট নিয়ে যে বিরাট চুরি হয়েছে, দুর্নীতি হয়েছে সেটা একদিন না একদিন বেরবে। শেষে একটা কথা বলে আমি শেষ করছি, তাহল মণীষাকে খুঁজে পাওয়া যাচ্ছে না। আমি জ্যোতিবাবুকে বলেছিলাম, উনি বললেন ওতো আমাদের পার্টির মেয়ে ছিল। ওত আপনাদের পার্টির লোকের সঙ্গে ঘুরত, ভাল। কিন্তু সেই জ্বলজ্যান্ত মানুষটা গেল কোথায়? মণীষাকে খুঁজে বার করুন। জ্যোতিবাবু এটার দায়িত্ব আপনার। একটা মহিলা, আপনাদের পার্টির লোক, তাকে খুঁজে পাওয়া যাচ্ছে না। মৃত্যুর কোনও কিনারা হয় না। গণশক্তি পত্রিকার সুশীল চৌধুরিকে কারা মারল তা কেউ জানে না। দুশ জন লোক লক আপে মারা গেল কুড়ি বছরে, কোনও বিচার হল না। হিউম্যান রাইটস কমিশন স্ট্রিকচার দিল, বলেছেন আপনারা কম্পেন্সেশন দিন। আপনারা কোনও কম্পেন্সেশন দিচ্ছেন না। কে জানে, মণীষার লাশ কবে কোথায় পাওয়া যাবে। এরা সর্বক্ষেত্রে ব্যর্থ, যদি এই সরকারের উপর আমরা অনাস্থা না আনি তাহলে আমরা নৈতিক অধিকার থেকে বঞ্চিত হব।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার, স্যার, যে অনাস্থা প্রস্তাব এখানে বিরোধী দল থেকে আনা হয়েছে, আমি তার বিরোধিতা করে সামান্য কয়েকটি কথা বলতে চাই। প্রথমে আমার কথা হচ্ছে, আমি এখানে এতক্ষণ শ্রী অতীশ সিন্‌হার বক্তৃতা শুনছিলাম। কংগ্রেস দল—অন্তত এক অংশের কংগ্রেসের নেতা এবং বিরোধী দলের নেতা। তো এইরকম

অসত্য কথা যে কেউ বলতে পারেন, ভদ্রলোক, তিনি রাজনীতি করেন, তিনি একটা পার্টির নেতা, এটা তো আমার কাছে অভাবনীয়। বক্তৃতার মধ্যে বললেন যে আমাদের স্বাস্থ্য বিভাগ থেকে ম্যালেরিয়া সম্বন্ধে একটা সার্কুলার দেওয়া হয়েছে সবাইকে যে ম্যালেরিয়াতে মৃত্যু হলে সেটা অন্য কিছু বলে দেবেন। এর পরে আমার ঘেন্না করে এইসব লোকের কাছে উত্তর দিতে।

(প্রচন্ড গন্ডগোল)

[4-30 — 4-40 p.m.]

আমি যেটা বলছিলাম, আর একবার বলি যে, বিরোধী দলের নেতা হয়েও যদিও কংগ্রেসের একটা গোষ্ঠীর নেতা, কিন্তু বিধানসভার বিরোধী দলের নেতা, সে যখন এই রকম অসত্য কথা বলেন, তাহলে সরকারের আর এক মুহূর্তও থাকবার অধিকার নেই। যদি কোনও রকম সরকার এই রকম কাজ করেন—'মানুষ মারা যাচ্ছে ম্যালেরিয়ায়, আর আমরা সার্কুলার দিয়ে সরকার থেকে বলি যে, "আপনারা এইসব সাপ্রেস করুন, মিথ্যা কথা বলুন মৃত্যু সম্বন্ধে" তাহলে এই রকম কোনও সরকার থাকতে পারে? উনি এখানে দাঁড়িয়ে বলে দিলেন। আমার আর দুই চারটি কথা বলার আছে। কারণ এদের আমি কিছু বলতেই চাই না। আর একবার আমি বলছি যে, ঘৃণা করি। এই অবস্থায় কংগ্রেস পৌঁছেছে এরা আবার আমাদের উপর অনাস্থা এনেছে, আর দিল্লি থেকে আমাকে বারেবারে ফোন করছে যে, কংগ্রেসকে বোঝান। এখানে কি করা যাবে? আমাকে ফোন করে কি হবে? দিল্লিতে আমাদের পার্টি অফিসে বলুন। কংগ্রেস কি অবস্থায় এনেছে দেশকে ৫০ বছরে? কবার করে সে কথা বলব? এরজন্য দুঃখ হয়। ১১২ বছরের পার্টি সমাজবিরোধীদের বিরুদ্ধে যারা লড়াই করেছে, কংগ্রেস দল নেতৃত্ব দিয়েছে দেশকে, সেই পার্টির কি পরিণতি হয়েছে? এরজন্যই বোধ হয় গান্ধীজী বুঝেছিলেন। গান্ধীজী মৃত্যুর আগে বলেছিলেন যে, এই পার্টিকে রাজনৈতিক দল হিসাবে উঠিয়ে দেওয়া উচিত এবং সেবা প্রতিষ্ঠানে কি করবে এইসব মানুষগুলি? কংগ্রেস দুর্নীতি করছে এবং ৪-৫ বছর বাদ দিয়ে সমস্ত সময়ে দিল্লি থেকে সরকার চালিয়েছেন এরা এবং বিভিন্ন রাজ্যে। এখন বোধ হয় ৪-৫টি রাজ্যে আছে, দিল্লিতে নেই। এই অবস্থার সৃষ্টি করেছেন। ওরা প্রতিক্রিয়াশীল নীতি নিচ্ছেন। ওদের রাজনীতিতে কোনও নৈতিকতা নেই। দুর্নীতি কোনও অবস্থায় গেছে? ওরা বিদেশিদের আজ্ঞাবহ হয়ে চলবার ব্যবস্থা করেছেন। সেই নীতি ওরা দেশকে দিয়ে গ্রহণ করাবার চেষ্টা করছেন। সমাজনীতিতেও দেখছি যে, এখনও অস্পৃশ্যতা দূর হয়নি এবং কংগ্রেস যখন এতকাল রাজ্য সরকার চালিয়েছেন তখন ওদের উচিত ছিল তার ব্যবস্থা করা। তারপর আমি আর একটা কথা বলব, যা অন্যান্য মন্ত্রীরাও বলেছেন, সেই বিষয়ে আমার আর কিছু বলার নেই, কিন্তু আইন শৃঙ্খলার

ব্যাপারে আমি শুধু এইটুকুই বলতে চাই যে, আমরা এখানে ২০ বছর আছি। এই ২০ বছরে আমরা একটা কংগ্রেসি গুন্ডাকেও বিনা বিচারে আটক করিনি। আর আমরা বারে বারে বিনা বিচারে আটক হয়েছি। জেলে গুলি চলেছে। কৃষকদের দলে দলে লাঠি দিয়ে পিটিয়ে শেষ করা হয়েছে। আমাদের দলের ছেলেদের কংগ্রেসি গুন্ডা দিয়ে খুন করানো হয়েছে। **(এই সময় কংগ্রেস দল হাউসে প্রবেশ করে)** সেইজন্য আমি এইকথা বলছি যে, এদের চরিত্র আমার জানা এবং এরা আবার ঘরে ফিরে এসেছে। আপনাদের জনগণ চিরকালের জন্য বিদায় করবেন। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। দিল্লিতে আপনারা ব্যবস্থা করেছেন যে, সেখানে যুক্তফ্রন্ট সরকার ভেঙ্গে যাক এবং বি. জে. পি. আসুক। তাকে আপনারা দলে দলে সমর্থন করবেন। এটা আমি দেখছি। সেইজন্য আমি আবারও বলি যে, যাদের নিজেদের প্রতি আস্থা নেই, তারা দেশের মানুষের কি আস্থা অর্জন করবেন। আর তাদের বিরোধিতা আমাদের প্রশংসা। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এই কথা বলে এই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। আজ সকালবেলায় আপনি এই বিধানসভার মধ্যে গণতান্ত্রিক পরিবেশ রক্ষা করার কথা বলেছিলেন। আমরা আপনাকে সাহায্য করতে চাই। আমরা বারবার দেখেছি, ওদের পক্ষ থেকে যখন বলা হয়, আমরা সরকার পক্ষ থেকে তখন নিশ্চুপ থাকি। মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনারা বলতে দিলেন না। তাহলে আমাদের আর উপায় থাকবে না। এই সভার সংসদীয় মর্যাদা কে রক্ষা করার দায়িত্ব সকলের। তাহলে ওদের পক্ষ থেকে যখন বলবেন, তখন যদি এই দিক থেকে বাধা দেওয়া হয় তখন আমার পক্ষে আর কিছু করা সম্ভব নয়। এই কথা বললাম। এছাড়া আর কোনও উপায় নেই।

(গোলমাল)

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে জ্যোতি বসু যে ভাষায় কথা বলছেন, লিডার অব দি হাউস, **(তুমুল হট্টগোল)**, এরকম গোলমাল হবে তো হোক। জ্যোতি বসু চোর ছিল বলতে কি হয়েছে? চোর কে চোর বলব না তো কি বলব? জ্যোতিবাবুকে আমরা চোর বলি। **(গোলমাল)**

(এরকম চলবে তো?)

**(ভয়েস ঃ হবে। ভয়েস ঃ—হবে তো হোক। ভয়েস ঃ—ঠিক আছে হোক, হবে।)**

**শ্রী আবদুল মান্নান ঃ** এই তো ভদ্রতা। আপনার দলকে ভদ্রতা শেখান। জ্যোতিবাবু আপনার দলকে ভদ্রতা শেখান। ওদের শেখান। ওরা বসুক, তাহলে আমরা বসব।

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন। (তুমুল গোলমাল।)

**শ্রী আবদুল মান্নান ঃ** এরকম চলবে তো।

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসের লিডার জ্যোতিবাবু, তিনি যদি বার বার এভাবে অশালীন আচরণ করেন তাহলে বিরোধী দলের সদস্য হিসাবে আমাদের পক্ষে চুপ করে থাকা সম্ভব নয়। আমরা জ্যোতিবাবুর কাছ থেকে শালীনতা আশা করেছিলাম। কিন্তু তিনি ৮৪ বছরের একজন বৃদ্ধ লোক, দিনের পর দিন তিনি যেভাবে বিরোধী দলের সদস্যদের তাচ্ছিল্য করেন, অশালীন আচরণ করেন, তারপরও পশ্চিমবাংলার বিরোধী দলের কোনও সদস্য তার প্রতি শালীনতা দেখাতে পারেন না। এরকম একটা অসভ্য, বর্বর মুখ্যমন্ত্রী, বাংলার কুলাঙ্গার মুখ্যমন্ত্রী, যিনি বাংলার কুলাঙ্গার, যাকে দেখলে বাংলার মানুষের মাথা হেঁট হয়ে যায়, তিনি বাংলার মানুষের কাছে কলঙ্ক। তাই এরকম একজন মুখ্যমন্ত্রীর পদত্যাগের দাবিতে অনাস্থা এনে আমরা কোনও ভুল করিনি। আজকে আমরা সঠিক কারণেই তার বিরুদ্ধে অনাস্থা এনেছি। কারণ একজন কুলাঙ্গার, বাংলার কুলাঙ্গার, বাংলার বর্বর একটা অসভ্য লোক বাংলার মুখ্যমন্ত্রী হয়েছেন। এরই প্রতিবাদে আমরা আজকে অনাস্থা এনেছি। মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন, আপনি দয়া করে তার বক্তব্য এক্সপাঞ্জ করুন। **(গোলমাল)**

[4-40 — 4-42 p.m.]

**(তুমুল হট্টগোল)**

**মিঃ স্পিকার ঃ** দেবপ্রসাদ সরকার, আপনি বলুন।

(দেবপ্রসাদ সরকার বলতে উঠলে ওনার মাইক মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকারকে সরিয়ে নিয়ে নেন এবং বলতে শুরু করেন। পরে মাননীয় স্পিকার আবার দেবপ্রসাদ সরকারকে বলতে বললে একই ঘটনা ঘটে। তুমুল হট্টগোলের মধ্যে মাননীয় স্পিকার বারবার সদস্যদের নিজের নিজের আসনে বসতে বলেন, কিন্তু তাতে কোনও ফল হয় না। তুমুল হট্টগোল চলতেই থাকে)।

**(তুমুল হট্টগোল)**

(Amidst noise and interruptions)

**Mr. Speaker :** Now this way debate cannot go on. This way

debate cannot proceed. I put the motion to vote straightway. I will not continue the House in this way. It cannot continue. I cannot continue. It is not possible. It cannot go on this way. I put the motion to vote straightway. I will not wait. If you cannot sit down quietly I cannot let the debate proceed. It will go to vote straightway. I cannot wait. It could not proceed. If you are no willing to listen, if you cannot listen what do I do ? Please take your seat. Now I call upon Shri Deba Prasad Sarkar to speak.

(At this stage Shri Subrata Mukherjee was seen occupying Shri Sarkar's microphone and obstructing him to speak.)

I put it to vote. I put it to vote straightway. The debate cannot go on this way. I put it to vote. The debate cannot proceed further. Now I put the motion to vote.

The motion of Shri Somendra Nath Mitra and Shri Atish Chandra Sinha that "This Assembly expresses its want of confidence in the Council of Ministers.", was then put and lost.

(At this stage Shri Tapas Roy, Hon'ble Congress Members we seen going towards the Speaker's podium and lifting the mess and rushing out of the Chamber.)

### Adjournment

The House was then adjourned at 4.42 p.m. till 1.00 a.m. on Friday, the 28th November, 1997, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 28th November, 1997 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 18 Ministers, 9 Ministers of State and 142 Members.

[11-00—11-10 a.m.]

......(Noise)......

**Mr. Speaker :** Please sit down. Please sit down. For the last time I am telling that if you go in this way, I have to take action against you. This is not the decorum in the House.

### Held over Starred Questions
### (to which Oral Answers were given)

**চালকল থেকে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এ রাজ্যের চালকলগুলির উপর লেভি আরোপের মাধ্যমে চাল সংগ্রহের কোন লক্ষ্যমাত্রা আছে কি না;

(খ) থাকলে, ঐ সময়ে সংগৃহীত চালের পরিমাণ কত; এবং

(গ) সর্বশেষ প্রাপ্ত তথ্যানুযায়ী সংগৃহীত চালের পরিমাণ কত?

**শ্রী কলিমুদ্দিন শাম্স ঃ**

(ক) ১৯৯৭-৯৮ খারিফ বর্ষে (১লা অক্টোবর থেকে ৩০শে সেপ্টেম্বর পর্যন্ত) লেভি আদায়ের লক্ষ্যমাত্রা ঠিক হয়েছে ৩,৫০,০০০ মেট্রিক টন (বড় চালকলগুলি থেকে ২, ৪০,৯০০ মেট্রিক টন। ছোট চালকলগুলি থেকে ৫২,৪০০ মেট্রিক টন এবং ধানকলগুলি থেকে ৫০,৭০০ মেট্রিক টন)।

(খ) এবং (গ) ১৯৯৭-৯৮ খারিফ বর্ষে কেন্দ্রীয় সরকারের পরামর্শ মতো রাজ্য সরকার লেভির মাধ্যমে চাল সংগ্রহ করছেন। এখনও বর্তমান খারিফ বর্ষে চাল সংগ্রহের অভিযান শুরু করা সম্ভব হয়নি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ছোট এবং বড় ধানকল থেকে কি একই হারে সংগ্রহ করা হয়েছে?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** এটা ডিপার্টমেন্টালি মিটিং করে ডিসাইড করতে হয়। কোন ডিস্ট্রিক্টে কি রকম উৎপাদন হয়েছে সেটা হিসাব করে টার্গেট ফিক্স করা হয়। পার্টিক্যুলারলি ৬টা ডিস্ট্রিক্ট আছে যেখানে চাল উৎপাদন হয়। কিন্তু ১৯৯৫-৯৬ সালে যে টার্গেট ফিক্‌স করা হয়েছিল সেই টার্গেট প্রকিওরমেন্ট হয়নি। তার কারণ হচ্ছে, সেন্ট্রাল গভর্নমেন্ট চালের যে দাম ফিক্‌স করেছিল সেটা খুবই কম ছিল।

প্রাইস যখন ফিক্‌সড হল তখন প্রাইস খুব লো ছিল এবং সেজন্য শর্টফল হয়েছিল। কত প্রোকিওরমেন্ট করা হবে সেটা ডিসাইড করে কেন্দ্রীয় সরকার, কিন্তু এটা সেই সময় টার্গেট হতে পারেনি, সেই সময় প্রাইস্‌ খুব লো ছিল।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** এই যে ৩ লক্ষ ৫ হাজার মেট্রিক টন ধার্য করেছেন, এর জন্য কোনও মূল্যমান নির্ধারণ করেছেন কি না এবং সেটা কি তার ভিত্তিতে সংগ্রহ করা হবে?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** গভর্নমেন্টের একটা পলিসি আছে রাইস মিলগুলির উপর যে টার্গেট ফিক্সড করা হয় সেটা যদি তারা ফুলফিল না করে তাহলে আইন হিসাবে গভর্নমেন্ট তাদের জন্য আর. সি. ইস্যু করবে না, আর. সি. মানে রিলিফ সার্টিফিকেট। যতক্ষণ পর্যন্ত গভর্নমেন্টের লেভির টার্গেট পুরো না করা হচ্ছে, ততক্ষণ পর্যন্ত আর. সি. ইস্যু করা হবে না। আমি অনেক ক্ষেত্রে দেখেছি অনেক রাইস মিল তার টার্গেট ফুলফিল করতে পারে না, তারা হয়তো ৬৫ পারসেন্ট দিল। সে ক্ষেত্রে তারা গভর্নমেন্টের কাছে হিউম্যানেটেরিয়ান গ্রাউন্ডে কন্সিডার করার জন্য অ্যাপিল করে এবং এই হিউম্যানেটেরিয়ান গ্রাউন্ডে তাদের কন্সিডার করা হয়ে থাকে। ফ্রম দি ডি. সি. অ্যান্ড আদার কনসার্নড অফিসারদের কাছ থেকে রিপোর্ট পাওয়ার পর আমরা তাদের কন্সিডার করে অর্ডার দিই যাতে আর. সি. ইস্যু করা যায়।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** গত ২৫ তারিখে একাধিক সংবাদপত্রে বেরিয়েছে যে আপনি বলেছেন এফ. সি. আই. থেকে নয়, রাজ্য সরকার সরাসরি চাল সংগ্রহ করবে চালকলদের থেকে। আমি জানতে চাইছি যে সংগ্রহ নীতির জন্য যে পরিকাঠামোর দরকার সেটা গড়া হয়েছে কি?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** আপনারা নিশ্চয়ই এটা জানেন এবং ৩১ বছর ধরে পশ্চিমবাংলায় আমরা এটার জন্য মুভমেন্ট করেছিলাম। তারা আমাদের মাথার উপর এফ. সি. আই.এর ভুত বসিয়ে দিয়েছিল, তা আর চলবে না। এফ. সি. আই. প্রোকিওর করে যে খাদ্য দেয়, সেটা আমাদের রাজ্যের খাদ্য নয়। আমাদের রাজ্যের লোক সিদ্ধ চাল খায়, তারা আতপ চাল খায় না। আমাদের স্টেটের চাল অন্য স্টেটে পাঠিয়ে দিত, আর আমাদের পচা চাল ছাড়া আর কিছুই দিত না। আমরা এফ. সি. আই.এর কাছে টাকা জমা দিই, কিন্তু চালের মান না দেখেই আমরা মাল নিতে বাধ্য ছিলাম। ৩১ বছর ধরে আমরা নিজেরা বলেছি, আমরা আজকে বলতে পারি মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুর হস্তক্ষেপে কেন্দ্রীয় সরকার বাধ্য হয়েই এই সিস্টেম তুলে দিয়েছে। ১৯৮৬ সাল থেকে আমরা কেন্দ্রীয় সরকারের সাথে লড়াই করেছি। আমরা সবাই দিল্লিতে গিয়ে প্রাইম মিনিস্টারের সঙ্গে দেখা করি, কয়েক বার মিটিং হয়, হাই অফিসিয়ালদের সাথে মিটিং করি, তারপর ডিসাইড হল যে পশ্চিমবাংলায় এফ. সি. আই. প্রোকিওর করবে না, রাজ্য সরকার প্রোকিওর করবে এবং তারা নিজেদের রাজ্যের চাল রাজ্যের মানুষকে খাওয়াবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মন্ত্রী বললেন যে এবার থেকে পশ্চিমবঙ্গ রাজ্য চাল সংগ্রহ করবে। আমি জানতে চাইছি যে চাল সংগ্রহ করবে তার প্রোকিওরমেন্ট প্রাইস কি ঠিক করবেন এবং কত পারসেন্ট লেভি এবং নন্‌লেভি সেটা জানাবেন?

[11-10 – 11-20 a.m.]

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** আমরা যখন কেন্দ্রীয় সরকারের সঙ্গে মিটিং করেছিলাম যে আমরা এফ. সি. আই. নিজেরাই করবো, সেজন্য একটা প্রশ্ন উঠেছিল। আপনারা সবাই জানেন কেন্দ্রীয় সরকার প্রাইস ফিক্সড করে, তার পর প্রোকিওর হয়। এবারে দু'দিন হলো কেন্দ্রীয় সরকার প্রাইস ফিক্সড করে দিয়েছেন, সেই হিসাবে আমরা চাল কিনব। প্রশ্ন হচ্ছে যে দামে নেব, যেমন মনে করুন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৭.৫০ পয়সা কে.জি. দরে চাল নেব, কিন্তু সেই দামে জনসাধারণকে দেওয়া যাবে না। গভর্নমেন্ট সব ব্যাপারেই সাবসিডির ব্যবস্থা করেছেন। কারণ এফ. সি. আই.এর মাধ্যমে আমাদের এখানে যে খাদ্য-শস্য পাঠানো হ'ত তার জন্য ১৪৪ কোটি টাকা গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে ট্রান্সপোর্টেশন চার্জ হিসাবে দিতে হ'ত। আমরা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার সঙ্গে মিটিং-এ বসেছিলাম—সেখানে আমাদের অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত ছিলেন, আমি ছিলাম, কেন্দ্রীয় সরকারের পক্ষে প্রাইম মিনিস্টার, কেন্দ্রের ফুড মিনিস্টার, ফিনান্স মিনিস্টার ইত্যাদি সবাই ছিলেন। আমরা বলেছিলাম, বাইরে থেকে আমরা চাল গম আমাদের রাজ্যে আমদানি করতে রাজি নই, আপনারা শুধু ট্রান্সপোর্টেশন

চার্জটা আমাদের দিন, ঐ টাকাটা আমারা সাবসিডি হিসাবে দিয়ে ওয়েস্ট বেঙ্গলের জনসাধারণকে সাবসিডাইজ রেটে খাদ্য-শস্য সাপ্লাই করব। '৬৭ সালের খাদ্য মুভমেন্টের সময় থেকে আমরা মুভমেন্ট করছি—কম দামে গরিব মানুষদের চাল দিতে হবে। আমাদের ঐ ডিমান্ড কেন্দ্রীয় সরকার মেনে নেন। আমাদের মুখ্যমন্ত্রী লড়াই করে এটা আদায় করেছেন। কিন্তু গভর্নমেন্ট অফ ইন্ডিয়া এখনো পর্যন্ত ট্রান্সপোর্টেশন চার্জের ঐ টাকা আমাদের দেননি। আমরা আশা করছি টাকাটা ওঁরা দেবেন, যদি না ইতিমধ্যে আপনাদের বন্ধু বিজেপি সরকারে চলে আসে। তা যদি আসে তাহলে আর আমাদের বলার কিছু নেই। কিন্তু আমি মনে করি ও জিনিস হবে না। আজকে পশ্চিমবঙ্গের বাইরে থেকে চাল আনা বন্ধ করে দেওয়া হয়েছে। তিন দিন আগে রাইটার্স বিল্ডিংস-এ ফিনান্স মিনিস্টার একটা মিটিং করেন, সেখানে আমরা ডিসাইড করে এখন থেকেই প্রোকিয়োরমেন্ট শুরু করে দিয়েছি। সাবসিডি বাবদ টাকাটা এখন গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল দেবে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঐ টাকাটা পাবার পর তা আমরা গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গলকে রিটার্ন করব।

**শ্রী নিশিকান্ত মেহেতা** ঃ মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে আমি জানতে চাইছি, পশ্চিমবাংলায় যেসব হাসকিং মিল হাই কোর্টের নির্দেশে চলছে তাদের কাছ থেকে লেভি নেওয়া হচ্ছে কি; যদি না নেওয়া হয় তাহলে ওদের লেভির আওতায় আনার জন্য কোনও ব্যবস্থা করা হচ্ছে কি?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স** ঃ এতদিন পর্যন্ত আমরা হাসকিং মিল বা মিনিমিল থেকে চাল নিতাম না। তাদের কাছ থেকে প্রোকিয়োরমেন্ট না করার অনেক কারণ ছিল। একটা কারণ হচ্ছে, যে কম দামে সেন্ট্রাল গভর্নমেন্ট চাল কিনতো সে দামে তাদের পোষাত না। কিন্তু এবারে আমরা সিদ্ধান্ত নিয়ে দাম বেশি করে দিয়েছি—বাজারে যে দাম আছে প্রায় তার কাছাকাছি আমরা দাম ধার্য করে দিয়েছি। অর্থাৎ বেশি দামে আমরা প্রোকিয়োরমেন্ট করার সিদ্ধান্ত নিয়েছি, হাসকিং মিল এবং মিনিমিল, সবার কাছ থেকেই প্রোকিয়োরমেন্ট করতে হবে। এ বিষয়ে গভর্নমেন্ট অর্ডারও হয়ে গেছে। আমরা ডিসাইড করেছিলাম ১০,০০০ মেট্রিক টন ওদের কাছ থেকে নেব। তবে একটা প্রোপোজাল এসেছে—ওটা ৫,০০০ মেট্রিক টন করা হোক, হাসকিং মিলগুলোর অতটা দেবার মত অবস্থা নেই। এখনো ঐ বিষয়ে গভর্নমেন্ট কিছু ডিসাইড করেনি যে, ৫,০০০ হবে, না ১০,০০০ হবে। কিন্তু এটা ঠিক আছে, ইন বিটুইন ফাইভ থাউজেন্ড মেট্রিক টন টু টেন থাউজেন্ড মেট্রিক টন হাসকিং মিল এবং মিনি মিলগুলির কাছ থেকে প্রোকিয়োরমেন্ট করা হবে এবং তাদের সেই দাম দেওয়া হবে যে দাম গভর্নমেন্ট অফ ইন্ডিয়া ফিক্স করে দিয়েছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে অত মুখ্যমন্ত্রী, মুখ্যমন্ত্রী বলতে হবে না। যত দিন আপনি দলকে মদত দেবেন ততদিন মন্ত্রী থাকবেন, কেউ হটাতে পারবে না। আমি জানতে চাইছি যে লেভি চাল-কল মালিকদের কাছ থেকে নিচ্ছেন আপনি বলছেন—তারা না দিলে আর আর. সি. পাবে না। আপনি এইরকম তথ্য জানাবেন কি, কতগুলি চালকল মালিককে লেভি না দেওয়ার জন্য তাদের আর. সি. আটকে দিয়েছেন?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** এখনো পর্যন্ত আটকে দেওয়া হয়নি। কারণ, যখন দেখা গেল তারা প্রোকিয়োরমেন্ট গ্রাউন্ডে এবং আর. সি. ইস্যু করে দিয়েছিলাম। তারপর তারা প্রোকিয়োরমেন্ট করছে। এর মধ্যে আর. সি.র কোন প্রশ্ন নেই। সেখান থেকে ডি. এম., সভাধিপতি এবং ডিস্ট্রিক্ট কন্ট্রোলার অফ ফুড ডিপার্টমেন্ট ওরা রিপোর্ট দেবেন কত, কোন মিল প্রোকিয়োর করেছে। ঐ রিপোর্টের ভিত্তিতে ফুড কমিশনার যিনি আছেন তিনি আর. সি. ইস্যু করবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এটা তো প্রথম বছর নয়। গত ২০ বছরে কোনদিনও লক্ষ্যমাত্রা পূরণ হচ্ছে না, ফুলফিলমেন্ট হচ্ছে না। এতদিন পর্যন্ত অ্যাকশন না নেবার কারণ কি?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** ব্যাপারটি হচ্ছে, সেন্ট পারসেন্ট টার্গেট আজ পর্যন্ত কোনওদিন পুরো হয়নি। তারপর আমরা রি-কনসিডার করলাম দি ডিসিসন অফ দি গভর্নমেন্ট। আর. সি. কন্সিডার করে ৬৫/৭০ পারসেন্ট করে দিয়ে আর. সি. ইস্যু করা হয়েছিল। ওদের মেইন ক্রাইটেরিয়া ছিল প্রাইস। যে প্রাইস পেতেন সেটা মার্কেট প্রাইসের চেয়ে কম ছিল। সেইজন্য হয়তো পুরো প্রোকিয়োরমেন্ট করতে পারতেন না, টার্গেট ফুলফিল করতে পারতেন না। এখন আমি আশা করি, রাইস মিল তাদের টার্গেট হিসাবে প্রোকিয়োর করে গভর্নমেন্টকে সহযোগিতা করবেন।

**শ্রী বিনয় দত্ত ঃ** এখনো পর্যন্ত কতজন রাইস মিল মালিক লেভি ফাঁকি দিয়েছেন তাদের নামের তালিকা আপনার দপ্তরে আছে কিনা এবং তারা যদি ফাঁকি দিয়ে থাকেন তাহলে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** এরজন্য নোটিশ দিতে হবে। কারণ কার বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়েছে, কারা দিয়েছে, কারা দেয়নি সেই রিপোর্ট আমার কাছে নেই, নোটিশ দিলে নিশ্চয়ই দিয়ে দেব।

**শ্রী সুকুমার দাস ঃ** আপনারা বক্তৃতায় প্রায়ই জমিদার-জোতদার সম্পর্কে বক্তব্য রাখেন। কিন্তু রাইস মিলগুলির উপর থেকে লেভি সংগ্রহের যে সমস্যা আপনার

হয়েছে, তাহলে কি পশ্চিমবাংলায় জমিদার-জোতদার বলে কিছু নেই, তাদের ঘর থেকে লেভি আদায় করার জন্য কোনও মানসিকতা কি আপনার নেই? এত ধান উৎপাদন হওয়া সত্ত্বেও লেভির পরিমাণ কমছে কেন?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স** ঃ দেখুন, পশ্চিমবাংলায় এমনিতেই ইন্ডাস্ট্রি নেই। এই রাইস মিলগুলি ইন্ডাস্ট্রি হিসাবে আছে। সেখানে অনেক লোক কাজ করেন। এদের ক্ষেত্রে প্রোকিয়োরমেন্টের প্রশ্নটা আগেই আমি বলে দিয়েছি। এর আগে কোনদিন টার্গেট পুরোপুরি করতে পারেনি। টার্গেট না করার জন্য কেস হয়েছে। তাদের আবার কন্সিডার করেছি, অনেক ক্ষেত্রে তাদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়েছে। আইনের মধ্যে যে অ্যাকশন আছে সেই অ্যাকশন নিয়েই এটা করা হয়েছে। আমি রাইসের ব্যাপারে উদাহরণ হিসাবে বলতে পারি, বর্ধমানে একটা রাইস মিল ৫/১০ হাজার রাইস একটা পার্টিকে দিয়েছিল। সেই পার্টি এক্সপোর্ট করতে চেয়েছিল। তার আর. সি. ছিল না, হাইকোর্টের অর্ডার নিয়ে দিয়েছিল। গভর্নমেন্ট যখন জানতে পারলো যে এক্সপোর্ট করা হচ্ছে এবং হাইকোর্টের অর্ডার আছে, সঙ্গে সঙ্গে খিদিরপুর ডক থেকে এক্সপোর্ট বন্ধ করে দিয়েছিলাম এবং আমি বলেছিলাম এক্সপোর্ট করার আগে বিশেষ করে চাল এক্সপোর্ট করার আগে স্টেট গভর্নমেন্টের অনুমতি নিতে হবে। কোন রাইস মিল যদি আর. সি. না পায় তাহলে সে চাল বিক্রি করতে পারে না। আর. সি.র ক্ষেত্রে গভর্নমেন্ট রি-কন্সিডার করে ৬৫/৭০ পারসেন্ট করে দিয়েছে। তা না হলে রাইস মিল বন্ধ হয়ে যেত। রাইস মিল ইটসেল্‌ফ ইন্ডাস্ট্রি আছে। ইন্ডাস্ট্রিগুলি পরিচালনা করার জন্য, সহযোগিতা করার জন্য যা কিছু করার প্রয়োজন ছিল সেটা করাই আমাদের ইন্টেনশন ছিল।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ আভ্যন্তরীণ চাল সংগ্রহের ব্যাপারে আমরা জানি যে এর পূর্বে যে ব্যবস্থাটা ছিল সেটা হচ্ছে উৎবৃত্ত জমি যাদের ছিল তাদের কাছ থেকে লেভি আদায় করা হত। এ ছাড়া রাইসমিলগুলি থেকেও আদায় করা হত। আপনারা যা স্টাটিস্টিক্স দেন তাতে বামফ্রন্টের আমলে কৃষি উৎপাদন বেড়েছে এবং আপনারা বলেন পশ্চিমবঙ্গ চাল উৎপাদনে ভারতবর্ষের মধ্যে শীর্ষে। এ সত্ত্বেও কিন্তু অভ্যন্তরীণ চাল সংগ্রহের ব্যাপারে আপনারা আসার আগে যে অবস্থাটা ছিল তার থেকে আপনাদের সময় তা কমে গিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তর দিতে গিয়ে যেসব কথা বললেন তা আমার কাছে কন্ট্রাডিক্টরি বলে মনে হয়েছে। উনি বললেন রাইসমিলগুলি থেকে চাল আদায় করেন লেভি করে এবং সে ব্যাপারে বলতে গিয়ে বললেন যে টার্গেট ফুলফিল না হওয়ার কারণ হিসাবে যারা লেভি দেননি তাদের কতজনের

বিরুদ্ধে কি ব্যবস্থা সরকার নিয়েছেন সে সম্পর্কে এখনই তার কাছে কোনও তথ্য নেই, নোটিশ দিতে হবে। আবার বললেন যে সংগ্রহ মূল্য কম থাকার জন্য রাইসমিলগুলি টার্গেট ফুলফিল করতে পারছে না। বললেন যে এবারে সংগ্রহ মূল্য বাড়ানো হয়েছে, তারা ফুল ফিল করবে। আমার প্রশ্ন, এবারে রাইসমিলগুলি যদি টার্গেট ফুল ফিল না করেন তাহলে তাদের বিরুদ্ধে কি আগের মতন লিলিয়েন্ট অ্যাটিচুড নিয়েই চলবেন, না, কি কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করবেন। করলে কি ধরনের শাস্তিমূলক ব্যবস্থা নেবেন?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** আমি আগেই বলেছি যে রাইসমিলগুলির টার্গেট ফুলফিল না করার অন্যতম একটা কারণ হচ্ছে মার্কেট প্রাইস সেটা গভর্নমেন্ট দিচ্ছিল না। এখন এই প্রাইসটা তো আমরা ঠিক করি না, এটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া করেন। ওরা যা কিছু করার করত। এখন পশ্চিমবঙ্গের এই ৪৪৫টি রাইসমিল যা আছে তার মধ্যে কারা দেয়নি, কার বিরুদ্ধে কি অ্যাকশন নেওয়া হয়েছে সেটা কি নোটিশ ছাড়া বলা সম্ভব? এখন আমরা যেটা করছি সেটা হচ্ছে প্রোকিয়োরমেন্টের জন্য এই আর. সি. দেবার ব্যাপারটা ডিসেন্ট্রালাইজ করছি। ডি. এম. জেলা সভাধিপতি, ফুড ডিপার্টমেন্টের ডিস্ট্রিক্ট কন্ট্রোলার তারা এই প্রোকিয়োরমেন্টের ব্যাপারটা দেখবেন এবং দেখবেন কোন কোন রাইস মিল টার্গেট ফুলফিল করছেন। যদি কেউ ফুলফিল করতে না পারেন তাহলে তার রিপোর্ট তারা গভর্নমেন্টের কাছে দেবেন। গভর্নমেন্ট ফুড কমিশনারকে ডাইরেকশন দেবেন যে পার্টিকুলার ঐ রাইস মিল সম্পর্কে ডিসাইড করুন যে তার বিরুদ্ধে রিপোর্ট আসায় তাকে আর. সি. দেওয়া যাবে না—টানটামাউন্ড এটা বন্ধ করে দেওয়া হবে। গভর্নমেন্ট এর আগে যে লিলিয়েন্ট ভিউ নিয়েছিলেন তার কারণ হচ্ছে যে মিলগুলি বন্ধ হয়ে গেলে আন এমপ্লয়মেন্টের প্রশ্নটা দেখা দেবে। তাই আমরা বলেছিলাম, মিনিমাম ৬৫ পারসেন্ট এবং ম্যাক্সিমাম ৭৫ পারসেন্ট—এটা আগের কথা বলছি। এবারে সরকার যেহেতু নিজেই প্রোকিয়োর করছে পশ্চিমবঙ্গের চাল পশ্চিমবঙ্গবাসীকে দেবেন বলে সেই কারণে এবারে আর লিলিয়েন্ট ভিউ নেব না, বাই হুক অর ক্রুক এই টার্গেট ফুল ফিল করার ব্যবস্থা করবো। কোনও রাইস মিল যদি না দেয় তাহলে আর. সি. বন্ধ হবে এবং সঙ্গে সঙ্গে দেখা হবে তার বিরুদ্ধে কি অ্যাকশন নেওয়া যায়।

### কেরোসিন তেল সরবরাহে গ্রাম ও শহরে তারতম্য

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫।) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রেশনে কেরোসিন তেল সরবরাহের ক্ষেত্রে শহর ও

গ্রামের মধ্যে তারতম্য আছে;

(খ) সত্যি হলে, শহর ও গ্রামের ক্ষেত্রে উক্ত তেল বরাদ্দের পরিমাণ কত; এবং

(গ) তারতম্যের কারণ কি?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স :**

(ক) হ্যাঁ আছে।

(খ) শহরে প্রতি সপ্তাহে মাথাপিছু ১/২ লিটার এবং গ্রামে প্রতি সপ্তাহে ১/৪ লিটার তেল বরাদ্দ রয়েছে।

(গ) বর্তমানে কেন্দ্রীয় সরকার কর্তৃক পশ্চিমবাংলায় রেশনিং ব্যবস্থার মাধ্যমে বরাদ্দকৃত কেরোসিন তেলের পরিমাণ চাহিদার তুলনায় অনেক কম হওয়াই এই তারতম্যের কারণ।

**শ্রী আব্দুল মান্নান :** শহরে মাথাপিছু হাফ লিটার এবং গ্রামে মাথাপিছু কোয়ার্টার লিটার — এটা কেন?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স :** কারণ, আমাদের কেরোসিন অয়েলের যে ডিমান্ড সেটা আজ পর্যন্ত পাওয়া যায়নি। কেন্দ্রীয় সরকার যে কেরোসিন অয়েল আমাদের দেন সেটা ডিমান্ডের ৭০ পারসেন্ট, ৩০ পারসেন্ট তারা ফুলফিল করেন না। যেহেতু ৩০ পারসেন্ট ফুলফিল করেন তা তাই সকলকে একভাবে দেওয়া যায় না।

**শ্রী আব্দুল মান্নান :** মানুষ দুটি কারণে মেনলি কেরোসিন ব্যবহার করেন; যেখানে বিদ্যুৎ পৌছায়নি সেখানে আলো জ্বালাবার জন্য এবং রান্নার স্টোভ জ্বালাবার জন্য। গ্রাম বাংলার অনেক জায়গায় ইলেকট্রিফাইড হয়নি। বেশিরভাগ জায়গায় বিদ্যুৎ পৌছায়নি। আবার যেখানে পৌছেছে সেখানে অনেকের বিদ্যুৎ নেবার অবস্থা নেই। তারজন্য গ্রামের মানুষের কেরোসিনের ডিমান্ড বেশি। স্বাভাবিকভাবেই গ্রামের গরিব মানুষের এই চাহিদা পূরণ করা দরকার। কিন্তু আপনি বলছিলেন, শহরে মাসে মাথাপিছু ২ লিটার এবং গ্রামে মাথাপিছু এক লিটার দেন, অর্থাৎ বছরে মাথাপিছু বছরে ২৪ লিটার এবং গ্রামে ১২ লিটার দেন। এর কারণ হিসাবে বললেন—যেহেতু সাপ্লাই কম আসে তারজন্য এটা করা হয়েছে। আমার প্রশ্ন, তেল কম এলেও সেটা ইকুয়াল ডিস্ট্রিবিউশন কেন করবেন না? কেন গ্রামের মানুষ ডিপ্রাইভড হবেন? সাপ্লাই কম এলেও যেহেতু গ্রামে কেরোসিন তেলের চাহিদা বেশি তাই সেটা অন্ততঃপক্ষে ইকুয়াল

রেশিওতে কেন দেবেন না? আপনার দৃষ্টিভঙ্গিতে এই যে বৈষম্য এর কারণ কি?

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্নটা সহজ হওয়া উচিত। উনি বলছিলেন যে, চাহিদার ৭০ পারসেন্ট সাপ্লাই পান। আপনি বলেছেন—৭৫ পারসেন্টের চেয়ে যদি কম পান তাহলে সেটা দেওয়া হয় কেন? এটাই তো প্রশ্ন?

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি প্রশ্ন করছি। আপনার কাছে যখন কোনও খেলার টিকিট আসে তখন মেম্বারদের সংখ্যা যেহেতু ২৯৪, তাই তার চেয়ে কম টিকিট পেলে আপনি লিডারদের ডেকে বলে দেন সেটা ভাগ করে নিতে এবং আমি দেখেছি, চিফ হুইপের ঘরে সেইমত ভাগ হয়। কিন্তু যেহেতু টিকিট কম এসেছে তাই কংগ্রেসকে সেটা কম দেবো—নিশ্চয়ই এটা আপনি করেন না। তাই আমার প্রশ্ন, ডিমান্ডের ৭৫ পারসেন্ট যা উনি পাচ্ছেন সেটা গ্রামের লোককে কম দিয়ে শহরের লোককে বেশি দিচ্ছেন কেন?

শহরের লোকেরা বছরে ২৬ লিটার কেরোসিন তেল পাবে আর গ্রামে লোকের চাহিদা আছে, গ্রামের চাষীদের মাধ্যমে গ্রাম উন্নয়নের জন্য গর্ব বোধ করেন আর সেখানে কেন বছরে ১৩ লিটার কেরোসিন তেল দেওয়া হচ্ছে, এই বৈষম্য কেন করা হচ্ছে এটা আমি জানতে চাই।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** গ্রামের লোকের যে চাহিদা কেরোসিন তেলের সেই চাহিদা আমরা পূরণ করতে পারিনি। স্পিকার সাহেব এই ব্যাপারে এক্সপ্লেন করেছেন। আমাদের পুরো যে ডিমান্ড আছে সেটা হল ১ লক্ষ ৬৩ থাউজেন্ড ৩৭৩ কিলো লিটার। সেখানে আমরা পাচ্ছি মাত্র ৮৪ হাজার ৩৮ কিলো লিটার। আমি এই যে ডিস্ট্রিবিউশন করি এই ডিস্ট্রিবিউশন একর্ডিং টু পপুলেশন করি। পপুলেশনের হিসাবে আবার প্রয়োজনের হিসাবে। আপনারা এটা ভালভাবে জানেন যে গ্রামে যা প্রয়োজন আছে সেই প্রয়োজনের হিসাবে এটা দেবার চেষ্টা করছি। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এখনও পর্যন্ত তাদের চাহিদাটা পূরণ করতে পারিনি। কলকাতার জনগণের জন্য আগে থেকেই, আপনাদের আমল থেকেই এটা ছিল, ওরা একটু বেশি পেত। আমরা সরকারে আসার পর বিশেষ করে আমি যখন থেকে ডিপার্টমেন্টের দায়িত্ব নিয়েছি তখন আমি এই প্রশ্ন তুলেছি। এটা একটা পলিটিক্যাল ইস্যু, সকলে বসে এটা ঠিক করতে হবে। আমি বলেছি যাদের কাছে এল. পি. জি. আছে তাদের কার্টেল করা উচিত। আমি কথাবার্তা বলছি, পলিটিক্যাল লেভেলে আপনাদের সঙ্গেও কথাবার্তা বলব। আপনি যা বলেছেন লেফ্‌ট ফ্রন্টও সেই কথা বলেছেন যে কলকাতায় যা অবস্থা আছে তাতে গ্রামের

লোকেদের একটু বেশি বাড়ানো দরকার। কিন্তু দুঃখের বিষয় এখনও পর্যন্ত বাড়াতে পারিনি, তবে চেষ্টা করছি। আমি আপনার কথা মনে রেখে একটা অল পার্টি মিটিং ডাকবার চেষ্টা করবো, সেই সময় আপনার বক্তব্য শুনে উপযুক্ত ব্যবস্থা নেব।

**মিঃ স্পিকার ঃ** আপনার যা কোটা ১ লক্ষ সামথিং যেটা বললেন তার ৭০ পারসেন্ট আপনি পাচ্ছেন। তার থেকে আপনি মডিফায়েড রেশনিং এরিয়ায় সেটা রেশন কার্ডের মাধ্যমে দেন। আপনার যা রেশন কার্ড আছে মডিফায়েড রেশনিং এরিয়া এবং স্টাটুটরি রেশনিং এরিয়ায় সেখানে এই তেল আপনি ডিস্ট্রিবিউট করেন তাই তো?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** হ্যাঁ, রেশন কার্ডের মাধ্যমে দিই।

**মিঃ স্পিকার ঃ** এই যে ৭০ পারসেন্ট আপনি পাচ্ছেন, ওনাদের প্রশ্ন হল এই ৭০ পারসেন্ট তেল মানুষের কাছে পৌঁছে দেন কি করে শহর এবং গ্রাম নিয়ে। এই ৭০ পারসেন্ট যেভাবে বিতরণ করে দেন তার স্টাটিস্টিক থাকলে আপনি দিয়ে দিন, না থাকলে নেক্সট সেসানে জোগাড় করে মেম্বারদের দিয়ে দেবেন। দেন দেয়ার উইল বি নো কোয়েশ্চেন।

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** আমি স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। নেক্সড সেসানে এটা দিয়ে দেওয়া যাবে। এখন রেশন কার্ডের মাধ্যমে একর্ডিং টু পপুলেশন দেওয়া হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হল এই যে ডিফারেন্স ভিলেজ এবং টাউনের মধ্যে এটা কি স্বাধীনতার পর থেকে কিনা জানাবেন? গ্রামের কৃষকেরা চাল উৎপাদন করে সেখানে শহরের লোকেরা চাল এবং চিনি বেশি পায়। এই ক্ষেত্রে গ্রামের লোকেদের কেরোসিন তেল বেশি দেবার চেষ্টা করবেন?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** গ্রাম ও শহরে কেরোসিন তেল সম্পর্কে এই সিস্টেম অনেক দিন আগে থেকে। এটা কন্সিডার করার জন্য বিভিন্ন পলিটিক্যাল পার্টি, রুলিং অপোজিশন সকলেই আমাকে বলেছেন। এ সম্বন্ধে কন্সিডার করা উচিত। আমি বলছি যে, এ সম্বন্ধে যতদূর সম্ভব কন্সিডার করে যা কিছু করার আছে তা করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আপনি মাননীয় মন্ত্রী মহাশয়কে যদিও ব্যাখ্যা করে বলে দিলেন, উনি একটা হ্যাঁ করলেন। কিন্তু আমি যেটা জানতে চাইছিলাম,

উনি ঠিক ঠিক বুঝতে পারলেন, না কি উত্তর দিতে অসুবিধা হচ্ছে, আমি বুঝতে পারছি না। উনি যেটা বলেছেন, সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে যে সাপ্লাই আছে, সেটা ইকুয়ালি ডিস্ট্রিবিউশন হবে। গ্রামের লোক হোক বা শহরের লোক হোক যে ইউনিট আছে, সেই অনুযায়ী ইকুয়াল ডিস্ট্রিবিউশন হবে কিভাবে? কারণ এটা ইকুয়াল ডিস্ট্রিবিউশন করতে গেলে আপনার যে ডিসক্রিমিনেট পলিসি আছে, অর্থাৎ শহরে দু' লিটার আছে আর ওখানে এক লিটার আছে, এটা পরিবর্তন করতে হবে। তারপর ইকুয়াল ডিস্ট্রিবিউশন করতে হবে। এটা করবেন কিনা, যে সাপ্লাই আছে তা গ্রাম এবং শহরে ইকুয়াল ডিস্ট্রিবিউশন হবে কি না? এটা করতে গেলে অল পার্টি মিটিং করে বা অন্যভাবে পরিবর্তন করবেন কি না?

**শ্রী কলিমদ্দিন শাম্‌স ঃ** এই জিনিসটা সরকারের কাছে অনেকদিন থেকে বিবেচনার জন্য আছে। সরকার এটা মনে করে, আজ থেকে ২৫/৩০ বছর আগে যে সিস্টেম করা হয়েছিল, এটা পরিবর্তন করার প্রয়োজন আছে। আমি মনে করি, নিশ্চয়ই এটা কন্সিডার করা উচিত। এটা গভর্নমেন্টের অ্যাকটিভ কন্সিডারেশনের মধ্যে আছে। এই যে ডিফারেন্স, শহরে এবং গ্রামে যেটা আছে, এটা কি করে কন্সিডার করা যায়, এটা শীঘ্রই আমরা ডিসাইড করব। ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন যে তেলটা দেয় তা কি করে ডিস্ট্রিবিউট করা হবে বা না হবে, এরজন্য একটা কমিটি ফর্মড হয়েছে। সেই কমিটি ঠিক করে দেয়। আমি মনে করি ফ্রেস ডিসিসন করে যদি গ্রাম এবং শহরের মধ্যে যে তফাৎ আছে, সেটা যদি ইকুয়াল করা যায় তাহলে ভালই হবে। এরজন্য গভর্নমেন্টের অ্যাকটিভ কন্সিডারেশন .আছে। আমি মনে করছি নিশ্চয়ই কিছু করা যাবে।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি অতিরিক্ত প্রশ্ন করতে চাই। আমি গত বছরে, ১৯৯৬ সালের অধিবেশনে একটি কলিং অ্যাটেনশন মোশনে উল্লেখ করেছিলাম। তখনকার মাননীয় মন্ত্রী শ্রী নরেন দে বলেছিলেন যে তিনি এই তারতম্যটা ভেবে দেখবেন। এই যে তারতম্য এটা আমাদের বরানগর কনস্টিটিউয়েন্সীতেও আছে। স্ট্যাটুটরি রেশন কার্ড হওয়া সত্ত্বেও সেখানে এক লিটার করে দেওয়া হয়। এরফলে সেখানে ব্লাক মার্কেটিং জোরদার করে চলে। সেখানে দশ টাকার কমে এক লিটার তেল পাওয়া যায় না। ইকুয়াল ডিস্ট্রিবিউশনের এই যে প্রশ্ন এখানে উঠেছে, এটা কিভাবে সমাধান করবেন? এর সমাধান করা উচিত।

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** গভর্নমেন্টের একটা পলিসি আছে। কোথাও কারও সম্বন্ধে, শহরে বলুন বা গ্রামে বলুন, কোন ডিস্ক্রিমিনেট করা উচিত নয়। সেজন্য

আমরা গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে বারবার বলছি, যে ডেফিসিট কেরোসিন অয়েলে আছে সেটা পূরণ করুন। সেটা যদি পূরণ করা যায়—আমাদের যা প্রয়োজন আছে তা হল ১ লক্ষ ৬৩ হাজার ৩৭৩ লিটার, তাহলে এটা করা যায়। কেন্দ্রীয় সরকার আমাদের দেয় ৮৪ হাজার ৩৮ লিটার। এটা যদি পুরো হয়ে যায় তাহলে চিন্তার কোনও ব্যাপার নয়, তাহলে শহরাঞ্চলের মতো গ্রামাঞ্চলেও দেওয়া হবে। কিন্তু না পূরণ হলে সরকারকে চিন্তা করতে হবে।

[11-40 – 11-50 a.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, আপনি বললেন এর আগে যে শহরাঞ্চলে ২ লিটার এবং গ্রামাঞ্চলে ১ লিটার করে তেল দিচ্ছেন, এটা যে বিমাতৃসুলভ আচরণ এতে কোনও সন্দেহ নেই। রেশন কার্ডের মাধ্যমে যে সমস্ত ডিলাররা কেরোসিন তেল বিক্রি করছেন তাদের বেশিরভাগ ডিলারই ব্ল্যাকে কেরোসিন তেল বিক্রি করছে। আমার আপনার কাছে স্পেসিফিক কোয়েশ্চেন হচ্ছে যে, যে সমস্ত ডিলার ব্ল্যাকে কেরোসিন তেল বিক্রি করছেন তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেবেন কিনা এবং এইরকম কোনও তথ্য আপনার কাছে থাকলে বিধানসভাতে দয়া করে বলুন।

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** আপনি যা বললেন সেটা নোট করলাম। ইনফর্মেশন ব্রাঞ্চের উপরে দায়িত্ব দেওয়া হয়েছে। কেউ স্মাগলিং করেছে কিনা, ব্ল্যাকে বিক্রি করছে কিনা এনকোয়ারী করব। তারপরে যদি ধরা যায় কেউ দুর্নীতির কাজ করেছে তার বিরুদ্ধে অ্যাকশন নেব।

### খারিফ বর্ষে লেভির মাধ্যমে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩।) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭ খারিফ বর্ষে রাজ্যে চালকলগুলি থেকে লেভির মাধ্যমে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা কত ছিল;

(খ) উক্ত সময়ে সংগৃহীত চালের পরিমাণ কত; এবং

(গ) ১লা অক্টোবর, ১৯৯৫ এবং ১লা অক্টোবর, ১৯৯৬ রাজ্যে রাইস মিলের সংখ্যা কত?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ**

(ক) ১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭ উভয় খারিফ বর্ষেই রাজ্যে চাল কলগুলি থেকে (লেভির মাধ্যমে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ছিল ৩,৫০,০০০ টন রাজ্যের বড় চালকলগুলি থেকে এবং ১,০০,০০০ টন রাজ্যের ছোট চালকলগুলি থেকে)।

(খ) (১) ১৯৯৫-৯৬ খারিফ বর্ষে লেভির মাধ্যমে চাল সংগ্রহের মোট পরিমাণ ১,৩৩,৪৭৮ টন। (বড় চালকলগুলি থেকে সংগ্রহের পরিমাণ ১,৩১,৪৪৮ টন এবং ছোট চালকলগুলি থেকে সংগ্রহের পরিমাণ ২০৩০ টন)।

(২) ১৯৯৬-৯৭ খারিফ বর্ষে লেভির মাধ্যমে সংগৃহীত চালের মোট পরিমাণ ১,৬১,১১৬ টন। (বড় চালকলগুলি থেকে সংগ্রহের পরিমাণ ১,৫৭,৫৪০ টন, এবং ছোট চালকলগুলি থেকে সংগ্রহের পরিমাণ ৩৬২৬ টন।)

(গ) ১৯৯৫ সালের ১লা অক্টোবর রাজ্যে ছোট রাইসমিলের সংখ্যা ছিল ৪৫৫টি এরমধ্যে চালু মিলের সংখ্যা ছিল ৪১৫টি এবং বিভিন্ন কারণে বন্ধ মিলের সংখ্যা ছিল ৪০টি। (২) ১৯৯৬ সালের ১লা অক্টোবর রাজ্যে মোট রাইস মিলের সংখ্যা ছিল ৪২৬টি এবং বন্ধ মিলের সংখ্যা ছিল ৪৪টি। এই বিষয়ে উল্লেখ করা যায় যে, বিগত দুটি খারিফ বর্ষে এ রাজ্যে চাল সংগ্রহের পরিমাণ নির্ধারিত লক্ষ্যমাত্রার যথেষ্ট কম, এর প্রধান কারণ কেন্দ্রীয় সরকার এ রাজ্যের জন্য ধান ও চালের মূল্যমান থেকে যথেষ্ট কম। এ ছাড়াও সিদ্ধ চালের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সংগ্রহ মূল্য আতপ চালের থেকে মাত্র ৪ টাকার বেশি ছিল। ফলে চালকল মালিক সরকারকে নির্ধারিত মূল্যে লেভি দিতে যথেষ্ট পরিমাণ ক্ষতিসাধন করতে হয়ে যায়। ফলস্বরূপ প্রায় সমস্ত চালকলগুলির মালিক সরকারকে লেভি দেওয়ার ক্ষেত্রে নানা রকম টালবাহনা করে। এছাড়া খাদ্য নিগমে যারা কেন্দ্রীয় সরকারের তরফে এই রাজ্যে লেভি সংগ্রহের কাজে নিযুক্ত তাদের বিভিন্ন কার্যক্রম যথা গুদাম স্থানাভাবে যথা সময়ে না মেটানোর ফলেও উক্ত বছর জমিতে লেভি চাল সংগ্রহে যথেষ্ট বাধাপ্রাপ্ত হয়েছে। এছাড়াও বেশ কিছু চালকলগুলি মালিকানা ভিত্তিক অজুহাতে মহামান্য উচ্চ আদালতের দ্বারস্থ হয়ে সরকারকে দেয় লেভির প্রদান থেকে বিরত থাকে। ফলে বছরের মধ্যে পায় ৪০-৫০টি চালু চালকলগুলি বন্ধ হয়ে যাওয়ার ফলেও উক্ত বছর দুটিতে লেভি চাল সংগ্রহ যথেষ্ট বাধাপ্রাপ্ত হয়েছে। সর্বোপরি

*ছোট চালকলগুলির ক্ষেত্রে নির্ধারিত ১ টন লক্ষ্যমাত্রার মাত্র ২ থেকে ৩ শতাংশ লেভি সংগ্রহ সম্ভব হয়েছে।* যাইহোক আশা করি আগামী খারিফ বর্ষে (১৯৯৭-৯৮) বছরে লক্ষ্যমাত্রা ৩,৫০,৫০০ মেট্রিক টন চাল লেভি হিসাবে সংগৃহীত করা সম্ভব হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের দুটি প্রশ্নের উত্তরেই যথা আবু আয়েশ মণ্ডল এবং আমার প্রশ্নের উত্তরে ১৯৯৭-৯৮ সালের আগে ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ সালের কথা বলতে গিয়ে বলেছেন যে লক্ষ্যমাত্রা পূরণ হয়নি। সরকার তো বড়াই করে বলেন যে কৃষিক্ষেত্রে একটা বিপ্লব এনেছেন, রেকর্ড প্রোডাকশন বেড়েছে, চাষীদের সচেতনতা বাড়ার ফলে গত ৩০ বছর ধরে, রেকর্ড উৎপাদন বেড়েছে। এখন তো ৩ বার ধান উৎপাদন হচ্ছে, কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে যে, কংগ্রেস আমলে যা ছিল তার থেকে কম লক্ষ্যমাত্রায় চাল সংগৃহীত হচ্ছে। এটাতে তো আপনাদের ইনএফিসিয়েন্সি প্রমাণিত হয়, এরজন্য ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** আমরা এবারে নিজেরা প্রকিওরমেন্ট করার সিদ্ধান্ত নিয়েছি। এতদিন পর্যন্ত এফ. সি. আই. করত। এফ. সি. আই.-এর প্রকিওরমেন্ট হচ্ছে হয়ত অনেক,—অনেক জায়গায় গোলমাল আছে ঠিকই—অনেক জায়গায় তারা ভালভাবে প্রকিওর করতে পারে না। আমরা এবারে নিজে করবার চেষ্টা করছি। এরজন্য প্রচুর টাকার প্রয়োজন আছে। আমি আগেই বলেছি যে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া সেটাকা দেবার জন্য রাজি হয়েছেন, কিন্তু এখনও পর্যন্ত দেননি। আমাদের মুখ্যমন্ত্রীর ডাইরেকশনে ফিন্যান্স মিনিস্টার রাজি হয়েছেন, যতক্ষণ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা না আসছে, আমরা ততক্ষণ টাকা দিয়ে প্রকিওর করব। আমি আশাকরি, এবারে যে টার্গেট আছে, সেটা ফুলফিল করতে পারব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আজকে আপনি অ্যাসিওর করলেন হাউসে, ঠিক আছে আশ্বাসন কমিটি এটা দেখবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্পেসিফিক জানতে চাইছি, রাজ্যে চালের উৎপাদন, ধানের উৎপাদন বেড়েছে দাবি করার পরেও, কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে রাজ্যের রেশনিং ব্যবস্থাকে টিকিয়ে রাখতে হচ্ছে, এই যে আমাদের উৎপাদন বাড়বার পরেও সংগ্রহ হচ্ছে না, কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে বসে আছে প্রতিটি রাজ্য সরকার—আমাদের রাজ্যে উৎপাদন বেশি হওয়ার পরেও আপনারা সংগ্রহ করতে পারছেন না, কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল রাজ্য সরকার নিজেদেরকে একটা ক্রিপিল ব্যবস্থায় আনছেন, এটা কতদিন বজায় থাকবে?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** এটা ঠিক নয়, আমরা প্রকিওর করতে পারছি না। আপনি

জানেন গভর্নমেন্ট অর্ডারে আছে, একটা স্টেট থেকে অন্য স্টেটে চাল এর মুভমেন্ট যেটা আছে সেটা বেঁধে দেওয়া যাবে না। আমরা এক্সপোর্ট করতে দেব না। প্রকিওরমেন্ট-এর প্রশ্ন এসেছে, আমরা এটা প্রকিওর করবো। এরজন্য যে টাকা-পয়সা প্রয়োজন, ইনফ্রাস্ট্রাকচারের প্রয়োজন আছে, সেটা সরকার নিশ্চয় দেখছে, এটা হবে। আমি মনে করি আমাদের এখানে খাদ্যর অভাব নেই, আমাদের স্টেটে নিশ্চয় এগ্রিকালচার সার্প্লাস, নিশ্চয় চালের ক্ষেত্রে সার্প্লাস আছে, এটা ঠিক অনেক জায়গায় এইরকম আছে। আমাদের কাছে নেই, কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হয় যেহেতু হুইট আমাদের দেশে এত হয় না। আমরা যাতে সকলকে চাল গম ঠিকমতো দিতে পারি এরজন্য কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হয়। কিন্তু একটা জিনিস বলি, ধন্যবাদ জানাই পশ্চিমবাংলার কৃষি ভাইদেরকে, যারা চাষ করেন তারা এটা বুঝতে পেরেছেন পশ্চিমবাংলাকে নিজের পায়ে দাঁড়াতে হবে। এরজন্য তারা এবারে গম উৎপাদন শুরু করে দিয়েছেন, আমরা গমের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যাচ্ছি, কেরোসিন তেলের জন্য যাচ্ছি, চিনির জন্য যাচ্ছি, এখন মূল্যায়ন হচ্ছে, পশ্চিমবাংলা যেভাবে এগিয়ে আসছে কৃষিতে, আমরা চালে সেল্‌ফ-সাফিসিয়েন্ট হচ্ছি, গমে সেল্‌ফ-সাফিসিয়েন্ট হব, এরজন্য নিশ্চয় চাষীভাইদের ধন্যবাদ জানাচ্ছি, আশাকরি পশ্চিমবাংলার সমস্যার সমাধান হবে।

**শ্রী আব্দল মান্নান ঃ** একটু আগে মাননীয় শাসক দলের সদস্য জানতে চেয়েছিলেন, আবু আয়েস এর প্রশ্নের উত্তরে বললেন, চাল কলের এমন কতকগুলি সংখ্যা যে তার প্রশ্নের স্পেসিফিক উত্তর দিতে পারেননি। লেভি সংগ্রহে সরকারের যে ব্যর্থতা দেখা যাচ্ছে, সেখানে আপনাদের স্পেসিফিক অনুযায়ী বক্তব্য কেন্দ্রীয় সরকারের একটা অসহযোগিতা আছে। চালকল মালিকরা সরকারকে ডোন্ট কেয়ার করার জন্য যে দুইটি আপনাদের নিয়ন্ত্রণে ছিল, আপনি খাদ্যমন্ত্রী হওয়ার পরে চালকল মালিকদের আইনত শাস্তি দেওয়ার ক্ষমতা আপনাদের ছিল, কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার থাকার জন্য, বন্ধু সরকার থাকলেও কোর কমিটি থাকলেও সেখানে আপনাদের ব্যবস্থা নেওয়ার সুযোগ ছিল। কিন্তু রাজ্য সরকার চালকল মালিকদের ক্ষেত্রে কোথায় কি ব্যবস্থা করেছেন এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোথায় সংঘাতে গিয়েছেন, তাদের সেই নীতি পরিবর্তনের জন্য, সেটা বলুন?

[11-50 – 12-00 noon]

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** আমাদের সরকার তো বেআইনিভাবে কোন অ্যাকশন নেননি। বেআইনিভাবে কোন লোককে আমরা অ্যারেস্ট করি না। কারোর বিরুদ্ধে অ্যাকশন নেবার আগে আমাদের ডিপার্টমেন্টের যে কমিটি আছে, ডি.এম. আছে, আমাদের ডিপার্টমেন্টের যে ডিস্ট্রিক্ট কন্ট্রোলার আছে এরা যে রিপোর্ট দেন তার

*ভিত্তিতেই আমরা ব্যবস্থা নিই। আমরা সুয়োমোটো কোনও অ্যাকশন নিই না।*

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি কত দিনের মধ্যে লিস্ট করতে পারবেন সেটা বলুন?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** লিস্ট আমাদের কাছে আছে, তবে আমরা সুয়োমোটো কিছু করি না। এনকোয়ারি করার পর যে রিপোর্ট আসে তখন আমরা কারোর বিরুদ্ধে অ্যাকশন নিই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, এর আগে শাসক দলের একজন মাননীয় সদস্য প্রশ্ন করেছিলেন কতগুলো চালকলের মালিক লেভি দিচ্ছে না তার তালিকা দিন। আপনি শাসকদলের সদস্যের প্রশ্নের উত্তরও দেননি এবং আমার প্রশ্নেরও স্পষ্ট উত্তর দেননি। আমি স্পেসিফিকভাবে জানতে চাইছি, চালকল মালিক যারা বে-আইনিভাবে লেভি দিচ্ছেন না তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিতে পেরেছেন কি? আমরা জানি গত কুড়ি বছরে একটাও নেওয়া হয়নি। আমি জানতে চাইছি, কতদিনের মধ্যে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। তালিকা বার করতে এবং তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিতে কত সময় লাগবে?

**শ্রী কলিমদ্দিন শাম্‌স ঃ** তালিকা করতে কোনও সময় লাগে না। আমরা কমিশনারকে দিয়ে একটা কমিটি করে দিয়েছি, রিপোর্ট ওখান থেকে আসলে ব্যবস্থা নিই। সে আপনাদের দলের বিরুদ্ধে বা অন্য দলের বিরুদ্ধে ইনভেস্টিগেশন না করে কারোর বিরুদ্ধে আমরা অ্যাকশন নিই না। এই রকম স্পেসিফিক কেস আপনাদের কাছে থাকলে আপনারা বলবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার প্রোটেকশন চাইছি, উনি কোনওরকম কোনও উত্তর দেননি। আমি জানতে চাইছি, তালিকা তৈরি করতে কতদিন সময় লাগবে?

**মিঃ স্পিকার ঃ** আপনি কিসের তালিকা চাইছেন?

**শ্রী আব্দুল মান্নান ঃ** শাসক দলের একজন সদস্য এবং আমি যখন জিজ্ঞাসা করেছিলাম, কতগুলো রাইস মিলের মালিক ডিফল্ট আছে, যারা লেভি দেননি তাদের তালিকা তৈরি হয়েছে কি না? উনি বললেন, না কোনও তালিকা তৈরি হয়নি। উনি স্পষ্ট কোনও উত্তর দেননি। আমি বলছি, এটা করতে কত সময় লাগবে।

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** চাল সংগ্রহর সিজন হচ্ছে মার্চ থেকে অক্টোবর। যারা লেভি দেয় না, তাদের রিলিজ সার্টিফিকেট দেওয়া বন্ধ হয়ে যায়। টার্গেট পূরণ না

করার জন্য তাদের আর. সি. দেওয়া হয় না। আপনি যদি নোটিশ দেন তাহলে উত্তর দিতে পারব।

**শ্রী নিমলচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন আমাদের পশ্চিমবাংলায় গ্রামাঞ্চলে বা গঞ্জে বেশ কিছু হাস্কিং মিল চলে। সেগুলো চলার ব্যাপারে নানা রেস্ট্রিকশন আছে। কিন্তু বহুলোক এর সাথে যুক্ত আছে। এরা সরকারের কাছ থেকে পার্মিশন নিয়ে, লাইসেন্স নিয়ে তাদের মিলগুলো চালাতে পারে এবং ওদের দেয় যে সমস্ত লেভি সেটা কিভাবে সংগ্রহ করা যায়, এ ব্যাপারে কি ভাবনা চিন্তা করছেন? আর হল আমাদের রাজ্যে বিশেষ করে সংগৃহীত চাল আমাদের উত্তরবঙ্গে কোনও সেচের ব্যবস্থা নেই। সেখানে চাল সংগ্রহ স্টোর করার ব্যাপারে রাজ্য সরকার এর কোনও ভাবনা আছে কি? কারণ আপনি তো জানেন, এফ. সি. আই. মাঝে মাঝে ফেল করে। চা-বাগানগুলো রেশন থেকে বঞ্চিত হয়। এ ব্যাপারে রাজ্য সরকার কত টাকার চাল কিনছেন, নিজেদের উদ্যোগে কত টাকা সেজন্য বরাদ্দ আছে, টার্গেট কত?

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** এই যে হাস্কিং মিলের কথা বলা হয়েছে, এই হাস্কিং মিলের কোন প্রোকিওরমেন্ট এই পশ্চিমবাংলায় ছিল না। আইনেও একটা অসুবিধা ছিল, কোর্টেরও একটা অর্ডার ছিল। এটা করা হয়নি। হাস্কিং মিল যেভাবে পশ্চিমবাংলায় হয়েছিল সরকারের একটা সন্দেহ হয়েছিল, যে বড়বড় রাইস মিলগুলো বাধ্য হয়ে বন্ধ করে দিতে হবে। এইজন্য সরকার একটা ডিরেকশন দিল যে যেখানে রাইস মিল আছে তার দু'কিলোমিটারের মধ্যে কোনও হাস্কিং মিল হবে না। সেই অনুযায়ী হাস্কিং মিলে কোনওরকম প্রোকিওর করা হবে না। কিন্তু এটা তো ঠিকই যে মিনি রাইস মিলগুলোর প্রোকিওরমেন্টের ব্যাপারে হাস্কিং মিলগুলোকে ছেড়ে দেওয়া যায় না। আমি মনে করি যে এটা একটা বড় ইন্ডাস্ট্রি। সরকারের একটা সিদ্ধান্ত ছিল যে ১০ হাজার এম. টি. ওখান থেকে আদায় করা হবে। কিন্তু এটাকে কমিয়ে ৫ হাজার করার অনুরোধ এসেছে। গোডাউন-এর ব্যাপারে পশ্চিমবাংলায় একটা বড় অ্যাচিভমেন্ট হয়েছে। ৫০ বছরে যা অন্য কোনও রাজ্যে ঘটেনি। জ্যোতি বসুর হস্তক্ষেপে কেন্দ্রীয় সরকার এটা মেনে নিয়েছে। এফ. সি. আই.কে বাদ দিয়ে এই সরকার প্রোকিওর করবে। ই.সি.এস.সি.র ইনফ্রাস্ট্রাকচার ব্যবহার করে আমাদের গোডাউন আমরা ব্যবহার করব। চা-বাগানে আমরা সাবসিডি রেটে চাল দিয়ে থাকি। শুধু চা-বাগান নয় পুলিশ, হাসপাতাল, জেল সব জায়গাতেই সাবসিডি রেটে চাল দেওয়া হয়।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি যে,

আপনার উত্তরের পরিপ্রেক্ষিতে আমাদের চীফ হুইপ আপনাকে প্রশ্ন করেছিলেন যে লেভি দেয় না এরকম চালকলের লিস্ট আপনাদের আছে কি না। আপনি উত্তরে বলেছিলেন নেই। এখনও পর্যন্ত গত কুড়ি বছরে সেই লিস্ট তৈরি করতে পারেননি। আপনি দয়া করে বলবেন যে এই চালকলের মালিক যারা ডিফল্টার তারা আপনার পার্টির বা বামফ্রন্টকে লক্ষাধিক টাকা চাঁদা দেয় বলে তাদের বিরুদ্ধে অ্যাকশন নিচ্ছেন না বা তাদের লিস্ট নেই।

**শ্রী কলিমুদ্দিন শাম্‌স ঃ** বীরভূমে যে চালমিলগুলো আছে অনেক সময়ে তারা শুধু আপনার দোহাই দিয়ে লেভি পুরো দিতে চাচ্ছিল না। কিন্তু তাদের বিরুদ্ধে বলেছিলাম যে না এটা হতে পারে না। লেভি দিতে হবে। যদি না দেন তাহলে রিলিজ সার্টিফিকেট বন্ধ করা হবে। অনেক রাইস মিলগুলির রিলিজ সার্টিফিকেট বন্ধ করেছিলাম। এই সম্বন্ধে কোনও রাজনৈতিক হস্তক্ষেপ বরদাস্ত করিনি। যতক্ষণ প্রোকিওরমেন্টের টার্গেট, প্রোকিওরমেন্টের লেভি দিল না, ততক্ষণ পর্যন্ত রিলিজ সার্টিফিকেট দেওয়া হয়নি। আমাদের কাছে লিস্ট আছে, আমাকে নোটিশ দিলে আমি বলে দেব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### ম্যালেরিয়া ও ডেঙ্গুতে মৃত ব্যক্তির সংখ্যা

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে অক্টোবর পর্যন্ত রাজ্যে কত জন ম্যালেরিয়া ও ডেঙ্গুতে মারা গেছেন;

(খ) তন্মধ্যে কলকাতায় উক্ত সংখ্যা কত; এবং

(গ) উক্ত রোগ প্রতিরোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ম্যালেরিয়া আক্রান্তে ৩৬ জন (১১ জন ক্লিনিক্যাল) এবং ডেঙ্গুতে ৫ জন।

(খ) কলকাতায় ম্যালেরিয়ায় ১৭ জন এবং ১০ জন ক্লিনিক্যাল, এছাড়া ডেঙ্গুতে ৫ জন।

(গ) এই রোগ প্রতিরোধে বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং হচ্ছে ঃ-

(১) কলকাতা পৌর এলাকায় সম্ভাব্য মশককুল জন্মানোর স্থানগুলিতে মশককীট ধ্বংসের জন্য কীটনাশক ঔষধ ছড়ানোর ব্যবস্থা করা হয়েছে। নতুন বাড়িঘর তৈরির জন্য বদ্ধ জলে ও উৎস স্থলগুলিতেও উক্ত ঔষধ প্রয়োগ করা হচ্ছে।

এছাড়া বিভিন্ন ওয়ার্ডে ফগিং মেশিন দ্বারা কীটনাশক ঔষধ স্প্রে করা হচ্ছে।

(২) সচেতনতা ও স্বাস্থ্য শিক্ষা বাড়ানোর জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। টি.ডি. রেডিও, সংবাদপত্রসহ বিভিন্ন প্রচার মাধ্যমে ম্যালেরিয়া প্রতিরোধের পরামর্শ দেওয়া হচ্ছে।

### রাজ্য সাক্ষরতা মিশন

***৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪।) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** জনশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জাতীয় সাক্ষরতা মিশনের অনুরূপ রাজ্য সাক্ষরতা মিশন চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা চালু করা যাবে বলে আশা করা যায়?

**জনশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সাক্ষরতা মিশন রেজিস্ট্রেশনের জন্য পদক্ষেপ নেওয়া হচ্ছে। রেজিস্ট্রেশনের পরই এটি চালু করা যাবে বলে আশা করা যায়।

### কালাজ্বর, ডেঙ্গু, আন্ত্রিক প্রভৃতি রোগে মৃতের সংখ্যা

***৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫।) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে অক্টোবর পর্যন্ত রাজ্যের বিভিন্ন জেলায় কালাজ্বর, ডেঙ্গু, ম্যালেরিয়া, আন্ত্রিক ও এনকেফেলাইটিস-এ কত মানুষ মারা গেছেন;

(খ) উক্ত রোগগুলির প্রাদুর্ভাব রোধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে;

(গ) উপরোক্ত রোগে যাঁদের মৃত্যু হয়েছে, সেই সমস্ত পরিবারকে ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে সরকার কি চিন্তা-ভাবনা করেছে; এবং

(ঘ) প্রত্যেক মহকুমা হাসপাতালে সর্ব সময়ে রক্ত পরীক্ষার জন্য 'ভাইরোলজি' বিভাগ খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৭ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে অক্টোবর পর্যন্ত মারা গেছেন (বিভিন্ন জেলায়) কালাজ্বর—২ জন। ম্যালেরিয়ায় মৃত্যু—৩৬ জন (১১ জন ক্লিনিক্যাল)। আন্ত্রিকে মৃত্যু—৫৬৫ জন। এনকেফেলাইটিসে মৃত্যু—৬১ জন। ডেঙ্গু—৫ জন (২ জন সাসপেক্টেরী)।

(খ) কালাজ্বর, ম্যালেরিয়া এবং ডেঙ্গু প্রতিরোধে যে ব্যবস্থাগুলো নেওয়া হয়েছে তা নিম্নরূপ ঃ

(১) সত্বর রোগীকে খুঁজে বের করা এবং তৎক্ষণাৎ চিকিৎসা করা।

(২) আক্রান্ত রোগীর বাড়ি ও চতুর্পার্শ্বস্থ ৫০টি বাড়িতে ডি.ডি.টি. স্প্রে করা হয়। এছাড়া ট্রান্সমিশন সিজনে সিজনাল স্প্রে করা হয়।

(৩) মশার বংশ নিধন ও বৃদ্ধিরোধে জনসাধারনকে সচেতন করা এবং মশারীর ব্যবস্থাসহ কিছু ব্যক্তিগত পরিচ্ছন্নতা রক্ষার দিকে নজর দিতে বলা হয়।

(৪) জনসাধারণকে স্বাস্থ্য শিক্ষা দেওয়া হয়।

(৫) স্থানীয় চিকিৎসকদের ম্যালেরিয়ার চিকিৎসা সম্বন্ধে শিক্ষা দেওয়া হয়। এছাড়া আন্ত্রিক রোগ প্রতিরোধের ব্যবস্থাগুলো নিম্নরূপ ঃ

(১) স্বাস্থ্য কর্মিরা রোগীকে সত্বর খুঁজে বের করে বাড়িতে, স্বাস্থ্যকেন্দ্রে, হাসপাতালে রোগীর চিকিৎসার ব্যবস্থা করা হয় এবং যথাস্থানে খবর পাঠিয়ে দেওয়া হয়।

(২) ব্লিচিং পাউডার দিয়ে জল জীবানুমুক্ত করা হয়।

(৩) আক্রান্ত এলাকার বাড়িগুলোতে জল বিশোধনের জন্য হ্যালোজেন

বড়ি বিতরণ করা হয়।

(৪) আক্রান্ত রোগীকে ও আর এস খাওয়ানো হয় এবং বাড়িতে ও আর এস তৈরি করতে ও ব্যবহার শেখানো হয়।

(৫) আক্রান্ত এলাকার জনসাধারণকে স্বাস্থ্য শিক্ষা দেওয়া হয় এবং ব্যক্তিগত পরিচ্ছন্নতা সম্বন্ধে সজাগ করা হয়।

(৬) আন্ত্রিক রোগ প্রতিরোধে সাধারণ প্রশাসন ও পঞ্চায়েতের সাহায্য নেওয়া হয়।

(৭) এছাড়া পানীয় জল জীবানুমুক্ত করণ প্রক্রিয়া সারা বছর চালু আছে।

(৮) প্রয়োজনে কলকাতা থেকে টিম পাঠিয়ে পানীয় জলের নমুনাও সংগ্রহ করা হয়।

(৯) প্রয়োজনে যুদ্ধকালীন ভিত্তিতে সদর দপ্তর থেকে অতিরিক্ত অর্থ, কর্মী ও ঔষধপত্র জেলাগুলোতে চাহিদা মতো পাঠানো হয়ে থাকে।

(গ) এ তথ্য জানা নেই।

**বর্ধমান জেলা ও মহকুমা শহরগুলির সংযোগকারী রাস্তা সংস্কার**

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২২২।) **শ্রী শ্যামাপ্রসাদ পাল :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলা ও জেলার মহকুমা শহরগুলির সংযোগকারী রাস্তাগুলির অবস্থা খারাপ হয়ে পড়েছে; এবং

(খ) সত্যি হলে, এগুলি মেরামতের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) অনেকাংশে সত্য;

(খ) মেরামতের পরিকল্পনা আছে এবং এ বিষয়ে বিশেষ উদ্যোগ গ্রহণ করা হচ্ছে।

**হাসপাতালে সরকারিভাবে সরবরাহকৃত ঔষধ**

***৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের হাসপাতালগুলিতে সাধারণভাবে কি কি ঔষধ ·সরকারিভাবে সরবরাহ করা হয়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার ১১২টি অত্যাবশ্যক ওষুধের তালিকা প্রণয়ন করেছেন রোগীদের সরবরাহের জন্য। এর ভিত্তিতে ৫০টি অত্যাবশ্যক ঔষধ অগ্রাধিকার ভিত্তিতে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র ও হাসপাতাল থেকে রোগীদের সরবরাহ করা হয়।

বড় হাসপাতালগুলি প্রয়োজন ও অর্থসঙ্কুলান সাপেক্ষে সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স প্রণীত ক্যাটালগের অন্তর্ভুক্ত অন্যান্য ওষুধও রোগীদের সরবরাহ করে থাকে।

**Number of People Attacked by Dengu**

***83.** (Admitted Question No. *155.) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state –

(a) how many people were attacked with Dengu in the State during the period from 1-1-97 to 31-10-97; and

(b) how many of them died?

**Minister-in-charge of the Health & Family Welfare Department**

(a) So far, the information is available, 67 (sixty seven) Blood samples were analysed for saropositivity of Dengu virus evidence out of which 19 (nineteen cases) were found to be confirmed. Total no. of 19 (nineteen) suspected cases were admitted in hospitals i.e. 16 (sixteen) in Dr. B. C. Roy Memorial Hospital for Children and 3 (three) in Calcutta Medical College Hospital during the months of

September and October. 97 out of which five cases were found to be confirmed.

(b) Total 5 (five) cases died out of which 3 (three) are confirmed and 2 (two) are non confirmed, clinical Dengue case.

**বাসন্তী কটন মিল খোলার পরিকল্পনা**

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬০।) **শ্রী নির্মল ঘোষ ঃ** শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাসন্তী কটনমিলটি দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে;

(খ) সত্যি হলে,

(১) উক্ত মিল-মালিকের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে কি না;

(২) মিলটি খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(গ) মিলটির অবসরপ্রাপ্ত ও মৃত শ্রমিকদের পরিবারদের পাওনা টাকা ফেরৎ দেওয়ার ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। মিলটি গত ৩০-৫-৮৭ তারিখ থেকে লক আউট হয়ে আছে।

(খ) শিল্প বিরোধ আইনের ২২(২) ধারা লংঘন করে নিয়ম বহির্ভূতভাবে লক-আউট করার জন্য বারাসতের চীফ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের আদালতে সরকারের তরফ থেকে একটা অভিযোগ পেশ করা হয়। সেটা এখনও ঐ আদালতে বিচারাধীন আছে।

(২) বিভিন্ন সময়ে বিভিন্ন স্তরে ও ত্রিপাক্ষিক সমঝোতা সভার আয়োজন করে মিলটি খোলার ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছে। এখনও নতুন উদ্যোগীর সঙ্গে মিলটি খোলা নিয়ে আলোচনা চলছে।

(৩) গত ১৯৮১ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত ৫৯টি গ্র্যাচুইটির আবেদন জমা পড়েছিল। তারমধ্যে ৫৮টির ক্ষেত্রে নিষ্পত্তি হয়েছে। প্রভিডেন্ট ফান্ড এবং ই.এস.আই.এর প্রাপ্য টাকা মালিকের কাছ থেকে

আইনানুযায়ী আদায়ের জন্য ব্যবস্থা গ্রহণ করতে উপযুক্ত কতৃপক্ষকে বলা হয়েছে।

## Progress Achieved in Construction of Lake Garden and Bondel Gate

***85.** (Admitted Question No. *388.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the PWD Department be pleased to state–

The progress so far achieved in construction of Lake Garden and Bondel Gate.

**M.I.C. of the P.W.D. Deptt. :**

**Lake Gardens R.O.B.**

Construction of Northern Side approach of the proposed R.O.B. at Lake Gardens comprising viaduct structure, retaining wall, one bridge across Sarobar (Lake) by the side of the existing bridge has been taken up. Physical progress of the said work upto September 1997 is 40%.

**Bondel Gate R.O.B.**

Construction of Picnic Garden Side approach of the proposed R.O.B. at Bondel Gate comprising viaduct structure, retaining wall etc. has been taken up. Physical progress of the said work upto September, 1997 is 32%.

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

**বিশ্বব্যাঙ্ক কর্তৃক রাজ্য মৎস্য দপ্তরকে ঋণ/অনুদান**

১১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩।) **শ্রী আব্দুল মান্নান ও শ্রী জ্যোতি চৌধুরি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্ক বা অন্য কোনও লগ্নিকারী সংস্থা গত ১৯৯১-৯২ থেকে ১৯৯৬-৯৭ আর্থিক বৎসর পর্যন্ত রাজ্য মৎস্য দপ্তরের কোন কোন প্রকল্পে কত

টাকা ঋণ/অনুদান দিয়েছে কিম্বা বিনিয়োগ করেছে;

(খ) ঋণ গ্রহণের ক্ষেত্রে কোনও শর্ত ছিল কি না; এবং

(গ) থাকলে, তা কি কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশ্বব্যাঙ্ক ১৯৯১-৯২ থেকে ১৯৯৬-৯৭ পর্যন্ত পশ্চিমবঙ্গে চিংড়ি মাছ প্রকল্পে অর্থ বিনিয়োগ করেছে। এই প্রকল্পের জন্য বিশ্বব্যাঙ্ক অক্টোবর ১৯৯৭ পর্যন্ত মোট ২১.৯৬ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ঋণ হিসাবে রাজ্য সরকারকে প্রদান করেছেন।

এছাড়া জাতীয় সমবায় উন্নয়ন নিগম ১৯৯১-৯২ থেকে ১৯৯৬-৯৭ পর্যন্ত রাজ্য সরকারের মাধ্যমে নিম্নলিখিত প্রকল্পগুলিতে ঋণ ও অনুদান প্রদান করেছেন ঃ

| | | ঋণ<br>লক্ষ টাকা | অনুদান<br>লক্ষ টাকা |
|---|---|---|---|
| ১। | পশ্চিমবঙ্গ সুসংহত মৎস্য উন্নয়ন প্রকল্প (প্রথম পর্ব) | ৭৫০.২০০ | ২৪৬.৭৬১ |
| ২। | পশ্চিমবঙ্গ সুসংহত মৎস্য উন্নয়ন প্রকল্প (দ্বিতীয় পর্ব) | ৫০৪.৩৭০ | ১২৩.০৫০ |
| ৩। | পশ্চিমবঙ্গ সুসংহত সামুদ্রিক মৎস্য উন্নয়ন প্রকল্প (তৃতীয় পর্ব) | ৪৬১.৬৩৬ | ৯৪.৭৪৯ |
| ৪। | সুসংহত বাঁধ/জলাধার উন্নয়ন মৎস্য প্রকল্প | ৪২.০৬০ | শূন্য |
| ৫। | পশ্চিমবঙ্গ বিল মৎস্য উন্নয়ন প্রকল্প | ১৫৫.৯৯০ | ১৯.২৬৫ |
| ৬। | সুসংহত লবনাক্ত জলের মৎস্য চাষ উন্নয়ন প্রকল্প, নয়াচর | ৫৮৪.১৪২ | ৩.৭২০ |

(খ) ছিল।

(গ) বিশ্বব্যাঙ্কের ক্ষেত্রে শর্তাবলী নিম্নরূপ ঃ

ঋণ-এর শর্তাবলী ঃ প্রকল্প চুক্তির (Credit Number 2329 IN) তাং ২৯-১-৯২ উল্লেখ করা আছে। শর্তগুলির মধ্যে অন্যতম হল ঐ অর্থের দ্বারা নির্মিত চারটি প্রকল্প ঃ

যথা, মেদিনীপুরের দীঘা এবং দাদন পাত্রবার দক্ষিণ ২৪ পরগনার ক্যানিং ও দীঘার পাড় নির্মিত চিংড়ি মাছ চাষের জন্য বহু সংখ্যক পুকুর কাটা

হয়েছে। ঐ পুকুরগুলি ব্যক্তিগতভাবে মৎস্য চাষীদের মধ্যে বন্টন করতে হবে। এই পুকুরগুলি পাবার যোগ্যতা শুধুমাত্র সমাজ-এর দারিদ্র্যসীমার নিচে অবস্থিত ব্যক্তিগণ তাদের অবশ্য প্রকৃত মৎস্যচাষী হতে হবে এবং তাদের বাসস্থান প্রকল্পের সন্নিকটে হতে হবে। এই বেনিফিসারী নির্বাচন একটি কমিটির মাধ্যমে করতে হবে। কমিটির সদস্যদের মধ্যে থাকবেন—বি.ডি.ও., পঞ্চায়েতের প্রতিনিধি, মৎস্যচাষ সম্প্রসারণ আধিকারিক অথবা জেলা মীনাধিকারীকে, অংশগ্রহণকারী ব্যাঙ্কের প্রতিনিধি, মুখ্য কার্য নির্বাহী আধিকারীক, বি.এফ., ডি.এ. এবং এন.জি.ও.র প্রতিনিধি।

এই বেনিফিসারীদিগকে সরকারের সাথে একটি চুক্তিপত্রে আবদ্ধ হতে হবে। মোট বেনিফিসারীর ৩০ শতাংশ অবশ্যই মহিলাদের মধ্য হতে (দারিদ্র্যসীমার নিচে) নির্বাচন করতে হবে।

নির্মিত পুকুরগুলির শতকরা ৭০ ভাগ এই দারিদ্র্যসীমার নিচে অবস্থিত বেনিফিসারীদের মধ্যে বণ্টন করতে হবে। এবং বাকি ৩০ শতাংশ ব্যক্তিগত মালিকানার ভিত্তিতে Enterpreneur-এর মধ্যে বণ্টন করতে হবে।

প্রতিটি পুকুর লিখিত লীজের ভিত্তিতে বণ্টন করা হবে। লীজ রাজ্য সরকার, গ্রহীতা এবং অংশগ্রহণকারী ব্যাঙ্ক নিয়ে ত্রিপাক্ষিক চুক্তি সম্পন্ন করতে হবে।

পুকুর খনন এবং সংলগ্ন এলাকার উন্নয়ন বাবদ যা খরচ হবে তার হিসাব নির্ধারণ করে ১৫+৫=২০ বছরের মধ্যে পরিশোধ করতে হবে। এবং ব্যক্তিগত মালিকানায় যাঁরা পুকুর নেবেন তাঁদের প্রথম পর্বেই পুকুর খননের যা খরচ হবে তার শতকরা ২০ শতাংশ প্রথমেই প্রদান করতে হবে এবং বাকি ৮০ শতাংশ ২০ বছরে পরিশোধ করতে হবে। এঁদের ক্ষেত্রে সুদের হার শতকরা ১৬ শতাংশ এবং বেনিফিসারীদের ক্ষেত্রে সুদের হার ১৪ শতাংশ।

জাতীয় সমবায় উন্নয়ন নিগমের ক্ষেত্রে শর্তাবলী নিম্নরূপ ঃ

১। প্রোজেক্টের কাজ সময় মতো শেষ করতে হবে।

২। প্রোজেক্টের ঋণ-এর টাকা সুদ সমেত প্রতি বছর পরিশোধ করতে হবে।

৩। প্রতি মাসে প্রোজেক্টের কার্য-বিবরণী জাতীয় সমবায় উন্নয়ন নিগমকে

পেশ করতে হবে।

**প্রশ্ন ব্যাঙ্ক গড়ার পরিকল্পনা**

**১২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৮।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা বিশ্ববিদ্যালয় স্নাতক ও স্নাতোকোত্তর স্তরের পরীক্ষার জন্য প্রশ্ন ব্যাঙ্ক গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে রূপরেখা কি; এবং

(গ) কোন্ সাল থেকে পরিকল্পনা অনুযায়ী পরীক্ষা নেওয়ার কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট বিভিন্ন পরীক্ষার জন্য প্রশ্ন ব্যাঙ্ক গড়ার প্রস্তাব করেছে।

(খ) প্রত্যেক বোর্ড অফ স্টাডিস একটি করে প্রশ্ন ব্যাঙ্ক গড়ে তুলবে এবং বিশ্ববিদ্যালয়ের সাথে সম্বন্ধীকৃত সকল কলেজ ও বিশ্ববিদ্যালয়ের সকল বিভাগকে সম্পূর্ণ পাঠক্রম থেকে প্রশ্নপত্র তৈরি করে জমা দিতে বলা হবে।

অতঃপর পরীক্ষার জন্য এক সেট প্রশ্নপত্র স্থির করা হবে।

(গ) ১৯৯৮ পরীক্ষা বর্ষ থেকেই কয়েকটি বিষয়ে ঐ প্রক্রিয়া চালু করে প্রকল্পটির আংশিক রূপায়ণ শুরু করা হবে বলে আশা করা যায়।

**রাজ্যে কৃষক বার্ধক্য ভাতা**

**১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৪০।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে অক্টোবর ১৯৯৭ পর্যন্ত রাজ্যে কৃষক বার্ধক্য ভাতা প্রকল্পের আওতাভুক্ত কৃষকের সংখ্যা কত;

(খ) উক্ত প্রকল্পে আওতাভুক্ত কৃষকদের বর্তমান আর্থিক বছর থেকে বর্ধিত হারে ভাতা দেওয়া হচ্ছে কি না;

(গ) হলে, কোন মাস পর্যন্ত তাদের বর্ধিত হারে ভাতা দেওয়া হয়েছে; এবং

(ঘ) উক্ত প্রকল্পে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২১,১৩২ জন।

(খ) হ্যাঁ।

(গ) সেপ্টেম্বর ১৯৯৭ পর্যন্ত।

(ঘ) ৩,৯৯,৪৩,৭০৬.৪০ টাকা।

**রাজ্যে রাজ্য সম্পদকেন্দ্র**

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কোনও রাজ্য সম্পদকেন্দ্র আছে কি না;

(খ) থাকলে, উক্ত কেন্দ্র কেন্দ্রীয় সরকার থেকে প্রতি বছর কোনও আর্থিক সাহায্য পায় কি না;

(গ) পেয়ে থাকলে তার পরিমাণ কত; এবং

(ঘ) কিভাবে ঐ টাকা ব্যয় করা হয়?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ-রাজ্যে "রাজ্য উপকরণ সংস্থা" নামে একটি সংস্থা আছে।

(খ) হ্যাঁ, পায়।

(গ) বাৎসরিক আনুমানিক ৩৬.০০ লক্ষ টাকা।

(ঘ) ঐ টাকা নিম্নলিখিত কাজগুলির জন্য ব্যয় করা হয়ে থাকে ঃ

(১) প্রশাসনিক খরচ—৪.০০লক্ষ টাকা, (২) বিভিন্ন কর্মসূচিব জন্য—১০.০০ লক্ষ টাকা, (৩) কর্মচারিদের বেতন ও ভাতা এবং আনুষঙ্গিক খরচ বাবদ—২২.০০ লক্ষ টাকা।

**রাজ্যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি কর্তৃক আমানত সংগ্রহ**

**১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৫-৯৬ সালে রাজ্যের রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি আমানত সংগ্রহ বাবদ যে অর্থ সংগ্রহ করেছে তার কোনও সরকারি হিসাব আছে কি; এবং

(খ) থাকলে, সংগৃহীত অর্থের পরিমাণ বছরওয়ারি কত?

**অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রিজার্ভ ব্যাঙ্কের তথ্যের ভিত্তিতে হিসাব আছে।

(খ) ১৯৯৫-৯৬ সালে পশ্চিমবঙ্গে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির সংগৃহীত মোট আমানতের পরিমাণ ২৬৭০ কোটি ৫৮ লক্ষ টাকা।

**বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্যে স্বাস্থ্য প্রকল্প রূপায়ণ**

**১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৪।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় একটি স্বাস্থ্য প্রকল্প রূপায়ণের কাজ চলছে; এবং

(খ) সত্যি হলে, প্রকল্পটি রূপায়ণের কাজ কবে থেকে শুরু করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটি রূপায়ণের কাজ শুরু হয়ে গেছে ১৯৯৬ সালের জুন মাস থেকে।

**সমুদ্র সীমান্তে নজরদারীর ব্যবস্থা**

**১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৫।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদেশি ট্রলারের অনুপ্রবেশ বন্ধ ও রাজ্যের মৎস্যজীবিদের নিরাপত্তা রক্ষার্থে সমুদ্র সীমান্তে নজরদারির কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তার সংক্ষিপ্ত বিবরণ।

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য মৎস্য দপ্তর চারটি আধুনিক বেতার যন্ত্র সম্বলিত টহলদারী যন্ত্রচালিত বড় ধরনের নৌকা (Patrol Boats) কেন্দ্রীয় সরকারের প্রকল্প মাধ্যমে সংগ্রহ করছে। বিদেশি ট্রলারের অনুপ্রবেশ বন্ধ করা ও রাজ্যের সামুদ্রিক মৎস্যজীবিদের নিরাপত্তা রক্ষার জন্য বঙ্গোপসাগরে নজরদারির কাজে উক্ত ট্রলারগুলি ব্যবহৃত হবে। পূর্বোক্ত ট্রলারগুলি উপকূল রক্ষীর দায়িত্বে থাকা কেন্দ্রীয় সরকারের উপকূল রক্ষী বাহিনী ও তার জন্য নিযুক্ত জাহাজের সঙ্গে যোগাযোগ রক্ষা করবে।

**কৃষিকাজের উন্নয়নে নেদারল্যাণ্ডের আর্থিক সাহায্য**

**১৮**। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের কতিপয় জেলার কৃষিকাজের উন্নয়নের জন্য নেদারল্যাণ্ড সরকারের আর্থিক সহায়তায় একটি প্রকল্প রূপায়ণের কাজ চলছে;

(খ) সত্যি হলে, কোন কোন জেলায়; এবং

(গ) কি কি কাজ রূপায়িত হচ্ছে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, উত্তরবঙ্গে তরাই অঞ্চলে কৃষিকাজের উন্নয়নের জন্য নেদারল্যাণ্ড সরকারের আর্থিক সহায়তায় "উত্তরবঙ্গ তরাই উন্নয়ন প্রকল্প" নামক একটি প্রকল্প রূপায়ণের কাজ হচ্ছে।

(খ) তিনটি জেলায়—(১) জলপাইগুড়ি, (২) কোচবিহার, (৩) দার্জিলিং জেলার কেবলমাত্র শিলিগুড়ি মহকুমা।

(গ) কাজগুলি হচ্ছে—(১) হস্ত নলকূপ, (২) অগভীর নলকূপ, (৩) যন্ত্রচালিত পাতকুয়া, (৪) ভূমি জরীপ ও সংরক্ষণ, (৫) ক্ষুদ্র আকারে নদীজল উৎক্ষেপক, (৬) বাজার উন্নয়ন এবং বাজার সংযোজক রাস্তা নির্মাণ, (৭)

চাষী এবং মহিলাদের প্রশিক্ষণ ব্যবস্থা, (৮) কৃষি সংক্রান্ত বনসৃজন।

**পশুখাদ্য উন্নয়ন প্রকল্পের কাজ**

**১৯।** (অনুমোদিতপ্রশ্ন নং ৬২।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** প্রাণী-সম্পদ বিকাশ ভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় বনসৃজনের অঙ্গ হিসাবে 'পশুখাদ্য উন্নয়ন' প্রকল্পের কাজ রাজ্যে সফলভাবে সমাপ্ত হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কোন কোন জায়গায় কি কি কাজ কবে নাগাদ সম্পন্ন হয়েছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উপরোক্ত প্রকল্পের কাজ প্রাথমিকভাবে রাজ্যের ৫টি জেলায়—

(১) মেদিনীপুর, (২) বাঁকুড়া, (৩) পুরুলিয়া, (৪) বীরভূম ও (৫) জলপাইগুড়ি অধিগৃহীত হয়। পরে অতিরিক্ত জেলা হিসেবে উপরোক্তপ্রকল্পের কাজ দক্ষিণ ২৪ পরগনায় শুরু হয়। বিশ্বব্যাঙ্কের নির্দিষ্ট সময়সীমা অনুযায়ী এই প্রকল্পের কাজ ৩০শে সেপ্টেম্বর ১৯৯৭ তারিখে শেষ হয়।

'পশুখাদ্য উন্নয়ন' প্রকল্পের আওতাভুক্ত স্থান ও কাজের বিস্তারিত বিবরণের সংযোজিত তালিকা ঃ

| | জেলা | ব্লক | কাজের বিস্তারিত তালিকা | সমাপ্তির সময় |
|---|---|---|---|---|
| ১। | মেদিনীপুর | শালবনী<br>গড়বেতা-১<br>গড়বেতা-৩<br>ঝাড়গ্রাম | (ক) রাজ্যের জলবায়ু ও মৃত্তিকাভিত্তিক সবুজ গোখাদ্য চাষ বিষয়ে গবেষণা | সেপ্টেম্বর ১৯৯৭ |
| ২। | বাঁকুড়া | সাতড়া-২<br>বিষ্ণুপুর<br>সোনামুখী | (খ) প্রাণী-সম্পদ উন্নয়ন বিভাগ ও বন বিভাগের যৌথ উদ্যোগে অরণ্যে ও অরণ্য সংলগ্ন অঞ্চলে সবুজ গোখাদ্যের চাষ। | ঐ |
| ৩। | পুরুলিয়া | ঝালদা-১ | (গ) সরকারি খামারে ও কৃষকের জমিতে উন্নত প্রজাতি সবুজ | সেপ্টেম্বর ১৯৯৭ |

| | জেলা | ব্লক | কাজের বিস্তারিত তালিকা | সমাপ্তির সময় |
|---|---|---|---|---|
| | | | গোখাদ্যের বীজ পরিবর্ধন। | |
| ৪। | বীরভূম | ইলামবাজার | (ঘ) সবুজ গোখাদ্যের চাষের উন্নত প্রযুক্তির প্রদর্শন। | ঐ |
| ৫। | জলপাইগুড়ি | ময়নাগুড়ি ধূপগুড়ি আলিপুরদুয়ার-২ ফালাকাটা | (ঙ) সবুজ গোখাদ্যের সংরক্ষণ | ঐ |
| ৬। | দক্ষিণ ২৪ পরগনা | পাথরপ্রতিমা নামখানা | (চ) গোখাদ্য চাষ বিষয়ে কৃষক প্রশিক্ষণ | ঐ |

## শব্দদূষণ রোধে প্রাণহানি

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩।) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলায় চুঁচুড়ায় শব্দবাজি রুখতে গিয়ে একজন যুবক প্রাণ দিয়েছেন;

(খ) সত্যি হলে, সরকার ঐ যুবকের পরিবারকে ক্ষতিপূরণ দেওয়ার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) না।

## Low Price of Raw Jute

**21.** (Admitted Question No. 76.) **Shri Sukumar Das** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Agriculture (Marketing Department) be pleased to state—

(a) whether the price of raw jute has fallen below the support price in this season;

(b) the price at which raw jute has sold in July, August, September and October this year; and

(c) the steps taken by the State Government to ensure remunerative prices?

**Minister-in-charge of the Agriculture (Marketing Department) :**

(a) Yes.

(b) Raw jute sold in the open Markets in West Bengal :

| | (Average Market Price per Quintal) | | | |
|---|---|---|---|---|
| | July | August | September | October |
| District | Rs. | Rs. | Rs. | Rs. |
| North Bengal | 611.00 | 557.00 | 485.00 | 565.00 |
| South Bengal | 546.00 | 530.00 | 430.00 | 473.00 |

(c) (1) The State Government requested the Ministry of Textiles, Government of India apprehending the distressed sale of raw jute in West Bengal below Minimum Support Price to start the procurement of raw jute by Jute Corporation of India with proper fund and J.C.I. started procurement in West Bengal with Rs. 10.00 crores initially with the help of fund of Ministry of Textiles and advances by National Jute Mills.

Further, Government of India sanctioned Rs. 20 crores as loan to J.C.I. and sanctioned Bank guarantee of Rs. 33 crores for securing credit from Bank's on stock hypothecation and accordingly Reserve Bank of India sanctioned Rs. 32 crores to J.C.I. and J.C.I. procured 3,91,388 Bales of raw jute in West Bengal Under Minimum Support Price operation up to 21st November, 1997.

(2) The State Government also had taken steps to arrange

*meeting with J.C.I. Banks, Jute Mills for procurement of Jute under M.S.P. to provide remunerative prices to growers.*

(3) The State Government directed the Regulated Market Committees in the State to render all assistance to the J.C.I. with godown facilities, bailing provision etc.

## মহকুমা বিচারালয়ে জেনারেটর স্থাপন

২২। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬।) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মহকুমা বিচারালয়গুলিতে জেনারেটর স্থাপন করার কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ উক্ত কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়; এবং

(গ) এর জন্য আনুমানিক কতটাকা ব্যয় হবে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

## হুগলি জেলায় বিভিন্ন আদালতে শূন্য বিচারকের পদ

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭।) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় জেলা আদালত ও মহকুমা আদালতে কয়টি বিচারকের পদ খালি আছে; এবং

(খ) জেলায় মামলাগুলি দ্রুত নিষ্পত্তির জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় সদরে শূন্য পদের সংখ্যা যথাক্রমে ঃ ১টি পদ সিভিল জজ

(জুনিয়র ডিভিসন), ৩টি পদ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট।

শ্রীরামপুর মহকুমায় শূন্য পদের সংখ্যা ঃ ২টি পদ সিভিল জজ (জুনিয়র ডিভিসন), ২টি পদ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট।

আরামবাগ মহকুমায় শূন্য পদের সংখ্যা ঃ ১টি পদ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট।

(খ) আছে। আরামবাগ মহকুমায় একটি অতিরিক্ত সহকারী জেলা জজ আদালত স্থাপন করার প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

**লিগ্যাল এইড কমিটিতে বিধায়কের অন্তর্ভুক্তি**

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮।) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'লিগ্যাল এইড' কমিটিতে স্থানীয় বিধায়কদের রাখার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়; এবং

(গ) গরিব মানুষেরা কিভাবে এই কমিটির মাধ্যমে আইনি সাহায্য পেতে পারেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আগামী জানুয়ারি ১৯৯৮ নাগাদ কার্যকর হবার আশা আছে।

(গ) যে কোন ভারতীয় নাগরিক—যাঁর বার্ষিক আয় ১৫ হাজার টাকার বেশি নয়, তিনি মহকুমা, জেলা, হাইকোর্ট অথবা রাজ্য লিগ্যাল সার্ভিসেস অথরিটির নিকট আবেদন করতে পারেন।

**হুগলি জেলায় বন্ধ কারখানার সংখ্যা**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১১।) **শ্রী কমল মুখার্জি ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ থেকে ৩১শে অক্টোবর, ১৯৯৭ পর্যন্ত হুগলি জেলায় বন্ধ কারখানার সংখ্যা কত; এবং

(খ) উক্ত কারখানাগুলি খোলার ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০ (কুড়ি)টি (শ্রম দপ্তরের হিসাব অনুযায়ী)।

(খ) (১) বন্ধ কারখানাগুলির মধ্যে যেগুলি বি.আই.এফ.আর.এ নথিভুক্ত, সেগুলির ক্ষেত্রে রাজ্য সরকার ঘোষিত নীতি অনুযায়ী প্রয়োজনীয় সহায়তা দেওয়ার ব্যবস্থা করছেন।

(২) কোনও কোনও ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে উদ্যোগী ভূমিকা নিয়ে মালিক, কর্মচারী ও সংশ্লিষ্ট আর্থিক সংস্থাগুলির মধ্যে আলাপ-আলোচনার মাধ্যমে কোনও কোনও সংস্থাকে চালু করা সম্ভব হয়েছে এবং কোনও কোনও সংস্থায় এই চেষ্টা অব্যাহত আছে।

(৩) আবার কোনও কোনও বন্ধ সংস্থার ক্ষেত্রে নতুন শিল্পোদ্যোগী খুঁজে বের করে সরকারের পক্ষ থেকে ঐ সংস্থাগুলিকে পুনরায় চালু করার জন্য চেষ্টা করা হয়েছে এবং কোনও কোনও সংস্থায় এই চেষ্টা অব্যাহত আছে।

## জুট মিলের কর্মচারিদের ই.এস.আই.-এর টাকা

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১২।) শ্রী **কমল মুখার্জি ঃ** কর্মবিনিয়োগ ও ই.এস.আই. বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলায় ভিক্টোরিয়া/শ্যামনগর নর্থ জুট মিলের কর্মচারিদের দেওয়া ই.এস.আই.-এর বহু টাকা জমা পড়েনি;

(খ) সত্যি হলে, জমা দেওয়া হয়নি এরূপ অর্থের পরিমাণ কত (৩০-৯-৯৭ পর্যন্ত) ; এবং

(গ) এ-ব্যাপারে উক্ত দুই মিল মালিকদের বিরুদ্ধে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**কর্ম বিনিয়োগ ও ই.এস.আই. বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) ভিক্টোরিয়া জুট কোঃ লিঃ—৩,৭৮,২৭,২৬৭.০০ টাকা;

শ্যামনগর জুট কোঃ লিঃ—৪,৯৪,৩৫,০৮৫.০০ টাকা।

(গ) সার্টিফিকেট কেস্ এবং আইনানুগ অন্যান্য মামলা করাও হয়েছে।

**গ্রামে প্যারামেডিক্যাল বাহিনী গঠন**

**২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৬।) **শ্রী রামপদ সামন্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারের উদ্যোগে গ্রামে গ্রামে প্যারামেডিক্যাল (স্বেচ্ছাসেবী) বাহিনী গড়ার পরিকল্পনা কার্যকর করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, ম্যালেরিয়া, থ্যালাসেমিয়া, ডেঙ্গু ও এড্স প্রভৃতি রোগের ক্ষেত্রে প্যারামেডিক্যাল বাহিনী কি ধরনের ভূমিকা পালন করে চলেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাস্তবায়িত করার চেষ্টা চলছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**'জোনিং অ্যাটলাস ফর সাইটিং অফ ইন্ডাস্ট্রিজ' প্রকল্প**

**২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩১।) **শ্রী রামপদ সামন্ত ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের শিল্পায়নে পরিবেশকে দূষণমুক্ত রাখার জন্য সরকার 'জোনিং অ্যাটলাস ফর সাইটিং অফ ইন্ডাস্ট্রিজ' বা ম্যাপ তৈরির প্রকল্প হাতে নিয়েছে;

(খ) সত্যি হলে, কত দিনের মধ্যে সমস্ত জেলার শিল্পায়ন ও দূষণভিত্তিক ম্যাপ তৈরি সম্ভব হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত ম্যাপে শিল্প স্থাপনের এলাকায় কোন কোন বিষয়ে বিশেষ গুরুত্ব দেওয়া হবে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। পশ্চিমবঙ্গ সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি এবং অচিরাচরিত শক্তিসেবা বিভাগের পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় বিজ্ঞান ও প্রযুক্তি সংসদ এই রাজ্যে একটি 'জোনিং অ্যাটলাস ফর সাইটিং অফ ইন্ডাস্ট্রিজ' নামে প্রকল্প যা পরিবেশগত ধ্যান-ধারণার ওপর নির্ভরশীল, হাতে নিয়েছে। এই প্রকল্পটি কেন্দ্রীয় দূষণ

নিয়ন্ত্রণ পর্ষদ দ্বারা পোষিত। অগ্রণী দশায় (পাইলট ফেসে) বাঁকুড়া জেলাকে গ্রহণ করা হয়েছে এবং চূড়ান্ত রিপোর্ট ইতিমধ্যে কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাছে পাঠানো হয়েছে। দ্বিতীয় দফায় জলপাইগুড়ি ও মেদিনীপুর জেলাকে পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় বিজ্ঞান ও প্রযুক্তি সংসদ গ্রহণ করেছে।

(খ) আশা করা যায় যে, এই রকম পাঁচটি গুরুত্বপ্রাপ্ত জেলার 'জোনিং অ্যাটলাস' তৈরির সমগ্রপ্রকল্পটি ২০০০-২০০১ সালের মধ্যে সম্পূর্ণ হবে।

(গ) এই রকম অ্যাটলাস তৈরির জন্য জেলা নির্বাচনের বিষয়টি কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ দ্বারা নির্বাচিত মানদণ্ডের ওপর নির্ভর করছে। দূষণ উৎপাদন এবং তা গ্রহণ ক্ষমতার ওপর নির্ভর করে বিচার করা হয় যে, কোন কোন জেলাকে জোনিং অ্যাটলাসের জন্য আগে নির্বাচন করা যায়। পরিবেশগতভাবে শিল্পের সুসঙ্গত স্থান নির্বাচনের তথ্যাদি এমনভাবে উপস্থাপিত হচ্ছে যে, সহজেই মানচিত্র দেখে তা বোঝা যাচ্ছে। এই প্রকল্পের রূপায়ণের বৈশিষ্ট্যপূর্ণ পদক্ষেপ হল ঃ

(১) কোন জেলার পরিবেশকে 'জোন এবং শ্রেণী' বিভাগ করা হয় বায়ু, ভূপৃষ্ঠজল এবং ভূতলজল দূষণের অনুভবশীলতার বিচারে;

(২) শিল্পের স্থান নির্বাচনের জন্য অবস্থিতি সনাক্ত করা;

(৩) সনাক্ত করা স্থানের পক্ষে উপযুক্ত বিশেষ ধরনের শিল্পকে সনাক্ত করা; এবং

(৪) অদূর ভবিষ্যতে সারা ভারতের সব জেলার অনুরূপ ম্যাপ করার কথা।

## অগ্নিচুল্লী ব্যবহারে বিধি-নিষেধ

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭।) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোন বসতি অঞ্চল ও বাড়িতে ব্যবসার জন্য অগ্নিচুল্লী ব্যবহারে কোনও বাধা-নিষেধ আছে কি না; এবং

(খ) যদি 'হ্যাঁ' হয়, তবে যে-সব বাড়িতে ঐ রকম কারখানা আছে সরকার তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ দমকলের ১৯৫০ সালের আইনানুসারে চুল্লী ব্যবহারের জন্য কোনও আইনগত বাধা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে তালিকাভুক্ত বেকারের সংখ্যা**

**৬০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪২।) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কর্মবিনিয়োগকেন্দ্রে তালিকাভুক্ত বেকারের সংখ্যা কত (৩১-১০-৯৭ পর্যন্ত);

(খ) গত পঞ্জিকাবর্ষে কত জন বেকার কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে চাকুরি পেয়েছেন; এবং

(গ) মহিলাদের চাকুরির ক্ষেত্রে কোনও বিশেষ কোটা বা সংরক্ষণ আছে কি না?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১-১০-৯৭ পর্যন্ত রাজ্যে কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে মোট বেকারের পরিসংখ্যান এখনও সংগ্রহ করা যায়নি। এ-পর্যন্ত প্রাপ্ত তথ্যের ভিত্তিতে ৩০-৯-৯৭ তারিখে রাজ্যের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে তালিকাভুক্ত বেকারের সংখ্যা ৫৬,৬৮,৫৫৭ জন।

(খ) ১০,৩৮৫ জন।

(গ) রাজ্য সরকারের চাকুরির ক্ষেত্রে মহিলাদের জন্য বিশেষ কোটা বা সংরক্ষণ নেই।

**স্বাস্থ্যকর্মীকে ছত্রাক ভর্তি স্যালাইন প্রদান**

**৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭২।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ৩রা অক্টোবর, ১৯৯৭ তারিখে পুরুলিয়ার দেবেন মাহাতো কর্তৃক সদর হাসপাতালে এক স্বাস্থ্যকর্মীকে ছত্রাক ভর্তি স্যালাইন

দেওয়ার ঘটনা ঘটেছে;

(খ) সত্যি হলে, এ ধরনের ঘটনা ঘটার কারণ কি; এবং

(গ) সরকার এ-ধরনের ঘটনা বন্ধের কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গত ৩-১০-৯৭ তারিখে পুরুলিয়ার দেবেন মাহাতো সদর হাসপাতালে অসতর্ক মুহূর্তে শ্রীফুকন মহিমের দেহে স্যালাইন দিয়েছিল এবং তাতে ফাঙাস দেখা গেছে।

(গ) তৎক্ষণাৎ সেই রোগীকে স্যালাইন দেওয়া বন্ধ করা হয়েছে। আর অধিক কোনও ক্ষতিকারক ফ্লুয়িড দেওয়া হয়নি। সতর্ক হওয়ার জন্য সর্বক্ষণের নিরীক্ষণ ব্যবস্থা চলেছে এবং ডেকস্ট্রস বোতলে ফাঙাস ধরা পড়ার পর সি.এম.ও.এইচ. পুরুলিয়া কর্তৃক সকল প্রকার কার্যকর ব্যবস্থা নেওয়া হয়েছে।

**এম. আর. বাঙ্গুর হাসপাতালে শয্যাসংখ্যা**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এম. আর. বাঙ্গুর হাসপাতালে ১৯৭৭ সালে কতগুলি শয্যা ছিল;

(খ) ১৯৯৭ সালের অক্টোবর পর্যন্ত উক্ত হাসপাতালের শয্যাসংখ্যা কত; এবং

(গ) উক্ত হাঃ ন কার্ডিওলজি, ইউরোলজি ও নিউরোলজি বিভাগ চালু ক কানও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬০০ (~ শত)টি।

(খ) ৬০০ (ছয়শত)টি।

(গ) আপাতত নেই।

**অলাভজনক রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে লাভজনক সংস্থায় রূপায়িত করতে ব্যবস্থা**

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪।) **শ্রী কমল মুখার্জি ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

অলাভজনক রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে লাভজনক সংস্থায় রূপায়িত করতে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** অলাভজনক রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে লাভজনক করে তুলতে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগ নিম্নলিখিত ব্যবস্থাগুলি/পদক্ষেপগুলি গ্রহণ করেছেন ঃ

(১) পরীক্ষামূলকভাবে চারটি সংস্থায়, যাঁদের অতীত রেকর্ড উজ্জ্বল, এরকম পেশাদারকে সংস্থার ম্যানেজিং ডাইরেক্টর হিসাবে নিয়োগ করা হয়েছে;

(২) কোম্পানিগুলির পরিচালন সংস্থাগুলিকে পুনর্গঠন করা হয়েছে, এতে পেশাদার, সরকারি আধিকারিক এবং অভিজ্ঞ ব্যক্তিদের অন্তর্ভুক্ত করা হয়েছে;

(৩) পরিকল্পনা-বহির্ভূত খাতে খরচ কমানোর লক্ষ্যে সমস্ত প্রকার অপ্রয়োজনীয় খরচ বন্ধ করার চেষ্টা হচ্ছে। উৎপাদনের উপকরণসমূহের পরিপূর্ণ সদ্ব্যবহার ও অপচয় বন্ধ করার জন্য নানাবিধ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(৪) কোম্পানিগুলির কাজকর্মের তদারকির ওপর বিশেষ নজর দেওয়া হয়েছে। মাসিক ও ত্রৈমাসিক ভিত্তিতে সমস্ত ইউনিটগুলির কাজকর্ম ও অগ্রগতির পুঙ্খানুপুঙ্খরূপে বিশ্লেষণ করা হচ্ছে। এই বিশ্লেষণে শুধু সরকারি আধিকারিকেরই নয়, 'কর্পোরেট' বিশেষজ্ঞরাও সক্রিয়ভাবে অংশগ্রহণ করছেন।

**পানকে কৃষিপণ্য তালিকায় অন্তর্ভুক্তি**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২।) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার সম্প্রতি পানকে কৃষিপণ্য তালিকায় অন্তর্ভুক্ত করেছে;

(খ) সত্যি হলে, রাজ্যের পানচাষীদের স্বার্থে সরকারি উদ্যোগে 'পানবাজার'

তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(গ) থাকলে, দক্ষিণ সুন্দরবন এলাকায় পানচাষীদের স্বার্থে কাকদ্বীপে 'মার্কেট কমপ্লেক্স' গড়ার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(ঘ) উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা শুরু হবে বলে আশা করা যায়?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তথ্য নেই।

(খ) হ্যাঁ, আছে।

(গ) না, বর্তমানে নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**পাথর প্রতিমায় কলেজ স্থাপনের পরিকল্পনা**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ২০০।) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার পাথর প্রতিমায় কোনও কলেজ স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মৌড়ীগ্রামে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০৪।) **শ্রী শীতলকুমার সরদার ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার মৌড়ীগ্রাম রেল স্টেশনের নিকট খাদ্য প্রক্রিয়াকরণের

কারখানাটিতে কি কি খাদ্য প্রক্রিয়াকরণের কাজ করবে;

(খ) ঐ শিল্প কারখানাটিতে কোনও নিকাশি ব্যবস্থা আছে কিনা; এবং

(গ) না থাকলে, এ-সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুমান করা হচ্ছে, প্রশ্নে ফ্রিজারিও কনসারভা এমানা লিঃ-এর কারখানাটির কথা জানতে চাওয়া হয়েছে। যদি অনুমান সত্য হয়, তবে ঐ কারখানাটিতে হিমায়িত, ঠাণ্ডা ও কৌটোজাত মোষ, ছাগল ও ভেড়ার মাংস, হিমায়িত মাছ, হিমায়িত কৌটো ও মোড়কে সরবরাহ করার উপযুক্ত ফল ও সব্জী প্রস্তুত করার কথা।

(খ) ঐ সংস্থা যে-সমস্ত কাগজপত্র এই দপ্তরে জমা দিয়েছেন, তার থেকে দেখা যায় যে, নিকাশি ব্যবস্থা রাখার বন্দোবস্ত করা হবে।

(গ) বর্তমানে প্রশ্ন ওঠে না।

## হাওড়া জেলায় জুনিয়র ও হাই মাদ্রাসা

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২০৫।) **শ্রী শীতলকুমার সরদার ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ সালে হাওড়া জেলায় কতগুলি জুনিয়র এবং হাই মাদ্রাসা অনুমোদন করা হয়েছে;.

(খ) উক্ত মাদ্রাসাগুলি কি কি; এবং

(গ) সাঁকরাইলের আজিজিয়া জুনিয়র মাদ্রাসাকে হাই মাদ্রাসা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭ সালে হাওড়া জেলায় মোট ৪ (চার)টি জুনিয়র এবং হাই মাদ্রাসা অনুমোদন পেয়েছে।

(খ) জুনিয়র মাদ্রাসা—(১) মৌলানা জামালুদ্দীন সিদ্দিকী জুনিয়র হাই মাদ্রাসা, (২) শিবপুর অঞ্জুমান জুনিয়র হাই মাদ্রাসা, (৩) সারদা তাজপুর জুনিয়র হাই মাদ্রাসা।

হাই মাদ্রাসা—(১) খালাতপুর জুনিয়র হাই মাদ্রাসাকে হাই মাদ্রাসায় উন্নীত করা হয়েছে।

(গ) আপাতত নেই।

**সালার ও ভরতপুরে হিমঘর তৈরির পরিকল্পনা**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২১৪।) **শ্রী ঈদ মোহম্মদ ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কান্দি মহকুমায় সালার ও ভরতপুরে কোনও হিমঘর না থাকায় সালার ও ভরতপুরের আলু চাষীরা প্রচণ্ড ক্ষতিগ্রস্ত হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, সমবায়ের ভিত্তিতে উক্ত জায়গায় কোনও হিমঘর তৈরির পরিকল্পনা সরকারের আছে কি?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) সমবায় দপ্তর থেকে সালার বা ভরতপুরে কোনও হিমঘর স্থাপনের প্রস্তাব এ দপ্তরে আসেনি।

**জাতীয় সড়ক সংস্কার**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২২৫।) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** পূর্ত(সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২ নং জাতীয় সড়কের পালসিট-পানাগড় অংশের ৪ লেনের সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ২ নং জাতীয় সড়কের পালসিট-পানগড় অংশের ৪ লেনের সংস্কারের কাজ জাতীয় সড়কসংক্রান্ত নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে ধরা হয়েছে। কিন্তু এই বৎসর অর্থাৎ ১৯৯৭-৯৮ সালে এই কাজ করার কোনও পরিকল্পনা নেই।

**রাজ্যে নতুন হিমঘর ও তার ধারণ ক্ষমতা**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭।) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** কৃষিজ বিপণন

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ সালের ৩১-১০-৯৭ পর্যন্ত রাজ্যে সমবায় ভিত্তিক কতগুলি নতুন হিমঘর তৈরি হয়েছে এবং তার ধারণ ক্ষমতা কত;

(খ) পুরাতন হিমঘরগুলি সম্প্রসারণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) এর ফলে ধারণ ক্ষমতা কতটা বৃদ্ধি পাবে?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ সালে এ-রাজ্যে সমবায় উদ্যোগে ২টি হিমঘর তৈরি হচ্ছে। এদের মোট ধারণ ক্ষমতা ৩৩,০০০ (তেত্রিশ হাজার) মেট্রিক টন।

(খ) এ বছর একটি সমবায় হিমঘর সম্প্রসারিত হচ্ছে।

(গ) এর ফলে ৫০০০ টন বা ৫০,০০০ কুইন্টাল ধারণ ক্ষমতা বৃদ্ধি পাবে।

**আলু সংরক্ষণ ও বিক্রির জন্য ব্যবস্থা**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৩।) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ বছর আলু সংরক্ষণ ও বিক্রির ক্ষেত্রে ক্ষতিগ্রস্ত চাষীদের বিষয়ে সরকার কোনও চিন্তাভাবনা করেছেন কি; এবং

(খ) করে থাকলে, তা কি?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) হিমঘরের সংখ্যা বৃদ্ধি এবং হিমঘরসমূহের মোট ধারণ ক্ষমতা বৃদ্ধি করা।

(২) ব্যক্তিগত উদ্যোগে দেশের বাইরে. যথা—শ্রীলঙ্কা, মালয়েশিয়া, সিঙ্গাপুর ইত্যাদি দেশে আলু রপ্তানিতে উৎসাহিত করে আলুর বাজার কিছুটা চাঙ্গা করা।

(৩) আলুর প্রক্রিয়াকরণ শিল্পকে উৎসাহিত করা।

(৪) নাফেদের মাধ্যমে আলু খরিদ করে বিক্রি করা যায় কিনা সে বিষয়েও চেষ্টা হচ্ছে।

**পাটচাষীদের ন্যায্য মূল্য প্রদান ব্যবস্থা**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৫।) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন, এই মরশুমে রাজ্যের পাটচাষীরা পাট উৎপাদনের ন্যায্য মূল্য না পাওয়ায় ক্ষতিগ্রস্ত হয়েছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে পাটচাষীরা যাতে ন্যায্য মূল্য পায় সেই বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন।

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ বছর কাঁচা পাট উৎপাদন বৃদ্ধির সম্ভাবনার কথা মনে রেখে এবং পাটের বাজার দর নিম্নমুখী হওয়ার সম্ভাবনা দেখা দিতে পারে সেই কারণে কেন্দ্রীয় সরকারের বস্ত্র মন্ত্রককে আগাম অনুরোধ করা হয়েছিল জে.সি.আই.কে দিয়ে পাট ক্রয়ের ব্যবস্থা করার জন্য।

কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় জে.সি.আই. সহায়কমূল্যে ২১শে নভেম্বর, পর্যন্ত ৩,৯১,৩৮৮ গাঁট পাট ক্রয় করেছেন পশ্চিমবঙ্গে।

কেন্দ্রীয় সহায়কমূল্যে যাতে রাজ্যের পাটচাষীদের নিকট পাট ক্রয় করা সম্ভব হয় তার জন্য রাজ্য সরকার জে.সি.আই. ব্যাঙ্ক জুট মিলদের সঙ্গে গুরুত্বপূর্ণ বৈঠক করেছেন এবং রাজ্যের নিয়ন্ত্রিত বাজারগুলি যাতে জে.সি.আই.কে গোডাউন, বেলিং প্রেস এবং সর্বপ্রকার সহযোগিতা করেছেন। বেনফেডকেও সহযোগিতার হাত প্রসারিত করার জন্য অনুরোধ করা হয়েছে।

**সড়ক নির্মাণ প্রকল্পে বিদেশি বিনিয়োগ**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৫২।) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমান আর্থিক বছরে রাজ্যে সড়ক নির্মাণ প্রকল্পে বিদেশি বিনিয়োগ-এর মাধ্যমে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিনিয়োগের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আর্থিক বছরে রাজ্যে কয়েকটি গুরুত্বপূর্ণ রাস্তার উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তা লাভের প্রস্তাব গ্রহণ করা হয়েছে।

(খ) তিরিশটি রাস্তার আর্থ-কারিগরি সমীক্ষা ইত্যাদির জন্য মোট ৭৫ লক্ষ মার্কিন ডলার ঋণ সহায়তা পাওয়ার সম্ভাবনা আছে।

### আলু বিদেশে রপ্তানি

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫।) **শ্রী তপন হোড় ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে উৎপন্ন আলু বিদেশে রপ্তানি করতে রাজ্য সরকার উদ্যোগী হয়েছেন?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

### কলকাতা হাইকোর্টে শূন্য বিচারপতির পদ

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৭।) **শ্রী তপন হোড় ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমানে কলকাতা হাইকোর্টে কত জন বিচারপতির পদ শূন্য অবস্থায় আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কলকাতা হাইকোর্টে ২০-১১-৯৭ তারিখ পর্যন্ত ৯ (নয়) জন মহামান্য বিচারপতির পদ শূন্য অবস্থায় আছে।

### খারিফ মরশুমে চাল উৎপাদন

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯।) **শ্রী তপন হোড় ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্তমান খারিফ মরশুমে রাজ্যে চাল উৎপাদনের লক্ষ্যমাত্রা কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বর্তমান খারিফ মরশুমে (১৯৯৭-৯৮) রাজ্যে চাল উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ৮৩,৬৮,০০০ টন।

**দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে কেন্দ্রীয় সাহায্য**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৫।) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে সরাসরি আর্থিক সাহায্য করছেন; এবং

(খ) সত্যি হলে, ১৯৯৭-৯৮ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার উক্ত পরিষদকে কতটাকা দিয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি চালুকরণ**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৭।) **শ্রী তপন হোড় ঃ** উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

নেতাজী সুভাষ ওপেন ইউনির্ভাসিটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**উচ্চতর শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি ২০ আগস্ট, ১৯৯৭ সাল থেকে আইনগতভাবে চালু হয়েছে।

**ফরাক্কায় জলবিদ্যুৎ প্রকল্প স্থাপন**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৫।) **শ্রী ইউনস সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার কর্তৃক ফরাক্কায় ১২৫ মেগাওয়াট জলবিদ্যুৎ প্রকল্প স্থাপনের সিদ্ধান্ত সম্পর্কে রাজ্য সরকারের নিকট কোনও তথ্য আছে কিনা; এবং

(খ) থাকলে, উক্ত প্রকল্প কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রণালয় রাজ্য সরকারকে জানিয়েছে যে, ১২৫ (৫×২৫) মেগাওয়াট ক্ষমতাযুক্ত প্রকল্পটি বেসরকারি সংস্থার মাধ্যমে করা হবে। কোন সংস্থা করবে এ-ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত রাজ্য সরকারের জানা নেই।

(খ) জানা নেই।

**জলঙ্গী নদীর উপর সেতু নির্মাণ**

৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দিল্লির বঙ্গভবনের মোট শয্যাসংখ্যা কত;

(খ) শয্যা প্রতি দেয় ভাড়ার পরিমাণ কত; এবং

(গ) বঙ্গভবনের নবনির্মিত অংশের নির্মাণ ব্যয় কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট শয্যাসংখ্যা হল—১৮৫।

(খ) শয্যা প্রতি ভাড়া ঃ

(১) সরকারি ব্যক্তির জন্য এক শয্যাবিশিষ্ট ঘরে ২০ টাকা ও অন্যান্য ঘরে ১৫ টাকা।

(২) বেসরকারি ব্যক্তির জন্য ঃ

| | |
|---|---|
| এক শয্যাবিশিষ্ট ঘরে | ১১৫ টাকা |
| দ্বি/ত্রিশয্যাবিশিষ্ট ঘরে | ৮৫ টাকা |
| ৪/৫/৬ শয্যাবিশিষ্ট ঘরে | ৪৫ টাকা |

(৩) ছাত্রছাত্রী ও পরীক্ষার্থীদের জন্য ২০ টাকা

(গ) আনুমানিক ব্যয় ৬ (ছয়) কোটি টাকা।

**বায়ুদূত বিমান চালানোর পরিকল্পনা**

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৫।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে রাজ্যের দূরবর্তী এলাকায় বায়ুদূত বিমান চালানোর কোনও সম্ভাবনা আছে কিনা; এবং

(খ) থাকলে, তা কোথায় কোথায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**টাটা ফুটবল অ্যাকাডেমির অনুকরণে সংস্থা গঠন**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) টাটা ফুটবল অ্যাকাডেমির অনুকরণে কোন সংস্থা গঠনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, মফস্বল-বাংলায় খেলাধুলার মান উন্নয়নের জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি ফুটবল অ্যাকাডেমি গড়বার কথা চিন্তা-ভাবনার স্তরে আছে। তবে, এ-ব্যাপারে এখনও পর্যন্ত কোনও সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তর**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৩।) শ্রী **শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি বিবেচনাধীন।

(খ) পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবায়িত হবে তা এই মুহূর্তে সঠিক করে বলা সম্ভব নয়।

## কৃষিজ ফসলের ন্যায্যমূল্য প্রদানে ব্যবস্থা

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৫।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বর্তমান বছরে আলু, ধানসহ কৃষিজ ফসলের মূল্য খুবই নিম্নগামী; এবং

(খ) সত্যি হলে, সরকার উক্ত বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশেষ করে পাট ও আলুর মূল্য নিম্নগামী ছিল।

(খ) ১। **পাট ঃ** এ-বছর কাঁচা পাট উৎপাদন বৃদ্ধির সম্ভাবনার কথা মনে রেখে এবং পাটের বাজারদর নিম্নমুখী হওয়ার সম্ভাবনা দেখা দিতে পারে, সেই কারণে, কেন্দ্রীয় সরকারের বস্ত্র মন্ত্রককে আগাম অনুরোধ করা হয়েছিল জে.সি.আই.কে দিয়ে পাট ক্রয়ের ব্যবস্থা করার জন্য।

কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় জে.সি.আই. সহায়ক মূল্যে ২৮শে নভেম্বর পর্যন্ত ৩,৯১,৩৮৮ গাঁট পাট ক্রয় করেছেন পশ্চিমবঙ্গে।

কেন্দ্রীয় সহায়ক মূল্যে যাতে রাজ্যের পাটচাষীদের কাছে পাট ক্রয় সম্ভব হয়, তার জন্য রাজ্য সরকার জে.সি.আই., ব্যাঙ্ক ও জুটমিলদের সাথে গুরুত্বপূর্ণ বৈঠক করেছেন এবং রাজ্যের নিয়ন্ত্রিত বাজারগুলি যাতে জে.সি.আই.কে গোডাউন, বেলিং প্রেস এবং অন্যান্য সহযোগিতা করে তার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

২। **ধান ঃ** ধানের বাজার দরের খুব একটা হেরফের না হওয়ায় কোনও বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়নি।

৩। **আলু ঃ** (ক) আলুর দামে নিম্নগতি রোধ করার উদ্দেশ্যে বেসরকারি উদ্যোগে বিদেশে, যথা—শ্রীলঙ্কা, মালয়েশিয়া, সিঙ্গাপুর প্রভৃতি দেশে আলু রপ্তানির জন্য উৎসাহ দেওয়া হচ্ছে। আজ পর্যন্ত প্রায় ৩,০০০ টন আলু বেসরকারি উদ্যোগে শ্রীলঙ্কাতে রপ্তানি করা হয়েছে।

(খ) আলু প্রক্রিয়াকরণ শিল্প, যথা—আলু স্ট্যার্চ, সুরাসার প্রভৃতি শিল্পকে বেসরকারি উদ্যোগে স্থাপনের জন্য উৎসাহ দেওয়া হচ্ছে।

*(গ) হিমঘরের মোট সংরক্ষণক্ষমতা বৃদ্ধি করার ব্যাপারে উদ্যোগ নেওয়া হয়েছে।*

**সমবায় সমিতিকে ট্রলার ক্রয়ের জন্য ঋণদান**

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩০।) **শ্রী কমল মুখার্জি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১-১-৯৬ তারিখ থেকে ৩০-৬-৯৭ তারিখের মধ্যে কোন সমবায় সমিতি কিংবা ব্যক্তিকে ট্রলার ক্রয় করার জন্য কোন ঋণ/অনুদান দেওয়া হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, হুগলি জেলায় কোন কোন ব্যক্তি বা সমিতিকে উক্ত সাহায্য দেওয়া হয়েছে (তালিকাসহ)?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। সমবায় সমিতিকে ট্রলার ক্রয়ের জন্য ঋণ/অনুদান দেওয়া হয়েছে, কিন্তু কোন ব্যক্তিকে এরূপ ঋণ বা অনুদান দেওয়া হয়নি।

(খ) হুগলি জেলার কোন ব্যক্তি বা সমিতিকে ট্রলার ক্রয়ের জন্য ঋণ বা অনুদান দেওয়া হয়নি।

**রাজ্যে চিংড়ি রপ্তানি**

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৩।) **শ্রী কমল মুখার্জি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য থেকে বর্তমানে চিংড়ি রপ্তানি বন্ধ আছে; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দীঘায় 'মেরিন অ্যাকোয়্যারিয়াম' প্রদর্শনের ব্যবস্থা**

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৭।) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দীঘায় 'মেরিন অ্যাকোয়্যারিয়াম' জনসাধারণের প্রদর্শনের জন্য উন্মুক্ত করে দেবার ব্যবস্থা নেওয়া হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকারের মৎস্য দপ্তর উক্ত প্রকল্পের জন্য কোন অর্থ বরাদ্দ বা ব্যয় করেননি। সুতরাং উক্ত প্রকল্পের কোনও তথ্য এই দপ্তরে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিশ্বব্যাঙ্কের অর্থ সাহায্যে হাসপাতালের কাজ**

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৬।) **শ্রী নির্মল ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্কের অর্থ সাহায্যে উত্তর ২৪ পরগনা জেলার কোন কোন হাসপাতালের কাজ (হেল্‌থ প্রজেক্ট-২) শুরু হয়েছে;

(খ) পানিহাটি স্টেট জেনারেল হাসপাতালের উন্নতি সাধনের কাজ শুরু না হওয়ার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশ্বব্যাঙ্কের সাহায্যে উত্তর ২৪ পরগনা জেলার নিম্নোক্ত হাসপাতালগুলির কাজ শুরু হয়েছে ঃ

(১) অশোকনগর স্টেট জেনারেল হাসপাতাল;

(২) সল্টলেক স্টেট জেনারেল হাসপাতাল;

(৩) বলরাম সেবা মন্দির জেনারেল হাসপাতাল;

(৪) ভাটপাড়া স্টেট জেনারেল হাসপাতাল;

(৫) পানিহাটি স্টেট জেনারেল হাসপাতাল;

(৬) ঘোলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র;

(৭) গোপালপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

(খ) পানিহাটি স্টেট জেনারেল হাসপাতালের উন্নতি সাধনের কাজ শুরু হয়ে গেছে। যন্ত্রপাতি সংগ্রহ এবং স্বাস্থ্যকর্মিদের প্রশিক্ষণের কাজ চলছে। নির্মাণ কার্যের প্রাথমিক পর্যায়ের সমীক্ষা শুরু করা হয়েছে।

(গ) উত্তর (খ)-এর অনুরূপ।

**Steps to Ensure Remunerative Prices to Potato Farmers**

60. (Admitted Question No. 385) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Agricultural Marketing Department be pleased to state—

the steps being taken by the Government to ensure remunerative prices to farmers in the coming Potato season?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** আলুচাষীদের আগামী বছরে উপযুক্ত দাম পেতে সাহায্য করার জন্য নিম্নলিখিত পদক্ষেপগুলি নেওয়া হয়েছে ঃ

(১) বেসরকারি উদ্যোগী নতুন ২৪টি হিমঘর নির্মাণের অনুমতি দেওয়া হয়েছে। সমবায়ের উদ্যোগে ২টি হিমঘর নির্মাণের প্রস্তাব বিবেচনাধীন আছে;

(২) বেসরকারি উদ্যোগে আলু ভিনদেশে (যথা—শ্রীলঙ্কা, মালয়েশিয়া এবং সিঙ্গাপুর) রপ্তানিতে উৎসাহ যোগান হচ্ছে, যার ফলে আলুর বাজার দর কিছুটা চাঙ্গা হবার সম্ভাবনা আছে;

(৩) বেসরকারি উদ্যোগে হুগলি এবং বর্ধমান জেলায় আলুর প্রক্রিয়াকরণ শিল্পকে উৎসাহ দেওয়া হচ্ছে, যা আলুর চাহিদা বাড়াতে সাহায্য করবে;

(৪) নাফেদের মাধ্যমে আলু ক্রয় করে আলুচাষীদের ন্যায্য দাম পেতে সাহায্য করার পরিকল্পনা বিবেচনাধীন আছে।

**Credit Suspended to the Fish & Shrimp Culture Project**

**61.** (Admitted Question No. 386.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) whether the World Bank has suspended credit to the Fish & Shrimp Culture Project ;

(b) if so, reasons thereof ; and

(c) the steps being taken by the Government to complete the Project ?

**Minister-in-charge of the Fisheries Department :**

(a) Yes.

(b) Suspension of disbursements will be lifted when the association receives satisfactory evidence regarding :

(1) Compliance with the provisions of Schedule 3-1-1 to the Project Agreement regarding selection of individual shrimp beneficiary and schedule 3-II (a)(III) regarding inclusion of NGO on the Managing Committee of the Inland Fisheries Co-operatives.

(2) Implementation of the projects provisions of section 2.08 of the Project Agreement in regard to Environmental Management.

(3) Submission of the revised consultants schedule for the balance work of the Project (Para 6 of June, 1, 1996 Mission Aid-Memoire).

(4) Submission of a detailed NGO Action Plan (Para 7 of June 1, 1996 Mission Aid-Memoire).

(5) Submission of a Detailed Operational Plan for the first shrimp site (para 11 of June 1, 1966 Mission Aid-Memoire).

(c) (1) Selection of individual shrimp beneficiary for Canning & Digha sites, have now already been completed and duly endorsed by NGO and sent to the CPU (Central Project Unit-Ministry of Ariculture, Government of India) and the same regarding Dighirpar and Dadanpatrabar sites, are under process and will be sent

shortly. Since the Inland Fisheries component has already been dropped, inclusion of NGO in the Managing Committee of the Inland Fisheries Co-operatives does not arise so far as West Bengal is concerned.

(2) Implementation of the Projects Environmental Management for West Bengal and Orissa is being looked into by the CPU.

(3) Revised Consultants Schedule is also being looked into by the CPU.

(4) Detailed NGO Action Plan has already been submitted to the CPU.

(5) Detailed Operational Plan for the first shrimp site has already been submitted to the CPU.

**প্রশ্নপত্র হিন্দিতে ছাপানোর পরিকল্পনা**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৩।) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র হিন্দিতে ছাপানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে থেকে তা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'না' মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র যা হিন্দিতে ছাপানো হয় না—তা হিন্দিতে ছাপানোর কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**'কলকাতা ও হলদিয়া' নতুন হাইওয়ে তৈরি**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৯।) **শ্রী সুকুমার দাশ** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'কোলকাতা ও হলদিয়া' নতুন করে হাইওয়ে তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত হাইওয়ের দৈর্ঘ্য কত এবং রূপরেখা কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জাপান সরকারের ও.ই.সি.এফ. থেকে ঋণ সাহায্য নিয়ে একটি নতুন রাস্তা তৈরির প্রস্তাব এই বিভাগে বিবেচনাধীন রয়েছে;

(খ) উক্ত হাইওয়ের দৈর্ঘ্য ৯২ কিমিঃ কোনা এক্সপ্রেসওয়ে থেকে বীরশিবপুর পর্যন্ত ৬ নং জাতীয় সড়ককে ৪ লেনে রূপান্তর করে এবং নন্দকুমার থেকে হলদিয়া পর্যন্ত ৪১ নং জাতীয় সড়ককে ৪ লেনে রূপান্তর করে এবং এই দুই জাতীয় সড়ককে বীরশিবপুর থেকে নন্দকুমার পর্যন্ত যুক্ত করার জন্য একটি আপাতত ২ লেন সম্বলিত নতুন রাস্তা নির্মাণের প্রস্তাব রয়েছে।

**হাইওয়ে তৈরিতে বিশ্বব্যাঙ্কের অর্থ সাহায্য**

**৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৬।) **শ্রী সুকুমার দাশ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি হাইওয়ে তৈরি করার জন্য বিশ্বব্যাঙ্ক অর্থ বরাদ্দ করেছে;

(খ) উক্ত হাইওয়েগুলির দৈর্ঘ্য ও নাম কি কি;

(গ) এর জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) কবে নাগাদ উক্ত কাজগুলি শুরু হতে পারে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে কতগুলি বর্তমান গুরুত্বপূর্ণ রাস্তাকে বিশ্বব্যাঙ্কের আর্থিক ঋণ সহায়তায় প্রশস্তিকরণ ও দৃঢ়ীকরণ করার লক্ষ্যে কথাবার্তা চলেছে।

(খ) উক্ত রাস্তাগুলির প্রত্যেকটিই হাইওয়ে নয়। তবে, চিহ্নিত রাস্তাগুলির মোট দৈর্ঘ্য ১৪৫৩ কিমি. তার মধ্যে মোট ৯০০ কিমি.-এর উন্নতি সাধনের লক্ষ্যে আছে। বিষয়টির চূড়ান্ত না হলে রাস্তাগুলির নাম এখনই বলা যাচ্ছে না;

(গ) ঋণ সহায়তার বিষয়টি চূড়ান্ত হয়নি, তাই অর্থ বরাদ্দের প্রশ্ন ওঠে না।

(ঘ) এখনই বলা যাচ্ছে না।

## হিন্দী কবি 'নিরালার' জন্মস্থলে কর্মসূচি গ্রহণ

**৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৪।) **শ্রী সুকুমার দাশ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রখ্যাত হিন্দি কবি 'নিরালার' (সূর্যকান্ত ত্রিপাঠী)র মেদিনীপুর জেলার মহিষাদলে জন্মস্থান স্থলে সরকার কোনও কর্মসূচি গ্রহণ করেছেন কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** নিরালার জন্মস্থান মহিষাদলে নিরালার একটি মূর্তি স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। (তাছাড়া পশ্চিমবাংলা আকাদেমি কবি নিরালাকে নিয়ে ২ দিনের সেমিনার করবে)।

## বজবজে রবীন্দ্র ভবনের মতো প্রেক্ষাগৃহ নির্মাণ

**৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৫।) **শ্রী অশোককুমার দেব ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বজবজ বিধানসভা এলাকায় রবীন্দ্রভবনের মত সরকারি প্রেক্ষাগৃহ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

## বজবজে স্টেডিয়াম নির্মাণের কাজ

**৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৪।) **শ্রী অশোককুমার দেব ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বজবজ এলাকায় সুভাষ উদ্যান সংলগ্ন স্টেডিয়ামটির নির্মাণ কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা কার যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** স্টেডিয়ামটি নির্মাণের পরিকল্পনা বজবজ পৌরসভার। ঐ পৌরসভার সর্বশেষ প্রতিবেদন অনুযায়ী অর্থের অভাব হেতু নির্মাণ কার্য বর্তমানে স্থগিত আছে। নির্মাণকার্য কবে সম্পূর্ণ হবে বলা সম্ভব নয়।

## পাটচাষীদের ন্যায্য মূল্য প্রদানে ব্যবস্থা

**৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৭।) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** কৃষিজ বিপণন

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের পাটচাষীরা পাটের ন্যায্য মূল্য পাচ্ছে না; এবং

(খ) সত্যিহলে, ১লা জানুয়ারি থেকে ৩১শে অক্টোবর পর্যন্ত রাজ্যের পাটচাষীরা যাতে ন্যায্য মূল্য পান—সেই বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন।

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চলতি আর্থিক বছরে কিছু কিছু ক্ষেত্রে পাটচাষীরা ন্যায্য মূল্য পাচ্ছেন না।

(খ) ১। ১৯৯৬ আর্থিক বছরে পাটের বাজার দর উর্ধ্বমুখী থাকায় পাটচাষীরা সহায়ক মূল্য থেকে বঞ্চিত হননি।

২। ১৯৯৭ আর্থিক বছরের জুন মাসে কেন্দ্রীয় সরকার পাটের সহায়ক মূল্যের বিজ্ঞপ্তি জারি করেন।

এ বছর কাঁচা পাট উৎপাদন বৃদ্ধির সম্ভাবনার কথা মনে রেখে এবং পাটের বাজারদর নিম্নমুখী হওয়ার সম্ভাবনা দেখা দিতে পারে, সেই কারণে কেন্দ্রীয় সরকারের বস্ত্র মন্ত্রককে আগাম অনুরোধ করা হয়েছিল জে.সি.আই.কে দিয়ে পাট ক্রয়ের ব্যবস্থা করার জন্য। অনেক আলোচনার পর দীর্ঘ কয়েক বছর পর বর্তমান মরশুমে পাট ক্রয় করতে বাজারে নামে।

কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় জে.সি.আই. সহায়ক মূল্যে ২১শে নভেম্বর পর্যন্ত ৩,৯১,৩৮৮ গাঁট পাট ক্রয় করেছেন পশ্চিমবঙ্গ। কেন্দ্রীয় সহায়ক মূল্যে যাতে রাজ্যের পাটচাষীদের নিকট পাট ক্রয় করা সম্ভব হয় তার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় বস্ত্র মন্ত্রী, সচিব জে.সি.আই. ব্যাঙ্ক, জুটমিলের সঙ্গে গুরুত্বপূর্ণ বৈঠক করেছেন এবং রাজ্যের নিয়ন্ত্রিত বাজারগুলি যাতে জে.সি.আই.কে গোডাউন, বেলিং প্রেস এবং অন্যান্য সহযোগিতা করে তার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

### আলু সংরক্ষণের জন্য ব্যবস্থা

**৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৮।) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত আর্থিক বছরে সংরক্ষণের অভাবে আলু নষ্ট

হয়েছে;

(খ) সত্যি হলে, তার পরিমাণ কত; এবং

(গ) উক্ত সংরক্ষণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হিমঘরের মোট ধারণ ক্ষমতার তুলনায় আলুর উৎপাদন অত্যাধিক হবার ফলে কিছু আলু নষ্ট হয়েছে।

(খ) ঠিক কত পরিমাণ আলু নষ্ট হয়েছে সে বিষয়ে সুস্পষ্ট পরিসংখ্যান নেই।

(গ) ১। নূতন হিমঘর নির্মাণ এবং বর্তমান কতিপয় হিমঘরের সম্প্রসারণের অনুমতি দেবার ফলে এই আর্থিক বছরে (১৯৯৭-৯৮) হিমঘরে অতিরিক্ত ৫ লক্ষ টন ধারণ ক্ষমতা বৃদ্ধি পাবে।

২। আলু রপ্তানির জন্য উৎসাহ দেওয়া হচ্ছে।

৩। আলু প্রক্রিয়াকরণের শিল্প স্থাপনে উৎসাহ দেওয়া হচ্ছে।

**নদীয়াতে মিনি জুটমিল**

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮২।) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কয়েক বছর পূর্বে নদীয়া জেলার হাঁসখালী থানার অন্তর্গত বগুলা শ্রীকৃষ্ণ আশ্রম কর্তৃক প্রদত্ত জমিতে মিনি জুটমিল স্থাপনের জন্য তৎকালীন সমবায় মন্ত্রী শিলান্যাস করেছিলেন;

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পে কোনও অর্থ মঞ্জুর করা হয়েছিল কি না;

(গ) হয়ে থাকলে, কত অর্থ মঞ্জুর করা হয়েছিল; এবং

(ঘ) বর্তমানে প্রকল্পটি কোন পর্যায়ে আছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত তথ্যটি সত্য।

(খ) উক্ত প্রকল্পে এখনও পর্যন্ত কোনও অর্থ মঞ্জুর করা হয়নি।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রস্তাবনা পর্যায়ে আছে।

## PRIVILEGE MOTION

**মিঃ স্পিকার ঃ** বারবার বলেও আমি পারছি না। এখানে কথা হচ্ছে। কোয়েশ্চেন আওয়ারে মেম্বার জিজ্ঞাসা করবেন, মন্ত্রী উত্তর দেবেন। এখানে মেম্বার জিজ্ঞাসা করছেন হৈ চৈ হচ্ছে। মন্ত্রী উত্তর দিচ্ছেন হৈ চৈ হচ্ছে। এসবের তাহলে দরকার কি? হাটে বাজারে গিয়ে বসলেই হয়। আরও ভাল জায়গা।

Let us go to Hat-Bazar ....(Noise).... Don't disturb. I have not allowed you. I am on my legs. I have received three notices of privilege from Rabindra Nath Mondal–against Pankaj Banerjee. Tapas Banerjee and Subrata Mukherjee ....(Noise and interruptions)... (Mr. Sinha, please control your Members). The notices relate to the incident that took place yesterday. Now, what has happened yesterday was very intolerable, unfortunate. It should never be happened at all. The Mace has been damaged, staff have been injured. How the staff get involved in this? They carry out orders. they carry out instructions. (Mr. Banerjee, don't be impatient. You should know the rules and procedure. You should not go beyond that.) The first time requirement to be here is patience. You should have that patience. If the Members don't behave properly then what is going to happen? The Mace is not the symbol of India. It is a piece to decoration. We use it by convention. It is used by convention. We don't keep it as an act of pride. Nothing parliamentary about it. (Noise and interruptions)... No debate, no discussion on this. We have to be tolerant. People may come from abroad to see the House. The Mace has been damaged. It is public property. Who will pay for it? Whose property is damaged? I can understand hot debate, acrimonius debate. I can understand that. Protest in parliament is understandable. It happend in parliament also. Temperament will get frayed. Things will get out of control at times. Everything should be in responsible approach. We represent the people. We represent the culture of the people

here. Mr. Sinha, you are the leader. কি বলব? কাকে বলব? বসুন না একটু। শেষ করতে দিন। Have some patience Now what happened yesterday was, the Opposition started creating disturbance on something what the Chief Minister had said.

(Noise and interruption)

The Opposition started agitating on a certain word used by the Chief Minister. They reacted. Their reaction might be natural, might not be natural. It might be provocative, it might not be provocative. I am not going into that. They continued for some time. The ruling party members got involved in it. Why? Why should the ruling party members get involved? Parliament is a place for total tolerance and understanding. There has to be patience on both sides. It is your prime responsibility, primary responsibility to see that the decorum of the House is maintained. If somebody chooses to run away with the Mace what happens? The leader is helpless in this House. What is the meaning of these? Shall we behave like behaving in the streets? Have people elected us for that? We are spending lakhs and lakhs over here for running the House. For what? For a show? Nevertheless, as the notice has been received by me at 11.55 a.m. I do not take notice of it. It should be filed in the morning before the House starts.

I only appeal to members again to maintain the decorum of the House. It is may fervent appeal to all of you. Mr. Deba Prasad Sarkar, a member of the House, has the right to speak. But Mr. Subrata Mukherjee pushes him out. What is this? What is this? I cannot understand it. Why this state of things? Why do you behave like a child over here? You are responsible member. You are trade union leader. You are in the I.L.O. You are in the International Labour Organisation. You are a responsible person. It does not look good. Why do you behave this way. It does not behave you. It does not behave you. It doesn't. I am sorry.

This thing should not recur. It should not happen again. We should be repentant over what happened yesterday. We should mend our ways. People are watching us. People are looking at us. People expect a lot from us. Don't do it. I appeal to all section of the House again, maintain decorum. Let there be a debate. Let them talk, you talk. Meet each other in debate, raise the standard of the debate. Go and research. The library is there. Do your work over there. Go, do your homework. Answer your question, pur relevant question. You are not going into that. Rather you going into all these things. I am sorry. I am sorry. Mr. Pankaj Banerjee, I am sorry. This is very unfortunate that you made the aspersion against the Chair. It is very unfortunate. (Interruption) Let me finish. Mr. Roy, no debate on this. No debate, maintain yourself.

There is another notice given by Shri Saugata Roy and Shri Tapas Roy under Rule 201 of the Rules of Procedure and Conduct of Business for removal of Speaker. The notice has been given today. Now, under Rules 201, "A member wishing to give notice of a resolution, under clause(c) of Article 179 of the Constitution, for the removal of the Speaker or Deputy Speaker shall do so in writing to the Secretary."

That has been done. It is in order. "On receipt of a notice under sub-rule (1) a motion for leave to move the resolution shall be entered in the list of business in the name of the member concerned on a day fixed by the Speaker, provided that the day so fixed shall be any day after fourteen days from the date of the receipt of notice of the resolution" Ref. 201(2).

I have a problem over here. It was decided in the meeting of the Business Advisory Committee that on the last day of the House, all the Government business will be concluded and the House will be adjourned Sine die. Today is the last day of the House. We are adjourning it Sine die. If the House is adjourned, the notice remains

valid. When the House is again reassembled, then the date can be fixed and debate can take place. I am not against the debate being taken place. The No-confidence Motion has also been moved earlier. I have participated also. It had been voted. The Opposition have every right to move. It is their prerogative. It will be debated. My problem is that–if the House is adjourned, how do I fix a date? And if the House is prorogued, the notice will lapse. The matter will end–it is closed. So I keep this notice pending with a note that if the House is not prorogued, within 14 days, then the matter will come up, the matter will come up on the 14th day. But if the House is prorogued, then it cannot come up unfortunately.

(Noise)

(At this stage, Shri Abdul Mannan rose to speak)

Mr. Mannan, I cannot hear you. The rules do not permit me on that. I am sorry.

[12-10 – 1-30 p.m. (including adjournment)]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of alleged death of one Dipak Das by the ill-treatment of the staffs of the M. R. Bangur Hospital. The second one is from Shri Gopal Krishna Dey on the subject of special consideration for the cultural personnel in recruitment in State Government offices and the last one is from Shri Sudip Bandyopadhyay on the subject of most disorderly condition of Rani Rasmoni Hindi High School.

The subject matters of the Motions are related to day to day matters of the administration of the State Government and do not call for adjournment of the business of the House.

Members may call attention of the Ministers concerned through

Question, Mention, Calling Attention etc.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party may, however,read the text of the Motion as amended.

Shri Sudip Bandyopadhyay to read the text of the motion. (at this stage, Shri Abdul Mannan rose in his seat to speak something).

**Shri Abdul Mannan :** Sir, on a point of order.

**Mr. Speaker :** Mr. Mannan, I have not allowed you to speak. I have called upon Shri Sudip Bandyopadhyay to read his motion. I have permitted Shri Banerjee. There can be no debate on this. I cannot allow you. It cannot be allowed. No, No. No. It cannot be allowed. Mr. Bandyopadhyay, you read your adjournment motion. If you don't read, I will take up the next business.

(But Shri Sudip Bandyopadhyay did not read the motion as yet.)

**Mr. Speaker :** Today, I have received three notices of Calling Attention on the following subjects, namely :–

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Dredging of rivers Keleghai and Kapaleswari in Midnapore district. | : | Shri Sailaja Kumar Das |
| ii) | Water problem at Budge Budge Area. | : | Shri Ashok Kumar Deb |
| iii) | Non-discharge of Secretary of the Bhanuka Fishermen Co-operative Society. | : | Shri Samar Mukherjee |

I have selected the notice of shri Ashok Kumar Deb on the subject of water problem at Budge Budge area.

(At this stage, the Congress(I) members walked out of the

Chamber)

The Minister-in-charge may please make a statement today if possible or send the reply direct to the member concerned.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the replies will be sent directly to the member concerned.

## LAYING OF REPORTS

**Mr. Speaker :** Now, I call upon Shri Prabodh Chandra Sinha to lay the gist of the report of the Deb Committee of Inquiry on the electricity matters.

## LAYING OF REPORT ON DEB COMMITTEE OF INQUIRY ON THE ELECTRICITY MATTERS

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the report of the One-man Commission under the Chairmanship of Shri D. K. Basu for examining the fuel sur-charge issue along with a note of the present position after submission of the said report.

**Annual Statement of Accounts and Audit Report of the West Bengal State Electricity Board for the year 1995-96.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual statement of Accounts and Audit Report of the West Bengal State Electricity Board for the year 1995-96.

**Mr. Speaker :** Today is Friday. So we have to adjourn the House for Recess, upto 1-30 p.m.

(At this stage, the House was adjourned till 1-30 p.m.)

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি শুধু এই চেয়ারই অলঙ্কৃত করছেন না,

আপনি একজন লার্নেড অ্যাডভোকেট, অভিজ্ঞ আইনজ্ঞ ব্যক্তি। স্যার, আপনি ক্রিমিন্যাল প্রাকটিসও খুব ভালই করেছেন এবং সমস্যাও আপনি জানেন। স্যার, আপনি জানেন, থানাগুলোতে অপরাধ জগৎ সম্পর্কে যে রেকর্ড থাকে এবং যার ভিত্তিতে মাননীয় মন্ত্রী মহাশয়ও এই সভাতে বিবৃতি রাখেন বা বিচারের রায়ে দোষীর সাজা, খালাস নির্ভর করে সে সম্পর্কে অভিযোগ করে 'ওয়েস্ট বেঙ্গল হিউম্যান রাইট কমিশন ১৯৯৬-৯৭ সালে যে রিপোর্ট দিয়েছেন আমি ওর সামান্য কিছু অংশ পড়ে শোনাচ্ছি। এটা খুবই আতঙ্কজনক। পেজ ২২-তে কি বলা হয়েছে, আপনার কাছে যদি এই কমিশনের রিপোর্ট থাকে তাহলে স্যার দেখুন। বলছেন,

"The Commission, in course of its inquiry into specific complaint discovered to its dismay, that the records in the Police Station were being maintained in a manner which was open to serious objection. Entries were made not always in accordance with facts but according to convenience. It was almost a regular practice to leave blank space in the register to be filled up later. Even when a Police Officer was physically present at the Police Station, the records were arranged in such a manner as to show that he was 'out' at the material time to some distant place. When a detainee was interrogated and subjected to excesses, the records would show that the interrogating officer was out of the Police Station at the relevant time in connection with something entirely different. It was becoming increasingly difficult to rely on thana records to ascertain facts or : sequence of events as they took place.

Commission also noted that the Investigating officer, in some cases, felt no compunction in planting evidence almost in a routine matter so as to implicate the target individual. Fabrication of er in the records was fairly common and this was often used as a convenient tool to support and strengthen certain pre-conceived line of investigation.

Another phenomenon which came to the notice of the Commission was equally disturbing. It had become almost a regular practice with the Investigating officers to obtain the signature or thumb

*impression of the complaints and the victims on blank paper for* possible use later according to the exigencies of the circumstances.

স্যার, আমার বক্তব্য হচ্ছে, হিউম্যান রাইট কমিশনের লেখা অনুযায়ী পুলিশের রেকর্ড যদি এটা হয় তাহলে বিষয়টা খুবই উদ্বেগের। তাহলে রাজ্যের আইন-শৃঙ্খলা আজকে কোথায় গিয়ে পৌছেছে? পুলিশ যদি এইভাবে রেকর্ড রাখে তাহলে তো খুনী-আসামী এর দ্বারা বে-কসুর খালাস পেয়ে যাবে। তাই স্যার, আমি এ বিষয়ে হোম মিনিস্টারের একটা স্টেটমেন্ট দাবি করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ইন্ডাসে, সেখানে কংগ্রেস এবং বি.জে.পি. আতাঁত করে গরিব পাট্টাদারদের ধান কাটবার চেষ্টা করছে এবং তারা ওখানে বিশৃঙ্খলা সৃষ্টি করছে। তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নিন।

**শ্রী সঞ্জয় বক্‌সী ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী সুভাষচন্দ্র সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৪ তারিখে ঝাড়গ্রামের বিধায়ক শ্রী বুদ্ধদেব ভকতকে খুন করার ষড়যন্ত্র করা হয়েছিল। তাঁকে গুলিবিদ্ধ করা হয়। আমার ধারণা ঝাড়খণ্ড পার্টি-এর সঙ্গে যুক্ত আছে। ৩ মাস আগে থেকে ওই এলাকার ২ জন সি.পি.এম. লিডারকে হত্যা করা হয়েছে, মনোরঞ্জন মাহাতো এবং জাহ্নবী বেরাকে। আরও একজন সি.পি.এম. নেতাকে গুলি করা হয়েছে, তবে তিনি বেঁচে গেছেন। আমার দাবি ওই ঝাড়গ্রামের জামবনী ব্লকে দিনের পর দিন সন্ত্রাস চালাচ্ছে। যাতে সেখানে গণতান্ত্রিক ব্যবস্থা বিরাজ করে এবং আইন শৃঙ্খলা রক্ষা হয় তার জন্য স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী কমল মুখার্জি ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী অঙ্গদ বাউড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় রেশন সরবরাহ ব্যবস্থা ইতিমধ্যেই বিঘ্নিত হয়েছে। কারণ এফ.সি.আই. ঠিকাদারদের মধ্যে দিয়ে ক্যাজুয়াল লেবারকে দিয়ে তাদের গোডাউন পয়েন্টে এবং রেল পয়েন্টে কাজ করাচ্ছে। এর ফলে গোডাউনের শ্রমিকরা বঞ্চিত হচ্ছে তার ফলে সাধারণ মানুষরা রেশনে চাল, গম, চিনি ইত্যাদি

সরবরাহ ব্যবস্থা বিঘ্নিত হওয়ায় সময়মতো এম.আর. ডিলাররা পাচ্ছে না। তাই অবিলম্বে যাতে এর ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য বলছি। ইতিমধ্যে আমাদের জেলা থেকে খাদ্যমন্ত্রীর সঙ্গে দেখা করা হয়েছে এবং মাননীয় সাংসদ কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে এ বিষয়ে আলোচনা করেছেন। আমার অনুরোধ অবিলম্বে এই বিষয়ে গুরুত্ব দিয়ে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী অসিতকুমার মাল ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী তমাল মাঝি ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী অজয় দে ঃ** (হাউসে উপস্থিত নেই)।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** (হাউসে উপস্থিত নেই)।

[1-40 – 1-50 p.m.]

**শ্রীমতী নন্দরানী দল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমার জেলার বিধায়ক শ্রী সুভাষচন্দ্র সোরেন যে বিষয়টা এখানে উত্থাপন করলেন সেই বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। বিগত ১ বছর যাবৎ জামবনী থানা বিহার বর্ডার এলাকায় প্রতিনিয়ত ঝাড়খণ্ড এবং কিছু নকশাল এবং প্রতিক্রিয়াশীল শক্তি ওখানে সন্ত্রাস সৃষ্টি করছে। বিগত কয়েক মাস ধরে সি.পি.এম. দলের লোকেদের ১০০-র মতো বাড়ি-ঘর পোড়ানো হয়েছে, তিনজনকে খুন করা হয়েছে এবং আমাদের কাছে খবর আছে গতকাল দু'জন প্রধানকে অপহরণ করা হয়েছে। আমাদের বিধায়ক শ্রী বুদ্ধদেব ভকত পি.জি. হাসপাতালে ভর্তি আছেন। ওখানে একটা সন্ত্রাসের পরিবেশ সৃষ্টি করা হয়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে ঐ এলাকায় আরো প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে এলাকায় শান্তি ফিরে আসে, খুন-জখম যা হচ্ছে তা যাতে বন্ধ হয়। বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ—আমাদের দলের জেলা সম্মেলন ঐ ঝাড়গ্রাম মহকুমায় হবে। সম্মেলন উপলক্ষে যে জমায়েত হবে তাতে বহু মানুষ ওখানে যাবে, তাদের ওপর কোনও আক্রমণ যাতে সংঘটিত হতে না পারে তা গুরুত্ব দিয়ে দেখা হোক; এই দাবি আমি স্বরাষ্ট্র মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে জানাচ্ছি।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Health and Family Welfare Department will make a statement on the subject of reported food poisoning of more than 500 people in village Aatang under Panskura P.S. in the district of Midnapore.

(Attention called by Shri Sailaja Kumar Das on the 19th November, 1997)

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় শ্রী শৈলজাকুমার দাস, বিধায়ক মহাশয়ের দৃষ্টি আকর্ষণী বিষয়ের উত্তরে জানানো যাচ্ছে যে, পাঁশকুড়া ১নং ব্লকের আটং গ্রামের জনৈক শ্যামাপদ নায়েকের বাড়িতে গত ১২-১১-৯৭ তারিখে দুপুরে হরিনাম সংকীর্তন উপলক্ষে সাত শতাধিক লোকের সমাগম হয় এবং রান্না করা খাবার পরিবেশিত হয়। ঐ খাবার খেয়ে ১২-১১-৯৭ ও ১৩-১১-৯৭ তারিখে বহু লোক অসুস্থ হয়ে পড়ে। এই ঘটনা নিকটস্থ ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসার জন্য কেউ খবর দেননি। বরং তারা এলাকার হাতুড়ে চিকিৎসককে দিয়ে চিকিৎসা করান। ১৪ই নভেম্বর, ৯৭ তারিখে খবর পাওয়া মাত্র উক্ত ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের চিকিৎসক ও তমলুক মহকুমার সহ স্বাস্থ্য আধিকারিক একদল চিকিৎসক নিয়ে আক্রান্ত এলাকায় যান এবং প্রত্যেক বাড়ি বাড়ি ঘুরে ৩৯ শিশুসহ মোট ২১৩ জন রোগীকে পরীক্ষা করেন এবং চিকিৎসা করেন। কোনও রোগীর অবস্থাই সঙ্কটজনক নয়। এলাকাটি উত্তর মেচোগ্রাম ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের অধীন। কোনও রোগী এই স্বাস্থ্যকেন্দ্রে অথবা নিকটস্থ কোনও নার্সিং হোমে ভর্তি হয়নি। পরিস্থিতি বর্তমানে আয়ত্ত্বাধীন। ১৪ই থেকে ১৬ই নভেম্বর পর্যন্ত মোট ২৬৯টি রোগী পরীক্ষা করা হয়েছে। সবাই বিপদমুক্ত এবং ক্রমোন্নতির পথে।

যাহোক ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের চিকিৎসক এবং তমলুক মহকুমার আধিকারিক রান্নার কাজে ব্যবহৃত সর্ষের তেলের টিন থেকে নমুনা সংগ্রহ করেছেন এবং ভেজাল সন্দেহে পরীক্ষার জন্য পাঠিয়েছেন।

শ্রী শ্যামাপদ নায়েক হাওড়া আন্দুল রোডের জনৈক সমর দাসের দোকান থেকে দু'টিন সর্ষের তেল কিনেছিলেন। টিন দুটিতে হরিয়ানা ও রাজস্থানের কোনও মিলের ছাপ থাকলেও আসলে তা স্ট্র্যান্ড রোডের (ক্রশ রোড-১১) জনৈক মোহনলাল জগদীশপ্রসাদ কৃত "নারায়ণ ব্রান্ড" সর্ষের তেল। উক্ত দোকানটি কলকাতা কর্পোরেশন এলাকার মধ্যে হওয়ায় স্বাস্থ্য দপ্তর থেকে কলকাতা পৌর স্বাস্থ্য প্রধানকে এ ব্যাপারে

ভেজাল নিরোধক আইন অনুযায়ী ব্যবস্থা নিতে অনুরোধ করা হয়েছে। কিন্তু দোকান তালা বন্ধ থাকার দরুন আন্দুল রোডের বিক্রেতা সমর দাসের সঙ্গে যোগাযোগ করা যায়নি। এ ব্যাপারেও হাওড়া সদর মহকুমার সহস্বাস্থ্যাধিকারিককে ভেজাল নিরোধক আইন অনুযায়ী যথাযথ ব্যবস্থা নিতে বলা হয়েছে।

এদিকে প্রাপ্ত শেষ রিপোর্টে জানা যায় যে ঐ গ্রামের পরিস্থিতি বর্তমানে উদ্বেগহীন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Health and Family Welfare Department will make a statement on the subject of reported death of eight persons **from** Dengu Fever in the State.

(Attention called by Shri Saugata Roy on the 21st November, 1997)

**Shri Parth De :** Sir, I am to state that, during the last two months the following confirmed deaths due to Dengue numbering 3(three) have occured as stated below :–

(A) 1. Satyaki Chatterjee, 4 Mch. C/o. Ram Kumar Chatterjee, 107, Amherst Street, Calcutta-700 009–institute of Adm. Calcutta Medical College Hospital, date of admission, 30-9-1997 date of death–1-10-1997, Cause of death Dengue shock syndrome.

2. Md. Amir,3 Mch. C/o. Md. Sajed, 9A, Terhati Bazar, Calcutta-700 023, P.S. Phoolbagan, Inst. of admission Calcutta Medical College Hospital, Date of Admission 23-10-1997, Date of expiry 24-10-1997, Cause of Death Dengue shock syndrome.

3. Subhojit Pal, 8H, Mch. C/o. Bamdeb Pal, Hatiara, Bera Bagan; Sitalatola, Rajarhat, North 24 Parganas. Inst. of Admn. Dr. B. C. Roy Memorial Hospital for Children, Date of admn. 23-1-1997, date of death 24-10-1997, Cause of death Dengue.

(B) However two more unconfirmed clinical deaths have also been informed.

In this connection, so far informations are received about the sero-positively report of Dengue from the Department of Virology of School of Tropical Medicine, Calcutta, which are furnished below :-

| Month & year | Total samples tested | Dengue positively detected |
|---|---|---|
| Sept. 1997 | 19 | 7 |
| Oct. 1997 | 42 | 10 |
| | 61 | 17 |

So far information is available government institutionwise Dengue cases admitted during two months are furnished below :-

| Month | Name of Institution | No. of suspected cases admitted | confirmed detected |
|---|---|---|---|
| Sept. 1997 | Dr. B. C. Roy Memorial Hospital for Children | 8 | 1 |
| -do- | Calcutta Medical College | 1 | 0 |
| Oct. 1997 | Dr. B. C. Roy Memorial Hospital for Children | 8 | 2 |
| -do- | Calcutta Medical College | 2 | 2 |
| | | 19 | 5 |

In this connection it is mentioned that all the District Officers, concerned Health Directorate Officers, School of Tropical Medicine, Calcutta Municipal Corporation have been informed for taking necessary action regarding the prevention and control of Dengue and for submission of Report.

2. So far information is available, the nos. of samples tested and Dengue sero-positively detected in School of Tropical Medicine and nos. of case admitted in the government hospitals upto 26th Nov., 1997 are furnished below :-

| Month | Samples tested | Dengue positivity detected | Month | Name of Institution | No. of suspected cases | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | | Admitted | Confirmed Detected | Death | |
| | | | | | | | suspected case | Con firmed |
| Nov. 97 upto 26th) | 148 | 29 | Nov. 97 upto 26th | Dr. B. C.Roy Memorial Hospital for Children | 5 | 2 | 0 | 1 |
| | | | –do– | Calcutta Medical College Hospital | 4 | 3 | 1 | 0 |

[1-50 – 2-00 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Labour Department to make a statement the subject of reported offer of the Union Government to hand over the sick mills under N.T.C. to the State Government. (attention called by Shri Nirmal Ghosh and Shri Tarak Bandyopadhyay on : 24-1-97.

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker Sir, I beg your permission to place before the House the following Statement in reply to the calling attention motion raised by Sri Subrata Mukherjee, M.L.A.

Union Minister for Textiles vide his D.O. letter dated 11th *September, 1997 addressed to our Chief Minister regarding the mills* of the National Textile Corporation in West Bengal made the following suggestions :

(1) The Government of India can offer all the assets of the NTC mills in West Bengal to the State Government at a nominal cost or even free of cost;

(2) The State Government should express their willingness to accept the responsibility of running the viable mills and protecting the interest of the workers;

(3) The Government of India would also write off/waive the loans given to these mills and interest thereon by the Government of India and the NTC holding Company. They would also write off the amount of VRS already paid to the workers who had accepted voluntary retirement;

(4) The Government of India would also be willing to discharge the liabilities of these mills towards arrears of statutory dues of workers.

The matter as suggested by the Union Minister of Textiles was examined by the State Govt. After such examinations, our Chief Minister has replied to the Union Minister of Textiles vide his D.O. letter dated 29-10-97 with the following observations :

(1) Proposal given by the Govt. of India is to be examined in its proper perspective.

(2) The context in which Govt. of India is making this offer specially when the whole issue of rehabilitation of National Textile Corporation has been under consideration of BIFR and a package has already been worked out is not known to the State Govt.

(3) State Govt. is unable to react to the proposal on the basis of information provided in the letter. Govt. of India has, therefore, been requested to kindly furnish an elaborate proposal indicating in particular whether funds for modernisation would be made available by the Union Government, if the State Govt. exprsses its interest to take over the mills.

Reply to the aforesaid D. O. letter dated 29th October, 1997 addressed to Union Minister of Textiles by our Chief Minister has just been received on 25-11-97. The Union Minister of Textiles in his D.O. reply to Chief Minister has practically reiterated his earlier views indicating in particular that no funds would be made available from Central Government for moderisation once the mills are handed over to the State Govt.

The entire matter contained in the Union Minister of Textiles D.O. reply is, however, being examined by the State Government.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge Health & Family Welfare Department on the subject of reported death of some new born babies from infection in the maternity word of Jawaharlal Nehru Memorial Hospital at Kalyani Nadia Attention called by Sri Deba Prasad Sarkar on 26-11-97.

**Shri Partha Dey :** Mr. Speaker Sir, Report on the alleged death as reported at J.N.M. Hospital , Kalyani following report is furnished below :

For last 1 month (from 25-10-97 to 24-11-97)

| | | |
|---|---|---|
| Total Birth | : | 925 |
| Total Death | : | 67 |
| Still Born | : | 48 |

Neonatal Death : 19

(Premature birth-7. So, full term Baby-12)

Out of 12 neonatal death –

Septicaemia – 2, Unknown - 1, Other - 9

For last 5 days (from 20-1--97 to 24-11-97)

| | | |
|---|---|---|
| Total Birth | : | 133 |
| Total Death | : | 9 |
| Still Born | : | 4 |
| Neonatal Death | : | 5 |

Out of 5 neonatal death,

Septicaemia - 1, Unknown - 1, Others - 3.

Comments : Among all possible causes of infection (whatever little it may be) main cause is overcrowding of patients usually running 138-288) and over infiltration of patient parties in the maternity ward.

Emergency measure have already been taken with special emphasis on cleanliness and disinfection of J.N.M. Hospital, Maternity ward and labour with shifting of post-operative patients to N.G.O. (New Gynae Ward) at 1st floor, a portion of which was lying vacant at present. A separate order has been circulated on 22-11-97.

There is nothing abnormal in the number of child deaths. The mis- reporting may have resulted out of grudge of a reporter who was not allowed by the Nursing Staff of the hospital from taking photograph of a female burnt patient lying in bed in the hospital ward and against whom a complaint has been lodged by the hospital authority.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Labour Department to make a statement relating to the Statement closure of Bellevue Nursing Home, Calcutta.

**Shri Santi Ghatak :** The management of M/s Belle Vue Clinic by their notice dated 5-11-97 declared suspension of work in their Clinic situated at 9, Dr. U. N. Brahmachari Street, Calcutta-700 017 with effect from 5-11-97 on the ground of alleged subversive and indisciplined activities of the workmen. Management also chargesheeted and suspended a few workmen. However, having been informed of the problems in the hospital, the Labour Commissioner had called a meeting on 05-11-97 to discuss and avert possible escalation of the problem. Unfortunately, the management declared suspension of work on the same day and did not attend the meeting. The matter of disputes over such suspension of work was taken up in conciliation and a tripartite meeting with the management and all the Unions functioning in the unit were convened by the Labour Directorate on 21-11-97. The said tripartite meeting however could not be held as management expressed their inability to attend the meeting in view of the fact that another meeting on the same subject was convened on the same date in the afternoon at the Chief Minister's Secretariat. Belle Vue Clinic Workmen's Union (INTUC) also informed the Labour Directorate about their inability to attend the meeting as their General Secretary was out of station. Incidentally, it may be mentioned that the President, Belle Vue Clinic Workmen's Union (INTUC) vide his letter dated nil, copy of which was received in the Labour Directorate on 10-11-97, had earlier written to the Hon'ble Chief Minister, seeking his personal intervention in the matter.

The charters of demands of the workmen submitted by both the Unions are still pending.

Government is seized with the issue regarding suspension of work of the Clinic. a separate discussion with the management was held on 26-11-97 at Chief Minister's Secretariat in order to explore the possibility of reopening of the Clinic at an early date. No solution could however be reached as yet. Attempts are being made to settle

*the dispute and re-open the Clinic.*

## LEGISLATION

### West Bengal Government Premises Tenancy (Amendment) Bill, 1997

**Shri Gautam Deb :** Sir, I beg to introduce the West Bengal government Premises Tenancy (Admendment) Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Shri Gautam Deb :** Sir, I beg to move that the West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Bill 1997, be taken into consideration.

[2-00 – 2-10 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল সম্বন্ধে বিশেষ কিছু বলার নেই। এই সংশোধনী বিল হচ্ছে, মূল আইনের কিছু অসম্পূর্ণতা ছিল সেই অসম্পূর্ণতা দূর করার জন্য। সরকারি আবাসনে যে সমস্ত ভাড়াটিয়ারা থাকেন তাঁদের উচ্ছেদের ক্ষেত্রে তাঁদের বক্তব্য জানানো বা শোনার কোন সুযোগ আইনের মধ্যে ছিল না। তাঁরা যাতে সেই সুযোগ পান তাঁদের বক্তব্য রাখার তার জন্য এই সংশোধনী পেশ করা হয়েছে। বিলটার যে উদ্দেশ্য সেই বিষয়ে কিছু বলার নেই, কোনও দ্বিমত নেই। বিশেষ করে কলকাতার বুকে আবাসন একটা প্রচণ্ড সমস্যা। বিশেষ করে যাঁরা সরকারি এবং সরকার অধিগৃহীত কোনও সংস্থায় চাকুরি করে তাঁদের বাড়ি পাওয়ার জন্য বছরের পর বছর অপেক্ষা করতে হয়, ১০-১৫-২০ বছর পর্যন্ত অপেক্ষা করতে হয়। আর অন্য দিকে কিছু মানুষ সরকারি আবা... ...ড়া নিয়ে তালা বন্ধ করে রেখে দেন, সেই বাড়িতে থাকেন না, অথচ অন্য কেউ ... সুযোগ পাবেন না, এটা চলতে পারে না। সেই ক্ষেত্রে তাঁদের উচ্ছেদ করার দরকার আছে। দীর্ঘদিন ধরে যারা একটা বাসার জন্য একটু মাথা গোঁজার জন্য হন্যে হয়ে ঘুরছে হাঁ করে বসে আছে তাদের স্বার্থে জরুরি এই বিলকে যথাযথ সংশোধন করে আনা হয়েছে অহেতুক মামলা না করে এই সমস্ত ভাড়াটিয়াদের উৎখাত করা যায়। সেই কারণে আমি এই বিলকে সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি ছোট একটি প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি যখন আপনি এই আবাসনের দায়িত্বে আছেন। আমি বলতে চাই স্বল্পমেয়াদী বাড়ি ভাড়া দেবার জন্য একটা চিন্তা-ভাবনা করা দরকার। বিশেষ করে এই রাজ্যের

দূরদুরান্ত থেকে যারা আসে এই কলকাতায়, বাঁকুড়া, পুরুলিয়া নর্থ বেঙ্গল এইসব জায়গা থেকে চিকিৎসার জন্য রোগী এবং রোগীর পরিবার পরিজন কলকাতায় আসে রোগের চিকিৎসার জন্য, তাদের কলকাতার বুকে মাথা গোঁজার কোনও ঠাঁই নেই যাদের তাদের খুব অসুবিধার মধ্যে পড়তে হয়। সেই সমস্ত গরিব মানুষদের বাড়ি ভাড়া করে বা হোটেলে থেকে চিকিৎসা করার ক্ষমতা নেই। তাদের কথা চিন্তা করে মন্ত্রী মহাশয় উদ্যোগ নিন পি.জি.র যে ক্যাম্পাস আছে তার একটা অংশ নিয়ে যাতে একটা বাড়ি করা যায়। যারা রেফার্ড হয়ে আসছে বড় হাসপাতালে চিকিৎসার জন্য তাদের সাময়িকভাবে আবাসনের ব্যবস্থা করলে খুব ভাল হয়, ২-৪-১০ দিনের জন্য থাকার একটা ব্যবস্থা করলে ভাল হয়। প্রতিটি জেলার মানুষের কাছ থেকে এই দাবি উঠছে। আমরা দেখছি বেশ কয়েকটি জেলা থেকে তারা নিজেরা উদ্যোগ নিয়ে কলকাতায় বাড়ি তৈরি করছে, যেমন বালুরঘাট ভবন শুরু হয়েছে। এই সমস্ত জেলার মানুষ যারা বিশেষ করে চিকিৎসার জন্য আসে, দু-এক দিনের জন্য ইন্টারভিউ দিতে আসেন তাদের ক্ষেত্রে প্রচণ্ড সমস্যা দেখা দেয়। অনেকে কলকাতয় কোনদিন আসেনি, কলকাতার রাস্তাঘাট চেনে না, কোথায় যাবে থাকবে কিছুই জানে না। তারা যাতে ২-৪ দিন থাকতে পারে তাদের দরকারি কাজগুলি করতে পারে তার জন্য একটা আবাসন তৈরি করলে তারা অনেক উপকৃত হবে বিশেষ করে গ্রামাঞ্চলের গরিব মানুষ যাদের বেশি পয়সা দিয়ে হোটেলে থাকার সঙ্গতি নেই।

হোটেলে থাকার সঙ্গতি থাকলেও সবসময়ে জায়গা পাওয়া যায় না। মাননীয় মন্ত্রী মহাশয় তাদের কথা চিন্তা করে স্বল্পমেয়াদী বাড়ি ভাড়ার ব্যবস্থা করে দেন, তাহলে ভাল হয়। এই আবেদন জানিয়ে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এটি আমাদের ছোট একটি অ্যামেন্ডমেন্ট আইনের। সুভাষবাবু যেটা বলেছেন, আগের যে অ্যামেন্ডমেন্টটা আমরা পাস করেছিলাম. দু'বছর আগে এবং যেটি ভারত সরকারের কাছে গিয়েছিল অনুমোদনের জন্য, সেই সময়ে ভারত সরকার এই পরামর্শটা দিয়েছিলেন যে, পারলে আপনারা পরবর্তীকালে এটা ইনকর্পোরেট করে নেবেন। আমরা সেটি এখানে বিবেচনা করছি। সেইভাবে আমরা কথা দিয়েছিলাম গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে যে, পরবর্তীকালে এই অ্যামেন্ডমেন্টটি আনবো। সেটি আমাদের স্টেটমেন্ট অফ অবজেক্টস্ অ্যান্ড রিজনসে লেখা আছে। এটি প্রধানত এই যে সরকারি আবাসনগুলো আছে—এল.আই.জি. এবং এম.আই.জি.—তাতে অনেকগুলো কারণে, কোন ভাড়াটিয়াকে আন-অথরাইজড বলা যেতে পারে। তার একটি কারণ হচ্ছে, তিনমাস এক নাগাড়ে যদি কেউ না থাকে। সেখানে এই যে অ্যামেন্ডমেন্টটি আমরা এনেছি তা হচ্ছে, সুভাষবাবু যা বলেছেন,

তিনমাস এক নাগাড়ে না থাকার জন্য স্টেট ম্যানেজার ভাড়াটিয়া হিসাবে তার নাম কেটে দিল, যদি আন-অথরাইজড ডিক্লিয়ার করে দেন, এটি এখন করতে গেলে সেই ভাড়াটিয়াকে একটা নোটিশ দিতে হবে। তার কথা শুনতে হবে এবং তারপরে যদি সেই ভাড়াটিয়া মনে করেন—স্টেট ম্যানেজার যদি তাঁকে আন-অথরাইজড ডিক্লিয়ার করে দেন এবং বলেন যে, তিনি এখানে থাকতে পারবেন না—স্টেট ম্যানেজার যে আদেশটা দিলেন, সেই আদেশে সন্তুষ্ট না হলে তিনি নতুন করে যে অ্যাপিলেট অথরিটি তৈরি করা হচ্ছে, তাঁর কাছে যেতে পারবেন। প্রয়োজন হলে আগের নির্দেশ বাতিল করার সুযোগ থাকবে বা প্রয়োজন হলে পূর্বের আদেশ রেখে দিতে পারবে। এটি আগে ছিল না। এটি করা হচ্ছে প্রধানত টেনেন্টের স্বার্থে যাতে তার না থাকার কারণটা বুঝিয়ে বলতে পারেন, আর্বিট্রারিলি তাঁর নাম কেটে দেওয়া হয়েছে। তিনমাস এক নাগাড়ে নাও থাকতে পারেন, হয়তো চিকিৎসার জন্য তিন-চার মাস বাইরে গেছেন, বা কোনও একটি বিশেষ কারণে বিদেশে গেছেন, ছ'মাস পরে ফিরবে। অনেক সময় এই রকম কারণ থাকতে পারে, কোনও খারাপ উদ্দেশ্য না থাকতে পারে। ভাড়াটিয়ার কিছু করার নেই, তাদের থাকতে হয়। এই রকম ক্ষেত্রে ডিপার্টমেন্টকে বলেছি, যদি আগে থেকে কারণ জানিয়ে চিঠি দেন, তাহলে তাঁকে নোটিশ দেবেন না। যদি একজন মানুষ বলেন, এক নাগাড়ে থাকতে পারবেন না, জরুরি কারণে বাইরে থাকতে হবে, তাহলে নোটিশ না দিতে বলা হয়েছে। সব তো আর আইনে হয় না, বোঝাপড়ার দরকার আছে। তবুও আইন লাগে, সেজন্যই এটা করতে হয়।

গতকাল বিধানসভায় প্রশ্নের উত্তরের সময়ে আলোচনা হয়েছিল। আমি বলেছিলাম যে, ৪,৯৯২টি আমরা চিহ্নিতকরণ করছি, যেগুলো আমাদের হিসাবে বেআইনিভাবে আছে এবং তার মধ্যে কোর্টে চলে গেছে তিনশো'র বেশি, যেখানে পাঁচশো'র বেশি ফ্ল্যাট ইনভল্ভ আছে। সরকার মনে করে এই ফ্ল্যাটগুলো পাওয়া উচিত, যাতে সেগুলো মানুষকে দেওয়া যায়।

[2-10 – 2-20 p.m.]

কিন্তু সময় মতো করা যাচ্ছে না, এগুলো করতে অনেক সময় লেগে যাচ্ছে। তাছাড়া স্ট্যাটাসকো আছে, ইনজাংশন হয়ে আছে, কোথাও হয়তো আমরা চাবি দিয়ে রেখে দিয়েছি কিন্তু চাবি খুলে সেই বাড়িতে লোক ঢোকাতে পারছি না। আরেকটা জিনিস যেটা বললেন, যদিও সেটা বিলের সঙ্গে সম্পর্কিত নয়, তবুও বলছি বাইরের ডিস্ট্রিক্ট থেকে লোকেদের আসার ক্ষেত্রে থাকার ব্যবস্থার ব্যাপার, এই ক্ষেত্রে আমরা মেয়েদের জন্য আমরা খুলেছি, যদিও হাউসিং ডিপার্টমেন্ট খুব বেশি কাজ এই এই ব্যাপারে করে না। তবুও আমরা মেয়েদের জন্য সল্ট লেকে একটা গার্লস হোস্টেল করেছি যদিও একটা

গার্লস হোস্টেল আছে, তা সত্ত্বেও সল্ট লেকে একটা গার্লস হোস্টেল তারসঙ্গে ডরমেটারি করেছি। সেখানে শুধু মেয়েরাই থাকতে পারবে, ছেলেরা নয়। দু-চার দিনের জন্য যারা কলকাতাতে পরীক্ষা দিতে আসে, চিকিৎসা করাতে আসে কিংবা কোন ইন্টারভিউ দিতে আসছে, তাদের জন্য একটা শর্ট টাইমের ৫-৭ দিন থাকার জন্য ১০০ জনের মতো মেয়েদের থাকার একটা ব্যবস্থা করা হয়েছে। কলকাতাতে কোন কম্পিটিশনে যোগ দিতে যদি কেউ আসে, সেখানে টিচার এবং ছাত্রীরা মিলে ১০-১২ জন যদি আসে, তাদের থাকার ব্যাপারে ব্যবস্থা করা হয়েছে। একটা আধুনিক ধরনের কমপ্লেক্স করেছি, সামান্য ভাড়ার ব্যবস্থা করা হয়েছে, ২-৫ দিন থাকবার জন্যে। কিন্তু সেটা সম্পূর্ণ মেয়েদের, ছেলেরা থাকতে পারবে না। আর আপনি যেটা বললেন, সেই ব্যাপারে ভাবনা-চিন্তা করব। আর ভাড়া বাড়ি আবার নতুন করে আমরা শুরু করছি। আগে মুখ্যমন্ত্রী এই দপ্তরে ছিলেন, তিনি নতুন ভাড়া বাড়ি তৈরি করা বন্ধ করে দিয়েছিলেন কারণ ভাড়া বাড়ির পেছনে কতগুলো অসুবিধা ছিল যেমন ১০ কোটি টাকা ওইসব বাড়ি পিছু খরচ আর আয় মাত্র দেড় কোটি টাকা। সেই কারণে মাননীয় মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গে আর নতুন ভাড়া বাড়ি করা বন্ধ করে দিয়েছিলেন কিন্তু আবার রাজি হয়েছেন। এর ফলে কিছু কিছু ভাড়া বাড়ি তৈরি করা হয়েছে, যেমন শম্পা মির্জা নগরে একটা ভাড়া বাড়ি তৈরি করা হয়েছে ২৫০-৩০০ টাকার মধ্যে। এখন গ্যাপটা যে ছিল সেটা বাড়িয়ে দিয়েছি। ভাড়া এখন নতুন করে বাড়ানোর সিদ্ধান্ত নিয়েছি। দীর্ঘদিন পরে আমরা এই ভাড়া বাড়াচ্ছি। সেখানে যাতে আয়ের ক্ষেত্রে এবং ব্যায়ের ক্ষেতে গ্যাপিংটা কমে সেইদিকে নজর দিয়েছি। শম্পা মির্জা নগরে যে আবাসনটা তৈরি করেছি সেখানে লোক থাকতে শুরু করেছে, এছাড়া বাই পাশের কাছেও ভাড়া বাড়ি তৈরি করেছি, সেখানে মানুষ আস্তে আস্তে আসছে,এখনো কিছু খালি আছে। এছাড়া কলকাতার আশেপাশেও নতুন ভাড়া বাড়ি করার পরিকল্পনা নিয়েছি এবং কাজেও হাত দিয়েছি। এইভাবে এক দুটো করে ডিস্ট্রিক্টে বাড়ি তৈরি করতে শুরু করেছি। ৪০০-৫০০ টাকায় মানুষ এইসব ভাড়া বাড়িতে থাকতে পারবে। এছাড়া ওনারশিপ ফ্ল্যাট করার ব্যবস্থা আমরা নিয়েছি। এবং ৩ মাসের যে সুবিধা সেটা তারা পাবেন। এইকথা বলে এই বিলটি যাতে আইনে পাস হয় তার সাহায্য করবেন, বক্তব্য শেষ করছি।

The motion that the West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-3**

The question that Clauses 1-3 do stand part of the Bill was

then put and agreed to.

**Preamble**

The motion that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Goutam Deb :** Sir, I beg to move that the West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1997**

**Shri Gautam Deb :** Sir, I beg to introduce the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

[2-20 - 2-30 p.m.]

**Shri Gautam Deb :** Sir, I beg to move that the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1997, be taken into consideration—

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, যাই হোক, এই বিলটা সবাই সমর্থন করছে। এটাও আমাদের একটা ছোট অ্যামেন্ডমেন্ট। এই অ্যাপার্টমেন্ট ওনারশিপ অ্যাক্ট যেটা আমাদের আছে, এটা বলা ভাল, এটা আইনটা ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে ছিল না। এটা প্রথম পশ্চিমবাংলায় এই আইনটা আমরা আনলাম। ওয়েস্ট বেঙ্গল অ্যাপার্টমেন্ট ওনারশিপ অ্যাক্ট যেটা মাদার অ্যাক্ট, এই ব্যাপারে পরবর্তীকালে ভারত সরকার আমাদের সাথে কিছুটা আলোচনা করে এবং মহারাষ্ট্র গভর্নমেন্ট এই ব্যাপারে কিছুটা চেষ্টা করেছে, এই দুই আইনকে সামনে রেখে ভারত সরকার একটা মডেল গাইড লাইনে এই আইন কি হতে পারে সেটা তৈরি করেছেন। এখনও পর্যন্ত বেশি রাজ্য এটা করেনি। এখন বিষয়টা হচ্ছে, এই যে অ্যাপার্টমেট হচ্ছে এইগুলি শহরগুলিতে হচ্ছে, গ্রামে এটা প্রযোজ্য নয়। বহুতল বাড়ি বা বিরাট কমপ্লেক্স যেখানে ১ হাজার ফ্ল্যাট আছে, ২ শত বিল্ডিং আছে, তার কমন এরিয়া আছে, তার মেন্টেন্যান্স আছে, তার অ্যাশোসিয়েশন আছে, তার ইলেকশন আছে, সেই ফ্ল্যাট কেউ বিক্রি করতে চান,

নতুন কিনে ঢুকতে চান, এর যে নানান ধরনের জটিলতা হয়, সেই জটিলতাকে সামনে রেখে মাদার অ্যাক্ট হয়েছিল। অ্যাপার্টমেন্ট ওনারশিপ অ্যাক্ট আমরা এখানে যে অ্যামেন্ডমেন্ট এনেছি, সেটা হচ্ছে একটা হাউসিং-এর মধ্যে ৫ শত ফ্ল্যাট আছে, একশত বিল্ডিং-এর মধ্যে ৫ শত ফ্ল্যাট আছে, ১০ বছর আগে বাড়িগুলি হয়েছে, এখন সেখানে যারা থাকেন, এই ৫ শত জন বাড়ির মালিক, যারা তারা মনে করলেন আর একটু করে ঘর বাড়াবেন, আর একটু ব্যারান্দা করবেন, এক তলা থেকে চার তলা পর্যন্ত। এই আইনটা সেখানে অস্পষ্ট ছিল, আইনে সুবিধা ছিল না। সেখানে অসুবিধা হতে পারত। আইনে তাদের কিছু করার অধিকার ছিল না। এই আইনে সেই অধিকার আমরা দিয়েছি। সেই কন্সট্রাকশনের যদি টেকনিক্যাল মূল বিল্ডিং-এর অসুবিধা না করে, দি বেসিক স্ট্রাকচার, তার যদি অসুবিধা না করে এবং যেটা আমরা এই আইনে অ্যামেন্ডমেন্ট এনেছি, যদি সমস্ত ফ্ল্যাট ওনারস, ঐ অ্যাপার্টমেন্টে যত মানুষ থাকেন, প্রত্যেকে যদি রাজি হন লিখিতভাবে যে হ্যাঁ এটা আমাদের কমন এরিয়া আছে, কমন এরিয়াকে ইনফ্রিঞ্জ না করে বারান্দা একটা হবে, নতুন ব্যালকনি একটা হবে, শেয়ার ঘর বাড়বে, আমাদের জায়গা আছে, এটা সকলে মিলে লিখিতভাবে দিলে সেটা করতে পারবেন। এই প্রভিসন আগে ছিল না, এটা নিয়ে প্রচুর জটিলতা হয়, আমাদের অফিসাররা যারা আইনটা কার্যকর করেন প্রায় ৪৯৭টি অ্যাপার্টমেন্ট-এর প্রায় ৬০ হাজার ফ্ল্যাট ইনভল্‌ভ, এইগুলি বেশিরভাগই কলকাতার আশেপাশে, পশ্চিমবাংলার অন্য জায়গাতেও কিছু আছে। প্রায় ৬০ হাজার ফ্ল্যাট আইন অনুযায়ী নথিভুক্ত হয়েছেন।

যে মাল্টিস্টোরিড বিল্ডিং আছে, তার মধ্যে চৌদ্দতলা বড় বড় যে সমস্ত হাউসিং আছে, তারা এর মধ্যে আছেন এবং তারা নানান অসুবিধা, নানান জটিলতায় তারা আইন অনুযায়ী কাজ করছেন। দু'বছর আগে এটা ছিল অপশনাল, আইনে কম্পালশন ছিল না। এটা এখন কম্পালশন অ্যাপার্টমেন্ট ওনারশিপ আইনের মধ্যে। অ্যাপার্টমেন্ট আইনের মধ্যে এটা নথিভুক্ত হতে হবে। বাবা মারা গেছেন, ফ্ল্যাট কে পাবে, কেউ কিছুটা রিনোভেট করতে চাইছেন, তাছাড়া অ্যাশোসিয়েশনের ইলেকশন নিয়ে জটিলতা দেখা যাচ্ছে, অনেকে কোর্টে চলে যাচ্ছে, আমাদের অফিসারদের স্পেশ্যাল অফিসার করে অ্যাশোসিয়েশনের ভোটের সময় পাঠাতে হচ্ছে। এইসব আইনে আছে। আজকে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, পার্টিকুলারলি এই অ্যামেন্ডমেন্টে স্পেসিফিক অবজেকটিভ হচ্ছে, যদি আপনি কিছু জিনিস বাড়াতে চান, ঘরবাড়ি বাড়াতে চান করতে পারবেন, তবে প্রভাইডেড টেকনিকাল টেনেবেল হতে হবে এবং সমস্ত বাড়ির মালিক[illegible] লিখিতভাবে যদি রাজি থাকে তাহলেই এটা করতে পারবেন। তাদের যদি [illegible] থাকে, ইচ্ছা থাকে, তাহলে একটা ঘর বাড়িয়ে নিলে তাদের সুবিধা হয়, [illegible]

*এটা আমরা এনেছিলাম, এর মাধ্যমে সেই সুযোগটা তারা পাবেন।*

The motion of Shri Gautam Deb that the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 & 2**

The question that clauses 1 & 2 do stand part of the Bill was then put and agreed to.

**PREAMBLE**

The question that Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Gautam Deb :** Sir, I beg to move that the West Bengal Apartment Ownership (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1997**

**Shri Ashok Bhattacharya :** Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashok Bhattacharya :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1997 be taken into consideration.

**শ্রী মহম্মদ ইয়াকুব :** কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করছি। সমর্থন করে দু'একটা কথা বলতে চাই। এই বিলটিকে সমর্থন করার কারণ হল কলকাতার বহু বাড়িতে বেআইনিভাবে জল সাপ্লাই করে জল নিচ্ছে। কর্পোরেশনকে না জানিয়ে, অন্যায়ভাবে তারা পাম্প বসিয়ে, টুলু পাম্প বসিয়ে জল নিচ্ছে। স্বাভাবিকভাবে কলকাতা শহরের নাগরিকদের জন্য যে পরিমাণ জল

সরবরাহ, প্রত্যেকটা বিল্ডিং বা বস্তিতে যে পরিমাণ জল সরবরাহ করা দরকার সেই পরিমাণ জল দেওয়া যাচ্ছে না। একটা একটা জায়গায় দেখা যাচ্ছে যে সেই এলাকায় বা সেই বাড়ি একেবারে ড্রাই হয়ে গেছে। স্বাভাবিকভাবে এর বিরুদ্ধে কড়া ব্যবস্থা নেওয়ার জন্য যে এই বিলটা নিয়ে এসেছেন তাকে আমি সমর্থন করি। দ্বিতীয়ত কলকাতা শহরে জনসংখ্যা যেভাবে বাড়ছে, গাড়ির সংখ্যা যে হারে বাড়ছে, কলকাতা শহরে রাস্তা সেভাবে বাড়েনি। যথা পূর্বং তথা পরং, সেই অবস্থাতেই আছে। অথচ ফুটপাথ হচ্ছে, গার্ডেন হচ্ছে, বেআইনিভাবে এনক্রোচ করা হচ্ছে। রাস্তায়, ফুটপাথের বহু জায়গায় ধর্মের নামে ধর্মীয় সৌধ, মন্দির তৈরি করা হচ্ছে। বহু জায়গা একেবারে বেদখল হয়ে যাচ্ছে। স্বাভাবিকভাবে এর বিরুদ্ধে আইনগত কড়া ব্যবস্থা নেওয়া দরকার। কারণ কলকাতা শহরে যে হারে জনসংখ্যা বাড়ছে পথচারীদের চলাচল-এর পথ প্রশস্ত রাখার জন্য এই ব্যবস্থা হওয়া উচিত। যদিও বহু পুরনো আইন আছে। পুলিশ তাদের কর্তব্য পালন করে না বলে আজকে এই সমস্যার সৃষ্টি হয়েছে। রাস্তার উপরে যে সমস্ত এনক্রোচমেন্টগুলো হচ্ছে তাতে পুলিশের দায়িত্ব হচ্ছে সেই এনক্রোচমেন্ট, আনঅথরাইজড যেগুলো হচ্ছে, মন্দির তৈরি হচ্ছে, সৌধ তৈরি হচ্ছে সেইগুলোকে ইমিডিয়েটলি ভেঙে ফেলা। বহু পুরনো আইন আছে। অথচ কর্পোরেশনের যে কনজার্ভেন্সি ডিপার্টমেন্ট আছে, তাদের কিছু দায়িত্ব আছে। কিন্তু কর্পোরেশন সেই দায়িত্ব কি করে পালন করবে যদি পুলিশ তাদের সঙ্গে সহযোগিতা না করে, তাহলে তারা কি করে সে দায়িত্ব পালন করবে। ফুটপাথে, রাস্তার উপরে যে কোন জায়গায় বেআইনিভাবে গ্যারেজ তৈরি হয়ে যাচ্ছে রিপেয়ার হচ্ছে। দায়িত্ব তো শুধু কর্পোরেশনের হতে পারে না। স্বাভাবিকভাবেই এই আইনকে অবিলম্বে কার্যকর করা উচিত। আমি মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্সের মন্ত্রীকে অনুরোধ করব পুলিশ তার দায়িত্ব পালন করছে কিনা এদিকে নজর দিতে হবে। আইন করলেই শুধু এ সমস্যার সমাধান হবে না, মানুষকে সচেতন করে তুলতে হবে। এই সমস্যার সৃষ্টি কি কারণে হল তার গভীরতা আমাদের দেখতে হবে। পাশাপাশি নাগরিকদের সচেতন করে তুলতে হবে।

[2-30 – 2-40 p.m.]

বেআইনিভাবে বহু বাড়িতে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আন্ডার গ্রাউন্ড রিজার্ভারে জল রয়েছে। আপনি জানেন যে, এখন ম্যালেরিয়ার প্রকোপ বেড়েছে। মশা এখন পরিষ্কার জলে জন্মাচ্ছে। এই আন্ডার গ্রাউন্ড রিজার্ভারে মশা জন্মাচ্ছে এবং ম্যালেরিয়ার প্রকোপ বাড়ছে। তাই এই ব্যাপারে একটা আমাদের সামাজিক দায়িত্ব আছে এবং এই ব্যাপারে একটা আইন করা দরকার। এই জিনিস চলতে পারে না। এই আইন হাওড়া এবং কলকাতায় থাকতে হবে। আমি চাই এই ব্যাপারে কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের ভারপ্রাপ্ত আধিকারিকদের নিয়ে

একটা কমিটি তৈরি করে অবিলম্বে এই বে-আইনি বাড়িতে বেআইনি জলের লাইন বিচ্ছিন্ন করার ব্যবস্থা করা হোক। তাই আমি এই বিলের সমর্থন করে বলতে চাইছি যে, কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলটা অবিলম্বে কার্যকর করা দরকার এবং যারা বেআইনিভাবে এই কাজগুলি করছে, তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া দরকার এবং এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** (উপস্থিত নাই)।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিলটা ১৯৯৭ আনবার জন্য আমি প্রথমেই আমাদের মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। এটা অত্যন্ত সময়োপযোগী এবং কালোপযোগী যে হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই।

দেখুন 273(A) Prohibition of installation of pump on service line etc.

আরেকটা নতুন সেকশন 496Aতে যেখানে পাওয়ার সম্পর্কে বলা হয়েছে। Power to require removal of collection of stagnant water etc.

এটা নিশ্চয়ই প্রয়োজন এবং অত্যন্ত কালোপযোগী। সাথে সাথে ৩ নং অ্যামেন্ডমেন্ট, এটা একটা অ্যামেন্ডমেন্ট অফ ৩৭১, এখানে এই অ্যামেন্ডমেন্টের ক্ষেত্রে চিন্তা করার জন্য আমি দুটো কথা বলব। প্রথমে ২ নং ক্লজ সম্পর্কে যেটা বলতে চাই সেটা হল, এ ব্যাপারে বহুতল বাড়ির মালিক এবং বড় বড় মালিক ও প্রমোটররা যে অপব্যবহার করছিল যে সুযোগ নিচ্ছিল তা বন্ধ হবে। এবং এরজন্য এই বিল আনার জন্য ধন্যবাদ জানাচ্ছি। এ বিষয়ে আমার বলার কিছু নেই এবং এটা করলে যে শাস্তি হবে সেই শাস্তির পরিমাণ বাড়ানোর জন্য বিবেচনা করতে বলব। ৩৭১ ধারার যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, আমি সে ব্যাপারে আরেকটা প্রস্তাব বিবেচনার জন্য বলব। সেই প্রস্তাবটা হল এই, তিনি বলেছেন ৩৭১এ যে, any portion of such street.

এই ওয়ার্ডটার পরে, Any portion of such pavement, street, park, garden shall be substituted. এর সঙ্গে আরেকটার সমস্যার কথা বলছি, সেটা হল, শহরে নিষ্কাশনের অনেক ধারা আছে, ক্যানেল আছে। সেই ক্যানেলগুলো পাবলিক প্লেস, ইউটিলিটি প্লেস, সেগুলো এনক্রোচমেন্ট হয়ে যাচ্ছে। সেই এনক্রোচমেন্ট সেখানে যুক্ত করা যায় কিনা, তাতে কোনও সুবিধা আছে কিনা সেটা ভেবে দেখতে বলব।

এই জলধারাগুলো না হলে মুশকিল হবে। হুকার উচ্ছেদের জন্য যেমন বিকল্প ব্যবস্থা করার চেষ্টা করেছেন, তেমনি এই ব্যাপারেও বিকল্প ব্যবস্থা করা যায় কিনা তার জন্য আবেদন করছি। দ্বিতীয়ত হকার উচ্ছেদের জন্য যে পেনাল প্রভিসন রেখেছেন আমার মনে হয়, এটা একটু বেশি কঠোর হয়ে যাচ্ছে কিনা সেটা ভেবে দেখার জন্য বলব। কারণ গরিব হকার যাঁরা বসেন, তাঁদের অধিকার কেড়ে নিচ্ছেন, এতদিন ধরে তাঁরা আছেন। প্রশ্ন হল যে, তাঁদের নন-বেইলেবেল করেছেন, এটা নন-বেইলেবেল রাখবেন কিনা এটা ভেবে দেখার জন্য অনুরোধ করব। ৪ নং যে ক্লজ আছে, সেই ক্লজের নতুন ধারাটা, স্ট্যাগন্যান্ট ওয়াটার করার ক্ষেত্রে যে সমস্যা দেখা দিল কেন? এটা কি বাড়ির ভিতরে ঢুকে স্ট্যাগন্যান্ট ওয়াটার সরিয়ে দেওয়ার কোনও বাধা দূর করতে চাইছেন কিনা? তাতে প্রেমিসেসের ভিতরে ঢুকে এগুলো করার অধিকার দিলে সমস্যার সমাধান হবে কি না জানি না। রাস্তায় হলে সেটা কোন সমস্যার কথা নয়। কিন্তু প্রেমিসেসের ভিতরে ঢুকে এগুলো করার ব্যাপারে সমস্যা হবে কিনা, সেটা ভেবে দেখার জন্য অনুরোধ করব। এরপর Statement of objects and Reasons (iii). সেখানে দেখুন বলা আছে, If any person fails to comply with the orders of the Municipal Commissioner in this regard.

এবং, তাতে প্রভিসন আছে, এই পার্সনগুলো কারা? এটা কি, যার জায়গা, তার প্রশ্নে, না এই স্ট্যাগন্যান্ট ওয়াটার ক্লিয়ার করতে গিয়ে যে পার্সন-কর্পোরেশনের কর্মী বাধা পায় বা না করে, তখন সেই কর্মিরাও পার্সনের মধ্যে পড়বেন কিনা। আমার কথা এই যে, জায়গার হিসাবে পাবলিক প্লেসের ক্ষেত্রে এই প্রশ্নটা বোধ হয় আসে না, প্রশ্নটা আসে কোন ব্যক্তি বিশেষের, যার সত্ত্বাধিকারীর জায়গা আছে, সেখানকার স্ট্যাগন্যান্ট ওয়াটার সরানোর উপলক্ষ্য করে এই বিলটি আনা হয়েছে। বাড়ির ভেতরে ঢুকে স্ট্যাগন্যান্ট ওয়াটার রিলিজ সংক্রান্ত কোন সমস্যা দেখা দেবে কিনা,সেটা দেখতে বলছি। তবে, এই কথা ঠিকই যে, এই বিলের প্রয়োজন আছে এবং সমস্ত দিক বিবেচনা করে দেখা যায় এর সমর্থনযোগ্যতা আছে এবং সমর্থন করতে হবে। যে সম্ভাব্য সমস্যাগুলোর কথা বললাম, সেই বিষয়ে যদি আলোকপাত করেন, তাহলে ভাল হয়। এই কথা বলে, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা কর্পোরেশন দ্বিতীয় সংশোধনী বিল, যা এখানে উত্থাপন করা হয়েছে, সেই বিলের সমর্থনে দু'জন বিধায়ক বক্তব্য রেখেছেন, সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি। বিষয়গুলো তারা সঠিকভাবেই এখানে উত্থাপন করেছেন।

দেখা গেছে বিভিন্ন সময়ে রাস্তার মূল জলের লাইন থেকে, শুধু ব্যক্তিগত প্রয়োজনেই নয়, ব্যবসা-বাণিজ্যের প্রয়োজনে, কল-কারখানার জন্য বেআইনিভাবে জলের কানেকশন নিচ্ছে। এইগুলো যে অন্যায়, এইভাবে নেওয়া উচিত নয়, এসব আইনের মধ্যে আগে থেকেই আছে। এবারে যে সংশোধনি এনেছি, তাতে ঐ অন্যায়গুলো হবে কগনিজেবল অফেন্স, নন-বেইলঅ্যাবল অফেন্স—যাতে এই ধরনের বেআইনি কাজগুলো করার ক্ষেত্রে সাবধান হতে পারে। এই ধরনের কাজ যারা করবে, তাদের এক হাজার টাকা পর্যন্ত জরিমানা অথবা ৬ মাস পর্যন্ত কারাবাস বা দুইই হতে পারে—এই ব্যবস্থা এখানে রেখেছি।

সংশোধনীর তৃতীয় বিষয়টি বলছি। রাস্তা বা ফুটপাথ দখল করা, বা কোনও সরকারি স্থান দখল করা যে অন্যায়, সেইগুলো করা যায় না, সেটা পুরসভা আইনে আছে। দখলটা কোনও স্ট্রাকচার করে, কোনও সেমি পার্মানেন্ট স্ট্রাকচার করে, পার্মানেন্ট স্ট্রাকচার করে,কেউ কোনও ডালা নিয়ে বসতে পারে, বা অমনি স্টল করে ব্যবহার করতে পারে রাস্তা বা ফুটপাথ, এইগুলো সব বেআইনি। কিন্তু এইগুলো বন্ধ করার জন্য আইনগত শাস্তিযোগ্য ব্যবস্থা নেওয়ার প্রভিসন আইনের মধ্যে ছিল না, সেইগুলো আইনের মধ্যে এনেছি। যে কোন ধরনের এনক্রোচমেন্ট—হকিং, স্টল, হোল্ডার হোক বা কেউ মন্দির, মসজিদ, ধর্মস্থান করার জন্য নিল—সমস্তটাই বেআইনি। এই বেআইনি এনক্রোচমেন্টের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার আইনগত ব্যবস্থা থাকছে। এটা শাস্তিযোগ্য অপরাধ, তাদের তিন মাস পর্যন্ত জেল এবং ২৫০ টাকা জরিমানা হতে পারে এবং প্রয়োজনে দুটো একই সাথে চলতে পারে।

তৃতীয়তঃ, আমরা এর কয়েকদিন আগে যে আইন সংশোধন করলাম সেখানে আমরা বলেছি, কলকাতা পুর কর্পোরেশনের কোন এলাকায়—নির্মীয়মাণ বাড়ি, পুরাতন বাড়ি, প্রোমোটারের বাড়ি, অফিস, বাণিজ্যিক, সংস্থা, দোকান—কোনও জায়গায় যদি দীর্ঘদিন ধরে জমা জল, স্ট্যাগন্যান্ট ওয়াটার থাকে, চৌবাচ্চায় জল থাকে—এটা রাখা যাবে না। এই রকম একটা আইন আমরা গত কয়েকদিন আগে করেছি। কিন্তু আইন সংশোধন করলেই তো হবে না, তাই যদি কেউ আইন না মানে এবং উপর্যুপরি এই অপরাধ করে যায় তাহলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। সেই ব্যবস্থা নেওয়ার ক্ষেত্রে আমরা আগেই বলেছি, যে সমস্ত জায়গায়, বাড়িতে, চৌবাচ্চাতে যদি ঐ রকম জল জমা হয়ে থাকে তাহলে পুরকর্মিরা যে কোন সময় সেখানে প্রবেশ করে সেগুলো ভেঙে দিতে পারেন। এখানে আমরা আরও কঠিনভাবে বলতে চাইছি, যদি দেখা যায় এর পরেও কেউ এরকম আচরণ করছে বা জল রাখছে, নির্দেশ মানছে না, তখন এটা শাস্তিযোগ্য অপরাধ হবে। সেক্ষেত্রে অপরাধীরা ৬ মাস জেল অথবা ৩ হাজার টাকা জরিমানা এবং প্রয়োজন হলে দুটো শাস্তিই একসঙ্গে হতে পারে। এই ব্যবস্থা

আমরা রেখেছি এবং সংশোধনী তিনটি পাশের কথা বলেছি। আর, এটাকেই আমরা কগনিজেবেল, নন-বেলেব্যল অফেন্স বলছি। যারা অপরাধ করবে তাদের কাছ থেকে পুর কর্পোরেশন এটা নিতে পারবে যখন কিনা এই আইন পাস হবে এবং কার্যকর হবে।

আমরা কলকাতার রাস্তা এবং ফুটপাথ পরিষ্কার রাখতে এবং মানুষের চলাচলের উপযোগী করে তুলতে বদ্ধ পরিকর। এজন্য আমরা নানা রকমের সহযোগিতা পাচ্ছি এবং ব্যবস্থা নিচ্ছি। আইনের মাধ্যমে আমরা মানুষের এই ফুটপাথ বা রাস্তা দখলের প্রবণতাকে বন্ধ করতে পারব বলে আশা করছি।

পানীয় জলের সরবরাহ, অপচয় রোধ এবং প্রেসার মেন্টেন করার কথাও এই আইনের সংশোধনীতে রাখা হয়েছে। এজন্য আপনাদের সমর্থন আশা করে সবাইকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ashok Bhattacharya, that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 5**

The question that the Clauses 1 to 5 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashok Bhattacharjee :** I beg to move that the Calcutta Municipal Corporation Second Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

The motion of Shri Ashok Bhattacharjee that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed—was then put and agreed to.

[2-50 – 3-00 p.m.]

## The Wakf (West Bengal Amendment) Bill, 1997

**Shri Mohammad Amin :** Sir, I beg to introduce the Wakf (West Bengal Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Shri Mohammad Amin :** Sir, I beg to move that the Wakf (West Bengal Amendment) Bill, 1997, be taken into consideration.

**শ্রী মহম্মদ আমিন ঃ** মাননীয় সদস্যদের বলি এই সংশোধনীটি আনার দুটি কারণ আছে, তার প্রথম কারণ হলো—পশ্চিমবাংলায় বহু প্রপার্টি জবর-দখল করে বসে আছে। আমার কাছে সারা পশ্চিমবাংলার হিসাব নেই, কলকাতার যে লিস্ট আছে তার মধ্যে ৫০টি ওয়াকফ্ প্রপার্টি জোর করে দখল করে বসে আছে এবং অনেকগুলি মামলা চলছে। আমরা ওয়াকফ্ আইনটির এই সংশোধনীটি এনেছি এইজন্য যে যারা এইভাবে জোর করে এনক্রোচ করবেন, ওয়াকফের জমি, বাড়ি বা সম্পত্তি তাদের ২ বছরের সশ্রম কারাদণ্ড অথবা ৫ হাজার টাকা জরিমানা, অথবা দুটোই একসাথে হতে পারে। যারা অন্যায় কাজ করছে তাদের শাস্তি দেওয়ার ব্যবস্থা হবে এবং তাদের থেকে ওয়াকফ সম্পত্তি মুক্ত করার ব্যবস্থা হবে। এই আইনটি এই প্রথম আমরা পশ্চিমবাংলায় আনছি, এটা পাস হওয়ার পর আমার বিশ্বাস পার্লামেন্টেও এই রকম সংশোধনী আনবে। কেন না এটা শুধু পশ্চিমবাংলার সমস্যা নয়, এটা সারা ভারতবর্ষের সমস্যা। দ্বিতীয় কথা হচ্ছে এই ওয়াকফ অ্যাক্ট পাস হওয়ার পরে রাজ্য সরকারের চারটি কাজ করার আছে, সেটা হচ্ছে (১) নতুন আইন অনুযায়ী ওয়াকফ্ বোর্ড করা, (২) ওয়াকফের একটা রুল তৈরি করা, (৩) ওয়াকফ ট্রাইব্যুনাল সেট-আপ করা, (৪) কত ওয়াকফ্ সম্পত্তি আছে তার একটা সার্ভে করা। আপনারা জানেন গত বছর আমরা ওয়াকফ্ বোর্ড করেছি এবং সেটা ফাংশন করছে। রুল্স করার কাজ প্রায় শেষ হবার মুখে, কিন্তু আমার মনে হচ্ছে রুল্স করার ক্ষেত্রে যে আইনটা হবে সেটাকে আরও ইমপ্রুভ করার দরকার। অর্থাৎ যে ওয়াকফ প্রপার্টি আছে তার ডেভেলপ, ম্যানেজমেন্ট এবং কন্ট্রোল কিভাবে হবে এইসব সম্বন্ধে আইনে কিছু বলা নেই। সেজন্য সংশোধনীটি আমরা এনেছি। সার্ভের কাজ শুরু হয়েছে, পশ্চিমবাংলায় আমাদের ল্যান্ড রিফর্মস ডাইরেক্টরকে সার্ভে কমিশনার নিযুক্ত করে সমস্ত জেলাতে একজন অফিসার তাদের কাজে সাহায্য করবেন। এই কাজটা খুবই জটিল। ট্রাইব্যুনালের কাজ অনেকটা হয়ে গেছে, এখন শুধু জায়গাটা আমরা পাচ্ছি

না বলে কাজ হতে পারছে না। আমার মনে হয় শীঘ্রই ট্রাইব্যুনাল সেট-আপ করা যাবে। আমার মনে হয় এই সংশোধনীটি গৃহীত হওয়ার পর ওয়াকফ্ সম্পত্তি রক্ষা করার কাজে একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ হবে। আমি আশা করি সমস্ত মাননীয় সদস্যই এটাকে সমর্থন করবেন।

**শ্রী মহম্মদ সোহরাব** ঃ (হাউসে উপস্থিত নেই)।

**শ্রী মুরাসোলীন মোল্লা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংখ্যালঘু এবং ওয়াকফ্ বিষয়ক মাননীয় মন্ত্রী মহম্মদ আমীন সাহেব যে সংশোধনীটি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি।

বেঙ্গল ওয়াকফ্ অ্যাক্ট ১৯৩৬ সালের আইন। বর্তমান আইনটি আমাদের অবিভক্ত বাংলায় যে ওয়াকফ্ সম্পত্তি ছিল, সেই সম্পত্তির জবর-দখলকারী অন্যায়ভাবে ভোগ দখলকারী এবং আত্মসাতের বিরুদ্ধে কগ্‌নিজেবল অফেন্স বা শাস্তিযোগ্য আওতায় আনার সুযোগ ছিল না। এটা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার নতুন ওয়াকফ্ আইন সংশোধনের মধ্যে দিয়ে সারা ভারতবর্ষের মধ্যে এটা একটা পথিকৃত হিসাবে গণ্য হবে।

১৯৯৫ সালে সারা ভারতে যে ওয়াকফ্ অ্যাক্ট তৈরি হয়েছে তার সঙ্গে সঙ্গতি রেখে ১৯৯৫ সালেই পশ্চিমবঙ্গ ওয়াকফ্ আইন গৃহীত হয়েছে এবং সে অনুযায়ী ১৯৯৬ সালে পশ্চিমবঙ্গ ওয়াকফ্ বোর্ড গঠিত হয়েছে। আমরা জানি যে, ওয়াকফ্ বোর্ডের মধ্যে চার হাজারের ওপর ওয়াকফ্ এস্টেট আছে। এই ওয়াকফ্ এস্টেটের মধ্যে নথিভুক্ত যে জমি, ভবন, বিল্ডিং ইত্যাদি আছে তার পরিমাণ কাগজে-কলমে লিখিতভাবে যা আছে, বাস্তবে দেখা যায় তা নেই। সে পরিমাণ ওয়াকফ্ সম্পত্তি নেই ওয়াকফের অধীনে। নানান সুযোগসন্ধানী মানুষ অনেকগুলিই জবরদখল করেছে। তারা নিজেদের নামে রেকর্ড রেজিস্ট্রেশন করার চেষ্টা করেছে, কোথাও কোথাও রেকর্ড করেছে নানান দুর্নীতিপরায়ণ মানুষের সহায়তায়। যার ফলে ওয়াকফের নিজস্ব যে আর্থিক সঙ্গতি গড়ে ওঠার কথা, তা হয়নি। পশ্চিমবঙ্গে ওয়াকফ্ সম্পত্তির সাহায্যে নতুনভাবে সংখ্যালঘু মুসলমানদের জন্য কলেজ হোস্টেল, গার্লস হোস্টেল, বাজার, কমিউনিটি সেন্টার, আবাসন ইত্যাদি নির্মাণের যে উন্নয়নমূলক কর্মসূচি রয়েছে তাকে যদি বাস্তবে রূপায়িত করতে হয় তাহলে ঐ সমস্ত সুযোগসন্ধানী মানুষদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য শক্তিশালী আইন থাকা দরকার। সেদিক থেকে মাননীয় মন্ত্রী এ বিষয়ে শাস্তিযোগ্য অপরাধ হিসাবে গণ্য করার জন্য যে আইনের সংশোধন এনেছেন— জবরদখলের হাত থেকে, আওতা থেকে ওয়াকফ্ সম্পত্তিকে রক্ষার ব্যবস্থায় যে প্রস্তাব এনেছেন—তা অভিনন্দনযোগ্য। আমরা জানি আমাদের স্বাধীনোত্তরকালে, সেই হানাহানির

পরে ওয়াকফ্ সম্পত্তিগুলির একটা বড় অংশ কিছু কিছু জায়গায় জবরদখল হয়ে যায়। কিছু জনপদের অবস্থা এবং চরিত্রের কিছু পরিবর্তন ঘটে। এটা একটা সম্মুখ সমস্যা হয়েছিল। কিন্তু তাকে তৎকালীন কংগ্রেস সরকার সঠিকভাবে উপলব্ধি না করার জন্য ওয়াকফ্ সম্পত্তি রক্ষার কোন ব্যবস্থাই গ্রহণ করেননি। আমি শুধু আপনাদের একটা উদাহরণ দিলেই আপনারা এটা বুঝতে পারবেন। স্বাধীনতার পর দ্বিতীয় বিধানসভায় ১৯৫৭ সালের পর জমিদারি উচ্ছেদ আইন গ্রহণ করা হয়েছিল। সেই আইন গৃহীত হবার পর পশ্চিমবঙ্গের হিন্দু ধর্মাবলম্বী জোতদার, জমিদাররা তাদের উদ্বৃত্ত জমি বড় বড় দেবদেবীর নামে আলাদা আলাদা করে দেবোত্তর সম্পত্তি করার সুযোগ পেয়েছিল এবং তাই করেছিল। অধিকাংশের পক্ষ থেকেই এই জিনিস করা হয়েছিল। কিন্তু যেহেতু আল্লার অনেক ছেলেপুলে নেই, তার আত্মীয়-স্বজন নেই, সেজন্য মুসলমান ধর্মাবলম্বী জোতদার, জমিদাররা, ঐ সুযোগ থেকে বঞ্চিত হয়েছিল। তথাপি সুযোগসন্ধানী যে সমস্ত সম্পত্তি পরিচালক বা মতোয়ালীরা ছিলেন তাঁরা ওয়াকফ্ সম্পত্তি নিজেদের নামে বে-আইনিভাবে দখল করার চেষ্টা করেছেন। যারা এই কৌশল চালাচ্ছিল বা আমাদের বামফ্রন্ট আমলে যারা এই চেষ্টা করবে তাদের বিরুদ্ধে এই আইন একটা বড় বাধা হয়ে দাঁড়াবে এবং ওয়াকফ্ সম্পত্তি রক্ষিত হবে। ১৯৭৫ সালে যে সিলিং আইন আমাদের এখানে হয়েছিল—সেটার দ্বারা সিলিং আইন ব্যক্তিগত আইন থেকে পারিবারিক সিলিং-এ চলে যায়। ফলে কেউ কেউ উদ্বৃত্ত পারিবারিক সম্পত্তিকে ওয়াকফ্ সম্পত্তি করার চেষ্টা করে। সেজন্য আমাদের যে চার হাজারের ওপর ওয়াকফ্ সম্পত্তি আছে, সেই সম্পত্তিগুলির মধ্যে থেকে উন্নয়ন পরিকল্পনাকে এগিয়ে নিয়ে যাবার কাজে এই আইন খুবই জরুরি হয়ে পড়েছিল। আমি শুধু একটা উদাহরণ দেব—আমাদের মুর্শিদাবাদ জেলায় একটা জমি ছিল, সেই জমি হাজি মহঃ আয়ুব ওয়াকফ্ এস্টেটের। কংগ্রেসি বন্ধুরা নেই, ওরা একটা ভারি উর্দু-ফরাসী শব্দ মিলিয়ে কাউম-ই-ভাঞ্জিয় করে মুসলিম সমাজকে বিভ্রান্ত করতে চান এবং বাজারে এটা প্রচারের মধ্যে নিয়ে যেতে চান যে, এই আয়ুব ওয়াকফ্ এস্টেটের ১৬৫০ বিঘা জমি ছিল।

এই ১৬৫০ বিঘার যে মোতায়ালী হাজি খোদা বক্স যিনি মুসলিম লীগের এম.পি. হয়েছিলেন ১৯৬৭ সালে, তিনি এইসব জবর-দখল করিয়ে দিয়েছেন। আমাদের সুখের কথা, ওয়াকফ্ উন্নয়ন কর্মসূচি গ্রহণ করার ফলে বিরোধীপক্ষরা মধ্য কলকাতায় জবর-দখল করা বাড়ি থেকে দুর্বুদ্ধি থেকে সু-বুদ্ধি হওয়ায় আমরা ওয়াকফ সম্পত্তিকে ব্যবহার করে আরও শক্তিশালী করব, আরও সমৃদ্ধ করবো। তাই বলছি, এই বিল সময়োপযোগী এবং দিক্-নির্দেশক হয়েছে। সারা ভারতবর্ষে ওয়াকফ্ আইনের ক্ষেত্রে মাইল স্টোন হিসাবে চিহ্নিত হবে, অনুসারী হবে। এই কথা বলে বিলটিকে সমর্থন

জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহোদয় আজকে যে সংশোধনী এনেছেন সেটা সামান্য সংশোধনী হলেও তার ফলে ওয়াকফ্ এস্টেটের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ পরিবর্তন এসেছে। বামফ্রন্ট সরকারের আসার পর ওয়াকফ্ এস্টেট যেভাবে তার ভূমিকা গ্রহণ করেছে তাতে ইতিমধ্যেই দেখছি ছাত্রীবাস থেকে আরম্ভ করে জন-কল্যাণমূলক কাজ হচ্ছে। এখানে বলেছেন, ওয়াকফ্ সম্পত্তি জবর দখল আছে অনেক জায়গায়। তাকে রদ করার ক্ষেত্রে যে আইন করেছেন তাতে ২ বছর জেল হয়ে যাবে, একটা প্রতিরোধ ব্যবস্থা তৈরি করা যাবে এই আইনের ফলে এবং রুল্স করে ওযাকফ্ এস্টেট কি করে ব্যবহার করা হবে সেটার পরিবর্তন এনেছেন। যদিও এটা ছোট পরিবর্তন কিন্তু তার ফল হবে সুদুরপ্রসারী। ওয়াকফ্ এস্টেটের যে সম্পত্তি আছে তাতে কোটি কোটি টাকা আয় হবে এবং এই টাকা একসঙ্গে জোগাড় করে যে গঠনমূলক কাজ শুরু করেছেন তা শুরু করার ক্ষেত্রে আপনি পদক্ষেপ নিতে পারবেন। আপনি অর্থ সংগ্রহের মধ্য দিয়ে ছাত্রীবাস করেছেন। কিন্তু ছাত্রীবাসের ক্ষেত্রে আপনার দৃষ্টিভঙ্গির সঙ্গে একমত হতে পারছি না। আপনি বলেছেন, প্রত্যেক জেলায় ছাত্রীবাস হয়ে যাবে এবং তারপর মফস্বলের দিকে ভাবা হবে। কিন্তু মুর্শিদাবাদ, মালদা প্রভৃতি জেলায় ক্রমশ কলেজ গড়ে উঠেছে, সেখানে থাকার কোনও ব্যবস্থা নেই। ১৫ থেকে ২০ কিলোমিটার দূর থেকে আসতে হয়। এখন এমনিতেই তো মেয়েদের ক্ষেত্রে পড়াশুনা সাংঘাতিকভাবে বাড়ছে। মুসলিম মেয়েদের ক্ষেত্রেও পড়াশুনা দারুণভাবে বেড়েছে। কিন্তু কি করে পড়াশুনা করবেন? কাজেই ওয়াকফ্ যে কল্যাণমূলক কাজ করছে তাতে ছাত্রীবাস খুবই গুরুত্বপূর্ণ বিষয়। আমি অনুরোধ করছি, যেমন জেলাভিত্তিক এটা নিশ্চয়ই থাকবে, তার সঙ্গে সঙ্গে মুসলিম অধ্যুষিত এলাকায় ছাত্রীবাস করার ক্ষেত্রে ভাবনা-চিন্তা করবেন। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** (অনুপস্থিত)।

**শ্রী মহঃ আমিন ঃ** মাননীয় স্পিকার স্যার, এই বিলের সংশোধনী নিয়ে ২ জন মাননীয় সদস্য আলোচনা করেছেন এবং যেহেতু তাঁরা সমর্থন জানিয়েছেন সেহেতু আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। তাঁরা যেসব কথা বলেছেন আমারও সেটাই কথা। যেমন, জয়ন্তবাবু মুসলিম গার্লস হোস্টেল মুর্শিদাবাদ জেলায় আর একটি করার যে দাবি জানিয়েছেন সেই দাবি ঠিকই আছে, যুক্তিযুক্ত দাবি। আমি প্রত্যেক জেলায় একটি করে করছি, সব জেলায় এখন হয়নি। ৯টি মুসলিম গার্লস হোস্টেল হয়েছে।

এক-একটি হোস্টেলে ১০০টি মেয়ে থাকে এবং সামান্য টাকা অর্থাৎ সাড়ে ৩০০ টাকা থেকে ৪০০ টাকা মাথাপিছু খাবার খরচের জন্য দিতে হয় এবং ভালভাবেই তারা পড়াশুনা করতে পারছে, ভাল রিপোর্ট পেয়েছি। জয়ন্তবাবুর দাবি আমাদের কাছে আছে, আমি চেষ্টা করছি, ওয়াকফ্ সম্পত্তি থেকে যে ইনকাম করছে তা দিয়ে উন্নয়নমূলক কাজ বেশি করে হাতে নিতে পারব। এই সংশোধনী গ্রহণ হওয়ার পর ওয়াকফের হাত আরও শক্তিশালী হবে। আমি কাগজে দেখলাম—এইরকম রিপোর্ট আছে—এই সংশোধনী গৃহীত হওয়ার পর ওয়াকফ্ বোর্ডের ক্ষমতা রাজ্য সরকার কেড়ে নেবে।

এ তো সব ছাপার অক্ষরে লেখা আছে। কোথাও তো নেই। ওয়াকফ্ বোর্ড ইন্ডিপেন্ডেন্টলি ফাংশন করুক এটাই আমরা চাই। রাজ্য সরকার কখনও ইন্টারফেয়ার করবে না যদি না আইনতঃ বাধ্য হয়। এই ওয়াকফ্ বোর্ড নতুন আইন অনুযায়ী হয়েছে। এতে নির্বাচিত প্রতিনিধিরা আছেন এবং তারা কাজ শুরু করেছেন। রাজ্য সরকার সেখানে তাদের সব রকমের সাহায্য করছেন। যে সমস্ত পরিকল্পনা ওয়াকফ্ বোর্ড নিয়েছে—বহু ওয়াকফ্ সম্পত্তি এরকম আছে যেখানে শপিং সেন্টার, বিজনেস সেন্টার, কমিউনিটি হল, কালচারাল অ্যাকটিভিটিস, লাইব্রেরী ইত্যাদি হতে পারে। এ ক্ষেত্রে আইনের ব্যাকিং না থাকলে বা আইনের ব্যবস্থা না হলে তারা প্রসিড করতে পারছেন না। এটা হলে বহু মুসলিম জনসাধারণের আবাসনের ব্যবস্থা হতে পারে, বিজনেস সেন্টার হতে পারে, বহু লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। আমরা মুসলিম জনগণকে এর মাধ্যমে এগিয়ে নিয়ে যাবার ব্যাপারে সাহায্য করতে চাই এবং সেই কাজ সিন্সিয়ারলি আমরা করতে চাই। এই কাজে ওয়াকফ্ বোর্ড একটা খুব গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে। অতীতে ওয়াকফ্ বোর্ড যা করেছে তা তো সারা ভারতবর্ষে নেই। মুসলিম গার্লস হোস্টেল তারাই করে গিয়েছেন, অন্য কোনও রাজ্যে এরকম ওয়াকফ্ বোর্ড করেছেন কি না আমি জানি না। ওয়াকফ্ বোর্ড ইসলামিয়া হসপিট্যালকে টাকা দিয়ে সাহায্য করেছে, মুসলিম অরফ্যানেজদের টাকা দিয়ে সাহায্য করেছে, মুসলিম ছেলেমেয়েদের লেখাপড়া করার জন্য স্টাইপেন্ড দিয়ে সাহায্য করেছে। যদি টাকা পয়সার ব্যবস্থা করা যায় তাহলে ওয়াকফ্ বোর্ড আরও বেশি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে। এই উদ্দেশ্য নিয়েই এই আইন আনা হয়েছে। মাননীয় সব সদস্য একে সমর্থন জানিয়েছেন, তাদের ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Md. Amin that the Wakf (West Bengal Amendment) Bill, 1997, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 & 2**

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Mr. Speaker :** There is amendment to clause 3 of Shri Sudip Bandyopadhyay. The amendment is in order. I would now request Shri Bandyopadhyay to move his amendment.(Pause) Shri Sudip Bandyopadhyay is not present. The amendment is not moved.

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 4 & 5**

The question that clauses 4 & 5 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Md. Amin :** Sir, I beg to move that the Walf (West Bengal Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

The Motion was then put and agreed to.

[3-10 - 3-20 p.m.]

**BRIEF RESUME OF BUSINESS**

**Mr. Speaker :** To-day the 28th Novembver, 1997 is the last day of the 3rd Session of the Twelfth Assembly. Before I adjourn the House sine-die I would like to make an announcement regarding Questions. Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as

Un-starred ones and replies thereto would be circulated to the Members.

Now, I shall narrate in brief about the business transacted during the Third (November, 1997) Session of the Twelfth Assembly.

(Position as on the 28th November, 1997)

**Questions :**

| | |
|---|---|
| (1) Total number of notices of Question received | 578 |
| (a) Starred | 470 |
| (b) Un-starred | 108 |
| (2) Total number of notices of Half-an-Hour Discussion Notice received | 1 |
| (3) Total Number of Questions admitted | 318 |
| (a) Starred | 196 |
| (b) Un-starred | 122 |
| (4) Total number of Questions disallowed | 17 |
| (5) Total number of Questions replied | 86 |
| (a) Starred | 76 |
| (b) Un-starred | 10 |
| (6) Total number of Replies of Questions received from the Department but not yet placed in the order paper (Starred & Unstarred) | 33 |

**Government Bills :**

| | |
|---|---|
| No. of Bills introduced | 11 |
| No. of Bills Passed | 12 |

**Government Ordinances :**

| | |
|---|---|
| Notices received for laying of Ordinances | 2 |
| Ordinances laid | 2 |

**Laying of Rule :**

| | |
|---|---|
| Notice received | 1 |

| | |
|---|---|
| Rule laid | Nil |
| **Adjournment Motion :** | |
| Notices received | 22 |
| Notices disallowed | 1 |
| Consent given | 1 |
| Consent withheld | 20 |
| Discussed and lost | 1 |
| **Calling Attention Notice :** | |
| Notices received | 37 |
| Notices admitted | 8 |
| Statements made | 5 |
| Statements to be sent direct to the members concerned. | 3 |
| **Motion under Rule-185 :** | |
| Notices received | 9 |
| Admitted | 9 |
| Discussed and adopted | 9 |
| **Motion under Rule-199 :** | |
| Notice received | 1 |
| Notice admitted | 1 |
| Discussed and lost | 1 |
| **Notice of Resolution under Rule-201 :** | |
| Notice received | 1 |
| **Motion under Rule-319 :** | |
| Notice received | 1 |
| **Statement made under Rule-346 :** | |
| Statement made | 1 |
| **Laying of Annual Reports and Accounts of Government Companies and Undertakings etc. :** | |
| Reports laid | 18 |
| **Privilege Issues :** | |
| Notice Received | 1 |

| | |
|---|---|
| Disallowed | 1 |
| **Mention Cases :** | 84 |
| **Zero Hour :** | 69 |
| **Number of Sitting :** | 10 |
| **Total Hour of Sittings :** | 37 Hours and 39 Minutes |

## FELICITATION

**Mr. Speaker :** Honourable Members, today the House will be adjourned sine die. I am very thankful to Hon'ble Chief Minister,his cabinet colleagues, Parliamentary Affairs Minister, Chief Whip, Chief Whips of different political parties, Leader of the Opposition, my Deputy Speaker, the entire secretariat staff of the Assembly for the Co-operation they have rendered in making this short session of the House an important one. We have discussed many many important issues. Important legislations have been passed. But unfortunately, now-a-days, the trends in the parliaments are no longer peaceful. It is disturbed not only here but at the national level also all over India and in many parts of the world, too. This trend is very unhealthy for the democratic system in a country. We have to put our heads together to find a way out where we can bring back our parliament as a forum of debate. There has to be a consensus on debate. There has to be an agreement. We may not agree some time. But we will debate. It is not possible that there will be no debate. Because if there is no debate, then there is anarchy. Anarchy will start in the House irrespective of the states and it will spread all over the country. As a result, the total democratic system will be collapsed. And when does a democratic system collapse then what takes over? Fascism! We have seen in our experience in the neighbouring countries where we have heard of the military dictatorship for years. they are still struggling to come out of that dictatorship. Here we have been very very lucky in India. We have not that military

dictatorship. But it spoils the democratic system, it spoils the parliamentary system. Animosity, what we don't want to happen is happen, is going to happen. We have to understand that responsibility. Many new members have come. I understand that. We have a parliamentary forum here. We will try to sit with them and start training system for them. We are preparing video cassettes of the entire proceedings of the House and to take them to the younger generations in schools. The Parliamentary Affairs Minister is working very hard over that.

We have youth parliamentary staff in schools and colleges. We are trying to train the younger people, what parliament is about–what parliamentary duties are–what is unparliamentary–what is parliamentary–what are ethics–so that the younger generation can be prepared to take up this responsibility in the coming years. Many members in the House today don't have received the training. They don't know what all these about. In earlier years these things came through a movement. They were prepared through struggle. They understood their responsibilities and the commitments. That movement does not exist today. And they are not being prepared. It is very unfortunate in our democratic system. We have to set the clock back, put things right and put people in a correct perspective in a democratic system on the right track and raise. The Leader of the Opposition is very helpful. He has tried his best at times, may be he has failed at times. But we all have to get together and solve this problem. At times the ruling party members were also got involved on provocation. They should never get involved. The ruling party has a greater responsibility in the parliamentary function. It is always said that the parliament belongs to the opposition. That is right. This is the forum for the opposition to place their grievances, to attack the government, to criticise the government. But the ruling party has the greater responsibility to see that the parliament functions. It is on their perseverance, on their tolerance that parliament works

on. The Opposition can get to a certain extent involved the ruling party cannot. That has to be basically understood by everybody. When one says that he is responsible that does not mean that they go on in a parliamentary way. Unparliamentary methods are not good either for themselves or for the country or for the parliament.

I am sure in the next, when we meet again, better atmosphere will prevail. In the mean time, I will try to talk to the parties and see how this thing can be sorted out. On my own part I am willing to have a debate on any important subject. I will encourage debate. I admitted the motion. In this session, we had also an adjournment motion. There were debates. I have allowed a debate on a privilege notice which is also very rare but there should be debate. Both side should be heard and then the decision taken. I am sure in the next House a better atmosphere will prevail. Members will be more responsible and we will be able to work better in a more congenial atmosphere. With these words, I thank you all. Now Mr. Probodh Sinha.

[3-20 – 3-30 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান অধিবেশনের আজকে শেষ দিন। এই যে স্বল্পকালীন অধিবেশন হল এই অধিবেশনে অনেক গুরুত্বপূর্ণ কাজ আমরা সম্পাদন করতে সম্ভব হয়েছি যেটা আপনি আপনার রিপোর্টে উল্লেখ করেছেন। সংসদীয় গণতন্ত্রকে শক্তিশালী করার ক্ষেত্রে এই ব্যবস্থাকে পরিচালনা করার ক্ষেত্রে আপনি যে বিচক্ষণতার, যে দূরদর্শিতার পরিচয় দিয়েছেন তার ভূয়সী প্রশংসা ইতিপূর্বে আমরা বহুবার করেছি। এটা শুধু আমরা নয়, আন্তর্জাতিক স্তরে এর স্বীকৃতি পাচ্ছে এটা সকলের কাছে পরিষ্কার এটা আমরা সকলে জানি। আরও একটা কথা আমি আনন্দের সঙ্গে বলি আপনি আরও একটা দুর্লভ সম্মান পেয়েছেন। আন্তর্জাতিক স্তরে যে প্রিসাইডিং অফিসার কনফারেন্স হচ্ছে, যে ন্যাশনাল প্রিসাইডিং অফিসার কনফারেন্স অনুষ্ঠিত হবে স্পেনের একটা দ্বীপে সেখানে আপনাকে আমন্ত্রণ জানানো হয়েছে। কারণ ভারতবর্ষের মধ্যে আপনি এমন একজন দক্ষ স্পিকার যিনি দীর্ঘদিন এই পদ অলঙ্কৃত করেছেন। আন্তর্জাতিক ক্ষেত্রে আপনি নিশ্চয়ই অনেক উজ্জ্বল দৃষ্টান্ত রাখতে সক্ষম হয়েছেন, সেই কারণে আপনি আমন্ত্রণ পেয়েছেন। এই বিধানসভায় আপনার

সাথী হিসাবে আপনার সহকর্মী হিসাবে আমাদের কাছে এটা অত্যন্ত আনন্দের এবং গর্বের বিষয়। এর জন্য আপনাকে ধন্যবাদ জানাই। আপনি আপনার বক্তব্যে আপনার মন্তব্যগুলো যেগুলি খুব গুরুত্বপূর্ণ যা ইতিপূর্বে বলেছিলেন সেইগুলি আবার স্মরণ করিয়ে দিলেন।

আমরা ভারতবর্ষে এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় শাসনব্যবস্থা পরিচালনার জন্য যে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা গ্রহণ করেছি, আমাদের মধ্যে নানা কারণ, নানাদিক থাকতে পারে, আমাদের মধ্যে মতপার্থক্য থাকতে পারে। কিন্তু এই সংসদীয় কক্ষে বসে একটা নির্দিষ্ট রীতিনীতির ভিত্তিতে আমাদের সহমতে পৌঁছতে চেষ্টা করছি। আমরা যদি তা না পারি অনেস্টলি, এটা যাতে ভেঙে না পড়ে, জাতি তত্ত্বের যে কম্পোজিশন ভারতবর্ষের জীবনে রয়েছে তাকে রক্ষা করার স্বার্থে যেটা খুবই গুরুতর। আমরা যারা বিধানসভায় বা পার্লামেন্টে দীর্ঘদিন যাবৎ আছি, আমরা যদি এটাকে উপলব্ধি করতে না পারি ইন্সটেড অফ সার্ভিং দি নেশন, উই আর রেন্ডারিং দিস-সার্ভিস টু দি নেশন বলে আমাদের মনে হচ্ছে। সেজন্য আবেগ বা উত্তেজনার মধ্যে দিয়ে যদি কাজ করবার চেষ্টা করি, কিংবা ব্যক্তিচিন্তার মধ্যে দিয়ে কাজ করবার চেষ্টা করি তাহলে সেটা হবে ভুল প্রয়াস। আপনি যে পরামর্শ দিয়েছেন সেটা আমরা সরকারপক্ষ এবং বিরোধী পক্ষ গুরুত্বসহকারে উপলব্ধি করে আমরা আগামীদিনে সেইভাবে চলব, এটা আমি বিশ্বাস করি। আপনি গতকাল যে অপ্রীতিকর ঘটনা ঘটেছে, সেখানেও ধৈর্য এবং স্থৈর্যের পরিচয় দিয়েছেন যাতে আমরা সকলে মিলে কাজ করতে পারি। আপনি নানা দিক থেকে আপনার যে দক্ষতার পরিচয় দিয়েছেন, সেজন্য আপনাকে আমার পক্ষ থেকে, সরকারের পক্ষ থেকে ধন্যবাদ জানাই। আপনি বহু সময়ে ইয়ুথ পার্লামেন্টের কথা বলে আমাকে উৎসাহিত করেছেন। কিন্তু মূল কাজটা আপনিই করেছেন, আমি শুধু সহযোগিতা করেছি, যাতে পশ্চিমবাংলায় গণতান্ত্রিক ব্যবস্থার একটা সাংস্কৃতিক ধারা ধারাবাহিকভাবে গড়ে উঠতে পারে। এরজন্য আমি আপনার কাছে কৃতজ্ঞ। সেজন্য আপনাকে ধন্যবাদ জানাই। সেই সঙ্গে সঙ্গে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাই। তিনি এই হাউস পরিচালনার ক্ষেত্রে যে দক্ষতার পরিচয় দিয়েছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাই আধিকারিক এবং কর্মচারীবৃন্দকে, গণমাধ্যমের প্রতিনিধিবৃন্দকে। ধন্যবাদ জানাই আমার যাঁরা সহকর্মী আছেন তাঁদের, যাঁরা হাউস চালাবার জন্য নানাভাবে সহযোগিতা করেছেন এবং পরামর্শ দিয়েছেন। সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভার যে শর্ট সেসন, আজকে অধিবেশনের শেষ দিন। এটি ছোট, কয়েকদিনের হলেও এই অধিবেশনে বহু গুরুত্বপূর্ণ বিষয়, এই রাজ্যের বহু গুরুত্বপূর্ণ সমস্যা, গোটা দেশের গুরুত্বপূর্ণ সমস্যা নিয়ে আমরা এই বিধানসভায় আলোচনা করেছি। শেষদিনে পূর্ণাঙ্গ

হাউস ... সকলের কাছে বাঞ্ছনীয় ছিল। কিন্তু আজকে সেটা নেই। এটি খুবই দুঃখজনক। আপনি ঠিকই বলেছেন, সারা দেশে কেন, সারা বিশ্বে সংসদীয় গণতন্ত্রের উপরে যে আঘাত নেমে এসেছে, শুধু সংসদীয় গণতন্ত্র নয়, সারা দেশে নৈতিকতার যে অবক্ষয়, তা থেকে সংসদীয় গণতন্ত্র মুক্ত নয়। আমরা এটা নিয়ে উদ্বেগ প্রকাশ করছি, আলোচনা হচ্ছে।

রাজ্য ভিত্তিতে বা সর্বভারতীয় ভিত্তিতে যে হুইপস্ কনফারেন্স হয়েছে, সেখানে এগুলো গুরুত্ব সহকারে আলোচনা হল। আমরা আলোচনা করছি। আজকে যেটা বাস্তব ঘটনা,যে ঘটনা উত্তরপ্রদেশের বিধানসভায় হয়েছে, তার আগে গুজরাট বিধানসভায়, কাশ্মীর বিধানসভায় ঘটেছে, সারা দেশের সংসদীয় গণতন্ত্রের উপরে আঘাত আসছে। সংসদীয় গণতন্ত্রের যে মর্যাদা, তার যে নীতি তা লংঘিত হচ্ছে। সেটা খুবই উদ্বেগজনক। পশ্চিমবাংলায় আমরা তা থেকে মুক্ত নই। এটা একটা সর্বাত্মক আঘাত। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। আমাদের দেশে এই বিধানসভার যে মান ছিল ২৫/৩০ বছর আগে, আজকে সেটা নেই, আলোচনার দিক থেকে, সমস্ত দিক থেকে।

সেটা আমরা উদ্বেগের সঙ্গে ফিল করছি যে সর্ব প্রথম সমস্যা এবং আমাদের যে মূল সমস্যা সোস্যাল ইকোনমিক, পলিটিক্যাল সেটা আর্থ সামাজিক সমস্যার থেকে বাদ দিয়ে তা নয়। গোটা সমাজ আজকে অন্যায় এবং বঞ্চনার উপরে দাঁড়িয়ে আছে। তার যে সোশ্যাল স্ট্রাকচার হিসাবে পার্লামেন্টারি সিস্টেমের উন্মেষ, তাতে বুর্জোয়া ব্যবস্থা পার্লামেন্টারি সিস্টেম থাকা সত্ত্বেও গণতন্ত্রের মূল্যবোধে তার প্রভাব ফেলতে শুরু করেছে। প্রশাসনিক ক্ষেত্রেও তার প্রভাব পড়েছে। এটাই হচ্ছে ইরেজমেন্ট অফ ভ্যালু। মূল্যবোধের অবনমনের ফলে দেশ আজকে কঠিন সমস্যার মধ্যে পড়েছে। এই অবস্থার হাত থেকে বাঁচার জন্যে আমাদের এই ফোরামে আজকে বিবেচনা করা উচিত যে, আমাদের রাজনৈতিক মত পার্থক্য থাকতে পারে, রাজনৈতিক মতাদর্শ থাকতে পারে নিশ্চয়, কিন্তু সেটা আমরা বিতর্কের মধ্যে দিয়ে সমাধান করব। তারজন্য হৈচৈ করে, আজকে সংসদের যে চেহারার রূপ নিচ্ছে সেইভাবে নয়, এখন যেটা ঘটছে এটা খুবই উদ্বেগের বিষয়। এই অবস্থার থেকে দেশকে রক্ষা করার জন্য সমস্ত শুভবুদ্ধিসম্পন্ন মানব এবং বিধায়করা এবং সর্বস্তরের মানুষকে আপ্রাণ চেষ্টা করতে হবে। এই ফোরামের মধ্যে দিয়ে যতটা জনগণের সমস্যা আছে তা প্রতিফলিত করতে পারি এবং তার প্রতিবিধানের ব্যবস্থা করতে পারি তার উদ্যোগ নেব। ভারতবর্ষে এই যে অবক্ষয়ী অবস্থা, এটাকে যাতে প্রতিহত করতে পারি তার উদ্যোগ নেব, এইকথা বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৭ তারিখে যে বিধানসভা শুরু হয়েছিল আজকে সেই সভা শেষ হচ্ছে। আপনি দক্ষতার সঙ্গে বিরোধীপক্ষ এবং সরকার পক্ষের সঙ্গে সহযোগিতা করে হাউস চালিয়েছেন, এটা প্রশংসারযোগ্য। দেশের জনগণ আমাদের নির্বাচিত করে পাঠিয়েছেন, সেই সুযোগ আমরা যদি অপব্যবহার করি সেটা ঠিক হবে না। কয়েকদিন যাবৎ বিরোধীপক্ষ যেভাবে হাউসের ভেতরে গণ্ডগোল করলেন সেটা ঠিক নয়। বিরোধীপক্ষ নিশ্চয় বিরোধীর ভূমিকা পালন করবে, তারা বিরোধী আসনে বসবেন কিন্তু সব কিছুর মধ্যে একটা শোভনীয় বিষয় থাকবে। আজকে ভারতবর্ষের রাজনীতিতে অবক্ষয় হতে চলেছে, সেখানে ২০ বছর ধরে বামফ্রন্ট সরকার কংগ্রেসকে পরাজিত করে জয়যুক্ত হয়ে এসেছে। যে কংগ্রেস জনগণকে অত্যাচার এবং লাঞ্ছিত করেছে, তাদেরকে জনগণ আর ভোট দেয়নি। এই বামফ্রন্ট সরকার ২০ বছর ধরে জনমুখী কর্মসূচি গ্রহণ করে সেগুলো জনগণের কাছে পৌঁছে দিতে পেরেছেন। বিরোধীদের মত পার্থক্য থাকতেই পারে, তারজন্য তারা বিরোধীর ভূমিকা নেবে কিন্তু কোনওভাবেই খারাপ আচরণ করে নয়। এখানে বিরোধীরা গতকাল যেভাবে বিধানসভার স্টাফেদের নানাভাবে আহত করেছেন এবং নানা রকম কটূক্তি করেছেন এটা খুবই দুঃখজনক। আমার মনে হয় আপনার তাদেরকে ক্ষমা করা ঠিক হবে না, তাদের যে রাজনৈতিক চরিত্র তাতে তাদের আপনি ক্ষমা করবেন না। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং ডেপুটি স্পিকারকে ধন্যবাদ জানচ্ছি। সচিব মহাশয়, চীফ হুইপ, পার্লামেন্ট মিনিস্টার এবং সাংবাদিকদের সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** অনারেবল স্পিকার স্যার, পশ্চিমবঙ্গ বিধানসভার স্বল্পকালীন অধিবেশনে বিধানসভার মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপাধ্যক্ষ মহোদয়, মুখ্য সচেতক মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় মন্ত্রীগণ ও মাননীয় বিধায়কদের আমি আন্তরিক কৃতজ্ঞতা এবং ধন্যবাদ জ্ঞাপন করিতেছি। পশ্চিমবঙ্গের একটি ক্ষুদ্র দলের বিধায়ক হিসাবে আমি বিধানসভায় সব রকম অনুশাসন মানিয়া যে বক্তব্য রাখিতে সক্ষম হইয়াছি, সেইজন্য আমি গর্বিত। ভবিষ্যতেও আমি পূর্ণ মর্যাদার সহিত বিধানসভায় অনুশাসন মানিয়া বিধায়ক হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করিবার অঙ্গীকার করিতেছি। অবশ্যই আমাদের গণতান্ত্রিক রাজ্যের বিধায়কগণ যাতে নিজেদের মধ্যে সৌহার্দপূর্ণ ও সুন্দরভাবে পরিবেশ বজায় রাখতে পারেন এই কামনা করি। পুনর্বার সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** শ্রদ্ধেয় অধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকারের মাননীয় মন্ত্রীগণ,

উপস্থিত সদস্যগণ আজকে আমাদের স্বল্পকালীন যে বিধানসভা, সেই বিধানসভা আজকে শেষ হচ্ছে এবং এই বিধানসভায় কাজ পরিচালনা করতে গিয়ে মাননীয় অধ্যক্ষ মহোদয় যে দক্ষতার সঙ্গে যে সৌহার্দতার সঙ্গে সকলের প্রতি যে সুষ্ঠু ব্যবহার দেখিয়েছেন, এই বিধানসভায় সুন্দরভাবে পরিচালনা করেছেন, তা যতই আমরা দেখছি, বুঝছি, ততই আমরা প্রভাবান্বিত হয়ে দেখছি তার যে দক্ষতা, তার যে চিন্তাধারা, সেই চিন্তাধারার জন্য আমরা গর্বিত। বিশেষ করে বিশ্বে যখন একটা অবক্ষয়ের অস্থিরতা অবস্থা চলছে, যখন ভারতবর্ষের বিভিন্ন প্রদেশগুলিতে এমন কি জাতীয় ক্ষেত্রে যখন অস্থিরতা, অস্বস্তির একটা চরম পর্যায় চলছে, গণতান্ত্রিক চেতনা, গণতান্ত্রিক আদর্শ, নানাভাবে বিঘ্নিত হচ্ছে, সেই সময়কালে ফ্যাসিস্ট শক্তিগুলি মাথা তুলে দাঁড়াচ্ছে, সেখানে আমাদের পশ্চিমবাংলা একটা গণতান্ত্রিক চেতনা থেকে, পশ্চিমবাংলার বিজ্ঞান মানসিকতা থেকে, এই দূর্গর অন্যতম কেন্দ্র আমাদের বিধানসভা। এই দূর্গকে রক্ষা করার জন্য, মানুষের গণতান্ত্রিক আদর্শকে বাস্তবায়িত করার জন্য, যেমন আমাদের সরকার জনগণ সচেষ্ট রয়েছেন, সঙ্গে সঙ্গে এই অবক্ষয়কে রক্ষা করার জন্য আমাদের ঐতিহাসিক বিধানসভার ঐতিহ্যকে ঠিকমতো বজায় রাখার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয় যে দক্ষতা দেখিয়েছেন, সেই দক্ষতা পশ্চিমবাংলার মানুষ যে শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করছেন তা নয়। আজকে সমস্ত বিশ্বের কাছে আমাদের গর্ব, বিধানসভার অধ্যক্ষ মহোদয় সমস্ত বিশ্বে অধ্যক্ষ হিসাবে তার দক্ষতা তার জ্ঞান, তার শাসনতান্ত্রিক যে দক্ষতা, সংবিধানগত তার যে চিন্তাধারা সবকিছুর জন্য তিনি আজকে প্রশংসা পাচ্ছেন, এটাও আমাদের গর্ব। এবং আমরা আরও গর্বিত এই ধরনের ব্যক্তির নেতৃত্বে আজকে আমরা বিধানসভার সদস্য হিসাবে আমরা এখানে আমাদের বক্তব্য রাখার ও বিতর্কে অংশগ্রহণ করার সুযোগ-সুবিধা পাচ্ছি। আমাদের পশ্চিমবাংলায় অস্থিরতা সৃষ্টি করার জন্য বিশেষ বিশেষ মানুষ তারা চেষ্টা চালিয়ে যাচ্ছেন, কিন্তু সমস্ত কিছুর মধ্যে অধ্যক্ষ মহোদয় দক্ষতার সঙ্গে সেইগুলিকে ট্যাকেল করে আমাদের গণতান্ত্রিক ঐতিহ্যকে বজায় রাখার তিনি চেষ্টা করছেন। তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে, তিনি তার দক্ষতার মধ্যে দিয়ে গণতান্ত্রিক যে চেতনা সেই চেতনাকে পুরোপুরি বজায় রাখার জন্য সাধ্যমত চেষ্টা করেছেন। সেইসঙ্গে ধন্যবাদ জানাচ্ছি বিধানসভার সংশ্লিষ্ট সবাইকে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান স্বল্পকালীন অধিবেশনের আজ শেষ দিন। আপনি যে দক্ষতার সাথে হাউস পরিচালনা করেছেন সেটা আমরা সবাই জানি। এবং শুধু ভারতে নয়, আন্তর্জাতিক ক্ষেত্রেও আমরা দেখেছি আপনি স্বীকৃতি লাভ করেছেন। সংসদীয় কক্ষে রীতিনীতি মেনে আলোচনা হয়, তর্ক-বিতর্ক হয়। কিন্তু এই স্বল্পকালীন হাউসের প্রথম থেকে আমরা দেখছি এই হাউসে বিরোধী

দলের ভূমিকা খুবই নিন্দনীয়। গতকাল যা ঘটেছে সেটা খুবই দুঃখজনক ঘটনা। স্বাধীনতার পঞ্চাশ বছরে বিরোধী দলের কিছু গুণ্ডাবাহিনী তারা ন্যায়দণ্ডকে ভেঙে দেবার উপক্রম করেছে। এতেই বোঝা যায় এদের মানসিকতা কোথায় গেছে। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ হচ্ছে একটা উজ্জ্বলতম দৃষ্টান্ত, আমরা এখানে মিলেমিশে সবাই কাজ করে যাচ্ছি। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যখন নানা ধরনের উদ্বেগজনক ঘটনা ঘটছে, সেদিক থেকে পশ্চিমবঙ্গ অনেকখানি শান্ত। খুবই দুঃখের বিষয় এই হাউসের মধ্যে যেভাবে সংসদীয় রীতিনীতি ভঙ্গ করে যে সমস্ত কাজকর্ম এখানে হয়েছে, এগুলো ভারতের বিভিন্ন রাজ্য দেখবে। আমাদের পশ্চিমবাংলার বিধানসভার যে ঐতিহ্য সেটা অনেকখানি ম্লান হয়ে যাবে। তাই বলতে চাই, সেই ঘটনার মধ্যে আপনি যে চরম ধৈর্যের পরীক্ষা দিয়েছেন, জানি না কোন মানুষ এত ধৈর্য ধরতে পারেন কিনা। কারণ ধৈর্যেরও একটা মাপকাঠি থাকে। কিন্তু আপনি সেই মাপকাঠির মধ্যে সুচিন্তিতভাবে শেষ পর্যন্ত এই বিধানসভাকে আপনি নির্দিষ্ট পথে পরিচালিত করেছেন। সেইজন্য আপনাকে ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই উপাধ্যক্ষ মহাশয়কে এবং মাননীয় মুখ্যমন্ত্রীসহ মন্ত্রীবর্গকে, মুখ্যসচেতক এবং বিধানসভার অফিসিয়াল, কর্মিবৃন্দ এবং গণমাধ্যমগুলিকে। আপনাদের সবাইকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার সংক্ষিপ্ত বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা আমি জানতাম এবং বলেছিলাম কংগ্রেস সদস্যদের কাছে, আপনারা শেষদিন থাকবেন তো। তিনবার ওরা শেষদিন আপনাকে ধন্যবাদ জানানোর সময় ওরা যে কোনও কারণে, যে কোনও অজুহাতে ওরা চলে যায়। এটা খুবই দুঃখের বিষয়। আপনাকে ধন্যবাদ জানানোর আগে আমি ধন্যবাদ জানাচ্ছি পশ্চিমবাংলার মানুষকে। আপনাকে ধন্যবাদ জানানোর আগে আমি ধন্যবাদ জানাব পশ্চিমবাংলার মানুষকে যাঁরা আপনাকে সাহায্য করেছে পাঁচ পাঁচ বার নির্বাচিত হতে। আপনি আপনার দক্ষতার গুণে স্পিকার হিসাবে নির্বাচিত হয়েছেন। নিজের দক্ষতায় আন্তর্জাতিকভাবে একটা স্বীকৃতি লাভ করেছেন, সে হিসাবে জনসাধারণের ভূমিকাও অত্যন্ত গুরুত্বপূর্ণ। আপনি সুযোগ দিয়েছিলেন আমি সি.পি.এ.তে আফ্রিকা গিয়েছিলাম, সেখানে কয়েকটি দেশের প্রতিনিধিদের সঙ্গে আমার আলোচনা হয়েছিল, সেখানেও আপনি নিজের দক্ষতার গুণে আপনি একটা জায়গা অর্জন করেছেন। এটা সত্যিই একটা গুরুত্বপূর্ণ দিক। আমি বিজয় ব্যানার্জির আমল থেকে দেখে যাচ্ছি, আমি কারোকে অন্যভাবে তুলনা করতে চাই না। আপনি তার মধ্যে থেকে আলাদা একটা জায়গা করে নিতে পেরেছেন। যে প্রশ্নটা আমার কাছে উঠে এসেছে যে সংসদীয় কক্ষে, তার যে ডিগনিটি, যে ডেকোরাম সেটাকে

আপনি যেভাবে রক্ষা করতে চান তার সঙ্গে কংগ্রেসের মেলে না এবং সংসদীয় ব্যবস্থার সঙ্গে কংগ্রেস দলের দূরত্ব দিনের পর দিন বেড়ে যাচ্ছে, কংগ্রেস এখানে যেভাবে সংসদীয় গণতন্ত্রের ধ্বংস করতে চাচ্ছে আর আপনি যেভাবে সেটা ট্যাকল করছেন, আপনি সাহায্য করছেন এইজন্য আমরা আপনার কাছে কৃতজ্ঞ। এমনিতেই সাধারণভাবে কংগ্রেস দল সম্পর্কে আমাদের কিছু বলার নেই। ওই দল অগণতান্ত্রিক দল। কংগ্রেস দলের যখন ৮০/৮২ জন সদস্য হল তখন ভাবা গিয়েছিল যে সংসদীয় গণতান্ত্রিক রীতিনীতি আরও একটা সুন্দর জায়গাতে পৌঁছে দেওয়া যাবে, মর্যাদার জায়গায় পৌঁছে দেওয়া যাবে কিন্তু তারা যেভাবে দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় দিচ্ছে তাতে আপনার পক্ষে কতদিন সংসদীয় রীতিনীতি রক্ষা করতে পারবে সেটা লক্ষণীয়। আপনাকে আরও অগ্নিপরীক্ষার দিকে ঠেলে দেওয়া হচ্ছে। এটা ঠিকই যে তারা বিরোধী দলের ভূমিকা পালন করছেন না কিন্তু সরকারি দল তাদের প্রতিনিধি এই সংসদের রীতিনীতিকে সম্মানকে রক্ষা করার জন্য সর্বোচ্চভাবে চেষ্টা চালাচ্ছেন। আপনার সভা পরিচালনার আরও একটা গুরুত্বপূর্ণ দিক হচ্ছে যে আইনকানুনের যে সমস্ত দিকগুলো, সব সময়ে সেগুলো বোঝার ক্ষেত্রে আমাদের হয়তো একটা দুর্বলতা থেকে যাচ্ছে আপনি সেগুলো সহজ করে দিয়েছেন, আমরা সেজন্য কৃতজ্ঞ। সংসদীয় রীতিনীতি তার যে গণতান্ত্রিক পরিবেশ তা রক্ষার ক্ষেত্রে আপনার যে গৌরবোজ্জ্বল ভূমিকা, আপনার সেই ভূমিকা অবিস্মরণীয় হয়ে থাকবে। মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, আপনাকে ধন্যবাদ কারণ আপনি স্পিকারের অনুপস্থিতিতে এই বিগত কয়েক বছরে এখানে অনেক সময় দিচ্ছেন এবং যোগ্যতার সঙ্গে সভা পরিচালনা করছেন। এখানে যারা কর্মচারী, যারা পেটের দায়ে এখানে চাকরি করতে এসেছে তাদের গতকাল যেভাবে মারা হয়েছে সেটা আমি চোখের সামনে দেখেছি। এটা কোনও সভ্যতা, শালীনতার মধ্যে পড়ে না। এর জন্য আমরা এখানে নিন্দা প্রস্তাব এনেছিলাম কিন্তু দুর্ভাগ্যক্রমে এটা গৃহীত হল না। এই কর্মচারী বন্ধুরা যোগ্যতার সঙ্গে তাদের কাজ করে গেছেন। এই ব্যাপারটা রেকর্ড হয়ে থাকল। এই কথা বলে সকলকে আমার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতি বসু এই সভার নেতা। সর্বজন শ্রদ্ধেয় জ্যোতি বসু, আপনি, আপনাদের পাণ্ডিত্য এবং নেতৃত্ব সব মিলিয়ে সর্বভারতীয় ক্ষেত্রে সমস্ত পশ্চিমবাংলার মানুষের গর্ব। কিন্তু আমরা দেখেছি ওদের আক্রমণের মূল লক্ষ্য সব ক্ষেত্রেই জ্যোতি বসু। আমরা সভা চলাকালীনও শুনেছি, দিল্লিতে রাজনৈতিক অবস্থার টানাপোড়েন চলছে। সেখান থেকে ঘনঘন তাঁর সঙ্গে পরামর্শ নেওয়ার জন্য ফোন আসছে, তার সাথে ফোনে কথা হচ্ছে। এইভাবে

তাঁকে আক্রমণ করাটা হচ্ছে রুচিহীন। অথচ তাঁকে বারে বারে আক্রমণ করা হচ্ছে, এটা দেখছি। গত দু'দিন ধরে একটানা যে ভাষায় আক্রমণ করা হচ্ছে সেটা অত্যন্ত নিন্দনীয়। একজন অশীতিপর মানুষ যিনি শ্রমজীবী সংগ্রামী মানুষের নেতৃত্ব দিয়েছেন তাঁর প্রতি আক্রমণ হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যখন অন্যান্য রাজ্যে যাই তখন সেখানে আপনাকে সকলেই সপ্রশংসভাবে স্মরণ করেছে। এটা আমাদের কাছে গর্ব। এবারে দেখলাম এই সর্বকালীন অধিবেশনে বিরোধীপক্ষকে যথাযথ মূল্য দেওয়া সত্ত্বেও সমস্ত সুযোগসুবিধার পরেও তারা আপনার বিরুদ্ধে আক্রমণ করলেন। অনাস্থা প্রস্তাব উত্থাপন করার মধ্য দিয়ে। এটাই হচ্ছে ওদের সংস্কৃতি এই সম্পর্কে নতুন করে কিছু বলার নেই। আমি যেটা দেখলাম সেটা হচ্ছে যে এই সভার ভিতর দাঁড়িয়ে অশালীন কথা বললেন। এখানকার কর্মচারী বন্ধুরা যারা দায়িত্বের সঙ্গে কাজ করছেন তাদের উপর আক্রমণ হল। পাঁচজন আক্রান্ত হল, ওই দায়িত্বশীল সদস্যারা আক্রমণ করলেন। নিন্দার কোনও ভাষা নেই। সমগ্র পশ্চিমবাংলার মানুষ এটা দেখল। কর্মচারী যারা দায়িত্ব পালনের জন্য এসেছেন তাদের বিরুদ্ধে আক্রমণ হল। তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানানোর দরকার আছে। কিন্তু তা সত্ত্বেও চোরা ধর্মের কাহিনী শোনে না। আপনি তাদের সুযোগ-সুবিধা বাড়িয়ে দিচ্ছেন, তাঁদের অবারিত সুযোগ দিচ্ছেন, কিন্তু তাঁরা কোনও নোটিশ দেন না। তাঁরা যখন-তখন বলতে উঠেন। আপনি বলার সুযোগ দেন আর সেই সুযোগ তাঁরা গ্রহণ করছেন এবং সঙ্গে সঙ্গে গণতান্ত্রিক ব্যবস্থাকে ভাঙার জন্য তাঁদের যে প্রচেষ্টা, তার কোনও ক্ষ্যান্তি নেই। সে থেকে তাঁরা বিরত হন না। সর্বজনীন ভোটাধিকার, সংসদীয় গণতন্ত্র এসব আমরা আমাদের দৃষ্টিভঙ্গিতে, আমরা লড়াই সংগ্রামের একটা হাতিয়ার, একটা মঞ্চ হিসেবে মনে করি। ওঁরা কিন্তু মনে করেন, সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা আর ধনবাদী ব্যবস্থার মধ্যে—ঐটাকেই তাঁরা মনে করেন যে, এটাই রাষ্ট্র রূপ, এটা হচ্ছে কাঠামো। কিন্তু আমরা তা মনে করি না। কাজেই সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে রক্ষা করার, বাঁচানোর দায়দায়িত্ব যাঁদের, আজকে তাঁরা দেশের গণতান্ত্রিক বিধি-ব্যবস্থাগুলোকে ধ্বংস করছেন, সর্বনাশ করছেন। এ শুধু এই বিধানসভার চিত্র নয়। সারা ভারতবর্ষে আমরা দেখছি, কংগ্রেস এবং অন্যান্য প্রতিক্রিয়াপন্থী দলগুলো, তাঁরা বিধানসভার কক্ষগুলোকে ও পার্লামেন্টের কক্ষগুলোকে যেভাবে ব্যবহার করছেন, তাঁদের সমগ্র দেশের মানুষ দেখছেন যে, দুর্ভাগ্যক্রমে কোন নেতৃত্ব আজকে ভারতবর্ষে চলে এসেছে! আমি সেই কারণে বলব যে আপনার ধী-শক্তি, আপনার বিদ্যা-বত্তা সমস্ত কিছুর মধ্যে দিয়ে আপনি যেভাবে সহিষ্ণুতার সঙ্গে সভা পরিচালনা করেন এবং এই সভার মানকে উন্নত করার চেষ্টা করছেন সেই চেষ্টা করার সঙ্গে সঙ্গে আপনাকে আরেকটু দৃঢ় হতে হবে, আরেকটু শক্ত হতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ছাত্রাবস্থায় বিরোধীপক্ষের ভূমিকা

দেখেছি, গ্যালারিতে বসে আমি বিরোধী পক্ষ দেখেছি, জ্যোতি বসু মহাশয়কে বিরোধী পক্ষের নেতা হিসেবে দেখেছি, সুবোধ বন্দ্যোপাধ্যায়কে দেখেছি, সোমনাথ লাহিড়ীকে দেখেছি, যতীন চক্রবর্তীকে দেখেছি, বঙ্কিম মুখোপাধ্যায়কে দেখেছি, হরেকৃষ্ণ কোঙারকে দেখেছি, এমন কি দাশরথি দাঁ, যাঁর উপস্থিতি গোটা সভার পরিবেশকে প্রাণবন্ত করে তুলত, তাঁর হিউমার, তাঁর রসবোধ গোটা হাউসকে মুগ্ধ করত। শ্রদ্ধেয় জ্যোতি বসু মহাশয়, তাঁকে বিরোধী পক্ষেও দেখেছি এবং সৌভাগ্যক্রমে পরবর্তী সময়ে সদস্য হয়ে এসেও তাঁকে দেখেছি। এইসব সদস্যরা অলঙ্কৃত করে গেছেন বিধানসভা, একটা ঐতিহ্য তৈরি করে গেছেন। তখনও সরকার পক্ষে ডঃ প্রতাপচন্দ্র চন্দকে দেখেছি, ডঃ বিধানচন্দ্র রায়কে আমরা দেখেছি। আমাদের কৈশোর, আমাদের তারুণ্যে আমাদের তরুণ মন সেখানে উদ্দীপিত হয়েছে। উদ্দীপিত হয়েছে এঁদের দেখে, আর আজকে কি আচরণ এঁরা তৈরি করছেন! মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বার বার এই সভার মধ্যে বলেছেন যে, ছাত্ররা আসে,বহু বিদগ্ধ দর্শক আসেন, তাঁরা কি মনে করছেন? এই আচরণ তাঁরা করে যাচ্ছেন! আমি শুধু একটা কথাই বলব যে, আরেকটু দৃঢ় হতে হবে। আপনি যেভাবে অবারিতভাবে, করুণা বর্ষণ করেন, সে থেকে আপনাকে আরেকটু দৃঢ় হতে হবে, আরেকটু শক্ত হতে হবে। নাহলে কবে রণক্ষেত্র হয়ে যাবে। পূর্ব বাংলায় একবার যেমন হয়েছিল, এখানেও সেরকম বীভৎস হয়ে যাবে। আজকে উত্তরপ্রদেশ বিধানসভায় যেমন হয়েছিল সেই ধরনের ঘটনা ঘটবে। আমি সেজন্য বলব আপনি আপনার সমস্ত সহিষ্ণুতা সত্ত্বেও আরও দৃঢ় ভূমিকা আপনাকে নিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের শ্রদ্ধেয় উপাধ্যক্ষ মহাশয় অনিল মুখোপাধ্যায়, তিনি অত্যন্ত যোগ্যতার সঙ্গে দায়িত্ব পালন করেন। সংসদীয় বিষয়ে তাঁর পারদর্শিতা অনস্বীকার্য। সাধারণ সদস্য হিসাবে তাঁর ভূমিকা আমরা দেখেছি—আজও তিনি বোঝেন যে বিধানসভা পরিচালনা করার ক্ষেত্রে কোথায় রিলাক্সেশন্ দিতে হবে, আর কোথায় দিতে হবে না। আমরা যখন তরুণ অবস্থায় সদস্য হয়ে এসেছিলাম তখন তাঁর সাহচর্য আমরা পেয়েছি। আজকে উপাধ্যক্ষ হিসাবেও তিনি তাঁর স্মরণীয় ভূমিকা রাখছেন। তাঁকে ধন্যবাদ জানাই। আমাদের রবীন মণ্ডল মহাশয় এই সভায় বিশেষ করে বিরোধী পক্ষের সঙ্গে অত্যন্ত বন্ধুত্বপূর্ণ সম্পর্ক রেখে তঁদের সঙ্গে একটা সহজ সম্পর্ক রক্ষা করার আপ্রাণ চেষ্টা করেন। তিনি সভার সুস্থ্য পরিবেশ রক্ষার জন্য অসাধারণ ভূমিকা গ্রহণ করেন। মাননীয় বন্ধু মুখ্য সচেতক রবীন মণ্ডল মহাশয় অত্যন্ত দায়িত্বশীলতার সঙ্গে তিনি তাঁর দায়িত্ব পালন করছেন। তাঁকে আমরা ধন্যবাদ জানাই। এর সঙ্গে সঙ্গে পরিষদীয় মন্ত্রী, তিনিও পণ্ডিত মানুষ, বিদগ্ধ মানুষ। যদিও তিনি খানিকটা নিরুৎসাহ, কিন্তু তাঁর উপস্থিতি, তাঁর আচরণ সবকিছু মিলিয়ে একটা পরিমণ্ডল তৈরি করে। তাঁকে আমরা অভিনন্দন জানাই। মাননীয় মন্ত্রিসভার সদস্যরা এবারে একটু বেশি সংখ্যায় উপস্থিত হয়েছেন। আপনি বারে বারে বলেছেন সংসদীয় গণতন্ত্রে প্রশ্ন-

উত্তরের সময়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। অনেক সময় মন্ত্রীরা থাকেন না। যার ফলে অনেক সময় বিধানসভার কার্য-ক্রম ব্যহত হয়েছে। কিন্তু এবারে মাননীয় মন্ত্রিসভার সদস্যদের উপস্থিতির সংখ্যাও বেড়েছে। মন্ত্রীরা উপস্থিত থেকেছেন। জনসাধারণের যেগুলো জানার কথা সেগুলো তাঁরা প্রশ্ন-উত্তর পর্ব থেকে যথাযথভাবে জানানোর চেষ্টা করেছেন। আমি আগেও বলেছি, বিধানসভার কর্মিবৃন্দকে অভিনন্দন জানাতে হবে। সাংবাদিকরাও তাদের যথাযথ ভূমিকা পালন করেছেন। আজকে তপন হোড়, মাননীয় সদস্য এখানে আসতে পারেননি, গতকালের ঘটনায় প্রচণ্ডভাবে আহত হবার জন্য। এইসব ঘটনার বিবরণ সাংবাদিকরা বিশদভাবে প্রকাশ না করে, পশ্চিমবাংলার ছাত্র-যুবকদের স্বার্থ রক্ষার ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছেন। তাদের এই আচরণ ওঁদের সংযত করবে আশা করি। আজকে বিধানসভার সমাপ্তির দিনে সকল সদস্যবন্ধুকে, সকলকে অভিনন্দন জানাই আমাদের আর. এস. পি. দলের পক্ষ থেকে, আর আর. এস. পি. পরিষদীয় দলের পক্ষ থেকে। আমার বক্তব্য শেষ করলাম।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিরাচরিত প্রথা অনুযায়ী যেদিন হাউস শেষ হয়, সেদিন আমরা পরস্পর পরস্পরকে ধন্যবাদ জ্ঞাপন করি। সেই প্রথা অনুযায়ী বিরোধীরাও থাকেন এইবারে তাদের অনুপস্থিতি আমাদের হৃদয়ে ব্যথার সঞ্চার করছে। ব্যাথা শুধু এইজন্য নয়, দিকে দিকে সংসদীয় গণতন্ত্রের অবক্ষয় ও কারণ। আজকে সারা দেশে রাজনৈতিক দলগুলো এক একটা আঞ্চলিক দলে পরিণত হয়েছে। যারা এক যুগে শাসক ছিল, তারা ভেবেছিল যুগ যুগ ধরে তারাই ভারতবর্ষ শাসন করবে, একদলীয় শাসন যারা দেশে থাকবে। সংসদীয় গণতন্ত্রের যারা প্রতিষ্ঠাতা, সংসদীয় গণতন্ত্র যারা দেশে প্রতিষ্ঠিত করেছে, সেইসব দলেও আজকে অবক্ষয় আমাদের ব্যাথা-বেদনা উদ্রেক করে। কারণ, সবল, সুস্থ্য রাজনৈতিক দলই সংসদীয় গণতন্ত্রকে বাঁচাতে পারে। আজকে দেশের মানুষের সচেতনতার অভাব দেখা দিয়েছে। এই সচেতনতার অভাব হচ্ছে শিক্ষার অভাবের জন্য। প্রকৃত শিক্ষা আজকে দেশে ক্ষয়িষ্ণু। যে রাজনৈতিক শিক্ষা থাকলে সংসদীয় গণতন্ত্র বেঁচে থাকতে পারে, সেই শিক্ষার আজকে অভাব দেখা যাচ্ছে। আজকে বাহুবল, পেশীশক্তি—অর্থাৎ, ক্ষমতার লিপ্সা বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে প্রবেশ করেছে এবং তার বিষময় ফল দিকে দিকে দেখা দিচ্ছে। কাজেই আমাদের সকলকেই চেষ্টা করতে হবে এই অবক্ষয়কে রোধ করতে। নতুন প্রজন্ম যারা আসছে, যারা সংসদীয় গণতন্ত্র গ্রহণ করবে, তারা যাতে ভ্রান্তির মধ্যে না পড়ে, যাতে সঠিক শিক্ষা গ্রহণ করতে পারে, তারই উদ্যোগ আমাদের পশ্চিমবাংলা আগে নিয়েছে আবার তা নিতে হবে এবং সেই সংসদীয় গণতন্ত্রের শিক্ষার প্রসার এবং চেতনার উদ্রেক আমরা করতে পারব এই আশা আমরা করতেই

পারি। কিন্তু যারা বুঝতে পারেনি, তারা আগামী দিনেও বুঝতে পারবে না। আমাদের দেশে দীর্ঘদিন ধরে আমরা সংসদীয় গণতন্ত্রকে গ্রহণ করেছি। এই সংসদীয় গণতন্ত্রে যদি অবক্ষয় হয় তাহলে মনে হয় উন্নয়নমূলক কাজ, মানুষের কাজ, গরিব মানুষের কাজ, সাধারণ মানুষের কাজ ব্যাহত হবে। আমরা কয়েক বছর ধরেই কেন্দ্রের যে অবস্থা দেখছি, ভারতবর্ষের অর্থনৈতিক উন্নতির যে অবক্ষয়, মানুষের মঙ্গল কল্যাণে দেশের উন্নয়ন, তা সর্বতোভাবে ব্যাহত হচ্ছে। কাজেই সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে যতটুকু দেশের উন্নয়ন করা যায় সেটা তখনই হতে পারে যদি সংসদীয় গণতন্ত্র বলিষ্ঠভাবে তার পদক্ষেপ নিতে পারে। এ বিষয়ে এই স্বল্প অধিবেশনে অনেকে উল্লেখ করেছেন, আমি আর সে বিষয়ে উল্লেখ করতে চাই না। তবে আমি আশা করব, আগামী সেসনে আমাদের এই হাউসে আবার সংসদীয় রীতিনীতি অটুট রাখা হবে এবং সচেতনতা আবার সকলের মধ্যে ফিরে আসবে। স্বল্প সময়ের এই হাউসে মাননীয় মন্ত্রীদের উপস্থিতি বেশি হলেও মাননীয় সদস্যদের, বিশেষ করে রুলিং পার্টির, এক এক সময় এমন অবস্থা এসেছে বিরোধীরা বলেছেন, আমরা যদি সকলে দলবল মিলে আসি তাহলে বিলে ওঁদের হারিয়ে দিতে পারব। এই অবস্থারও সৃষ্টি হয়েছে। কিন্তু তাঁরা এই কাজ করেননি। বিরোধী হোক আর সরকার পক্ষই হোক—উভয়কে হাউসে উপস্থিত থাকা উচিত। যদি শুরু থেকে শেষ পর্যন্ত হাউসে উপস্থিত না থাকেন তাহলে সংসদীয় রীতি-নীতি অনুধাবন করা যাবে না। হাউসের রীতিনীতি শেখা এবং বোঝার ক্ষেত্রে এটা একটা প্র্যাকটিকাল ট্রেনিং বলতে পারেন। কাজেই আগামী দিনে যে সেসন হবে সেখানে মাননীয় সদস্যরা তাঁদের উপস্থিতির হার বৃদ্ধি করবেন এবং সরকার পক্ষ ও বিরোধী পক্ষ সজাগ সচেতন ভাবে সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করবেন এই আশা করি। সরকার পক্ষের দলনেতা মাননীয় জ্যোতিবাবু, মুখ্য সচেতক, মন্ত্রী মণ্ডলী, বিভিন্ন দলের সচেতক, সংসদীয় নেতৃবৃন্দ এবং বিরোধীপক্ষের দলনেতা যেভাবে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুপস্থিতিতে আমাকে হাউস পরিচালনার ক্ষেত্রে সহযোগিতা করেছেন তার জন্য আমি তাঁদের ধন্যবাদ জানাই। আমি ধন্যবাদ জানাই এই সচিবালয়ের কর্মচারিদের যাঁরা চিরকাল নিষ্ঠার সাথে তাদের দায়িত্ব পালন করে এই সভা চলার ক্ষেত্রে এবং সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করার ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছেন। পরিশেষে, আমি ধন্যবাদ জানাই গণ-মাধ্যমের কর্মিবৃন্দদের। তাঁরা এতদিন ধরে সভার বিবরণ কাগজে বা অন্যত্র লিপিবদ্ধ করে জনসাধারণের কাছে পৌঁছে দিয়েছেন। আমি আবার সবাইকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Hon'ble Members, before I adjourn the House sine die I would like to make two comments.

Tomorrow is the 31st anniversary of the very famous ruling

